## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 25th February, 1991 at 1 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 17 Ministers, 2 Ministers of State and 149 Members.

### Obituary Reference

[1-00—1-10 P.M.]

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Anil Bhattacharyya, an eminent journalist** and the former Chief of the News Bureau of Jugantar Patrika who died in the early hours of Monday, the 24th December, 1990 in a Calcutta Hospital. He was about 66.

Born in Jessore district, now in Bangladesh, in 1925 he took his education from Narail College, Jessore and Vidyasagar College, Calcutta. Shri Bhattacharyya joined Jugantar Patrika as a journalist at an early age and established himself as a leading journalist within a short time by his perseverance and adherence to the true spirit of journalism.

During Calcutta and Noakhali riot in 1946 he covered Mahatma Gandhi's tour in violence torn Noakhali district and in 1971 he covered the Indo-Pak war. In the mid-sixties he was with the Ananda Bazar Patrika for a brief spell. He, however, want back to the Jugantar and in course of time because its Special Correspondent and Deputy Editor.

Handsome, courageous and extreamly sociable, he endeared himself to the people of all walk of life. He came in close contact with many political leaders and distinguished personalities of all spheres such as pandit Jawaharlal Neheru, Dr. Bidhan Chandra Roy, Shri Jyoti Basu.

His death caused a void in the world of journalism.

How, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon'ble members stood in silence for two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অবিচুয়ারী হলে আপনি হাউস অ্যাডজর্ন করেন, আর কোনও বিজনেস রাখেন না। আবার আর একদিন অবিচুয়ারী হলে দেখেছি বিজনেস চলে, এর কারণ কি?

**মিঃ স্পিকার ঃ** ফার্স্ট ডে অফ দি সেশানে আমরা অবিচুয়ারী রেফারেন্স টেক-আপ করি। এখন নিয়ম হচ্ছে সিটিং মেম্বার মারা গেলে তবে আমরা হাউস অ্যাডজর্ন করি। কিন্তু কনভেনশন হচ্ছে প্রথম দিনটায় আমরা অবিচুয়ারী করি এবং করে হাউস অ্যাডজর্ন করে দিই। তার পরে কোনও অবিচুয়ারী রেফারেন্স হলে আমরা হাউস অ্যাডজর্ন করি না। যেমন জাস্টিস আর.এন.দত্ত গিয়েছেন তার রেফারেন্সটা আগামীকাল আমরা হাউসে করব। আজকে অনিল ভট্টাচার্য অবিচুয়ারী রেফারেন্সটা হল, আমরা মনে করেছি হি শ্যুড বি গিভেন দ্যাট রেসপেক্ট।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি মাননীয় সদস্যদের কাছে একটা প্রস্তাব রাখতে চাইছি। আজকে কোয়েশ্চেন এবং মেনশনকে সাসপেন্ড করে আমরা আমেরিকান সাম্রাজ্যবাদ যে ভাবে ইরাকের উপর একতরফাভাবে সমস্ত জিনিসকে উপেক্ষা করে সভ্যতা, মানবিকতা সবকে উপেক্ষা করে যে বেপরোয়াভাবে আক্রমণ শুরু করেছে তার ব্যাপারে আমরা এখানে কিছু আলোচনা করতে চাই। সারা পৃথিবী যখন তাকিয়ে আছে, একটা শান্তির প্রস্তাব যখন চলছিল—রাশিয়ার মিঃ গর্বাচভ যখন চেষ্টা করেছিলেন, আমাদের প্রেসিডেন্ট রাজীব গান্ধী তিনিও গিয়েছিলেন আলোচনা শুরু করেছিলেন, ঠিক সময় দেখা গেল আমেরিকা তার বিরাট শক্তি নিয়ে একটা দরিদ্র দেশ, ছোট দেশ কুয়েতকে উদ্ধার করার নাম করে আক্রমণ করল। একটা দেশের সমৃদ্ধিকে ধ্বংস করে দিয়ে আবাল, বৃদ্ধ বণিতা যেখানে সিভিলিয়ানরা আশ্রয় নিয়ে রয়েছে সেখানে রকেট দিয়ে মেরে হাজার লোককে হত্যা করা হচ্ছে হত্যালীলা শুরু হয়েছে। আমেরিকার এই আগ্রাসন নীতিকে ওয়ার প্রিজনার হিসাবে ট্রায়াল করে যদি ফাঁসিকাঠে ঝোলানো যেত তাহলেও বোধ হয় এই অপরাধ ক্ষমা করা যাবে না। আজকে বুশ তাঁর অর্থের বলে, সমৃদ্ধশালী কান্ট্রি বলে এই হত্যালীলা শুরু করেছেন। একটা হাই-টেকনোলজির জ্ঞান থাকলে যে কোনও দেশকে আক্রমণ করে শেষ করতে পারে তার নিদর্শন শুরু হয়ে গেছে। এ একটা ভয়ঙ্কর খেলা শুরু হয়েছে। টি.ভি.তে যেভাবে দেখানো হচ্ছে তাতে আমরা সবাই মর্মাহত, গোটা বিশ্ব মর্মাহত। হয়ত বুশের বিরুদ্ধে নিন্দা করে কিছু করতে পারব না, কিন্তু সারা বিশ্বের জনমত একদিন আমেরিকার এই

সাম্রাজ্যবাদকে ধ্বংস করবে এই বিশ্বাস আমার আছে। আমেরিকার আগ্রাসন নীতি ধ্বংস হবে। জিরো আওয়ারে আপনাকে আমি দিয়েছিলাম, আপনি আমাকে বলবার সুযোগ করে দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সমস্ত সদস্য একমত হবেন। আমরা আমাদের নিজেদের কর্তব্য, নিজেদের দায়িত্ব, মনুষ্যত্ববোধ এবং পশ্চিমবাংলা বিধানসভার যে ঐতিহ্যকে মনে রাখা উচিত। সারা ভারতবর্ষের সামনে তুলে ধরতে পারব যে পশ্চিমবাংলা বিধানসভা চলাকালীন আমেরিকার সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ধিক্কার জানিয়েছে। ইরাকের ওপর যে নির্বিচারে হত্যালীলা শুরু হয়েছে আমরা তার প্রতিবাদ জানিয়েছি সমস্ত দলমত নির্বিশেষে। তাই বলব আমার এই প্রস্তাব আলোচনা হোক এবং আমাদের সমস্ত মতামত পৌঁছে দেওয়া হোক।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় সত্য বাপুলি মহাশয়ের প্রস্তাবের পক্ষে আমরা সবাই এক মত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানব সভ্যতার ইতিহাসে কলঙ্ক জনক নজির সৃষ্টি হতে চলেছে এবং এর জন্য আমাদের ধিক্কার জানানো উচিত। শুধু তাই নয় এই মুহূর্তে আমেরিকার সঙ্গে ভারত সরকারের কূটনৈতিক সম্পর্ক ছিন্ন করা উচিত। গোটা বিশ্ব যেভাবে নিন্দা করছে, ধিক্কার জানাচ্ছে সেইভাবে প্রতিফলিত হওয়া উচিত। আজকে যথাযথভাবে এখানে প্রস্তাব উঠেছে এবং এই প্রস্তাবের উপর আলোচনা হোক।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যে প্রস্তাব করেছেন এবং সরকার পক্ষের চিফ হুইপ তাকে সমর্থন করেছেন। সুতরাং নতুন কিছু ব্যাপার নয়। আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মধ্যপ্রাচ্যে স্থলযুদ্ধ হওয়ার পরিপ্রেক্ষিতে এবং মার্কিন সাম্রাজ্যবাদ যেভাবে ইরাকের ওপর হামলা চালাচ্ছে এই নিয়ে যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি এবং সেই প্রস্তাব আমিও সই করেছি। বিধানসভার অন্যান্য কাজকে সাসপেন্ড করে এই প্রস্তাবের ওপর আলোচনা হোক এবং সত্য বাপুলি মহাশয়ের প্রস্তাবকে সমর্থন করছি।

[1-10—1-20 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সত্যবাপুলি মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন সেটা অত্যন্ত সময়োচিত এবং আজকে হাউসে সমস্ত কাজকর্ম বন্ধ করে এটা আলোচনা হওয়া দরকার। কারণ এখন যে ভাবে বীভৎস পরিস্থিতি সৃষ্টি হয়ে গেছে, তাতে আমরা যত বিলম্ব করব, জণগণ ততই বিক্ষুব্ধ হবে। সেই কারণে অত্যন্ত সঙ্গতভাবে ও বিধানসভার বিশেষ স্বার্থে এই প্রস্তাব উত্থাপন সময়োচিত। আজ বিধানসভায় যেসব আলোচ্য সূচি ছিল সেগুলো বন্ধ রেখে এটাকে অগ্রাধিকার দেওয়ার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমেরিকার আগ্রাসন নীতি আজকে বিশ্বকে ধ্বংস করার জন্য যেভাবে উদ্ধত, এই অবস্থায় আজকে বিধানসভার সমস্ত কার্যবিবরণী বন্ধ রেখে আলোচনা করার জন্য মাননীয় সভ্য বাপুলি মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমি আপনার কাছে অনুরোধ করব, অন্যান্য কার্যবিবরণী বন্ধ রেখে আজ এই প্রস্তাবের উপর বিস্তারিত আলোচনা হোক।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমরা সকলেই বোধ হয় এই ব্যাপারটা নিয়ে একমত। তাই আমাদের অন্যান্য যে কর্মসূচি আছে তা স্থগিত রেখে এই গুরুত্বপূর্ণ বিষয়টা নিয়ে আমরা এখানে আলোচনা করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** আমি তো দেখছি সবাই এ ব্যাপারটা নিয়ে একমত, তবে কোয়েশ্চেন মেনশন ড্রপ করে এই মোশনটা ডিসকাশন করা হোক। তার আগে আমার আরও কয়েকটা কাজ আছে সেটা করে নিয়ে আমরা এটা টেক-আপ করব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটাকে কি আপনি অ্যাডজর্ন মোশন হিসাবে নিচ্ছেন।

**মিঃ স্পিকার ঃ** না এটা অ্যাডজর্নমেন্ট মোশন হিসাবে নিচ্ছি না।

## PRESENTATION OF REPORT

### Sixty Sixth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 66th Report of the Business Advisory committee as follows :

| | |
|---|---|
| Monday, 25.2.91 | i) Business remaining from 22.2.91, if any. |
| | ii) Discussion on Governor's Address—4 hrs. |
| Tuesday, 26.2.91 | Discussion on Governor's Address—4 hrs. |
| Monday, 4.3.91 | Discussion on Governor's Address—4 hrs. |
| Tuesday, 5.3.91 | Discussion on Governor's Address—4 hrs. |

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that 66th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

## Adjournment Motion

Today I have received five notices of Adjournment Motions. The first one is from Shri Sudip Bandyopadhyay, the second one is from Shri Subrata Mukherjee, the Third one from Shri A.K.M.Hassan Uzzaman the fourth one from Shri Saugata Roy and the fifth one from Dr. Manas Bhunia on the subject of 1) Start of Land war by U.S. led multinational forces (2) Rise in prices of essential commodities (3) shooting of film City of Joy at Calcutta (4) Curtailment of power of the Calcutta Municipal Corporation and other Municipalities and (5) Insufficient supply of Diesel, Electricity and Irrigation water in the district of Midnapore. I do not accept the first motion as it is not the concern of the State Government.

As for the second, third, fourth and fifth motions, the Members may draw the attention of the Ministers concerned during discussion on Governor's Address and through Calling Attention, Mention and Questions etc. Therefore I withhold my consent to these motions. One Member of each party may, however, read the text of the motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurance, namely :-

The efforts of the State Government to reduce power of the Calcutta Corporation and other municipalities and concentrating the same in the hands of the Municipal Affairs Minister thus destroying the structure of the Local Self Government.

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ বন্ধ রাখছেন। বিষয়টি হল কলকাতায় সিটি অফ জয়ের শুটিং-এর জন্য রাজ্য সরকার অনুমতি দিয়েছেন। কলকাতার বিকৃত, অর্ধ-সত্য ছবি বিশ্বের সামনে তুলে ধরবার চেষ্টা করছেন সেই আশঙ্কায় পশ্চিমবঙ্গের মানুষ যুদ্ধ ও আতঙ্কিত। রাজ্য সরকারের কাছে এই ছবির শুটিং বন্ধর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে এই সভা অনুরোধ জানাচ্ছে এবং আশা করছি মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু এটার উপর একটা বিবৃতি দেবেন।

## Calling Attention

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention,

*namely :-*

| | |
|---|---|
| 1. Stalemate condition at Purulia Ramkrishna Mission by the strike of a portion of staff. | : Shri Subrata Mukherjee |
| 2. Alleged unwanted incidents at Calcutta over the shooting of the film "City of Joy" | : Shri Sadhan Chattopadhyay |
| 3. Alleged death of four students at Sujapur, Malda, by the police firing | : Dr. Manas Bhunia, and Shri A.K.M.Hassan Uzzaman |
| 4. Alleged communal tension in Purulia district caused by the Rathajatra of Shri L.K. Adbani | : Shri Natabar Bagdi and Shri Dilip Majumder |
| 5. Sufferings of people caused by indifinite G.T. Road Bandh at Salkia | : Shri Asok Ghosh |
| 6. Modernization of Burnpur IISCO factory | : Shri Dilip Mazumdar |
| 7. Traffic accidents in Calcutta in recent times | : Shri Saugata Roy |
| 8. Non-supply of electricity in many villages under the P.S. Kulti | : Shri Tuhin Samanta |
| 9. Alleged death of one Laksmi Devi under Auckland Bridge, Howrah | : Shri Ambica Banerjee |

I have selected the notice of Shri Sadhan Chattopadhyay on the subject of Alleged unwanted incidents at Calcutta over the shooting of the film "City of Joy". The Minister-in-Charge may make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 5th March, 1991.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Third Interim Report of the Ad-hoc Committee on the Questions of Subject Committees

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অ্যাড-হক কমিটির চেয়ারম্যান হিসাবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কমিটির থার্ড ইন্টারিম রিপোর্ট পেশ করছি।

## Laying of Reports and Accounts

### The Annual Accounts of the South Bengal State Transport Corporation for the years 1982-83 to 1986-87

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Annual Accounts of the South Bengal State Transport Corporation for the years 1982-83 to 1986-87.

### The Audit Certificate, Certified Accounts and Audit Report on the Accounts of Hooghly River Bridge commissioners for the year 1988-89

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Audit Certificate, certified Accounts and Audit Report on the Accounts of Hooghly River Bridge Commissioners for the year 1988-89.

### The Seventh Annual Report of the West Bengal Film Development Corporation Ltd., for the year 1986-87

**Shri Budhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Seventh Report of the West Bengal Film Development Corporation Ltd;, for the year 1986-87.

**Mr. Speaker :** Questions fixed for today will be taken on the next rotational day.

Now, Shri Sachin Sen may please move the motion.

## MOTION UNDER RULE 185

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই হাউস থেকে আজকে সর্বসম্মতিক্রমে যে প্রস্তাব আলোচনার জন্য গৃহীত হয়েছে আমি সেই প্রস্তাব উপস্থিত করছি।

যেহেতু ইরাকের বিরুদ্ধে মার্কিন সাম্রাজ্যবাদীদের নেতৃত্বে বহুজাতিক বাহিনীর আক্রমণাত্মক যুদ্ধ নিরাপত্তা পরিষদের নির্দেশ ও বিশ্ব জনমতকে উপেক্ষা করে এক হিংস্র ও অমানবিক চেহারা নিয়েছে এবং অসংখ্য সাধারণ মানুষ, শিশু ও নারীর মৃত্যুর কারণ হয়ে দাঁড়িয়েছে। এবং যেহেতু ভারত সরকার এদেশে মার্কিন যুদ্ধ বিমানে জ্বালানী তেল দিয়ে যে জটিলতা

সৃষ্টি করেছিল কিন্তু পরে ভারতবর্ষের জনগণের চাপে তা সংশোধন করার এই সভা সন্তোষ প্রকাশ করছে।

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারকে জোট নিরপেক্ষ ও সাম্রাজ্যবাদ বিরোধী নীতি ভবিষ্যতে অক্ষুন্ন রাখার দাবি জানাচ্ছে।

আমি প্রস্তাবটি পড়ে দিলাম, পরবর্তী সময়ে আমি আমার রিপ্লাইএ বক্তব্য রাখব।

**মিঃ স্পিকার ঃ** দেবপ্রসাদবাবু আপনার অ্যামেন্ডমেন্ট মুভ করুন।

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that after the 1st para the following new para be inserted :-

"যেহেতু ইরাক কর্তৃক সম্প্রতি কুয়েত থেকে সেনা প্রত্যাহারের প্রতিশ্রুতি সত্ত্বেও মার্কিন যুদ্ধবাজগোষ্ঠীর অনমনীয় মনোভাবের জন্য এই ধ্বংসাত্মক যুদ্ধ শুধু অব্যহত থেকেছে তাই নয় তার নেতৃত্বে বহু জাতিগোষ্ঠী স্থলযুদ্ধে নেমে ইরাকের উপর আক্রমণ আরও তীব্রতর করেছে।"

In the 2nd para for the words "যে জটিলতা সৃষ্টি করেছিল কিন্তু পরে ভারতবর্ষের জনগণের চাপে তা সংশোধন করায় এই সভা সন্তোষ প্রকাশ করছে" The works "মার্কিন সাম্রাজ্যবাদের নগ্ন পৃষ্ঠপোষকতার দ্বারা ভারতীয় জনগণের সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্য কালিমালিপ্ত করেছিল" be substituted. In the para, line 1, after the words "ভারত সরকারকে" the words "ভারতীয় জনগণের সাম্রাজ্যবাদ ঐতিহ্যের সাথে সঙ্গতি রেখে উল্লিখিত মার্কিন তোষণ নীতি বর্জন করে বলিষ্ঠভাবে" be inserted.

[1-20—1-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু একটি সর্বদলীয় সর্বসম্মত ভাবে প্রস্তাব এখানে এসেছে সেইহেতু তার সঙ্গে আমরা আর নতুন করে কোনও সংযোজন করতে চাই না। সেইজন্য ওঁর মূল বক্তব্যের গুনাগুণ বিচার না করে সর্বদলীয় প্রস্তাবকেই আমরা সমর্থন করছি, অন্য কিছুকে নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা নতুন করে আর কিছু বলার নেই, সবারই জানা ব্যাপার। আমরা সবাই তাই অত্যন্ত উদ্বেগের সাথে ভীষণভাবে চিন্তিত, উপসাগরীয় যুদ্ধ আজকে যেভাবে মোড় নিচ্ছে এবং আমরা নিজেরাও জানি যে, সাম্রাজ্যবাদের কখনও মৃত্যু হয় না। যেমন শয়তানের কখনও মৃত্যু হয় না, তেমনি সাম্রাজ্যবাদের কখনও মৃত্যু হয় না। তাই যুগে যুগে বিভিন্ন ভাবে সাম্রাজ্যবাদ তার চক্রান্তকে চরিতার্থ করবার চেষ্টা করে থাকে এবং এই উপসাগরীয় যুদ্ধের ক্ষেত্রে'ও নানা রকম ছল-চাতুরী হতে পারে, ইউ.এন.ও. রেজলিউশন একটা বাহানা হতে পারে—আসলে কিন্তু যুদ্ধবাজ তার উদ্দেশ্যকে চরিতার্থ করবার জন্য, তার ইচ্ছাকে কায়েম করবার জন্য এই ভূমিকায় অবতীর্ণ হয়েছে।

ইরাকের বিরুদ্ধে যুদ্ধের আগে আমরা ভিয়েতনাম, এ্যাঙ্গুলো, মোজাম্বিক, পর্তুগালের যুদ্ধ দেখেছি। আমরা বিগত বছর ধরে দেখছি দিয়েগো গার্সিয়ায় সপ্তম নৌবহর দাঁড় করিয়ে রেখে পৃথিবীর বৃহত্তম গণতন্ত্রের মন্দির ভারতবর্ষকে চ্যালেঞ্জ করছে। ইরাককে কেন্দ্র করে মার্কিন সাম্রাজ্যবাদ যে যুদ্ধে অবতীর্ণ হয়েছে দলমত নির্বিশেষে আমরা তার তীব্র ধিক্কার, নিন্দা জানাচ্ছি। পৃথিবীর বেশির ভাগ মানুষ মার্কিন সাম্রাজ্যবাদের ভূমিকায় নিন্দা করা সত্ত্বেও সমস্ত জনমতের উর্ধ্বে গিয়ে নারী, শিশু নির্বিচারে সকলকে খুন করছে। আমরা সবাই যুদ্ধের ইতিহাস জানি। আমরা ইরাকের যুদ্ধও দেখছি। কারবালা, মহাভারতের যুদ্ধের ইতিহাসও আমরা জানি। প্রতিটি যুদ্ধের একটা নর্মস থাকে। দ্বিতীয় বিশ্বযুদ্ধেরও একটা নর্মস ছিল। এই সমস্ত নর্মসকে ভায়োলেট করে মার্কিন সাম্রাজ্যবাদ একটা আগ্রাসনী ভূমিকা নিয়েছে। পৃথিবীর ২৬ শতাংশ তেল উৎপাদনকারী কুয়েতের এই অংশটিকে ইরাক দখল করে নেয়। দিয়েগো গার্সিয়ার মতো আর একটি উপসাগরকে যুদ্ধবাজরা পারমানেন্ট ঘাঁটি তৈরি করবার চেষ্টা করে।

আমরা জানি যে যুদ্ধ একদিন না একদিন শেষ হয়ে যাবে কিন্তু এদের এই যে ঘাঁটি সামরিক ঘাঁটি, তা এখান থেকে সরবে না। এটা আমাদের কাছে একটা চ্যালেঞ্জ হয়ে থাকল। শুধু সাদ্দামের বিরুদ্ধে যুদ্ধ নয়, সেই দিক থেকে দেখতে গেলে এই যুদ্ধ পৃথিবীর সমস্ত সাম্রাজ্যবাদীদের যুদ্ধ এবং এই যুদ্ধের বিরুদ্ধে আমাদের ভূমিকা নেওয়ার দরকার আছে। দুঃখের কথা যে আজকে আমরা উপলব্ধি করতে পারছি যে নেহেরুর মতন মানুষ, ইন্দিরা গান্ধীর মতন নেতৃত্ব আজকে আমাদের দেশে নেতৃত্বপদে নেই বলে আমাদের তরফ থেকে যুদ্ধ সম্বন্ধে আমাদের সে রকম ভূমিকা নেই। কোনও কোনও জায়গা থেকে কোনও সূত্রের মাধ্যমে একটা খবর এসেছে যে যুদ্ধ স্থগিত হতে পারে কিন্তু সেটা মানাবার জন্য কোনও ব্যবস্থা হচ্ছে না। এমন কি ইউ.এন.ও পর্যন্ত মানছে না। বাহানাটা কোথায়? বলা হচ্ছে, ইজরাইল যে আক্রমণ করেছে তার বাহানা করা হচ্ছে। কখনও বলা হচ্ছে, ইজরাইলের অধিকৃত জমি ছেড়ে দিতে হবে। কখনও বলা হচ্ছে কুয়েত থেকে সরতে হবে। এ ক্ষেত্রে আমার একটা প্রশ্ন মার্কিন সাম্রাজ্যবাদের কাছে, যদি কুয়েত দখল করলে ইরাককে আক্রমণ করতে হয় তাহলে ইজরাইল যখন দখল করল তখন ইজরাইলের বিরুদ্ধে কেন সমানভাবে তারা অস্ত্র ধরল না? মার্কিন যুক্তরাষ্ট্রের মুখপাত্র হয়ে ইউ.এন.ও. কেন বলল না যে ইজরাইলের বিরুদ্ধে যুদ্ধ করা উচিত? আমরা জানি যে যুদ্ধ তাদের করতে হবে। ভিয়েতনামে তারা পর্যুদস্ত হয়েছে, চিলিতে তারা পর্যুদস্ত হয়েছে কিন্তু তা সত্ত্বেও তাদের যুদ্ধ করতে হবে। কারণ যুদ্ধটাই তাদের রাজনীতি, অর্থনীতি। অস্ত্র বিক্রির টাকায় ওদের পোষাক-আশাক থেকে শুরু করে যত আর্থিক স্বয়ম্ভরতা। সুতরাং যুদ্ধ ওদের কাছে অনিবার্য। আজকে গালফে হচ্ছে কালকে আমাদের এ দিকে কারুকে লেলিয়ে দিয়ে করবে। আমাদের দেশটাকে ভাগ করে দিয়ে আমাদের দেশের মধ্যেই অনিশ্চয়তার সৃষ্টি করেছে, এই সি.আই.এ. এই মার্কিন সাম্রাজ্যবাদ। এর পরিণতি ভয়ঙ্কর। এই সঙ্গে দুঃখের সঙ্গে বলছি, আমাদের এখানে বোমা পড়ছে না ঠিকই কিন্তু অর্থনৈতিক বোমা তো পড়ছে। আজকে প্রতিটি জিনিসপত্রের দাম বাড়ছে। যদিও

আজকে এখানে একটা সর্বদলীয় প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে কিন্তু তবুও দুঃখের সঙ্গে জানাচ্ছি যে যেখানে যুদ্ধ হচ্ছে এবং তার চারপাশের দেশগুলি যেখানে টুকটাক বোমাও পড়ছে সেখানে জিনিসপত্রের দাম বাড়ছে না কিন্তু পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে জিনিসপত্রের দাম হুহু করে বেড়ে যাচ্ছে। এখানে খাদ্যমন্ত্রী থাকলে ভাল হত কিন্তু তিনি এখন নেই। যুদ্ধের সময় এবং তার পরবর্তী সময়ে আমরা দেখেছি পেট্রোল, ডিজেলের যোগান মোটামুটি রয়েছে কিন্তু তবুও তা নিয়ে ফাটকা হচ্ছে। একেবারে ছোট সামান্য জিনিস থেকে আরম্ভ করে খুচরো থেকে পাইকারি পর্যন্ত সমস্ত জিনিসপত্রের দাম বাড়ছে। সরকারের এখানে একটা ভূমিকা থাকা দরকার কিন্তু সরকার সেই ভূমিকা নিচ্ছেন না! প্রসঙ্গটা টেনে এসব কথা বলছি তার কারণ যাতে আপনারা সতর্ক হতে পারেন। স্যার, আমাদের যে জোট নিরপেক্ষ নীতি, যেটা আমাদের প্রস্তাবের মধ্যে বলেছি তার প্রতি আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। কারণ আজকে আমরা তৃতীয় বিশ্বের বিপদ ভয়ঙ্করভাবে দেখছি। আমি নিজে মনে করি উদার গণতন্ত্রের একটা কুফল আছে যা আজকে রাশিয়ায় হচ্ছে। গোরবাচভের ভূমিকাকে পুরোপুরি এজন্য সমর্থন করতে পারছি না। দুঃখের সঙ্গে জানাচ্ছি গোরবাচভের ভূমিকার জন্য আজকে ইমব্যালেন্স অব পাওয়ার হয়ে গিয়েছে ওয়ার্ল্ড-এ। তৃতীয় বিশ্বযুদ্ধ কোথায় বেঁধে যাবে আমরা জানি না। আমি মনে করি যে তৃতীয় বিশ্বের সাথে যুক্ত সমস্ত মানুষরা আজকে এগিয়ে না এনে এবং আরও বেশি করে নিরপেক্ষ নীতিকে সমর্থন না করলে ভয়ঙ্কর অবস্থা হবে। আজকে যদি আমরা আমাদের নিজেদের বাঁচানোর জন্য পথ তৈরি না করি তাহলে আমাদের বাঁচানোর জন্য তৃতীয় কোনও শক্তি নেই। পৃথিবীর দুটিই বৃহৎশক্তি আজকে একটা শক্তিতে পরিণত হয়েছে এবং সেই বৃহৎশক্তি আজকে ক্ষুদ্র শক্তিকে আঘাত করছে। এ হল সাম্রাজ্যবাদীদের ব্যাপার। সেইজন্য এই প্রস্তাবের একটা শব্দেরও প্রতিবাদ করছি না, সবটা সমর্থন করছি।

[1-30—1-40 P.M.]

এই পশ্চিমবঙ্গের মানুষ একদিন ভিয়েতনামের মানুষের জন্য রক্ত দিয়েছে, মার্কসবাদীরাও দিয়েছে। আপনারা কখনও কখনও মত পরিবর্তন করেন, এটাই হচ্ছে দুঃখের বিষয়। সাদ্দাম যখন ভীষণভাবে কমিউনিস্টদের ক্ষতিগ্রস্ত করেছিল তখনও এত সোচ্চার হননি। কিন্তু এখন সোচ্চার হয়েছেন যদিও অনেক লেটে। সব জিনিসই অবশ্য আপনারা লেটে করেন। নেতাজীকে তেজোর কুকুর বলে পরে আবার তাকে পুজো করেছেন। এই রকমভাবে ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে ডঃ রায় পর্যন্ত সবই আপনারা প্রথমে ভুল করেন, আবার পরবর্তীকালে ঠিক করেন। তবে বেটার লেট দ্যান নেভার। কিছু কিছু মানুষের বুদ্ধি একটু লেটে হয়। আপনাদেরও বুদ্ধি পরিণত হতে একটু সময় লেগেছে। ১৪ বছর হয়েছে এখন এই রেজলিউশন নিয়ে এসেছেন। আমি এই প্রস্তাব সমর্থন করছি এবং সেই সঙ্গে একথা বলব যে ভারতবর্ষে বিশেষ করে পশ্চিমবঙ্গের সতন্ত্রতা এখানেই যে, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আমরা কোনও দল দেখি না, পতাকার রং দেখিনা, এখানে কোনও সংকীর্ণ স্বার্থ দেখি না। আমরা সমস্ত কিছুকে

উর্ধ্বে রেখে সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ ভাবে দাঁড়াই। আমি শুধু সাম্রাজ্যবাদ না বলে সরাসরি একেবারে মার্কিন সাম্রাজ্যবাদকে মেনশন করে বলছি যে পৃথিবীতে এই শক্তিই আমাদের ক্ষতি করেছে। আজকে পাঞ্জাবের পিছনে, কাশ্মিরের পিছনে এই মার্কিন সাম্রাজ্যবাদ শক্তি কাজ করছে, আজকে আলফার পিছনে মার্কিন সাম্রাজ্যবাদ কাজ করছে। আমাদের প্রত্যেকটি দেশ এবং দেশের সংহতিকে এরা বিনষ্ট করছে। কাজেই আজকে যদি এদের আঘাত করতে না পারি তাহলে আগামীদিনে ভারতবর্ষের পরিণতি ভয়ঙ্কর হয়ে উঠতে পারে বলে আমার বিশ্বাস। সুতরাং তৃতীয় বিশ্বের স্বার্থে, ভারতবর্ষের স্বার্থে এই উপমহাসাগরে দিয়েগো গার্সিয়ার মতো আর একটি মার্কিন সামরিক ঘাটি যাতে তৈরি না হয় তার জন্য অবিলম্বে জনমত তৈরি করা দরকার এবং জনমত তৈরি করে সেই জনমতের চাপ সৃষ্টি করা দরকার। আজকে সরকার ক্রমাগত মার্কিন সাম্রাজ্যবাদকে যে জ্বালানী দিয়ে চলেছেন তার প্রতিবাদ করছি। জ্বালানী দেবার প্রতিবাদকে আমি ধন্যবাদ দিচ্ছি যে কংগ্রেস বিরোধী দল হিসাবেই হোক বা রাজীব গান্ধীর চাপের জন্যই হোক, আপনারা যাই বলুন, একটা চাপ কংগ্রেসের পক্ষ থেকে ছিল যার জন্য মার্কিন সাম্রাজ্যবাদকে জ্বালানী দেওয়া বন্ধ করতে বাধ্য করেছে এবং এটা আপনাদের অন্তত স্বীকার করা উচিত ছিল। আমি আন্তর্জাতিক ক্ষেত্রের ব্যাপারে আর একটা কথা এখানে বলতে চাই। আজকে জ্বালানী দেওয়া যেমন অপরাধের কারণ, কারণ এটা যুদ্ধের জন্য ব্যবহৃত হচ্ছে, তেমনি চটের থলে দেওয়াও অপরাধের কারণ, কারণ সেটাও ঐ একই কারণে ব্যবহার করা হবে। আমরা সংবাদপত্রে দেখেছি যে সেখানে বলা হয়েছে যে চটের থলে দিলে নাকি মহাভারত অশুদ্ধ হবে না, এটা দেওয়া উচিত, এর থেকে নাকি আমাদের অর্থনীতি উজ্জীবিত হবে। আমি আপনাকে অনুরোধ করছি যে শুধু সংবাদপত্র নয়, এর গভীরে যদি যান তাহলে দেখবেন যে চটের থলের ব্যবসা হচ্ছে একটা ডোমেস্টিক ব্যবসা এবং এটা ভাল ব্যবসা। ব্রিটিশ টাইম থেকে আজ পর্যন্ত ৮০ পারসেন্ট বিজনেসই ডোমেস্টিক বিজনেস। এই রপ্তানিকে কেন্দ্র করে এই ব্যবসা নয়। সুতরাং আমি মনে করি যে চটের থলে দেওয়া বন্ধ করতে হবে। কারণ এই চটের ব্যাগ, গানি ব্যাগ ব্যবহার করবে ঐ যুদ্ধের প্রয়োজনে। যেখানে ৮০ পারসেন্ট ডোমেস্টিক মার্কেট সেখানে মাত্র ২০ পারসেন্ট আমরা রপ্তানি করি ইস্ট ইয়োরোপে। যারা ট্রেড ইউনিয়ন করেন তারা এটা জানেন। কাজেই যুদ্ধের জন্য আমাদের সমস্ত বিজনেস কোলাপস হয়ে যাবে সেটা আমরা চাই না। কারণ চটের ব্যবসার বিগত কয়েক বছর ধরে অভ্যন্তরীণ বাণিজ্য বেড়েছে বলে আরও বেশি আমাদের এই ব্যবসা ভাল চলছে। আপনি যদি ভাল করে লক্ষ্য করেন তাহলে দেখবেন যে কিছু কিছু ব্যবসায়ী সংবাদপত্রে এসব বক্তব্য পরিশেষ করছে যাতে বিভ্রান্ত সৃষ্টি করা যায়। যদি জ্বালানী আমরা এখান থেকে দিয়ে দেই, যদি চটের থলে আমরা এখানে থেকে দিয়ে দেই তাহলে সেগুলি যুদ্ধের জন্য ব্যবহৃত হবে। এখান থেকে যদি ঔষধ পাঠানো হয় তাহলে আমি আপত্তি করব না, যদি ডাক্তার পাঠানো হয় তাহলেও আমি আপত্তি করব না, যদি ১০ হাজার নার্স পাঠানো হয় তাহলেও আমি আপত্তি করব না। কিন্তু আমি ভয়ানক ভাবে আপত্তি করব যদি চটের থলে যেটা সরাসরি যুদ্ধে ব্যবহৃত হবে সেটা যদি

পাঠানো হয়। আজকে চটের থলে বা জ্বালানী যেটা সরাসরি যুদ্ধের জন্য ব্যবহৃত হবে সেটা যদি ভারতবর্ষ থেকে যায় তাহলে আমাদের জোটনিরপেক্ষতার যে মূল কনসেপ্ট সেটা ধ্বংস হয়ে যাবে। আমরা একটা একটা করে ৫টি দেশ নিয়ে যে জোট নিরপেক্ষ নীতি তৈরি করেছিলাম সেই মূল জিনিসের সঙ্গে শতাধিক দেশ যুক্ত আছে। আজকে সেই নীতিকে আমরা ধ্বংস করে দেব জ্বালানী সরবরাহ্ করে যেটা যুদ্ধের জন্য ব্যবহৃত হবে? এই জিনিসটা আমাদের বুঝতে হবে। আজকে কোনও কোনও কাগজে যা দেখেছি তাতে বলা হয়েছে যে এতে নাকি আমাদের কোনও এক্তিয়ার নেই। আমি আশা করব মন্ত্রী মহাশয় এই ব্যাপারে বলবেন যে আমাদের এখান থেকে কোন কোন জিনিস যাবে তাকে নিয়ন্ত্রণ করবার এক্তিয়ার আমাদের আছে কি নেই। আমি মনে করি যে এক্তিয়ার আছে। মানুষের ইচ্ছার উর্ধ্বে ভারতবর্ষে কোনও আইন হতে পারে না। এটা হচ্ছে ন্যাচারাল জাস্টিস। এই ন্যাচারাল জাস্টিসকে ভারতবর্ষের যে কোনও আইনের উর্ধ্বে রাখতে হবে। এই সাধারণের বিচার এবং জনমত। জনমত এখানকার যে আমাদের এখান থেকে কোনও যাবে না গাল্ফ ওয়ারের ক্ষেত্রে। স্বভাবতই আমরা মনে করি যে দীর্ঘ বক্তৃতা না করে এই প্রস্তাবকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং আমি আশা করছি মার্কিন সাম্রাজ্যবাদ যেমনভাবে ভিয়েতনামে পর্যুদস্ত হয়েছিল, যেমন ভাবে পর্যুদস্ত হয়েছিল, এ্যাংগোলায় পর্যুদস্ত হয়েছিল, তারপর ভারতবর্ষের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে খুন করেও যারা জিততে পারেনি, গণতন্ত্রকে ধ্বংস করতে পারেনি, তেমনি ওখানেও তাদের নৈতিক পরাজয় হবে। হয়ত আধুনিক অস্ত্রে সাময়িক বিপর্যয় হতে পারে, কিন্তু সাম্রাজ্যবাদের সাধারণ যে পরিচয়, মানুষের কাছ থেকে সরে যাওয়া, এমন কি খোদ মার্কিন মুলুকে প্রতিদিন আজকে বুশকে একটা বাংকারের মধ্যে থাকতে হচ্ছে পালিয়ে পালিয়ে, নিজের দেশের মধ্যে। তার সঙ্গে তার কয়েকটি তাঁবেদার দেশ জুটেছে, আজকে বাংলাদেশের মতো দেশ, সে পাঁচ হাজার সৈন্য পাঠিয়ে দিয়েছে, আজকে পাকিস্তানের মতো দেশ, সে ১০ হাজার সৈন্য পাঠিয়ে দিয়েছে। কিসের জন্য পাঠিয়ে দিয়েছে? এই সমস্ত জিনিসের নিন্দা করা উচিত। আজকে ফ্রান্সের মতো দেশ যে আমেরিকার সঙ্গে হাত মিলিয়েছে, সেখানেও কিন্তু বিদ্রোহ হয়ে গেছে। আমরা জানতে পেরেছি। সুতরাং মানুষ বিদ্রোহ করছে, শুধু মাত্র বুশের গোঁয়ার্তুমির জন্য আজকে এত বড় একটা বিপর্যয় আমাদের বুকের উপর ঘটে যাচ্ছে এবং বিশেষ করে আমাদের নীতি এবং আমাদের দেশের বড় স্বার্থে অর্থনীতি বিশেষ করে, আমি তাই এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং প্রস্তাব যাঁরা এনেছেন, তাঁদেরকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ইরাকের যুদ্ধের উপর যে প্রস্তাবটা এসেছে, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে এই কথা বলতে চাই যে আজকে আমেরিকার সাম্রাজ্যবাদী চক্রান্ত মানব সভ্যতাকে ধ্বংস করবার যে চক্রান্ত শুরু হয়েছে এবং যেভাবে আজকে নিরাপত্তা পরিষদের সমস্ত রকম আবেদন অগ্রাহ্য করে আমেরিকা যেভাবে আগ্রাসী মনোভাব নিয়ে ইরাকের বিরুদ্ধে স্থল যুদ্ধ করবার প্রচেষ্টা চালিয়েছে, তার বিরুদ্ধে

আমরা তীব্র ভাবে প্রতিবাদ এবং নিন্দা করছি। আমরা জানি সাম্রাজ্যবাদী শক্তির চেহারা কি এবং সেটা ভারতবর্ষের প্রতিটি মানুষের মনে আছে, আমরা ভুলে যাই নি, যে একদিন সাম্রাজ্যবাদী চক্রান্ত এই ভারতবর্ষে কিভাবে পদানত হয়েছিল এবং পরাধীন হয়েছিল। আজকে সেটা আমরা দেখতে পাচ্ছি দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরে। যেভাবে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি সারা বিশ্বে আধিপত্ব বিস্তারের জন্য আধুনিক অস্ত্র শস্ত্র নির্মাণ করে যে ষড়যন্ত্র তারা শুরু করেছে, এটা একটা ভয়ঙ্কর ব্যাপার এবং মানব সভ্যতার কাছে আজকে একটা চ্যালেঞ্জ এবং যেভাবে আজকে তারা ইরাকের উপর আক্রমণ করছে, তাতে আমরা আতঙ্কিত। ভারতবর্ষের সর্বস্তরের মানুষ হিসাবে আমরা আতঙ্কিত। আমাদের অভিজ্ঞতায় এই কথা বলে যে আজকে সারা বিশ্বের সাধারণ মানুষ তারা যদি সংঘবদ্ধ হয়ে এই মুহূর্তে এর বিরুদ্ধে গর্জে উঠতে না পারে তাহলে আগামী পৃথিবীর চেহারা আরও ভয়ঙ্কর হবে এবং মানব সভ্যতা ধ্বংস হবে। আমি আরও আতঙ্কিত যে আজকে সোভিয়েট রাশিয়া যে প্রস্তাব দিয়েছিলেন শান্তি প্রস্তাব, সেই প্রস্তাব পর্যন্ত আজকে বুশ অগ্রাহ্য করেছে, এটা যে কত ভয়ঙ্কর এবং এই ডিক্টেটরশিপ আজকে সমস্ত সাম্রাজ্যবাদী শক্তির সংহত করে আমেরিকা আজকে গোটা বিশ্বকে পদানত করবার জন্য এই কাজ করছে। সেই কারণে আমরা মনে করি, ওখানে সাধারণ নাগরিকদের উপর যেভাবে বোমা বর্ষণ করা হচ্ছে, যেভাবে তাদের উপর অস্ত্র প্রয়োগ করা হচ্ছে, জীবন যেভাবে ধ্বংস করার প্রচেষ্টা চালানো হচ্ছে, তাতে আমরা অত্যন্ত উদ্বিগ্ন। কারণ এই কথা সুব্রত বাবু বলেছেন, তিনি ঠিক কথাই বলেছেন, যে আমরা ভারতবর্ষের মানুষ। আজকে আমাদের দেশের উপর হয়ত বোমা পড়েনি। কিন্তু এর ভয়ঙ্কর পরিণতিটা কি, সেটা আজকে আমরা বুঝতে পারছি।

[1-40—1-50 P.M.]

এটাও আমরা বুঝতে পারছি যে, সাধারণ মানুষ এর বিপক্ষে। আমেরিকান সাম্রাজ্যবাদী শক্তি আজকে যে চেহারা নিয়ে এগিয়ে এসেছে তার বিরুদ্ধে বিশ্বের বেশির ভাগ জনসাধারণই সোচ্চার হয়ে উঠেছে। আমেরিকান সাম্রাজ্যবাদ আজকে তাদের ক্ষমতা এবং শক্তিকে যেভাবে অপব্যবহার করছে তাতে তারা সাধারণ মানুষের জীবন-যাত্রাকে বিপর্যস্ত করে তুলছে। সেইজন্যই শ্রমিক, কৃষক, মেহনতি মানুষ, গণতান্ত্রিক মানুষ আজকে তাদের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠেছে। আমি মনে করি এই মুহূর্তে আমাদের এই বিধানসভায় সঠিক প্রস্তাবই উত্থাপিত হয়েছে এবং পশ্চিমবাংলার মানুষের পক্ষে বিধানসভায় জনপ্রতিনিধিরা সর্বসম্মতিক্রমে এটি গ্রহণ করে সঠিক কাজই করবেন। আমি জানি আমরা সব সময় মানব সভ্যতাকে বাঁচিয়ে রাখার জন্য সাধারণ মানুষের স্বার্থেই কথা বলে থাকি। আমরা শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের জন্য লড়াই করি। আমরা শোষণহীন সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠা করতে চাই। কিন্তু আমরা একথাও জানি যে, ধনবাদী, সাম্রাজ্যবাদী শক্তিগুলি মানব সভ্যতাকে ধ্বংস করতে চায়। এরা বিশ্বের মানুষের অধিকার, বাঁচার অধিকার, সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠার লড়াই প্রভৃতির বিরোধিতা করছে। এবং সেই উদ্দেশ্য নিয়েই আজকে আমেরিকা, ফ্রান্স প্রভৃতি সাম্রাজ্যবাদী

শক্তিগুলি এই যুদ্ধে লিপ্ত হয়েছে। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের প্রাক্কালেও আমরা এই জিনিস দেখেছিলাম। সেই সময় ভারতবর্ষের মানুষ ঐক্যবদ্ধভাবে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছিল। এটা নিশ্চয়ই আজকে উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবে না যে, দ্বিতীয় বিশ্ব যুদ্ধের প্রাক্কালে নেতাজী সুভাষচন্দ্র বসু বলেছিলেন—পৃথিবীর সাম্রাজ্যবাদী শক্তিগুলি ইংরাজ সাম্রাজ্যবাদকে সামনে রেখে—বিশেষ করে আমেরিকান সাম্রাজ্যবাদী শক্তি—সারা বিশ্বকে গ্রাস করার চেষ্টা করছে। সুতরাং তাদের বিরুদ্ধে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধভাবে এক প্ল্যাটফর্মে দাঁড়িয়ে লড়াই করতে হবে। আজকে আমাদের সেই কথাই বার বার মনে পড়ছে। এই যুদ্ধের মধ্যে দিয়ে সে কথাই আজকে আবার সত্য হয়ে দেখা দিয়েছে। এই যুদ্ধের মধ্যে দিয়ে সাম্রাজ্যবাদী শক্তি প্রমাণ করতে চাইছে, সারা বিশ্বকে তাদের পদানত থাকতে হবে। তারা সারা বিশ্বকে তাদের পদানত করতে চাইছে। শুধু তাই নয়, এর মধ্যে দিয়ে তাদের আর একটা চেহারা প্রকট হয়ে উঠেছে, ধনবাদী, সাম্রাজ্যবাদী শক্তি বিশ্বের সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থাকে তছনছ করতে চাইছে, ধ্বংস করতে চাইছে। এই পরিস্থিতিতে আজকে এই যে উপযুক্ত প্রস্তাবটি এখানে পেশ করা হয়েছে, এটিকে সমর্থন করে আমি এই কথাই বলতে চাই যে, আসুন আমরা পশ্চিমবাংলার সমস্ত মানুষ, ভারতবর্ষের সমস্ত মানুষ সর্বসম্মত ভাবে এই প্রস্তাব গ্রহণ করে সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ প্রতিবাদ জানাই, ঘৃণা জানাই। এই কথা বলে সর্বান্তকরণে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে এই হাউসে যেসর্বদলীয় প্রস্তাব এসেছে তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা আমি বলতে চাই। প্রথমেই আমি আমেরিকা এবং তার সহযোগী দেশগুলি যে আক্রমণকারী লড়াই করছে তার তীব্র নিন্দা করছি এবং তৃতীয় বিশ্বের একজন মানুষ—সাদ্দাম হোসেন—সাম্রাজ্যবাদের বিরুদ্ধে দাঁড়িয়ে যেভাবে লড়াই করছেন তাতে তাঁকে আমার অভিনন্দন জানাচ্ছি। আজকে মার্কিন এবং তার সহযোগী প্রচার যন্ত্রগুলি পৃথিবীব্যাপী প্রচার চালাচ্ছে যে, সাদ্দামের ওপর আক্রমণ নাকি রাষ্ট্রপুঞ্জের প্রস্তাব মেনেই নামিয়ে আনা হয়েছে। এ কথা ঠিক নয়। রাষ্ট্রপুঞ্জের ৬৬০ এবং ৬৭৮ নং প্রস্তাবে বলা হয়েছিল, ইরাককে প্রথমে কুয়েত থেকে যেতে হবে এবং তার জন্য যে কোনও ব্যবস্থা গ্রহণ করতে হবে জানুয়ারির ১৫ তারিখের মধ্যে কিন্তু রাষ্ট্রপুঞ্জের প্রস্তাবের কোথাও বলা হয়নি, ১৫ই জানুয়ারির পরে আমেরিকাকে যুদ্ধ শুরু করার অধিকার দেওয়া হচ্ছে। ইরাকের বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ শুরু হয়েছিল, সেই অবরোধ সফল হল কিনা সেইটুকু দেখা হয়নি। ১৫ জানুয়ারি কাটার সঙ্গে সঙ্গেই ২৪ ঘন্টা আগে মার্কিন বিমান-বাহিনী আক্রমণ করে ইরাককে গুঁড়িয়ে দেবার চেষ্টা করেছে। স্যার, এই প্রসঙ্গে সম্মিলিত রাষ্ট্রপুঞ্জ আজকে যে দুর্বল ভূমিকা গ্রহণ করেছে তাতে আমি লজ্জা প্রকাশ করছি এবং সঙ্গে সঙ্গে আমি এই কথা বলতে চাই যে, এর আগে আমেরিকায় কোনওদিন রাষ্ট্রপুঞ্জের প্রস্তাবকে কার্যকর করার কোনও আকাঙ্খা দেখা যায়নি। ২৪ বছর ধরে ইসরাইল দখল করে রেখেছে গাজাস্ট্রিপ, ওয়েস্টব্যাঙ্ক, দিনাই, জেরুজালেম। অনেক প্রস্তাব ইউনাইটেড নেশন্স নিয়েছে, কিন্তু এখনও ইসরাইলকে খালি করা

যায়নি। সাউথ আফ্রিকার বর্ণ বৈষম্য নীতির বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ ব্যবস্থা রাষ্ট্রপুঞ্জ নিয়েছে, কিন্তু তাকে কার্যকর করার কোনও চেষ্টা আমেরিকার পক্ষ থেকে করা হয়নি। আমি আজকে প্রশ্ন করতে চাই এই হাউস থেকে, সম্মিলিত রাষ্ট্রপুঞ্জ যদি প্রস্তাব নিয়েই থাকে তাহলে রাষ্ট্রপুঞ্জের সৈন্য-বাহিনী কুয়েতকে মুক্ত করার জন্য যেতে পারত, আমেরিকা নয়। আমেরিকাকে আজকে দাদাগিরি করার অধিকার দিল কে? তৃতীয় বিশ্বের মানুষগুলিকে আজকে আমেরিকার দাদাগিরির বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। আমি স্যার, বলতে চাই, ৩টি কারণে আমেরিকা আজ তড়িঘড়ি করে ইরাককে আক্রমণ করল। প্রথম কারণ নিশ্চয়ই তেল। মধ্যপ্রাচ্যে এই তেল নিয়ে রাজনীতি চলে। সেখানে ছোট শহর সাড়ে ৬ হাজার মাইলের দেশ কুয়েত। পৃথিবীর ১৩ শতাংশ তেল উৎপাদন করে। ইরাক উৎপাদন করে ১৮ শতাংশ আর সৌদি আরব উৎপাদন করে ১৫ শতাংশ। মার্কিন যুক্তরাষ্ট্র নিজের দেশের তেল মাটির তলায় রেখে মধ্যপ্রাচ্যের তেলের উপর নিয়ন্ত্রণ চায়। তাই কুয়েত নিয়ে ওরা এত ব্যস্ত। দ্বিতীয় কারণ, আমেরিকার যুদ্ধ দরকার। ইউরোপে যেহেতু কিছুটা শান্তির বাতাবরণ এসেছে, সোভিয়েত ইউনিয়নের সঙ্গে ঠান্ডা লড়াই শেষ হয়েছে, তাই অস্ত্র যারা তৈরি করে মিলিটারি ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স—যারা মার্কিন সরকার বুশকে নিয়ন্ত্রণ করে—তারা চাইছে যুদ্ধ কোথাও না কোথাও হোক, তাদের অস্ত্র ব্যবহার করা যাবে। আপনি দেখবেন স্যার, এই যুদ্ধে মার্কিনরা নতুন অস্ত্র পরীক্ষা করছে এবং সেই অস্ত্র যারা তৈরি করে তাদের শেয়ার বাজারে দাম পড়ে গিয়েছিল। উদাহরণ দিয়ে বলি, টোমাহক মিসাইল যে কোম্পানি তৈরি করে—জেনারেল ডায়নামিক্স এক সপ্তাহের মধ্যে তাদের শেয়ার ১৮ ডলার থেকে ৫০ ডলারে হয়েছে। এই যে প্যাট্রিয়ট মিসাইল যারা তৈরি করছে রেথিয়ন কোম্পানি—তাদের শেয়ারের দাম ডাবল হয়ে গেছে। এই সমস্ত অস্ত্র বিক্রেতাদের চাপে আজকে মধ্যপ্রাচ্য যুদ্ধ করা হচ্ছে। আজকে এই যুদ্ধ পৃথিবীর একটা নির্মমতম যুদ্ধে রূপান্তরিত হয়েছে। ভিয়েতনামে যে ন্যাপাম বোমা ব্যবহার করা হয়েছিল বি-৫২ বিমান থেকে, সেই ন্যাপাম বোমা এখানেও ফেলা হচ্ছে। তাছাড়া লেটেস্ট যে লেজার গাইডেন্স মিসাইল ক্রুপ মিসাইল যার মধ্যে পড়ে যে মিসাইল একজ্যাক্টলি পিন-পয়েন্ট পৌঁছাতে পারে সেগুলি ব্যবহার করা হচ্ছে। ইংরাজিতে যাকে বলে, স্টেট অফ আর্ট টেকনোলজি-সবচেয়ে আধুনিক বিমানকে ওরা পরীক্ষা করছে ইরাকের নিরীহ মানুষগুলির উপর। এফ—১৪, এফ—১৬, এফ—১৭ বিমান ওরা ব্যবহার করছে এবং দেখছে যাতে পরের যুদ্ধে কাজে লাগানো যায়। এরই মধ্যে ৭ হাজার মানুষ যারা যুদ্ধে অংশ গ্রহণ করেনি তারা নিহত হয়েছে শুধু বাগদাদ শহরে। ১ হাজার নারী, শিশু এবং বৃদ্ধ আল-আমেরীতে যারা ভূ-গর্ভস্থ মাটির তলায় সেল্টার নিয়েছিল, আমেরিকার ক্রুশ-মিসাইল দ্বারা তারা নিহত হয়েছে। সুতরাং এই যুদ্ধ মানবিকতার বিরুদ্ধে যুদ্ধ। এই যুদ্ধের মূল লক্ষ্য হচ্ছে, আমেরিকা কুয়েতকে মুক্ত করা নয়, এর মূল লক্ষ্য হচ্ছে, ইরাককে অর্থনৈতিকভাবে, রাজনৈতিকভাবে গুঁড়িয়ে দেওয়া। কুয়েত যদি মুক্ত করতে হয় তাহলে রোজ বাগদাদে বোমা পড়ছে কেন? রোজ বসরায় বোমা পড়ছে কেন? তেলের রিফাইনারীর উপর বোমা পড়ছে কেন? ইউফ্রেটিস নদীর ব্রিজের উপর বোমা পড়ছে কেন? মিল্ক পাউডার কারখানার উপর বোমা পড়ছে কেন?

*একটা কথা ইরাক মাথা তুলে বলেছিল, প্যালেস্টানিও প্রশ্নের সমাধান করতে হবে আর* আমেরিকার দাদাগিরি মানব না।

[1-50—2-00 P.M.]

প্যালেস্টাইনের মানুষদের বাসভূমি দিতে হবে, সেজন্য ইরাককে গুঁড়িয়ে দেবার চক্রান্ত চলছে। দুর্ভাগ্যবশত আজকে যখন পূর্ব ইউরোপের কমিউনিস্ট দেশগুলির পতন হল, আমরা তখন আনন্দ করেছিলাম, কারণ সি.পি.এমের উপর আমাদের রাগ আছে। ওখানে কমিউনিজম ভেঙ্গে পড়ছে, তার ফলে যেটা হয়েছে, ইউনিপোলার ওয়ার্ল্ড যার ফলে আমেরিকা দাদাগিরি করবে। এতে জোট নিরপেক্ষ দেশগুলির সবাইয়ের বলিষ্ঠ হওয়া উচিত। কিন্তু যেখানে ভারতবর্ষে একটা দুর্বল কেন্দ্রীয় সরকার বর্তমান, সেখানে ভারতবর্ষের যে ভূমিকা এবং উদ্যোগ নেওয়া উচিত ছিল সে ভূমিকা তাঁরা গ্রহণ করতে পারেন নি। যে কথা আমাদের নেতারা এই সভায় বলেছেন যে, ভারতবর্ষ থেকে ট্রান্সপোর্ট রিফুয়েলিংয়ের জন্য তাদের তেল নিতে দেওয়া হল। ভারতবর্ষের চিরা-চরিত জওহরলাল নেহেরুর সময় থেকে নিয়ম ছিল যে প্রতিটি জোট নিরপেক্ষতার বিরুদ্ধে যুদ্ধের সময়ে দেশের সুনাম রক্ষা করার, তা না করে চন্দ্রশেখর যে কাজ করেছেন দেশকে ছোট করার তার জন্য দেশের মানুষের কাছে চন্দ্রশেখরের ক্ষমা চাওয়া উচিত। এর সঙ্গে সঙ্গে আর একটা কথা বলতে চাই, রিফুয়েলিংয়ের বিরোধী, আমেরিকান এয়ারক্রাফ্টের বিরোধী তাকে এরিয়া করিডর, আকাশ লঙ্ঘন করতে দিয়েছে কে? এঁদের বন্ধু সরকার, ভি.পি. সিংয়ের সরকার, আমেরিকান প্লেনকে এয়ার করিডর অতিক্রম করতে দিয়েছেন। আজকে গভর্নমেন্টের এই রিফুয়েলিংয়ের ব্যাপারে একটা লজিক্যাল কনসেপশন আছে। আমাদের সরকারকে ফেলে দেবার হুমকি দিয়েছিলেন। সেটা সারা দেশের মানুষের কাছে স্পষ্ট ছিল, আমরা সন্তুষ্ট যে আজকে আমেরিকান প্লেন রিফুয়েলিং বন্ধ। আজকে নতুন করে অনুমোদন করে ভূমি যুদ্ধ শুরু হয়েছে। আমরা দেখছি আমেরিকা লেটেস্ট চীফটেন ট্যাঙ্ক ব্যবহার করছে। আধুনিক ট্যাঙ্ক ব্যবহার করছে, যার ফলে অনেক মানুষ মারা যাবে। ইরাককে গুঁড়িয়ে দেবার জন্য বম্ব ব্যবহার করছে। সাদ্দাম প্যালেস্টেনিয়ানদের কাছে হিরো হয়ে যাবে। আমাদের দলের নেতা শ্রী রাজীব গান্ধী মহাশয় সাদ্দামের নীতিকে সমর্থন করেছেন। তিনি বলেছেন যুদ্ধের নিয়ম আমেরিকা মানল না। সাদ্দাম বোমার সামনে দাঁড়িয়ে। তৃতীয় বিশ্বের দেশ যখন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কথা বলছে তখন ওরা বলছে যে সাদ্দাম প্ররোচনা দিয়েছেন। এখনও পর্যন্ত কেমিকেল, বায়োলজিক্যাল ওয়েপন্স ব্যবহার করেন নি। রাজনৈতিক যুদ্ধে সাদ্দামের জয় হবেই। সাদ্দাম ৩০ বছর ধরে প্যালেস্টাইনের সমস্যা তুলে ধরতে সক্ষম হয়েছেন। আমি আবার বলছি যে, আজকে হাউস থেকে যে প্রস্তাব নেওয়া হয়েছে তা সমর্থন করে তাদের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি। ভিয়েতনামে যা হয়েছিল তা প্রমাণ করে দেয় যে, শুধু টাকা বা অস্ত্র থাকলে যুদ্ধ জয়লাভ করা যায় না। শেষ পর্যন্ত মানুষেরই জয় হয়। আজকে মানুষের এই আন্দোলন তীব্র হয়ে উঠছে। কাশ্মিরের ব্যাপারে সাদ্দাম আমাদের অত্যন্ত ঘনিষ্ঠ মানুষ ছিলেন। সেজন্য আজকে ইরাককে যেভাবে পারা যায় সমর্থন

*করা উচিত। এই অমানবিক পুঁজিবাদ, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সোচ্চার হওয়া দরকার এবং এই যুদ্ধ বন্ধ হোক এই দাবি করে আমি আমার বক্তব্য শেষ করছি।*

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জরুরি ভিত্তিতে একটা সর্বদলীয় প্রস্তাব এখানে আলোচনা করছি। মধ্যপ্রাচ্যে যে অবস্থার সৃষ্টি হয়েছে, এই প্রস্তাবটির কিছুদিন আগে এখানে খসড়া তৈরি করা হয়, তারপর এই কয়েকদিনের মধ্যে কয়েকটি ঘটনা ঘটতে চলেছে। এখন পর্যন্ত আমরা সকলে মিলে একসঙ্গে গলা মিলিয়ে এই যুদ্ধ সম্পর্কে আমাদের মনোভাব এখানে প্রকাশ করার চেষ্টা করছি। আমাদের সকলের কাছে একটা জিনিস পরিষ্কার যে, এটা আমেরিকানদের একটা অমানবিক হিংস্র যুদ্ধ। এর পিছনে যে যুক্তিই মার্কিনীরা দেখাবার চেষ্টা করুন না কেন। ১৭ই জানুয়ারি মাঝরাতে তিনটায় সময় বাগদাদে যখন আড়াই হাজার বোমারু বিমানে করে ১৪ ঘন্টা ধরে বোমা ফেলা হল, তারপর দিন মার্কিন প্রচার দপ্তর থেকে ভাষাটা ব্যবহার করা হয়েছিল—এটা হচ্ছে আর একটি হিরোশিমার যুদ্ধ। টানা ১৪ ঘন্টা ধরে বোমা ফেলে যে যুদ্ধ শুরু হয়েছিল আজকে তার ৪০ দিন। আজকে শেষ খবরে শুনেছি, সেখানে আকাশ থেকে, সমুদ্র থেকে এবং মাটি থেকে আক্রমণ চালিয়ে যাচ্ছে মার্কিন বাহিনীর সঙ্গে আরও কয়েকটি দেশের বাহিনী। তারা একটা ছোট দেশ ইরাকের উপর যুদ্ধের সমস্ত রকম নিয়মকে উপেক্ষা করে এইভাবে হীনতম আক্রমণ চালিয়ে যাচ্ছে। এবং আমরা দেখেছি, কিছুদিন আগে, অন্য কোনও দেশের নয়, মার্কিন দেশেরই একজন ব্যক্তি মিঃ ক্লার্ক, অ্যাটর্নী জেনারেল, যুদ্ধ শুরু হবার পর ছুটে গিয়েছিলেন বাগদাদে। অন্য কারও কথা বলছি না, মার্কিন দেশেরই একজন চিন্তা-নায়ক, প্রতিষ্ঠিত আইনজীবী মিঃ ক্লার্কই বলেছেন, এই যে যুদ্ধ, এটা ইরাকী সামরিক বাহিনীর বিরুদ্ধে যুদ্ধ নয়, এটা সাধারণ মানুষের বিরুদ্ধে যুদ্ধ। সেখানে কয়েকশ হাসপাতাল ধ্বংস হয়েছে, হাজার হাজার নারী শিশুর মৃত্যু হয়েছে। এক কথায় মার্কিনীরা ইরাককে ধ্বংস করতে চাইছে। আজকে আমরা প্রশ্ন করছি, সংবাদপত্র প্রশ্ন করছে, বিতর্ক হচ্ছে যে, কেন এই যুদ্ধ? যুদ্ধ শুরু হবার আগে এক কথা শুনেছি। যুদ্ধ শুরু হবার পর আজকে মার্কিনীরা বলছে যে, ইরাক আন্তর্জাতিক আইন লঙ্ঘন করে কুয়েত দখল করেছে, তাই এই যুদ্ধ। তার বিরুদ্ধে এই কথা বলছি যে, আন্তর্জাতিক আইনের মাপকাঠিতে বিচার দুই রকম হতে পারে না। ২৫ বছর ধরে ইজরাইল প্যালেস্টাইন দখল করে রেখেছে, সেক্ষেত্রে তো বলা হচ্ছে না তোমাকে সরে যেতে হবে। তারাও তো তাহলে আন্তর্জাতিক আইন লঙ্ঘনের অপরাধে অপরাধী। সেখানে কি আন্তর্জাতিক আইন লঙ্ঘন করা হচ্ছে না? ইজরাইল দিনের পর দিন সেই অপরাধ করে চলেছে। প্যালেস্টানিয়নরা আজকে নিজেদের দেশ থেকে বিতাড়িত। সেই ইজরাইলকে তারজন্য কোনওদিন কিছু বলেছেন? তাহলে কুয়েত দখল করবার জন্য কেন ইরাককে শাস্তি পেতে হবে? সেক্ষেত্রে আন্তর্জাতিক আইন, নৈতিকতা এসব কি দুইরকম হতে পারে? ১৭ই জানুয়ারি যুদ্ধ শুরু হল। সারা পৃথিবীর মানুষের প্রশ্ন, ভারতবাসীর প্রশ্ন—কুয়েত থেকে সরে যেতে বলা হয়েছিল ইরাককে: তাদের বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ চলছিল। কিন্তু সেই অবরোধের মাঝখানে মার্কিনীরা

প্রকৃতপক্ষে রাষ্ট্রসঙ্ঘকে দখল করে নিলো। রাষ্ট্রসঙ্ঘে সেই প্রস্তাবে একটা নির্দিষ্ট দিন ঠিক করে দেওয়া হয়েছিল। বলা হয়েছিল, ১৫ই জানুয়ারির মধ্যে কুয়েত ছেড়ে যেতে হবে, তা না হলে তারপর যে কোনও ব্যবস্থা গ্রহণ করা হতে পারে। আমরা জানি অতীতেও এইরকম হয়েছে। কিন্তু ১৫ই জানুয়ারির সময়সীমা পার হতেই মার্কিনীরা সামরিক হামলা শুরু করল ১৭ই জানুয়ারির রাত থেকে। ১৫ই জানুয়ারি চলে যাচ্ছে, সেক্ষেত্রে অর্থনৈতিক অবরোধ তো চলছিলই; তার সঙ্গে আর একটু চাপ সৃষ্টি করে কিছু করা যায় কিনা, আলাপ-আলোচনা করে কিছু করা যায় কিনা বা কূটনৈতিক, রাজনৈতিক স্তরে ইরাক কুয়েত বিরোধ মেটানো যায় কিনা সেটা দেখা যেত। তবে আমরা জানি, এর পিছনে অনেক ইতিহাস আছে। মার্কিনীরা ১৫ই জানুয়ারির সময়সীমা পেরোবার পর ১৭ই জানুয়ারি থেকে হাজার হাজার বিমানের সাহায্যে আক্রমণ শুরু করল, কিন্তু আমরা দেখলাম রাষ্ট্রসঙ্ঘ স্থবির হয়ে পড়ে আছে। নিরাপত্তা পরিষদের সম্পাদককে সেক্রেটারি-জেনারেল বলেছেন, ১৭ তারিখে যে যুদ্ধ শুরু হয়েছে, জানি না এটা কার যুদ্ধ। কিন্তু দেখলাম, মার্কিনীরা সোজাসুজি আক্রমণ চালাল।

[2-00—2-10 P.M.]

যুদ্ধ শুরু হবার পর থেকেই আমরা এটা জানি যে সোভিয়েত রাশিয়া তারা চেষ্টা করেছে প্রথম থেকেই একটা শান্তিপূর্ণ মীমাংসার জন্য। সোভিয়েত সরকার এবং শ্রী গর্বাচভ যে প্রস্তাব দিয়েছিলেন প্রথমে ৮ দফা পরে ৬ দফা—মার্কিনদের সঙ্গে খানিকটা কথা বলেই দিয়েছিলেন এবং সেই প্রস্তাবের সম্মতি পাওয়া গিয়েছিল ইউরোপের প্রথম সারির দেশগুলি থেকে, ব্রিটেন ছাড়া ফ্রান্স, ইটালি, স্পেন সবাই মানলেন, এমন কি জাপান পর্যন্ত মানলেন, বললেন যে প্রস্তাবটা মেনে নেওয়া হোক। এর মধ্যে একটা শান্তিপূর্ণ প্রস্তাব ছিল। মস্কোর সেই প্রস্তাবকে বুশ নজরেই আনলেন না এবং আজকে যুদ্ধ এখানে দাঁড়িয়েছে সোজাসুজি দেখতে পাচ্ছি। আমাদের সামনে প্রশ্ন হচ্ছে এটাই কি সত্যি আন্তর্জাতিক আইনকে রক্ষা করার জন্যই আমেরিকার এই যুদ্ধ? না আমেরিকার যে মাল্টিন্যাশনাল কোম্পানিগুলি যারা ওই সৌদি আরব এবং কুয়েতের উপর বসে আছে, ৫০-৬০ ভাগ বিশ্বের তেল যেটা মরুভূমির নিচে, রত্নাগর্ভা মরুভূমির নিচে রয়েছে। আমেরিকান কোম্পানি, ইসন-এর মতো কোম্পানি সেখানকার সেই তেলের উপর দখল রাখবার জন্য? আমেরিকান কোম্পানিগুলি ব্যক্তিগত পুঁজিকে বাড়াবার জন্য এই বিশাল যুদ্ধের বহর তৈরি করেছে। শুনলাম আমরা মিলিটারি ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্সের কথা। এই কথাগুলি আমরা বামপন্থীরা চিরকাল বলেছি, এই কথা আমাদের লেনিন শিখিয়েছিলেন। প্রথম বিশ্বযুদ্ধের আগুনের উপর দাঁড়িয়ে লেনিন শিখিয়ে ছিলেন সাম্রাজ্যবাদ মানে কি, সাম্রাজ্যবাদের বৈজ্ঞানিক ভিত্তি কি। একটা দেশের পুঁজিবাদ এমন একটা স্তরে ওঠে সে তখন যুদ্ধ ছাড়া বাঁচতে পারে না। প্রথম বিশ্বযুদ্ধের আগুনে দাঁড়িয়ে লেনিনের সেই ঐতিহাসিক দলিল আজও আশ্চর্য এবং সাম্রাজ্যবাদকে বুঝতে শিখিয়েছে। আমাদের সেই বই পড়তে হবে। একটা পুঁজির দাপট, সেই পুঁজির দাপটের জন্য অস্ত্র তৈরি করছে তারা। যুদ্ধের সেই অস্ত্র তারা ব্যবহার করতে না পারলে তারা বাঁচতে পারবে না।

এই যুদ্ধ বুশের মাথা থেকে আসছে না এই যুদ্ধ আসছে মার্কিন পুঁজিবাদ থেকে, মার্কিন সাম্রাজ্যবাদ থেকে এবং এই যুদ্ধের অস্ত্র নিয়ে ঝাঁপিয়ে পড়তে না পারলে মার্কিন অর্থনীতি বাঁচতে পারবে না। তারজন্য তারা অপেক্ষা করছিল ১৫ই জানুয়ারির জন্য। তারা অপেক্ষা করছিল রাষ্ট্র সংঘের অন্তর্ঘাত ঘটাবে বলে, তারা অপেক্ষা করছিল যে কোনও ভাবেই হোক ঝাঁপিয়ে পড়তে হবে। যদি মার্কিনরা এই যুদ্ধে জিততে পারে তাহলে আমরা তৃতীয় দুনিয়ার দেশগুলি দেখতে পাচ্ছি আমাদের সামনের ভবিষ্যত কী। মার্কিনরা কি করতে চাচ্ছে? মার্কিনরা সোজাসুজি চাচ্ছে বাগদাদে তাদের সৈন্য নিয়ে ঝাঁপিয়ে পড়বে, সাদ্দাম হোসেনকে আত্মসমর্পণ করাবে, গোটা মধ্য প্রাচ্যের উপর তাদের দখল রাখবে। মধ্যপ্রাচ্যে মার্কিন বাহিনী স্থায়ী ভাবে বসে থাকবে। মধ্যপ্রাচ্যে স্থায়ী ভাবে বসে থাকবে, সেখান থেকে আর কোনও দিন উঠে আসবে না। এই হচ্ছে তাদের লক্ষ্য। আর পৃথিবীর বাকি ১১০টি গরিব দেশ মার্কিনদের দিকে তাকিয়ে থাকবে ভয়ে ভয়ে, ভারত সহ গরিব দেশগুলি। আমাদের ভিক্ষা নাও নয়তো বাগদাদের মতো মাথা গুঁড়িয়ে দেবে আমেরিকা। আমেরিকা এই কথা বলেই যুদ্ধ শুরু করেছিল, ১৬ই জানুয়ারি রাষ্ট্রপতি বুশ এই বক্তৃতাই করেছিল। এই হচ্ছে আমেরিকার শেষ যুদ্ধ, এই যুদ্ধের পরেই বুশ পৃথিবীতে একটা নয়া ব্যবস্থা তৈরি করবে। সেই নয়া ব্যবস্থার মানে হচ্ছে কি? মার্কিনের যে বহুজাতিক সংস্থা আছে, মাল্টি ন্যাশনাল কোম্পানি এবং মার্কিনদের কাছ থেকে ভিক্ষা নিয়ে বাঁচার চেষ্টা করো তৃতীয় দুনিয়ার দেশ, গরিব দেশ। আর যদি ইরাকের মতো বিরোধ তৈরি করতে চাও, তেলের দাম নিয়ে তর্ক করতে চাও, কত তেল তোলা হবে মাটি থেকে তা নিয়ে যদি তর্ক করতে চাও, যদি আন্তর্জাতিক বাজারে তেলের দাম-এর উপর নিয়ন্ত্রণ করতে চাও তাহলে বাগদাদের মতো আমরা তোমাদের গুঁড়িয়ে দেব। তৃতীয় দুনিয়ার দেশকে কোনও কথা বলতে দেব না। এই লক্ষ্য নিয়ে মার্কিনরা যুদ্ধ শুরু করেছিল। সেই জন্য আমরা বলছি যদি মার্কিনরা এই যুদ্ধে জিতে আসতে পারে তাহলে তৃতীয় দুনিয়ার দেশগুলির সামনে এক ভয়ঙ্কর পরিস্থিতি। সেই পটভূমিতে দেখছি আমাদের দেশের প্রধানমন্ত্রী কি করলেন? কেন তিনি করতে গেলেন? তিনি জানতেন না এই মার্কিন বিমান বন্দরকে তেল দেওয়ার মানে কি?

**(এ ভয়েস ঃ কোন প্রধানমন্ত্রীর কথা বলছেন?)**

বর্তমান প্রধানমন্ত্রী চন্দ্রশেখরের কথা বলছি, আমি পরে পুরানো কথা আসছি। চন্দ্রশেখর জানতেন না এই তেল দেওয়ার মানেটা কি? এই যুদ্ধের সময় আমরা এই জিনিস দেখলাম। হ্যাঁ, তিনি তো প্রধানমন্ত্রী কিন্তু তার অস্তিত্বটাই তো আপনাদের কোলে। আমরা আশ্চর্য হয়ে দেখলাম সেই প্রধানমন্ত্রী বলছেন যে মানবিক কারণেই এটা দিয়েছেন। আমরা খুব নিশ্চিত যে এখান থেকে অস্ত্র নিয়ে যাওয়া হচ্ছে না। ভারতবর্ষের কোনও রাজনৈতিক দল এই মত সমর্থন করতে পারে নি। আমরা শুনলাম তিন দিন পরে এবং আপনারা জানেন এই খবর সরকার কোনও বিবৃতি দিয়ে করেন নি, একটা সংবাদপত্র বম্বে থেকে এই সংবাদটা প্রকাশ করে দিয়েছিল। প্রকাশ করে দেবার পরও তিনদিন চুপচাপ ছিলেন সব, তারপর দুই সপ্তাহ

ধরে যে ঘটনাগুলি ঘটেছে সেইগুলি লক্ষ্য করেছেন নিশ্চয়। প্রধানমন্ত্রী বলছেন এটা রুটিন ব্যাপার, এটা মামুলি ব্যাপার। একবার বলছেন বন্ধ করে দিয়েছি, একবার বলছেন মত নেব এই অবস্থা চলল। মাঝখানে আমরা শুনলাম সোজাসুজি তার সঙ্গে রাষ্ট্রপতি বুশের কথা হয়েছে। রাষ্ট্রপতি বুশ তাঁকে বলেছেন—তিনি অস্বীকার করেননি—যে ভারতবর্ষে এই রকম একটা রাজনৈতিক চাপের মধ্যেও যে এই কাজ করতে পেরেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ। তিনি আরও বলেছেন—রাষ্ট্রপতি বুশ—আমাদের প্রধানমন্ত্রীকে, তিনি এই ঘটনা কিন্তু অস্বীকার করেননি। যাইহোক আমরা এই প্রস্তাবের বিষয়টি আলোচনা করতে চেয়েছিলাম, কিন্তু এখন বন্ধ হয়েছে, জানি না চূড়ান্ত সিদ্ধান্ত হয়েছে কিনা। আমরা সেই ঘটনা শুনতে গিয়ে, আমি বিরোধী পক্ষের কাছে অনুরোধ করব পুরনো ইতিহাস বেশি ঘাটবেন না। কংগ্রেস পার্টির বক্তব্যও আমরা শুনেছি পার্লামেন্টে, ভি.পি. সিং কেন এয়ার করিডর দিয়েছিলেন। ৮৪ সালে ইরাক যুদ্ধের সময় মার্কিনী বিমান মার্কিনী যুদ্ধের জাহাজ বোম্বেতে, কোচিনে—তখন ইন্দিরা গান্ধী ছিলেন—দাঁড়িয়েছিল। বোম্বে পোর্টে এবং কোচিন পোর্টে তাদের এন্টারটেইনমেন্টের জন্য—তার মানে যা হয়—৮৪ সালে ব্যবস্থা করা হয়েছিল, এটা পার্লামেন্টের প্রসিডিংসে আছে সৌগতবাবু আপনি একটু পড়ে রাখবেন। শ্রীমতী গান্ধী তিনি তারাপুরে ফুয়েল নিয়ে আসার বিনিময়ে ৮৪ সালে মার্কিনী নৌ সেনাদের কোচিন এবং হারবারে নামতে দিয়েছিলেন। আমরা এই অপরাধ এই দেশে অনেকবার করেছি এবং এই অপরাধের চিরকাল বামপন্থীরা বিরোধিতা করেছি, চিরকাল মার্কিনীদের বিরুদ্ধে এই সব কথা বলেছি চিরকাল আমরা দিয়েগো গার্সিয়ার বিরুদ্ধে বলেছি। আমরা ইতিহাসের কোনও স্তরে কোনও সময়ে এইসব প্রশ্নের সঙ্গে বামপন্থীরা আপোষ করিনি। আমরা বলছি যে আমরা ইতিহাস ভুলে যাই যা হয়েছে, হচ্ছে। এখন আমরা সবাই মিলে বলি ভারতবর্ষের মাটিতে যুদ্ধের কোনও অবস্থাতেই মার্কিনীদের এই সাহায্য করা চলবে না। আমরা তার সঙ্গে এই কথাও বলি, আমাদেরকে অনেকে পরামর্শ দিয়েছেন ভুলে যান চটের থলে কোথায় যাচ্ছে, আমরা বলেছি ভুলতে পারি না। সুব্রতবাবুকে ধন্যবাদ, তিনি জোরের সঙ্গে বলেছেন কংগ্রেস দলের মতও এটাই যে আমাদের রাজ্য থেকে বা ভারতবর্ষ থেকে আমরা কোনও ব্যবসায়ী বুদ্ধি নিয়ে চলতে পারি না। আমাদের কেউ বুদ্ধি দিয়েছেন এটা বস্তা পচা রাজনীতি, আপনারা এই জিনিস করবেন না, আমাদের দেশের আর্থিক অবস্থাটা দেখুন। আমাদের ব্যবসার স্বার্থ দেখুন। এই বস্তা ঠেকাতে গিয়ে নীতির কথা বলছেন, এতে দেশের স্বার্থ নেই, আমরা বলি দেশের আত্ম বিসর্জন দিয়ে ন্যায় অন্যায় বিচার ছেড়ে দিয়ে, ন্যায় নীতির বিচার ছেড়ে দিয়ে এই বস্তা পাঠানোর যে ব্যবসায়ী বুদ্ধি সেই ব্যবসায়ী বুদ্ধিকে আমরা ঘৃণা করি। ভারতবর্ষের মাটিতে তা কখনই হয়নি, হতে পারে না, এবং আমরা তা কখনই মানতে পারি না। আমরা বলছি বুশ তৃতীয় দুনিয়াকে যা করতে চাইছে, তৃতীয় দুনিয়াকে তারা যে চোখে দেখে সেই চোখে আমাদের দেশের মানুষও চায় আমাদের তারা দেখুক। আমাদের দেশে যখন এই ঘটনা চলছে, তখন আজকে পর্যন্ত রাজনৈতিক দল হিসাবে একটা দল চুপ করে আছে তারা হচ্ছে বি.জে.পি.। তারা চায় আমেরিকান এই আধিপত্য সারা বিশ্বে প্রতিষ্ঠিত হোক। তারা চায়

আমাদের দেশের মৌলবাদী শক্তিগুলি চুপ করে আছে—মার্কিনীদের জয় তাদের জয়। ভারতবর্ষের একটা রাজনৈতিক দলের নেতা, তিনি কোন দলের নেতা আপনারা জানেন, সিমরানজিৎ সিং মান যিনি ভারতবর্ষে ইউ.এস অ্যামবাসাডার যখন পাঞ্জাবে গিয়েছিলেন তখন তাঁকে একটা মেমোরান্ডাম দিয়েছিলেন, তাতে বলা হয়েছিল পাঞ্জাবকে ইউ.এস.-র হিসাবে আমেরিকার আর একটা অঙ্গরাজ্য হিসাবে ব্যবহার করা হোক। প্রায় এই রকমই ভাষা। সিমরানজিৎ সিং মান বলছেন ভারতবর্ষের একজন রাজনৈতিক নেতা হিসাবে মার্কিনীদের এই যুদ্ধে ভারতবর্ষের অংশ নেওয়া উচিত ছিল। কলকাতা থেকে আর একটি পত্রিকা লিখছেন ছোট ২৮টি দেশের সহযোগিতায় যে বহুজাতিক বাহিনী যুদ্ধের দায়িত্ব বহন করিতেছে সেইহেতু ভারতের যোগদানে সত্যিকারের বাধা কি ছিল? বরং ঐ ফৌজে মানে মার্কিনী ফৌজে ভারতের প্রকৃত উপস্থিতি থাকলেও হয়ত সাদ্দাম হুসেনের হুঁশ না ফিরুক চিন্তা করার শক্তি জুটত। ভারতের স্বার্থ ইরাক শিবিরের সাথে যুক্ত নয়, তাহার স্বার্থ বহুজাতিক বাহিনীর সাথে জড়িত দ্বিধাহীন কণ্ঠে এই ঘোষণা দিল্লি করুক। এ কোন কাগজ? কলকাতার বুকে বসে এই কাগজটি বলছে আমাদের আর্মি, আমাদের সেনাবাহিনীর অংশ গ্রহণ করা উচিত ছিল। আমেরিকান বাহিনীর সঙ্গে অংশ গ্রহণ করা উচিত ছিল। আমরা বলছি বুশ তৃতীয় দুনিয়ায় যে নতুন দেশ দেখাতে চাইছে, আমাদের দেশেও কিছু মানুষ মনে করছে—যা চাইছে—আমরা আমেরিকার ভিক্ষে নিয়ে আমেরিকার এই হিংস্রতার সঙ্গে হাত মেলাতে পারি—তারা কারা ভারতবাসী হিসেবে আমাদেরও তাদের জেনে নেওয়া উচিত। সব সময় আমরা এই আবেদন করি আজকে যে জটিল পরিস্থিতি দেখা দিয়েছে, সেই ব্যাপারে আমরা এই প্রস্তাবের মধ্যে একসঙ্গে দাঁড়িয়ে শুধু বলতে চেষ্টা করেছিলাম যে ভারত সরকার দিল্লিতে আছে এটা একটা দুর্বল সরকার। সবাই জানে। ওরাও জানেন একটা নীতিহীন সরকার আছে; মেরুদন্ডহীন সরকার। কংগ্রেসদলও বলছে একটা সরকার যে আছে তাও মনে হচ্ছে না। একটা নীতিহীন সরকার আছে বলেই আমাদের এই বিপদ। যেন এই বিপদ না হয়, যেন সেই সরকারের আমলে আমাদের দেশে নতুন করে আমেরিকানরা হাত ঢোকাতে না পারে, এই সতর্কতার জন্যই আমাদের এই প্রস্তাব।

[2-10—2-20 P.M.]

আজকে সারা দুনিয়াটার দিকে তাকিয়ে দেখুন, যে কথা সৌগতবাবু বলেছেন কিছুদিন আগে পূর্ব ইউরোপে লেনিনের মূর্তি টেনে নামানো হয়েছিল তখন ওঁদের একটু আনন্দ হয়েছিল। আমরা বলেছিলাম সমাজতন্ত্রের শক্তি দুর্বল হলে জোট নিরপেক্ষ আন্দোলন দুর্বল হয়ে যাবে। সোভিয়েত ইউনিয়নে সমাজতন্ত্র দুর্বল হয়ে পড়লে ভারতবর্ষের আত্মসম্মান, জোট নিরপেক্ষ দুর্বল হয়ে যাবে। আজকে দেখুন দুনিয়াটার দিকে, সমাজতন্ত্রের শক্তি দুর্বল হয়ে পড়েছে। জোট নিরপেক্ষ আন্দোলন দুর্বল হয়ে যাবে। মার্কিনীদের ঔদ্ধত্য, আধিপত্য দাদাগিরির সামনে দাঁড়িয়ে আমাদের বিপদকে রুখবার জন্য আমরা সবাইকে একসঙ্গে নিয়ে চলতে চাই। এই আবেদন জানিয়ে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুদ্ধের বিরুদ্ধে যে সর্বদলীয় প্রস্তাব এখানে উঠেছে সেই প্রস্তাবের আমিও অন্যতম সিগনেটারী, এবং আমিও সই করেছি। এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে এই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। এই যুদ্ধ শুধু ইরাকের বিরুদ্ধে যুদ্ধ নয়। মার্কিন সাম্রাজ্যবাদের চক্রান্ত হচ্ছে তৃতীয় দেশগুলির বিরুদ্ধে যুদ্ধে। আজকে আমরা এখান থেকে আওয়াজ তুলছি যুদ্ধ নয় শান্তি চাই। বাস্তব অবস্থা হচ্ছে এই আমরা যদিও বলছি যে তেলের জন্য রক্ত নয় কিন্তু মার্কিন সাম্রাজ্যবাদের কাছে মনে হয় রক্ত তেলের চেয়েও সস্তা। সেজন্য তারা বিগত কয়েকদিনের মধ্যে এক লক্ষ বার ইরাকের মতো ছোট দেশের ওপর বোমাবর্ষণ করেছে। শুধু মিলিটারি বেসের ওপর নয়, তারা সিভিলিয়ান বেসের ওপরও হামলা চালিয়েছে। আজকে মধ্যপ্রাচ্যের তেলকে তারা কন্ট্রোল করতে চায়। আজকে ইউ.এন.ও. প্রস্তাব অনুযায়ী যদি শুধু কুয়েতকে মুক্ত করবার লক্ষ্য হত তাহলে ইরাকের সাধারণ লোকের ওপর বোমাবর্ষণ করত না, বাগদাদের ওপর বোমাবর্ষণ করত না। ইউ.এন.ওর প্রস্তাব তারা অতিক্রম করেছে। তারা আজকে এনটায়ার বাগদাদকে ধ্বংস করে দিতে চায়। এই সাদ্দাম হোসেন, আজকে বিশ্বের পক্ষ থেকে লড়াইকে চালিয়ে নিয়ে গিয়ে জয়, পরাজয়ের শক্তির প্রতীক হিসাবে আজকে তিনি দাঁড়িয়ে গেছেন। আমরা প্রথম থেকেই আমরা যুদ্ধ বিরোধী আন্দোলন আওয়াজ তুলেছি। আমাদের পার্টির পক্ষ থেকে, ফ্রন্টের অন্যান্য শরিক দলের পক্ষ থেকে গত ৩১শে জানুয়ারি আমরা গান্ধীর পাদদেশে অবস্থান করেছি। মার্কিন এম্ব্যাসীতে মেমোরান্ডাম দিয়েছি, ব্রিটিশ এম্ব্যাসীতে মেমোরান্ডাম দিয়েছি, আমি নিজে আজকে জাপান এম্ব্যাসীতে মেমোরান্ডাম দিয়েছি। গত ২১শে ফেব্রুয়ারি উত্তর ২৪ পরগনার গোলাবাড়ি থেকে বারাসত পর্যন্ত শান্তির জন্য পদযাত্রা করেছি। তাই আজকে বিশ্বের জনমতকে উপেক্ষা করে মার্কিন সাম্রাজ্যবাদ যে হিংসাশ্রয়ী চেহারা নিয়েছে আমি তার নিন্দা করে এই যে সর্বদলীয় প্রস্তাব এখানে উঠেছে আমিও তাতে সই করেছি। এই প্রস্তাবকে সমর্থন করে মার্কিন সাম্রাজ্যবাদের নিন্দা করে অবিলম্বে যাতে যুদ্ধ বন্ধ করা যায় সেইজন্য ভারত সরকার যাতে আরও উদ্যোগী হন এবং যুদ্ধ যাতে বন্ধ করা যায় সেই প্রচেষ্টাই করা উচিত। এই বলে এই প্রস্তাবকে আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** শ্রদ্ধেয় স্পিকার স্যার, আজকে হাউসে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করছি। আজকে ইরাকের উপর যে মার্কিন আক্রমণ হচ্ছে সেই আক্রমণটাকে সারা পৃথিবীর মার্কিন মিডিয়া কাগজগুলি প্রচার করছে যে সাদ্দাম একটা খুনি, একটা চোর। সে কুয়েতকে কব্জা করে রেখেছে। মার্কিন এবং অ্যালায়েড ফোর্স ইরাকের উপর হামলা করছে। কিন্তু এই যুদ্ধের পেছনে যে ইতিহাস আমরা জানি, যে কুয়েত ইরাকের জমি থেকে তেল চুরি করছিল এবং ইরাক-এর দাবি ঐ তেলটা কম দামে মার্কিন দেশগুলোকে যে দেওয়া হচ্ছে তার থেকে ইরাক তার শেয়ার পাচ্ছে না। আজকে আমরা আমাদের দেশে অয়েল ক্রাইসিসে ভুগছি, আর এখনও পর্যন্ত আমেরিকার বিভিন্ন সিটিতে ৯০ সেন্ট করে প্রতি গ্যালনে দাম কমে গেছে এবং তেল নিয়ে কিভাবে রাজনীতি করা যায় সেই চক্রান্ত

তারা আরম্ভ করেছে। এই যুদ্ধ ৪০ দিন হল চলছে, এর আগে সেকেন্ড ওয়ার্ল্ড ওয়ারের সময় জাপানের হিরোসিমা নাঁগাসাকির উপর কি পরিমাণ বোমা ফেলা হয়েছিল তা আপনারা জানেন, আর এই যুদ্ধে প্রতিদিন ২০,০০০ টন করে বোমা ফেলা হচ্ছে। এই বোমা কুয়েতের উপর নয়, তেলের পাইপ লাইনের উপর নয়, এই বোমা ফেলা হচ্ছে ইরাকের মানুষের উপর, হাসপাতাল থেকে আরম্ভ করে স্কুল-কলেজের উপর, খাবার জলের ট্যাঙ্কের উপর। কিন্তু আজ পর্যন্ত আমরা দেখিনি ইউনাইটেড নেশান, যারা নন-অ্যালায়েড মুভমেন্ট ছিল তারা মার্কিন সাম্রাজ্যবাদের বিরোধিতা করেনি। ভারতবর্ষ নন-অ্যালায়েড মুভমেন্ট সব সময় ছিল সেই পন্ডিত জওহরলাল নেহেরুর আমল থেকে এবং কর্ণেল নাসের, মার্শাল টিটো এবং ফিডেল কাস্ত্রো যারা নন-অ্যালায়েড লিডারশিপ দিয়েছিল তাদের সাথে। আজকে সারা পৃথিবীতে জর্জ বুশের দাদাগিরির বিরুদ্ধে দাঁড়াবার কেউ নেই। কারণ বুদ্ধদেব বাবু যেটা বলেছেন, সারা পৃথিবীতে কমিউনিস্ট আন্দোলন, সোসালিস্ট আন্দোলন আজ ভেঙ্গে গিয়েছে। আমাদের দেশে কিছুদিন আগে যে সরকার ছিল সেই ভি.পি.সিং সরকার বা চন্দ্রশেখর সরকার তারা মার্কিন সাম্রাজ্যবাদকে নিয়ে চলছে এবং তারা পাপেট সরকারে পরিণত হয়েছে। আমাদের দেশে মার্কিন সাম্রাজ্যবাদ কোথায় নেই—জম্মু-কাশ্মীর, পাঞ্জাব, আসাম এবং মন্দির-মসজিদ থেকে শুরু করে সর্বত্র আছে। জর্জ বুশ সি আই এ-র ডিরেক্টর এবং তার কাজ হল সারা পৃথিবীতে কি করে মানুষ বা দেশের নেতাদের খুন করা যায়। আজকে আমরা দেশের আশেপাশে দেখছি যে জিয়াউল হক মার্কিন পাপেট রিজিম হিসাবে কাজ করেছে আবার ঐ মার্কিনরাই তাকে মেরে দিয়েছে, বাংলাদেশে শেখ মুজিবর রহমানের গভর্নমেন্টকে ঐ মার্কিন সাম্রাজ্যবাদরাই সরিয়ে দিয়েছিল। আপনারা জানেন যে ১৯৮৬ সালে যে শিলান্যাস হয়েছিল তাতে বি.বি.সি লন্ডন, ব্যুরো অফ আমেরিকা অ্যানাউন্স করেছিল মসজিদ ভেঙ্গে ওখানে মন্দিরের শিলান্যাস করা হয়েছে। ইরাকের উপর মার্কিন অ্যালায়েড ফোর্স যে হামলাগুলো করছে আজকে সেই সম্বন্ধে ব্যুরো অফ আমেরিকা বা বি.বি.সি. কোনও সংবাদ দিচ্ছে না। কিন্তু বাবরি মসজিদ নিয়ে ওরা ওখান থেকে বলছে, যে সারা ভারতবর্ষের চারিদিকে দাঙ্গা-হাঙ্গামা চলছে। আজকে আমরা পশ্চিমবঙ্গ বিধানসভায় দাঁড়িয়ে বামপন্থীরা এবং কংগ্রেসিরা এখানে দাঁড়িয়ে মার্কিন সাম্রাজ্যবাদের নিন্দা করছি। আজকে সেই অবস্থায় অটলবিহারী বাজপেয়ীর মতো নেতাও পার্লামেন্টে দাঁড়িয়ে মার্কিন সাম্রাজ্যবাদের নিন্দা করছে, বিরোধিতা করছে। কারণ উনি জানেন, যে সারা ভারতবর্ষের মানুষ আজ মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, তারা যদি জর্জ বুশকে সাপোর্ট করে তাহলে ভারতবর্ষের মানুষ তাদের ক্ষমা করবে না।

[2-20—2-30 P.M.]

আজকে ভারতবর্ষের মানুষ জানে সাদ্দাম হোসেন যে অ্যান্টি ইম্পিরিয়ালিস্ট স্ট্যান্ড নিয়েছেন মার্কিন সাম্রাজ্যবাদীদের সঙ্গে লড়ব সেই লড়াই ৪০ দিন ছাড়িয়ে গেছে। ইরাকের জনসংখ্যা ২ কোটি। ৪০ দিন ধরে ২৮টি দেশের সমস্ত রকমের মিলিটারি পাওয়ার, সফিসটিকেটেড ওয়পন্সের তারা মোকাবেলা করেছে। আমরা সাদ্দাম হোসেনকে সেলাম জানাই।

সাদ্দাম হোসেনের মতো মার্কিন সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে যাঁরা লড়াই করেছেন তাঁরা হলে হো-চি-মিন, নেলসন ম্যান্ডেলা। আমাদের দেশের শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন দিয়াগে গার্সিয়ার আমরা আমেরিকান বেস হতে দেব না, সেই বেস হতে পারেনি। বাংলাদেশের মুক্তি সংগ্রামের সময় আমেরিকা বলেছিল সেভেন্থ ফ্লিট পাঠিয়ে বাংলাদেশের মুক্তি সংগ্রামকে দমন করব, ইন্দিরা গান্ধী পরোয়া করেননি। আজকে ইরাক জিতবে কি হারবে, সাদ্দাম থাকবে কি থাকবে না সেটা বড় কথা নয়, ইরাকের জনগণ এই মার্কিন সাম্রাজ্যবাদীদের চিনে নিয়ে এই মার্কিন সাম্রাজ্যবাদীদের মোকাবেলা করবে ইরাকের মাটিতে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সর্বদলীয় যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে আমি মনে করি সেটা একটা জোড়ালো প্রস্তাব। যে সংশোধনী মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এনেছেন আমি তাকে সমর্থন করছি এবং ঐ সংশোধনী সহ আমি এই প্রস্তাব সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় অত্যন্ত কম, সুতরাং আমি সংক্ষেপে দু'তিনটি কথা বলছি। আজকে নিরাপত্তা পরিষদ সম্পূর্ণভাবে মার্কিন সাম্রাজ্যবাদীদের কুক্ষিগত এবং সেজন্য তারা যে বিশ্বাস যোগ্যতা সেই বিশ্বাস যোগ্যতা সে হারিয়েছে নিরাপত্তা পরিষদ আজকে বিশ্বের জনমানসে কোনও ছাপ ফেলতে পারছে না। দ্বিতীয়ত আর একটা কথা বলছি সোভিয়েত ইউনিয়নের ভূমিকা অত্যন্ত করুণ। প্রত্যেক দিন ১ ঘন্টা ঘন্টা করে রাষ্ট্রপতি বুশের সাথে রাষ্ট্রপতি গর্বাচভের আলাপ-আলোচনা হয়, নিশ্চয়ই তিনি জানতেন যে রাষ্ট্রপতি বুশ কি করছেন না করছেন। সুতরাং শেষ মুহূর্তে যে শান্তি প্রস্তাব নিয়ে ছোটাছুটি করলেন এটা যদি একটু আগে করতেন এবং ইরাকের পররাষ্ট্র মন্ত্রীকে আগে ডেকে আনতেন তাহলে এই রকম মারাত্মক অবস্থা হত না। আমরা টি.ভি'র মাধ্যমে দেখি মার্কিন সাম্রাজ্যবাদ নারী শিশু এমনকি নিরীহ মানুষ যেখানে থাকে সেখানে পর্যন্ত তাদের হত্যা করছে, পৈশাচিক হত্যা লীলা চালাচ্ছে। কারণ, আজকে তেলের বাজারে এই মার্কিন সাম্রাজ্যবাদ চায় ক্ষমতা তার যখন রয়েছে তখন সেই ক্ষমতাকে সে আরও প্রসারিত করতে এটা ক্ষুদ্রতর ক্ষেত্রেও দেখি। কোনও দল যখন ক্ষমতা পায় তখন সেই ক্ষমতাকে সে আরও প্রসারিত করতে চায়, ক্ষমতার দম্ভে, ক্ষমতার ঔদ্ধত্যে ক্ষমতা হরণের জন্য ছোট ছোট দলের মানুষকে ছোট ছোট দলগুলিকে সে তুচ্ছ তাচ্ছিল্য করে। আজকে যে প্রস্তাব সংশোধন করার জন্য মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এনেছেন সেটাকে আমি সমর্থন করছি এইজন্য কারণ প্রথম যে প্রস্তাবটা আসে তার মধ্যে এটা দেখেছি একটা রাজনৈতিক প্যাঁচ আছে।

এখান থেকে তেল নিয়ে যাবার জন্য মার্কিন সেই সমস্ত বিমান—সেটা সম্পর্কে বলতে গিয়ে খুব নির্মম করে জনমতের চাপে তা সংশোধন করায় সন্তোষ প্রকাশ করা হয়েছে। এটার কোনও অর্থই হয় না। আজকে ধিক্কার জানানো দরকার। এর আগে যারা ছিল—যে সরকার ছিল সেই কেন্দ্রীয় সরকার তারা যদি অনুমতি দিয়ে থাকে তাহলে তাদের প্রতিও আজকে ধিক্কার জানানো দরকার। সেইজন্য আজকে মার্কিন সাম্রাজ্যবাদকে ধিক্কার জানাতে হবে বিশ্ব জনমতকে। যুদ্ধের মধ্যে যে বইমেলা হয়েছিল সেখানে আজকাল "উদ্দাম সাদ্দাম" নামে

একটি বই প্রকাশ করেছিল। সেই বই কিভাবে মানুষ কিনেছে তা দেখে আমরা অবাক হয়ে গেছি। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়ছে একটি ছোট্ট দেশ, মানুষের মনে তা গভীরভাবে রেখাপাত করেছে। সকলের কাছেই এই "উদ্দাম সাদ্দাম" বিশ্ববন্দিত হয়ে গেছে। নিশ্চয় আমরা সকলে তাকে অভিনন্দন জানাব এবং তার পাশাপাশি আমি এই কথা আবার বলতে চাই যে, আজকে ক্ষুদ্রতর ক্ষেত্রে আমরা দেখছি ক্ষমতার দম্ভ, ক্ষমতার ঔদ্ধত্য, ক্ষমতার অহঙ্কার, ক্ষমতার অহমিকা পশ্চিমবাংলার সাধারণ মানুষের দৈনন্দিন জীবনের কাজে সেই তুচ্ছ তাচ্ছিল্যের ঘটনা দেখছি। ক্ষুদ্রতর ক্ষেত্রে যা ঘটছে, আজকে বিশ্বের বাজারে মার্কিন সাম্রাজ্যবাদ তার সেই দম্ভ, ক্ষমতার লোভ, ক্ষমতার মোহে ক্ষমতা সম্প্রসারিত করার কাজটি সে করে চলেছে এবং সোভিয়েত ইউনিয়ন করুণভাবে তার দোসর হয়ে পড়েছে। সেইজন্য আজকে মার্কিন সাম্রাজ্যবাদকে ধিক্কার দেবার সঙ্গে সঙ্গে এই ক্ষমতার দম্ভকেও আমি ধিক্কার জানাই। এই কথা বলে আমি সংশোধিত আকারের প্রস্তাবটিকে সমর্থন জানিয়ে "উদ্দাম সাদ্দাম" কে অভিনন্দন জানাই এবং তিনি শেষ রক্ত বিন্দু থাকা পর্যন্ত লড়াই চালিয়ে যেতে বলেছেন—এটাই আমরা চাই। যারা সংগ্রামী তারা এইভাবেই জীবনের শেষ মুহূর্ত পর্যন্ত লড়াই করে যায়, জয় পরাজয় সেটা বড় কথা নয়। আমি তাই সাদ্দামকে অভিনন্দন জানাই এবং মার্কিন সাম্রাজ্যবাদকে ধিক্কার জানাই। আমি এই সংশোধিত আকারের প্রস্তাবটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাই যে, আপনি আমাকে বলবার জন্য সময় দিয়েছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে যে বিষয়গুলি আজকে আমাদের সামনে বিরাট জিজ্ঞাসা নিয়ে উপস্থিত হয়েছে আমি সেই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। এই যুদ্ধ প্রমাণ করেছে যে, পৃথিবীতে যতদিন সাম্রাজ্যবাদ, পুঁজিবাদের অস্তিত্ব থাকবে যুদ্ধের অনিবার্যতাও ততদিন পর্যন্ত থেকে যাবে। দ্বিতীয়ত এই যুদ্ধের মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছে যে, স্ট্যালিন এবং তার পরবর্তী সময়ে গর্বাচভ পর্যন্ত মার্কসবাদের মৌল নীতি লঙ্ঘন করার জন্য যে সংশোধনবাদ, যে সংস্কারবাদ সারা পৃথিবীর কমিউনিষ্ট আন্দোলনকে চালিত করেছে—তার যে ব্যর্থতা, সেই ব্যর্থতার ফলেই আজকে সাম্রাজ্যবাদ বিরোধী জনগণের যে সংগ্রাম সেই সংগ্রাম সোভিয়েত রাশিয়া, চিন-সহ সমস্ত সমাজতান্ত্রিক দেশ তার নেতৃত্ব দিতে, প্রতিরোধ করতে ব্যর্থ হয়েছে। সেই বিচ্যুতির ফলশ্রুতি হিসাবে পৃথিবীর বিভিন্ন দেশে শ্রমিক শ্রেণীর যে আন্দোলন—সেই আন্দোলনের মৌল কথা, আন্তর্জাতিক মৌল কথা হচ্ছে আপন আপন দেশে শ্রমিক শ্রেণী সঙ্ঘবদ্ধ হয়ে সংগ্রামের ভিতর দিয়ে লড়াই-এর ভিতর দিয়ে আপন আপন শাসক শ্রেণীর বিরুদ্ধে লড়াই করবে। সেই লড়াই যে মৌল কথা—তা থেকে বিচ্ছিন্ন হওয়ার অনিবার্য পরিণতিই হচ্ছে এই এবং সেই পরিণতি আমরা দেখছি। বৃটেন ফ্রান্স, আমেরিকার কথা বাদ দিয়ে সেইসব দেশের শ্রমিক শ্রেণী আজকে সাম্রাজ্যবাদী যুদ্ধে আপন আপন দেশের শাসক শ্রেণীর বিরুদ্ধে যে লড়াই করার কথা ছিল, সেই লড়াই আমরা দেখছি না।

[2-30—2-40 P.M.]

তৃতীয়ত আমরা দেখছি, আমাদের এই দেশে অর্থাৎ ভারতবর্ষে বর্তমানে যে সরকার ক্ষমতাসীন সেই সরকারের ন্যাক্কারজনক ভূমিকা। সুব্রতবাবু আজকে এখানে যে কথাই বলুন না কেন একথা অস্বীকার করা যাবে না যে কংগ্রেসের সমর্থনে কেন্দ্রে সেই সরকার পরিচালিত। তারা যদি ভূমিকা নিতেন, তাদের যদি সত্যিকারের ঘৃণা থাকত সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাহলে এতদিন পর্যন্ত তারা ঐ সরকারকে সমর্থন জানিয়ে যেতেন না। দিল্লির ঐ সরকারের উপর থেকে তারা তাদের সমর্থন তুলে নিতেন। কিন্তু তা তারা করেন নি। এ যেন ভাবের ঘরে চুরি। সামনে ঐ শিখন্ডি সরকারকে খাড়া করে রাখা হয়েছে। আজকে এই সভায় ঐক্য প্রস্তাব এসেছে কাজেই আমি এ নিয়ে আর বিস্তারিতভাবে বলতে চাই না। তবে ব্যাপারটা পরিষ্কার হওয়া দরকার বলেই আমি মনে করি। স্যার, ৬০-এর দশকে বা ৫০-এর দশকে বহুজাতিক কর্পোরেশনের বিরুদ্ধে শ্রমিক আন্দোলন যেভাবে সংগঠিত হয়েছে তা আমরা জানি এবং জানি এই সমস্ত বহুজাতিক কর্পোরেশনের বিরুদ্ধে লড়াই-এ কিভাবে শ্রমিকরা তাদের ভূমিকা পালন করেছেন। কিন্তু কনফেডারেশন, যৌথ উদ্যোগ ইত্যাদি কথা আসার পর ভারতবর্ষের শ্রমিক শ্রেণীর সাম্রাজ্যবাদ বিরোধী লড়াই-এ তাদের ভূমিকা যা হওয়া উচিত ছিল আজ এই যুদ্ধের পরিপ্রেক্ষিতে তা আমরা দেখতে পাচ্ছি না। সেই দিক থেকে বামপন্থীরা ব্যর্থ হয়েছেন। সমস্ত বিষয়টা সেইজন্য আমি মনে করি পর্যালোচনা করা দরকার। আজকে যে বীভৎস হত্যাকান্ড সেখানে চলেছে তার পরিপ্রেক্ষিতে জোট নিরপেক্ষ আন্দোলনের রাজনীতি স্পষ্ট হয়ে গিয়েছে। ভারতবর্ষের শাসক শ্রেণীর মূল মূল দলগুলি আজকে যেহেতু আন্তর্জাতিক অর্থভান্ডারের কাছে বিক্রি হয়ে গিয়েছেন স্বভাবতই তারা জনগণের মুখ চেয়ে আজকে যে কথাই বলুন না কেন তারা কিন্তু আসলে দাসত্ব করছেন। আমেরিকার পুঁজির এবং তার প্রতিফলন আমরা তাদের প্রতি পদক্ষেপেই দেখছি। স্যার, কংগ্রেসের অন্যতম নেতা, অর্থমন্ত্রী শ্রী প্রণব মুখোপাধ্যায় মহাশয় বললেন, চটের থলে বিদেশে যাবে, আমাদের কিছু আর্থিক সুরাহা হবে এটাতে আপত্তি কোথায়? আপত্তি হচ্ছে ভারতবর্ষের কৃষক শ্রমিক মজুর মধ্যবিত্ত মানুষের যে সংগ্রামী চরিত্র, তাদের সাম্রাজ্যবাদ বিরোধী যে চরিত্র এর সঙ্গে সঙ্গতি রেখে এখানে তাদের আত্ম মর্যাদার প্রশ্ন জড়িয়ে রয়েছে। আমরা কখনও যুদ্ধবাজ আমেরিকান সাম্রাজ্যবাদ এবং তাদের মিত্র বাহিনীকে কোনও সাহায্য করতে পারি না। সেই সাহায্যের হাত যারা বাড়াবেন তারা ভারতবর্ষের জনগণের প্রতি বিশ্বাসঘাতকতা করবেন। শুধু ভারতবর্ষের জনগণের প্রতিই বা বলি কেন, সারা পৃথিবীর সাম্রাজ্যবাদ বিরোধী মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করবেন। আজকে নিপীড়িত-মানুষ,. তাদের হৃদয় বিদীর্ণ হয়ে গিয়েছে সাম্রাজ্যবাদীদের নখের আঘাতে। কাজেই এই মুহূর্তে লাভের কথা ভাবা যায় না, অর্থনীতির কথা ভাবা যায় না। পরিশেষে দেবপ্রসাদবাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন সে সম্পর্কে বলি, অন্য রাজনৈতিক প্রশ্ন মতাদর্শগত লড়াই, সেটা বিচার করার ব্যাপার এতে নেই কারণ ঐক্যমত্যের ভিত্তিতে এই প্রস্তাব এসেছে। সাধারণভাবে সেই স্পিরিটের দিকে লক্ষ্য রেখে আমি বলছি, আমি তার প্রস্তাব গ্রহণ করতে

পারছি না। রাজনৈতিক বিচারকে প্রাধান্য না দিয়ে সমগ্র সভার ঐক্যমত্যের ভিত্তিতে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি গ্রহণ করছি এবং সকলকে তা গ্রহণ করার জন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এখানে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে ইরাকের বিরুদ্ধে মার্কিন সাম্রাজ্যবাদীদের ন্যাক্কারজনক আগ্রাসনের বিরুদ্ধে, তাকে আমি সমর্থন করছি। আজকে স্মরণ রাখতে হবে যে সমস্যার কিছু গভীরে যাওয়া দরকার। কারণ মার্কিন যুক্ত রাষ্ট্রের এই আগ্রাসনী মনোভাব সম্পর্কে রাষ্ট্রপুঞ্জের যে ভূমিকা আমরা দেখছি তা ন্যাক্কারজনক. ঘৃণা এবং নিন্দনীয়। এই ভূমিকা সম্পূর্ণভাবে ঠিক আমেরিকার তাঁবেদারিতে পরিণত হয়ে যাবার মতো। বুশের সঙ্গে রাষ্ট্রপুঞ্জের সেক্রেটারি জেনারেল পেরেজ দ্য কুয়েলারের বক্তব্যের মধ্যে কোথাও কোনও পার্থক্য দেখতে পাওয়া যাচ্ছে না। তাই আমাদের মনে হচ্ছে রাষ্ট্রপুঞ্জের যে প্রয়োজনীয়তা, যে গুরুত্ব তা বহুলাংশে এই উপসাগরীয় যুদ্ধের পটভূমিকায় হ্রাস পেয়েছে। দ্বিতীয়ত আমরা দেখছি যে সাম্রাজ্যবাদীদের বিরোধিতার ভূমিকা হিসাবে কমিউনিস্ট দেশগুলির যে ভূমিকা আমাদের প্রত্যাশা ছিল সেই ভূমিকা পালন করতে তারা ব্যর্থ হয়েছে। যুদ্ধ যখন শেষের দিকে তখন হঠাৎ করে সোভিয়েত রাশিয়ার যুদ্ধ বিরতীর প্রস্তাব এনেছেন। এই প্রস্তাব যদি আরও আগে আসত, চিন দেশ যদি অনেক আগে থেকে কিছু স্বক্রিয় ভূমিকা এই যুদ্ধের পটভূমিকায় পালন করতে পারতেন তাহলে এই ভয়ঙ্কর যুদ্ধ নিরসন হত আমরা কিছু করতে পারতাম। এই যুদ্ধের ব্যাপারে মার্কিন সাম্রাজ্যবাদ যে আগ্রাসনিক মনোভাব নিয়ে একতরফা ভাবে যে আক্রমণ চালিয়ে যাচ্ছে তাকে নিরসনের জন্য অন্তত বিশ্বের বুকে একটা জনমত তৈরি করা সম্ভব হত। আমরা জানি সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে বিশ্বের বুকে একটা জনমত তৈরি করা সম্ভব হত। আমরা জানি সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে লড়াই করতে গেলে কমিউনিস্ট শক্তিকে যে ভূমিকা পালন করতে হয় সেই ভূমিকা দেখবার জন্য আমরা অধীর আগ্রহে অপেক্ষা করছিলাম। কিন্তু গর্বাচভের এবং চীন দেশের নেতৃবৃন্দের কাছ থেকে সেটা আমরা দেখতে পাইনি। আজকে তাদের এত নরম মনোভাব মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি নিজেদের আরও উৎসাহিত করতে পারবে এবং তাদের নিজেদের অপ্রতিরোধ্য শক্তি বলে মনে করবে। আজকে তাই এখানে গর্বাচভের প্রস্তাব নিয়ে আমাদের আশ্বস্ত হবার কিছু নেই। কারণ গর্বাচভের প্রস্তাব শুধু বিলম্বে হয়েছে তাই নয়, সেই প্রস্তাব প্রত্যাখ্যাত হবার পরে যে বলিষ্ঠ প্রতিবাদ সোভিয়েত দুনিয়া থেকে আমরা আশা করেছিলাম সেই প্রতিবাদ সোভিয়েত দুনিয়া থেকে লক্ষ্য করিনি। কোথায় যেন সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে সোভিয়েত দুনিয়ার একটা আঁতাত এবং একটা অশুভ গাটছড়া দেখতে পাচ্ছি। এতে সাম্রাজ্যবাদী শক্তিকে আরও বেশি মাথাচাড়া দিয়ে ওঠার সুযোগ করে দিচ্ছে। আজকে আমাদের আরও একটা বিষয় নিয়ে এখানে আলোচনা হওয়া দরকার। খুব গভীর ভাবে বলতে গেলে কুয়েত ইরাকীরা ছেড়ে যাবার সঙ্গে সঙ্গে আরব দুনিয়ার উপর ইজরায়েলের অধিকৃত যে জমি তার সম্পর্কেও আমাদের এই প্রস্তাবে

একটু সংযুক্তি থাকলে ভাল হত। কারণ আরাফতের নেতৃত্বে যে দীর্ঘদিন প্যালেস্তানীয় সংগ্রাম চলে আসছে সেই সম্পর্কে রাষ্ট্রপুঞ্জের যে নীরব ভূমিকা সে সম্পর্কেও আমাদের এখানে সোচ্চার কণ্ঠে নিন্দা করতে হবে। একথা ভুলে গেলে চলবে না যে সাম্রাজ্যবাদী শক্তি প্রতিনিয়ত চেষ্টা করছে—এমন কি আমাদের ভারতবর্ষের বিরুদ্ধে পাকিস্তানকে এফ ১৬ বিমান দিয়ে সাহায্য করছে—যাতে আমাদের দেশের সীমানার দিকে, আমাদের দেশের অভ্যন্তরীণ নিরাপত্তাকে প্রতিনিয়ত বিপদজনক অবস্থায় ফেলে দিতে পারে। মার্কিন সাম্রাজ্যবাদের ভূমিকা এই ব্যাপারে যথেষ্ট সুযোগ করে দিচ্ছে। আজকে পাঞ্জাবের খালিস্থান পন্থীদের পিছনে কাশ্মীরের উগ্রপন্থীদের পিছনে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির ভূমিকা আছে। আমাদের কাছে খবর আছে মার্কিন দুনিয়া চন্দ্রশেখরের কাছে এমন প্রস্তাবও পাঠিয়েছে যে মার্কিন বিমানকে কিছু দিনের জন্য হলেও তেল সরবরাহ করতে দিলে তার বিনিময়ে যুদ্ধ যখন শেষ হয়ে যাবে তখন পাঞ্জাব এবং কাশ্মীরে উগ্রপন্থীদের যে তান্ডব এবং সন্ত্রাস চলছে সেটা নিয়ন্ত্রণে আনতে তারা চন্দ্রশেখরকে সাহায্য এবং সহযোগিতা করবে। আমি জানি না এই কথার কতটা সত্যতা আছে। কিন্তু একথা সর্বভারতীয় রাজনীতিতে দেশের বুকে বিশেষভাবে আলোচনা হচ্ছে। আজকে এখানে আমাদের তথ্যমন্ত্রী বুদ্ধদেববাবু অনেকগুলি বিষয় উত্থাপন করেছেন। আমিও তার সঙ্গে একমত। তিনি বলেছেন যে ভারতীয় জনতা পার্টি একমাত্র দল যারা এই যুদ্ধের জন্য মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে কোনও কথা বলছে না। যখন ভারতীয় জনতা পার্টি সম্পর্কে এই রকম বিদ্বেষ, উষ্মা, তখন ভারতীয় জনতা পার্টির সঙ্গে হাত মিলিয়ে আর একটা সরকার গঠন করার মধ্যে দিয়ে এই ধরনের সাম্প্রদায়িক শক্তিকে দেশের বুকে শক্তিশালী হওয়ার সুযোগ করে দেওয়া হয় তখন আপনাদের এই নীতিবোধ কোথায় থাকে?

[2-40—2-50 P.M.]

আজকে কোনও একটি দলের সঙ্গে হাত মিলিয়ে, কোনও একটি দলের সঙ্গে ঐক্য করে কংগ্রেসের বিকল্পে বি.জে.পি.কে আপনাকে বন্ধু হিসাবে সঙ্গে নিয়ে আজকে কেন্দ্রে তাদের সঙ্গে হাত মিলিয়ে সরকার করবেন, আর পরবর্তী পর্যায়ে যখন নিজেদের আবার অন্য রকম ভাবে আর একটি বিষয় আসবে, তখন আপনারা বি.জে.পি.কে কোণঠাসা করবার মনোভাব দেখিয়ে আবার বাজার মাৎ করবার চেষ্টা করবেন। এত সহজে রাজনীতি হবে না। নির্বাচনে আজও প্রকাশ্যে বলতে হবে বি.জে.পি. এবং কংগ্রেসের মধ্যে আপনাদের কাছে প্রধান শত্রু কে? আর প্রধান শত্রু যদি বি.জে.পি. হয়ে থাকে তাহলে আপনাদেরকে বলতে হবে, গত সরকারে আপনারা গিয়ে আপনারা রাজনৈতিক দিক থেকে ভুল করেছিলেন এবং দেশের ক্ষতি করেছিলেন। আজকে তাই আমাদের মনে রাখতে হবে, এই যুদ্ধ সংবাদপত্রের বিরুদ্ধে, আপনি বলেছেন এক এক সময় মনে হয়েছে বুশ এবং আনন্দবাজার উভয়ের বিরুদ্ধে একটা প্রস্তাব আসলে বোধ হয় ভাল হত। এটা আপনাদের প্রত্যাশা ছিল। কিন্তু প্রত্যাশা পূরণ করা যায়নি। কারণ সংবাদপত্রের মাধ্যমে আপনি খবর, এমন কি জ্বালানি নেওয়ার যে ঘটনা, সেই খবর আপনি সংবাদপত্রের মাধ্যমে পেয়ে থাকেন। সংবাদপত্রের

ভূমিকা যদি আপনাদের পক্ষে সমর্থন সূচক হয় তাহলে তাকে মেনে নেবেন, আর লেখা যদি বিরুদ্ধে যায় তাহলে তারজন্য সভায় দাঁড়িয়ে তাকে এমনভাবে আক্রমণ করবেন এবং এমনভাবে আক্রমণের দিক যেন প্রবাহিত না হয় যাতে আবার নতুন করে সেই সাংবাদিকের নিগ্রহ, সংবাদপত্রের প্রতি আক্রমণ, এইগুলো আবার নতুন করে বাংলার মাটিতে সূচিত হয়। আজকে আমি তাই মনে করি মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাদের আগ্রাসন নীতির বিরুদ্ধে আজকে সম্পূর্ণভাবে এইসভা থেকে আমরা নিন্দা করছি। সাদ্দাম জিতবেন, না, হারবেন জানি না, আমরা সাদ্দামের সঙ্গে ছিলাম, আছি এবং থাকব এই প্রতিশ্রুতি দিচ্ছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে শচীন বাবু কর্তৃক যে সর্বদলীয় প্রস্তাব ইরাকের বিরুদ্ধে মার্কিন সাম্রাজ্যবাদের আক্রমণ, তারজন্য যে প্রস্তাব এসেছে, তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমরা অতীতে দেখেছি মার্কিন সাম্রাজ্যবাদ বা সাম্রাজ্যবাদীদের ইচ্ছা, তারা হিংস্র বাঘের মতো বিভিন্ন দেশ আক্রমণ করে, তাকে শোষণ শাসন করবার চেষ্টা করে। আজকে যখন দেখছি ইরাকের কুয়েত দখল করার নাম করে নিরাপত্তা পরিষদের সমস্ত নীতিকে লঙ্ঘন করে মার্কিন সাম্রাজ্যবাদ যুদ্ধে ঝাঁপিয়ে পড়েছে, এই যুদ্ধে বিভিন্ন বহুজাতিক বাহিনী যে বোমা ফেলেছে, তাতে দ্বিতীয় বিশ্বযুদ্ধে যা বোমা বর্ষণ করা হয়েছিল, তার থেকে অনেক বেশি বোমার আঘাত করেছে, আহত হয়েছে বহু শিশু ও নারী, অসামরিক প্রতিষ্ঠান ধ্বংস হয়েছে। আজকে সারা বিশ্বে দেখছি যে শুধু যুদ্ধের জন্য ইরাক ধ্বংস হচ্ছে, ইরাকের মানুষ মারা যাচ্ছে তা নয়, আজকে সারা বিশ্বে এমন কি ভারতবর্ষেও জিনিস পত্রের দাম বাড়ছে, অসাধু ব্যবসায়ীরা যুদ্ধকে কেন্দ্র করে জিনিসপত্রের দাম বাড়াচ্ছে। আমরা দেখছি যখন সোভিয়েত নেতা গর্বাচভের শান্তি প্রস্তাব নিয়ে যখন কুয়েত থেকে সৈন্য প্রত্যাহার করতে ইরাক রাজি ছিল, তাকে সুযোগ না দিয়ে মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে বুশ সমস্ত হিংস্র সিংহের মতো তার স্থল যুদ্ধ আরম্ভ করে দিয়েছে। শান্তি প্রস্তাবকে নাকচ করে দিয়েছে। আমরা এই মুহূর্তে যখন ইরাকের এই যুদ্ধের বিরুদ্ধে এবং মার্কিন সাম্রাজ্যবাদের নির্মম হত্যাকান্ডের বিরুদ্ধে আলোচনা করছি, তখন আমরা দেখছি সেখানে হাজার হাজার মানুষ টাইফয়েড এবং কলেরায় আক্রান্ত হয়ে মারা যাচ্ছে। আমরা তাই মনে করি মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির শুধু ইরাক, কুয়েত দখল করাই আসল উদ্দেশ্য নয়। তাদের আসল উদ্দেশ্য হচ্ছে, তৈল দুনিয়া দখল করা, সেখানে নিজেদের আধিপত্য বজায় রাখা, ইরাককে ধ্বংস করা, মানব সভ্যতাকে ধ্বংস করা এবং অস্ত্র বিক্রির বাজারের সম্প্রসারণ ঘটানো। সেইজন্যই আমরা তাদের নিন্দা করছি। আমরা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যুদ্ধ চলছে, লোকজন মারা যাচ্ছে, অসামরিক প্রতিষ্ঠান ধ্বংস হচ্ছে, প্রতি দিন হাজার হাজার টন বোমা পড়ছে তখন যে ভারতবর্ষ জোট-নিরপেক্ষ নীতি তথা আন্দোলনের নেতা সেই ভারতবর্ষের সরকারের ভূমিকা অত্যন্ত উদ্বেগজনক। আমরা দেখছি মার্কিন সাম্রাজ্যবাদীর সামরিক বিমানকে ভারতবর্ষ থেকে তেল দেওয়া হচ্ছে, চটের বস্তা সরবরাহ করে মার্কিন সাম্রাজ্যবাদকে যুদ্ধে সাহায্য করার চেষ্টা হচ্ছে। শ্রমিক আন্দোলনের ফলে এখনও পর্যন্ত চটের

বস্তা পাঠনো সম্ভব হয় নি। এবং ভারতবর্ষের জনসাধারণের চাপে ভারত সরকার মার্কিন সামরিক বিমানকে তেল দেওয়াও বন্ধ করতে বাধ্য হয়েছে। তবে সম্প্রতি একটি খবর প্রকাশিত হয়েছে, ভারত সরকার ইরাকে আহত মানুষের সেবায় ওষুধ পাঠাচ্ছে। তথাপি আজকে ভারত সরকারের এবিষয়ে যে ভূমিকা গ্রহণ করা উচিত ছিল চন্দ্রশেখর সরকার সেই ভূমিকা গ্রহণ করতে পারেন নি। এই অবস্থায় আজকে সর্বসম্মতভাবে যে প্রস্তাব এখানে পেশ করা হয়েছে সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পিকার, স্যার, আজকে যে যৌথ প্রস্তাব এসেছে সে প্রস্তাবকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি। স্যার, পৃথিবীর ইতিহাস যদি আমরা উপলব্ধি করি তাহলে দেখব যে, গত তিন বছর ধরে যে ঘটনাগুলি ঘটছে তার থেকেই এটা বোঝা গিয়েছিল যে, এই রকম একটা ঘটনা ঘটবে। আমেরিকান সাম্রাজ্যবাদ নিজের শক্তি পৃথিবীর মানুষকে যে দেখাবে সেটা আগেই বোঝা গিয়েছিল। ভিয়েতনামের যুঁদ্ধের পর আমেরিকা তার কৌশল পাল্টেছে। পাল্টে একটার পর একটা সোসালিস্ট দেশকে ধ্বংস করেছে। যে দেশ গুলি পৃথিবীতে সাম্য রাখবার চেষ্টা করছিল. যারা ব্যালেন্স অব পাওয়ার চেষ্টা করছিল, মার্কিন সাম্রাজ্যবাদ একের পর এক তাদের সেই সোসালিস্ট সিস্টেমকে ধ্বংস করেছে। আমেরিকা বুঝতে পেরেছিল যে, তাদের অর্থনৈতিক বিপর্যয় আসছে। গত বছর তারা বাজেট পেশ করতে পারে নি। তারা বুঝতে পেরেছিল যে, তারা অর্থনৈতিক দিক দিয়ে জাপান এবং জার্মানির কাছে পিছিয়ে পড়ছে। সেইজন্য তারা ঠিক করেছিল, এমন একটা কিছু ব্যবস্থা গ্রহণ করতে হবে যাতে পৃথিবীব্যাপী সবাই আমেরিকান সাম্রাজ্যবাদকে মানতে বাধ্য হয়। তাই আজকে তারা সিকিউরিটি কাউন্সিলকে হাইজ্যাক করে পৃথিবীর বুকে এই কাজে মেতে উঠেছে। আজকে আমরা বিধানসভায় এবিষয়ে আলোচনা করছি এবং আমাদের প্রদেশের সংগ্রামী মানুষের মনোভাব আমরা প্রকাশ করছি। কিন্তু আমাদের কণ্ঠস্বর কি পৌঁছবে আমাদের সংসদে এবং আমাদের সংসদ হয়ে বিশ্বের মানুষের কাছে, না পৌঁছতে পারে না। সংসদ হয়ত যাবে কিন্তু তারপর আর বিশ্বের মানুষের কাছে গিয়ে পৌঁছবে না। কারণ গত দু'বছরে ভারতবর্ষ দুর্বল হয়ে গেছে। পৃথিবীর বুকে ভারতবর্ষের চিন্তাধারা, ভারতবর্ষের কথা, ভারতবর্ষের আওয়াজ আজকে আর কোনও প্রভাব ফেলছে না। গত দু'বছর সিস্টেমেটিক্যালি ইণ্ডিয়ার ফরেন পলিসিকে ডাউন করা হয়েছে। অতীতে যাঁরা বলতেন কংগ্রেস শুধু ফরেন পলিসি নিয়ে চালিয়ে যাচ্ছে এবং তাই নিয়ে নেতারা বাইরে ঘুরে বেড়াচ্ছে, ইন্টারনাল প্রবলেম নিয়ে কোনও কথা বলে না, তাঁরা জানেন না যে, ফরেন পলিসি ইজ্ রিলেটেড উইথ দি ইকনমি অফ দি রিজিয়ন অ্যান্ড ইকনমি অফ দি থার্ড ওয়ার্ল্ড। আজকে ভারতবর্ষের সেই জিনিসকে দুর্বল করে দেওয়া হয়েছে। ভি.পি.সিং সরকারের আমল থেকে শুরু করে চন্দ্রশেখর সরকারের সময়েও সেই কাজ চলছে। অনেক প্রশ্ন করছেন, এই জন্যই কি বর্তমান সরকারকে আপনারা রেখে দিয়েছেন? আপনাদের জানা দরকার, একটা দুর্বল সরকার বসেছে যার কোনও নীতি নেই। এয়ার কোরিডর দিয়েছে, এটা রিভিউ করা দরকার ছিল। মাননীয় সদস্যারা কি বলবেন

না, কুয়েতের সঙ্গে লড়াই কবে শুরু হয়েছিল? ইরাক কবে কুয়েত দখল করেছিল? ১৯৯০ সালের আগস্ট মাসে। সেই সময় কি করছিল ভি.পি.সিং-এর সরকার? সেই সময়ে রাম জন্মভূমি আর বাবরি মসজিদকে কেন্দ্র করে ভারতবর্ষের মানুষকে নিয়ে রাজনীতি করা হচ্ছিল। সেই সময়ে কেউ লক্ষ্য করে নি ইরাক কুয়েতে কি ঘটছে, কি ঘটতে পারে। সেই সুযোগে আমেরিকা ইরাককে স্ক্রাপ করেছে।

[2-50—3-00 P.M.]

ইরাক জানিয়েছিল আমেরিকার অ্যামবাসাডরকে যে আমরা কুয়েতে যাচ্ছি। ৭দিন ধরে সেই খবর চেপে রেখেছিল ইউনাইটেড স্টেটের প্রেসিডেন্ট। আমেরিকাতে এর রিভিউ হয়েছে, কাগজে ছেপেছে। আজকে ইরাক ভেবেছিল আমরা কুয়েত দখল করব, বিশ্বের মানুষগুলি কথা বলবে না আর আমেরিকার পরিকল্পনা ছিল কুয়েতের মধ্যে ইরাককে টেনে আনা, তারপর পিটুনি দেওয়া। আমেরিকার ইচ্ছা শুধু কুয়েত দখল নয়, তারা চায় সাদ্দাম হোসেনের হত্যা। তারা চায়, সাদ্দাম হোসেনের রেভলিউশনারি কাউন্সিল থাকবে না, তারা চায়, পাপেট সরকার থাকবে। তারা সৌদি আরবের রাজা বাহারিনের মতন পাপেট সরকার করতে চাইছে। আমেরিকার ইন্টারেস্ট হচ্ছে ঐ জায়গায়। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু এখানে অনেকগুলি কথা বললেন, ইনার ডিপ্লোমাসি যখন করতেন তখন ভি.পি.সিং-এর একদিকে বি.জে.পি. আর একদিকে সি.পি.এম. এইভাবে রাজনীতি করতেন। ভারতবর্ষের রাজনীতি কোনদিকে চলেছে? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই যে তিনি রাজীব গান্ধীর সঙ্গে আলোচনা করেছেন। অ্যাটলিস্ট ভারতবর্ষের একজন নেতা বিশ্বের দরবারে গিয়ে কথাবার্তা বললেন। শ্রী দিগ্বীজয় সিং যিনি একজন ডেপুটি মিনিস্টার তাঁকে পাঠালেন এতে কি ভারতবর্ষের ইজ্জত থাকবে? একজন মন্ত্রী ছিলেন তাঁর সদস্যপদ চলে গেল। আমরা জানি, কেন্দ্রে রাষ্ট্রপতির শাসন হয় না। আগামী দিনে ভারতবর্ষের যে নির্বাচন হবে তখন আমরা দাঁড়িয়ে ভারতবর্ষের মানুষকে বলব, রাষ্ট্রপতির শাসন কেন্দ্রে হয় না, কেন্দ্রে কোনও সরকার নেই, একটা সরকারকে তো চালাতে হবে, কিন্তু কে চালাবে, সেটা আপনারা বলুন। কোনও ক্রিটিসিজম নয়, আমি এই প্রস্তাবকে সাপোর্ট করছি। কিন্তু আমাদের এই বক্তব্য বিশ্বের কোনও মানুষ শুনতে পাবে কিনা জানি না। আমি হতাশ, এই ছোট রাজ্যের মানুষরাও আজকে হতাশ, কি করে জানতে পারবে জানি না।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে যৌথ প্রস্তাব এসেছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি। গভীর দুশ্চিন্তা সারা দুনিয়ার মানুষের সামনে। পৃথিবীর সবচেয়ে শক্তিশালী রাষ্ট্র, সবচাইতে আধুনিকতম মারনাস্ত্র নিয়ে একটা ছোট দুর্বল দেশের উপর আক্রমণ করছে এই অজুহাতে যে সেখানে ন্যায়বোধ প্রতিষ্ঠিত করব। পানামা আক্রমণের সময় নিকারাগুয়ার ক্ষেত্রে, গ্রানাডার ক্ষেত্রে, তাদের এই বিচার কোথায় ছিল? ইস্রায়েল তিন-তিনবার আক্রমণ করেছে আরব দুনিয়ার বিভিন্ন দেশকে। এখনও সেই আক্রমণাত্মক মানসিকতা রয়ে গেছে।

এগুলি উদ্ধার করার সময় বিচারবোধ কোথায় ছিল? আমার মনে পড়ছে বিচার কিভাবে হতে পারত? ১৯৫৬ সালে যখন দুটি সাম্রাজ্যবাদী শক্তি দেশ গ্রেট বৃটেন এবং ফ্রান্স এইরকম একটি ক্ষুদ্র সদ্য স্বাধীন রাষ্ট্র মিশরকে আক্রমণ করে তখন সেদিন মস্কো থেকে তদানীন্তন ইউ.এস.এস.আর প্রেসিডেন্ট বুলগানিন হুমকি দিয়েছিলেন, তোমরা বিশ্বের আধুনিকতম দুটি রাষ্ট্র, আধুনিক মারনাস্ত্র নিয়ে, সমরাস্ত্র নিয়ে আজ সদ্য স্বাধীন রাষ্ট্রের উপর আক্রমণ চালাচ্ছ, কিন্তু একবার ভেবে দেখ, তোমাদের চেয়েও আরও আধুনিক অস্ত্রশস্ত্র নিয়ে শক্তিশালী রাষ্ট্র যদি আজ লন্ডনে এবং প্যারিসে আক্রমণ চালায় তখন কি দশা হবে? এই হুমকির সামনে সুড়-সুড় করে বৃটেনের সৈন্য এবং ফ্রান্সের সৈন্যকে সরে আসতে হয়েছিল সুয়েজ খাল থেকে। দুর্ভাগ্যের বিষয়, সেই হুমকি আমরা দেখছি না। আমরা ভিন্ন চেহারা মার্কিন সাম্রাজ্যবাদীদের। তারা যুদ্ধ করবে না, বর্ণ বৈষম্য থাকবে না, তারা অস্ত্র সংবরণ করবে, অস্ত্র রক্ষা করে চলবে। আজকে এই আশা হাতে নাতে প্রমাণিত। শুধু আমেরিকানরা নয়, সমস্ত সাম্রাজ্যবাদীদের কাছে একটু যুদ্ধ প্রয়োজন। তাদের অর্থনীতিকে চালু করবার জন্য, তাদের অর্থনীতি মিলিটারি জেনস অফ ইকনমি, তাদের অস্ত্রের কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। কয়েকটি কারখানা এই আগামী ১৯৯২ সালেই বন্ধ হয়ে যেত। এতে তারা সেই সংকট থেকে মুক্তি পাচ্ছে। যদি এই যুদ্ধ চলে শুধু এই যুদ্ধ কেন, যে কোনও যুদ্ধ যদি চলে সেই যুদ্ধে তাদের পুঁজিবাদী অর্থনীতি বিশ্ব অর্থনীতিতে পরিণত হয়েছে, তাকে যাতে চালু রাখতে পারে সেজন্য এই যুদ্ধের অবতারণা করা হয়েছে। আজ আমাদের এখানে যে প্রস্তাব এসেছে আমরা দেখছি যে, শুধু এই পশ্চিমবাংলায় নয়, এই যে প্রস্তাব ঐক্যবদ্ধভাবে এসেছে, এর কোনও সংশোধনী আনা উচিত নয়, এর জন্য সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের দেশের যে পররাষ্ট্র নীতি আছে তাতে সেই দেশ থেকে অস্ত্র তুলে নেবার ব্যবস্থা তা যে কনডেমন হয়েছে, প্রত্যাহৃত হয়েছে তার জন্য ধন্যবাদ। কিন্তু এ কথা মনে রাখতে হবে সারা দুনিয়ায় যে শান্তির আন্দোলন যুদ্ধের বিরুদ্ধে সেই আন্দোলন যথেষ্ট নয়, আজকে আরও বেশি তীব্র আন্দোলন দরকার। কেন না শুধু আমাদের দেশে নয়, সারা দুনিয়ায় এই আন্দোলন যাতে আরও শক্তিশালী হতে পারে সেই আশা রেখে সারা ভারতবর্ষের মানুষকে সেই দিকে যেতে হবে বা যেতে বাধ্য করতে হবে। ভিয়েতনাম যেমন পেরেছিল, ইরাক ৫/৬ সপ্তাহ ধরে চালিয়ে যাচ্ছে তাদের এই সাহস কে তাদের জীবন পণ করার জন্য তাদের কাছ থেকে আমরা শিক্ষা নিই, ভিয়েতনাম, মিশর, বিভিন্ন মুক্তি আন্দোলনকারী দেশের কাছ থেকে এবং ইরাক যে সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে যে তীব্র সংগ্রাম চালিয়ে যাচ্ছে জীবন পণ করে তাদের কে বিপ্লবী অভিবাদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আজকে ইরাক আমেরিকা যুদ্ধ নিয়ে সারা ভারতবর্ষের মানুষ একেবারে আতঙ্কিত হয়ে পড়েছে। কারণ এখানে শুধু ইরাককে কুয়েত থেকে সরানোর ব্যাপার নয়। এখানে আমেরিকা সাম্রাজ্যবাদ যে রকম মাথা চাড়া দিয়ে উঠেছে

এবং এই যুদ্ধে যে বহু শিশু এবং নারী প্রাণ হারিয়েছেন এটা খুবই দুঃখজনক। মাননীয় প্রধানমন্ত্রী বিমানে তেল দিয়ে এটাকে জাগিয়ে রাখতে চাইছেন। সারা ভারতবর্ষের মানুষ একত্রিত হয়ে যাতে শান্তি বজায় রাখতে পারে সেই দিকে লক্ষ্য রাখার কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আজকে যে প্রস্তাব এখানে এসেছে সেই প্রস্তাব গ্রহণ করার শুরুতেই আমরা সবাই দাবি রেখেছিলাম আমি এখানে বলে নিতে চাই যে এই প্রস্তাবটির খসড়া উত্থাপন করার আগে সর্বসম্মত ভাবে আলাপ আলোচনা করার দরকার ছিল। স্বভাবতই আমরা দেখেছি যে আমাদের দলের পক্ষ থেকে তাতে কেউই নেই।

[3-10—3-20 P.M.]

এতে আমরা সম্মত হতে পারি না যেহেতু আমাদের সঙ্গে আলোচনা করে এটা হয়নি। এই প্রস্তাবটিকে সর্বাঙ্গসুন্দর করবার জন্য তাই কতগুলো সংশোধনী এখানে এনেছি। সংশোধনীগুলো এখানে যা আনা হয়েছে, সবাই এখানে আলোচনা করছেন, এই সংশোধনীগুলো গ্রহণ করবার প্রয়োজনীয়তা আছে, কি নেই, এটা আপনারাই বলুন। ইরাকের উপর মার্কিনী আক্রমণের সকলেই নিন্দা করেছেন। ঐ আক্রমণের পর আজকে ইরাক যখন কুয়েত থেকে নিঃশর্তে সেনা অপসারণ করে নিতে চায় তখন মার্কিন সাম্রাজ্যবাদী গোষ্ঠী সেই যুদ্ধ বন্ধ না করে মহাযুদ্ধ শুরু করল। মার্কিন সাম্রাজ্যবাদের এই যে পদক্ষেপ এটা নিন্দনীয়। কাজেই এটা সাবস্টিটিউট করে প্রস্তাব গ্রহণ করতে পারেন এবং তাই আমার প্রথম অ্যামেন্ডমেন্ট এই প্রস্তাবের প্রথম প্যারাগ্রাফের সঙ্গে যুক্ত হওয়া উচিত কিনা সেটা আপনারাই বলুন। এখানে সমস্ত দলের সদস্যরাই বক্তৃতা করেছেন, কিন্তু কেউ কি এর বিরোধিতা করেছেন? আজকে মার্কিন সাম্রাজ্যবাদীরা কুয়েতের মুক্তি চায় না; তেল সম্পদের উপর খবরদারি করতে চায় এইরকম একটা কথা আপনারা প্রস্তাবে গ্রহণ করছেন এটা চান না? তাই আমার এই সংশোধনীটি গ্রহণ করবেন।

আমার দ্বিতীয় কথা হল, নির্জোট আন্দোলনের যে বলিষ্ঠ ভূমিকা নেওয়া দরকার সেই ভূমিকা গ্রহণ করা হচ্ছে না। সেই বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করবার জন্য এই দ্বিতীয় সংশোধনীটি এনেছি। নীতিগতভাবে যদি আপনাদের কারও এতে বাধা না থাকে তাহলে এটা গ্রহণ করতে আপত্তি কোথায়?

তৃতীয় কথা হল, ঐ রিফুয়েলিং। ঐ রিফুয়েলিং এর ব্যাপারটার নিন্দা করেছি। বাইরে বক্তৃতায় এটা বলেছি এবং সভাতেও বলছি যে, এর দ্বারা ভারতবাসীর সাম্রাজ্যবাদ বিরোধী যে পদক্ষেপ তাকে কালিমালিপ্ত করেছে। এটাই সংশোধনীর মাধ্যমে যুক্ত করতে চাইছি। তাহলে এটা গ্রহণ করবেন না কেন? যে কথাগুলো বক্তৃতার মাধ্যমে বললেন, যদি সত্যিই

মনেপ্রাণে তা বিশ্বাস করেন, যদি আই.এম.এফ., বিশ্ব ব্যাঙ্কের কাছে বিকিয়ে গিয়ে না থাকেন, তাহলে এতে কারোর আপত্তি থাকার কথা নয়। এখানে লিডার অফ দি হাউস মাননীয় জ্যোতিবাবু আছেন। আমি বিশ্বাস করি, যদি তাঁর অন্য বিশ্বাস না থাকে তবে তিনি এর উপর মতামত দেবেন।

সর্বশেষে একথা বলতে চাই, আজকে মার্কিন সাম্রাজ্যবাদীদের অর্থনীতির যে সংকট, মুদ্রাস্ফীতি, দিনের পর দিন যেভাবে ডলারের দাম কমছে, মারনাস্ত্র নির্মাণের উপর যে অর্থনীতি দাঁড়িয়ে আছে, সেই অর্থনীতিকে বাঁচাতে আজকে তাদের যুদ্ধ দরকার। সেজন্যই তারা রক্ত পিপাশায় ভুগছে। ইরাকের উপর বোমা বর্ষণ শুরু করবার পর আজকে তাদের অস্ত্র কারখানা চালু হয়েছে লক্ষ লক্ষ মানুষের রক্তে। তারা সেখানকার তেল সম্পদের উপর আধিপত্য করতে চাইছে। ইরাকের ২০ পারসেন্ট এবং কুয়েতের ১২ পারসেন্ট পৃথিবীর এই ৩২ শতাংশ তেল সম্পদের উপর তারা কর্তৃত্ব করতে চাইছে।

আজকে এর বিরুদ্ধে সোচ্চার হয়ে সর্ব্বদলমত নির্বিশেষে একটা সিদ্ধান্ত গ্রহণ করুন। আমাদের দল মনে করে মার্কিনের সঙ্গে ভারতবর্ষ সমস্ত নৈতিক সম্পর্ক ছিন্ন করুক। এই ধরনের সর্ব সম্মত প্রস্তাব আনতে আপনাদের অসুবিধা থাকতে পারে। আপনারা মুখে যে কথা বলছেন, আমি যে সংশোধনী এনেছি সেই সংশোধনী গ্রহণ করার ক্ষেত্রে আপনাদের কোনও অসুবিধা থাকতে পারে না। আশা করি আপনারা আমার সংশোধনী গ্রহণ করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে এবং যাঁরা এখন অবধি বলেছেন সবাই সেটাকে সমর্থন করেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে সামান্য কয়েকটি কথা বলতে চাই। প্রথম হচ্ছে অনেকে বলেছেন আমিও বলেছি যে জাতি সংঘের বিশেষ কোনও মূল্য থাকছে না, নিরাপত্তা পরিষদের সেইরকম আর বিশেষ কোনও গুরুত্ব দিচ্ছে না। এটা একটা ভয়ঙ্কর কথা। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর যে সমস্ত সৃষ্টি হয়েছিল শান্তি বজায় রাখবার জন্য পৃথিবীতে, আলোচনার মাধ্যমে সমস্ত সমস্যা সমাধান করার জন্য সেখানে সমস্ত বক্তব্য রাখার দরকার তারজন্য এই সাংগঠনিক ব্যবস্থা হয়েছিল সেই সমস্ত আজকে ছারখার হয়ে যাচ্ছে। এটা আমরা জানতাম যে নিরাপত্তা পরিষদকে এই অবস্থায় নিয়ে যাওয়া হচ্ছে, কিছু দিনের মধ্যে সেটা বোঝা গিয়েছিল। বিভিন্ন দেশ যে একমত হয়েছিল, হয়ে যেটা বলেছিল তাদের নির্দেশে কিছু চলেনি, মার্কিন যুক্তরাষ্ট্রের যুক্তির মূল্য সেখানে পেয়েছে। যুদ্ধ আরম্ভ হবার ২-৪ দিন আগেই সেটা বোঝা গিয়েছিল। সেইজন্য আগের অভিমতে আমরা বলেছিলাম যে হ্যাঁ কুয়েত দখল করে আছে, সৈন্য সরিয়ে নিয়ে যাওয়া হোক, হচ্ছে না, আলোচনার মাধ্যমে ব্যবস্থা কর তার বিরুদ্ধে। তার কোনও মূল্য মার্কিন যুক্তরাষ্ট্র দিল না, আস্তে আস্তে ব্যাপারটা ক্রমশ পরিষ্কার হয়ে গেল। আসলে নিজেদের আধিপত্যকে শক্তিশালী করার জন্য খানিকটা আগে ছিল না তা নয়—আরও বেশি করে

আধিপত্য বিস্তার করার জন্য মার্কিন যুক্তরাষ্ট্র সুযোগ নিল। তারা এই সুযোগ নিল কারণ আরব দুনিয়া ভাগ হয়ে গেছে। অত্যন্ত পরিতাপের বিষয়, দুঃখের বিষয় তার পূর্ণ সুযোগ মার্কিন যুক্তরাষ্ট্র নিল এবং এটা আমরা বুঝতে পারছি। যখন প্যালেস্টাইনের কথা ওঠানো হল প্রেসিডেন্ট সাদ্দামের পক্ষ থেকে এবং আরও অনেকে যখন বললেন, আমাদের দেশ থেকে কিছু মানুষ কিছু নেতা যখন বললেন যে এটা কেন হবে, অন্যায়টা কি হচ্ছে যে প্যালেস্টাইনের কথাটা এখানে আনা হচ্ছে। শোনা মাত্র মার্কিন যুক্তরাষ্ট্র তার বিরোধিতা করলেন। আমরা দেখলাম নিরাপত্তা পরিষদ বিশেষ কোনও আমল দিল না। এখানকার কিছু অল্প সংখ্যক মানুষ যারা নিরাপত্তা পরিষদ, জাতি সংঘ এই সব বলে মানুষকে ভোলাবার চেষ্টা করেছে যে মার্কিন যুক্তরাষ্ট্র যা করছে সেটা যে আগ্রাসন নীতি তা নয়, এটা ভারতবর্ষের মেনে নেওয়া উচিত। এই রকম নির্লজ্জ উক্তি আমার মনে হয় না দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর এই বছরের মধ্যে শুনেছিলাম। মার্কিন যুক্তরাষ্ট্রের লেজুড় করতে চাচ্ছে। আনন্দবাজার পত্রিকা, কিছু গোষ্ঠী, কিছু রাজনৈতিক দল সরাসরি না বললেও, বি.জে.পি সরাসরি না বললেও কিন্তু এই রকম একটা অভিমত সেখান থেকে প্রকাশ পাচ্ছে। সেইজন্য আমাদের এই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি জানি না অন্য কোনও বিধানসভায় এই রকম প্রস্তাব নেওয়া হয়েছে কিনা, জানতে পারিনি, শুনিনি।

[3-10—3-20 P.M.]

এইজন্য আমরা একটু গর্ব অনুভব করতে পারি, আমাদের সাম্রাজ্যবাদ বিরোধী যে ঐতিহ্য আমরা সেটাকে শক্তিশালী করছি সম্প্রসারণ করছি। আজকে এই নতুন পরিস্থিতিতে আমাদের এটা যে কত প্রয়োজন ছিল এটা মানুষ ক্রমশ বুঝতে আরম্ভ করেছেন আরও বুঝবেন ভবিষ্যতের জন্য। তার কারণ, এখন আর কোনও শক্তি নেই মার্কিন সাম্রাজ্যবাদকে ঠেকাতে পারে। আমরা দেশে দেশে দেখেছি, আমেরিকাতেও দেখেছি শান্তির জন্য সেখানে মিছিল হচ্ছে, মিটিং হচ্ছে, সমাবেশ হচ্ছে—সমস্ত দেশেই হচ্ছে—প্রত্যেক দেশ থেকে যা খবর আসছে তা থেকে আমরা জানতে পারছি, শুনতে পাচ্ছি যে এইসব হচ্ছে। কিন্তু এর ভ্রূক্ষেপ মার্কিন সাম্রাজ্যবাদ এক সেকেন্ডের জন্যও করছেন না। শেষ অবধি সোভিয়েত যে এতে কোনও ভূমিকা পালন করেনি, তারাও শেষ পর্যন্ত যে শান্তির প্রস্তাব দিলেন—সেটা পড়ে ভালই মনে হল—এটা করলে তো আর যুদ্ধ হত না ধ্বংস হত না; শতশত নারী শিশু যারা মারা যাচ্ছে তারাও মারা যেত না। কুয়েতকে মুক্ত করার ব্যাপারে যে কথা ছিল সেটা কোথায় গেল। এখন আমরা দেখছি আক্রমণকে তারা আরও এগিয়ে নিয়ে যাচ্ছেন কিন্তু কি হবে কয়েকদিনের মধ্যে আমরা সেটা বলতে পারিনা, কিন্তু আমাদের বার্তাটা তাদের কাছে পৌঁছে দেওয়া দরকার। আমরা জানি আমাদের একজন নেতার সাথে আরাফতের কথা হয়েছিল ৫/৭ দিন আগে তখন ওরা কিছুটা বুঝেছেন—ওরা মনে করছেন—যে ভারতবর্ষের জনগণের গৌরবময় ভূমিকা কিছুটা আছে। কিন্তু ওরা জানত সরকার থেকে যা করা হয়েছে শুধু দোদুল্যমানতা নয়, আমাদের ভারতবর্ষের বর্তমান সরকার তারা একটা জোট নিরপেক্ষতা

নীতি একটা স্বাধীননীতি নিয়ে কাজ করছেন। কংগ্রেস এই সরকারকে সমর্থন করছেন। কিন্তু তারাও চুপ করে থাকেন নি। রাজীব গান্ধী পরিষ্কার করে বলেছেন যে জ্বালানী দেওয়া হচ্ছে হাওয়াই জাহাজকে এটা কখনই করা উচিত নয়। যেটা দেওয়া হয়েছিল সেটার ব্যাপার চন্দ্রশেখরের পক্ষ থেকে বলা হয়েছিল, এটায় কোনও অন্যায় কিছু হয়নি, আমাদের জোট নিরপেক্ষতার নীতির বিরুদ্ধে এটা নয়। তার প্রতিবাদ হয়েছে। এমন কি যে পার্টি যাদের জন্য টিকে আছে—চন্দ্রশেখর সরকার তারাও বলেছেন, তাদের নেতা বলেছেন, পরিষ্কার ভাবে বলেছেন এটা কখনই করা উচিত নয়। শান্তির সময়ে তেল দেব কি না দেব এটা অন্য কথা, কিন্তু এখন এটা হওয়া উচিত নয় এটা আমরা দেখেছি সংবাদপত্রে, আমার সঙ্গে ব্যক্তিগতভাবে আলোচনাও হয়েছে। কিন্তু এখানে আমাদের যে নীতি এতদিন ধরে চলেছে যা সম্মানলাভ করেছে সেই নীতি আজকে ধূলায় লুণ্ঠিত করবার জন্য বর্তমান সরকার তারা সমস্ত ব্যবস্থা করেছেন। আজকে জনগণের চাপে তারা কিছুটা অদল-বদল করেছেন। কিন্তু ওরা অদল বদল করার আগে মার্কিন সাম্রাজ্যবাদ বলেছেন ঠিক আছে এতই যখন হৈ চৈ হচ্ছে আমাদের জ্বালানী দরকার নেই আমরা অন্য জায়গা থেকে ব্যবস্থা করব। এতে আমাদের সম্মান বাড়েনি যেভাবে জিনিসটা হয়েছে। আর আজকে এখানে যখন আমেরিকান সাম্রাজ্যবাদের রাজনীতি বর্তমানে যে চিত্র গ্রহণ করছে—আরব দুনিয়ার পক্ষে ইরাকের বিপক্ষে তখন বাইরে ইউ.এস.আই.এস.-র সামনে কয়েকদিন ধরে আজও সেখানে বামফ্রন্টের পক্ষ থেকে বিরাট সমাবেশ ডাকা হয়েছে, সেখানে মিটিং হচ্ছে। আমি রাইটার্স থেকে আসবার আগে শুনলাম আমেরিকান কনস্যুলেট জেনারেল থেকে একটা প্রতিবাদ এসেছে আমরা যেতে আসতে পারছি না ঐ রাস্তা বন্ধ হয়ে গিয়েছে। আমি বলেছি এত যাতায়াত বন্ধ হয়ে গিয়েছে কয়েক দিনের জন্য। কিন্তু ইরাকের কথা ভাবুন তো আকাশ থেকে বোমা ফেলা হচ্ছে নেপাম পর্যন্ত ফেলা হয়েছে। যা সোভিয়েতে করা হয়েছিল—তাই যাতায়াতের যে অসুবিধা হচ্ছে তার কারণ কিন্তু সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভারতবর্ষের মানুষের যে মনোভাব—এ আমরা কখনোই বরদাস্ত করতে পারি না ওদের স্বার্থে যাতায়াতের সুবিধার জন্য।

সেজন্য আমি এই প্রস্তাবকে শুধু সমর্থন করছি না, আমি মনে করি আজকে আমরা যে প্রস্তাবটা গ্রহণ করলাম, আমাদের এজেন্ডায় যা ছিল তা আমাদের খুবই সম্মান দেবে। ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও মিছিল, মিটিং হচ্ছে। আমি সেজন্য রাজীব গান্ধীর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম কারণ উনি যে কথা বলতে চান যে কি হবে জানি না। শেষ মুহূর্তে আমি যাচ্ছি। উনি ইরাকে যাচ্ছিলেন, ওখানকার প্রেসিডেন্টের সঙ্গে দেখা করতে। উনি বললেন যাবার আগে সোভিয়েত ইউনিয়নেও যেতে চাই এবং গর্বাচভকে জিজ্ঞাসা করতে চাই তাঁর কি বক্তব্য। কিছু করণীয় আছে কি না শেষ মুহূর্তে কিছু হবে কি না। আমি বললাম, এই রকম সরকার রয়েছে এবং এই অবস্থা অর্থাৎ একটা নক্কারজনক কার্যক্রম তারা গ্রহণ করেছেন সুতরাং আপনি যান; আপনিও তো প্রাক্তন প্রধানমন্ত্রী এখন না হয় বিরোধী দলের নেতা আপনি হয়েছেন, কাজেই সেই হিসাবে আপনার নিশ্চয় একটা ভূমিকা আছে এবং

আমার মনে হয় সবাই একে সমর্থন করবেন। কিছু লোক বিদ্রুপ করেছেন যে—উনি গিয়ে কি করবেন, কি ওঁর পজিশন, কোথায় ওঁর অবস্থা। তো এইসব বললে তো চলবে না। আমাদের যে বক্তব্য উনি নিয়ে যাচ্ছেন সেই বক্তব্য তো আমাদের প্রত্যেকের বক্তব্য। এই বিষয়ে সন্দেহের কি আছে? এখানে কোনও সংকীর্ণতার জায়গা নেই। দিল্লিতে শুনেছি, আমেরিকানরা প্রস্তাব পাঠিয়েছে আপোষ করতে চাই না, দুনিয়াটা বদলে যাচ্ছে ওঁরাই জিতবেন। কাজেই আমেরিকা, সোভিয়েত ইউনিয়ন, চিন, ভারতবর্ষ তাঁদের একসঙ্গে দাঁড়ানো উচিত। পৃথিবীর ইতিহাসে নতুন রি-অ্যালায়েনমেন্ট হতে চলেছে। সেজন্য আমাদের একসঙ্গে দাঁড়ানো উচিত। আমি শুনেছি যাঁদের কাছে প্রস্তাব করা হয়েছে তাঁরা গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেন রাজনীতিতে। কিন্তু প্রত্যাখান করেছেন। এই জিনিস হতে পারে? ভারতবর্ষে এই জিনিস হয় না। শুধু আই.এম.এফের. কথা নয় বা অন্য কোনও কথা নয়, ভারতবর্ষের মানুষ দরকার হলে অনেক ত্যাগ স্বীকার করবেন। অন্যদিকে কিভাবে টাকা পয়সা যোগাড় করতে হয় দেশকে বাঁচানোর জন্য, দেশের অগ্রগতির জন্য কিন্তু ভিক্ষের ঝুলি নিয়ে ওঁদের কাছে দাঁড়াব না। আই.এম.এফ লোন আজকে তাঁরা এমন সব শর্ত দেন যাতে আস্টেপৃষ্ঠে বেঁধে ফেলবেন। ফলে আর্থিক ক্ষেত্রে যে সার্বভৌমত্ব আছে সেটাও থাকে না। আজকের প্রস্তাব খুবই গুরুত্বপূর্ণ প্রস্তাব। আমরা কোন দিকটা নেব। কিছু সংবাদপত্র থেকে লজ্জাজনক উক্তি বেরোচ্ছে তাঁদেরকে কোণঠাসা করতে হবে। এই জিনিস ভারতবর্ষ হতে পারে না। পশ্চিমবাংলার মাটিতে এই জিনিস হতে পারে না। যদি আমেরিকার সাম্রাজ্যবাদের দালালি করতে হয় তাহলে আমেরিকায় যাবার পথ খোলা আছে, তাঁরা সেখানে চলে যেতে পারেন। অবশেষ এই কথাই বলতে চাই, আমাদের এখন অনেক বিপদ আছে এবং সেগুলি সম্মিলিত প্রচেষ্টার দ্বারা রুখতে হবে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। রাজীব গান্ধীর কাছে আমি প্রস্তাব করেছি যে আপনি রাজি আছেন কি না আমরা অন্য পার্টির কাছেও যাচ্ছি। শুধু বামপন্থীরা ডাকলে তো হবে না। একটা সর্বদলীয় মিটিং আমরা বাইরে করি প্রত্যেকে মিলে এবং তাঁরা কি বলতে চান, এই রকম একটা গুরুত্বপূর্ণ অবস্থার সৃষ্টি হয়েছে, বিপদজনক অবস্থার সৃষ্টি হয়েছে এই রকম গুরুত্বপূর্ণ অবস্থার পরিপ্রেক্ষিতে তাঁদের কি বক্তব্য আমরা শুনতে চাই। সঙ্গে সঙ্গে কথা বললেন লিডারদের সঙ্গে সর্বদলীয় মিটিংয়ে রাজি ভারতবর্ষের স্বার্থে লড়াই করব। পরস্পরের মধ্যে বিরোধ থাকতে পারে, মতপার্থক্য থাকতে পারে, অর্থনৈতিক ক্ষেত্রে অনেক কিছু মতপার্থক্য থাকতে পারে।

[3-20—3-30 P.M.]

এই অবস্থায় আজ আমেরিকান সাম্রাজ্যবাদ তাদের আধিপত্য বিস্তার করবার চেষ্টা করছে এবং সমাজতান্ত্রিক দুনিয়ায় একটা সঙ্কটের সৃষ্টি হচ্ছে। এইসব যখন বুঝতে পারা যাচ্ছে তখন আমাদের ভূমিকা আরও বেড়ে যাচ্ছে এবং এই ভূমিকা আমাদের পালন করতে হবে। আমি আশা করি, আমরা সেই ভূমিকা নিশ্চয় পালন করব। অনেক অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা সেই পথে গেছি এবং আজকে সংগঠিতভাবে আমরা সেইপথে যাব তাই আজ

যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে সেটাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। আমি কিছুক্ষণ আগে বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করেছিলাম, যে এই প্রস্তাবের জন্য কতগুলি সংশোধনী এসেছে। তবে যেসব সংশাধনী এসেছে, তার সবগুলোই যে খারাপ তা আমি বলছি না, তবে এখন আর তার সময় নেই। এখানে সবাই আমরা আমাদের বক্তব্য বলেছি এবং আমাদের বক্তৃতা থেকে এটা পরিষ্কার হয়ে গেছে যে আমরা কি বলতে চাই এবং একই কণ্ঠস্বর আমরা সেইসব কথা বলেছি। সেইজন্য এইভাবে বাধা সৃষ্টি না করে, সর্বসম্মত এই প্রস্তাব গ্রহণ করবার জন্য অনুরোধ করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** শচীনবাবু আপনি কি এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছেন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন এবং সেই প্রস্তাব সমর্থন জানিয়েছে আমাদের প্রবীণ সদস্য যতীন চক্রবর্তী মহাশয়, আমি সেই প্রস্তাব গ্রহণ করতে পারছি না। কেন পারছি না সেই বিষয়ে আমি দু-একটি কথা বলব এবং যেটা মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন যে পশ্চিমবঙ্গ বিধানসভার একটা সর্বসম্মত প্রস্তাব, যে প্রস্তাবের গুরুত্ব শুধু জাতীয় ক্ষেত্রেই নয়, আন্তর্জাতিক ক্ষেত্রেও এবং ভারতবর্ষের একটা রাজ্য পশ্চিমবঙ্গ, যে রাজ্যের বিধানসভা থেকে আজ প্রস্তাব গ্রহণ করা হয়েছে সেই প্রস্তাবের গুরুত্ব অনেকখানি। কাজেই দেবপ্রসাদ বাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন, সেই ধরনের সংশোধনী প্রস্তাব বা বক্তব্য আমরা অনেক রাখতে পারতাম। সর্বসম্মত এই প্রস্তাবের ব্যাপারে সকলেরই আলাদা আলাদা মত আছে, কিন্তু আজকে সেটা ভাবলে হবে না। কাজেই আপনাদের সকলকে অনুরোধ করব, এই প্রস্তাবকে সমর্থন জানানোর জন্য, এই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে শুধু একটা সংবাদ সভার কাছে বলতে চাই। আপনারা সংবাদপত্রে দেখেছেন, যে জাড্ডায় চটের বস্তা রপ্তানি করার জন্য আমাদের এখানকার একটা কোম্পানি অর্ডার পেয়েছিল। আমি তখন বলেছিলাম যে চটের বস্তা যুদ্ধকালীন অবস্থার মধ্যে পাঠালে ওরা ওটা যুদ্ধের জন্য ব্যবহার করবে, ওটা এখন পাঠাবার কোনও দরকার নেই। এই ব্যাপার নিয়ে আমি সমালোচিত হয়েছি। এমন সমালোচনা হয়েছে, যে আনন্দবাজারের সম্পাদকীয়তে লেখা হয়েছে—এই সরকারকে তাড়িয়ে দেওয়া উচিত, ওরা সংবিধান লঙ্ঘন করেছে, এটা হচ্ছে কেন্দ্রের ব্যাপার। আমার মনে হয়, কেন্দ্রে যারা আছেন তারাও কখনও এই কথা বলবেন না। আপনারা এটা সবাই জানেন, যে যারা এই অর্ডারটা পেয়েছিল, তাদেরকে আমার অফিসাররা ডেকে পাঠিয়েছিল। আমি তখন তাঁদের জিজ্ঞাসা করেছিলাম—এই চটের বস্তা পাঠানো কি খুবই জরুরি? এটা এখনই পাঠাতে হবে? এটা এখন পাঠালে লোকে আমাদের কি মনে করবে। এই কথার উত্তর দিতে ওদের পাঁচ মিনিট সময় লাগেনি। তখন ওরা বলেছিল, ঠিক আছে আমাদের লরিটাকে ছেড়ে দিতে বলুন, আমরা মালটা গোডাউনে রেখে দিচ্ছি, আমরা এখন মাল পাঠাচ্ছি না। ডক ওয়ার্কার্স,

পোর্ট ওয়ার্কার্স, দলমতনির্বিশেষে সব ইউনিয়ন মিলে লরিটাকে আটকেছিল। আমি আপনাদের বলছি, এতে কোনও কিছু লঙ্ঘন হয়নি। এটাতো আমরা কখনও বলিনি, যেসমস্ত দেশ যুদ্ধ করছে, তাদের সাথে সমস্ত ব্যবসা-বাণিজ্য ছিন্ন করতে হবে, সাউথ আফ্রিকার ব্যাপারেও তো আমরা কখনও বলিনি, তাদের সঙ্গে ব্যবসা-বাণিজ্য বন্ধ করতে হবে, তাদের সঙ্গে সেই ব্যবসা-বাণিজ্য চলছে, এবং চলবে।

The motion of Shri Deba Prasad Sarkar that after the 1st para the following new para be inserted :-

"যেহেতু ইরাক কর্তৃক সম্প্রতি কুয়েত থেকে সেনা প্রত্যাহারের প্রতিশ্রুতি সত্ত্বেও মার্কিন যুদ্ধবাজগোষ্ঠীর অনমনীয় মনোভাবের জন্য এই ধ্বংসাত্মক যুদ্ধ শুধু অব্যাহত থেকেছে তাই নয় তার নেতৃত্বে বহু জাতিগোষ্ঠী স্থলযুদ্ধে নেমে ইরাকের উপর আক্রমণ আরও তীব্রতর করেছে,"—

that in the 2nd para for the words "যে জটিলতা সৃষ্টি করেছিল কিন্তু পরে ভারতবর্ষের জনগণের চাপে তা সংশোধন করায় এই সভা সন্তোষ প্রকাশ করছে",—

the words "মার্কিন সাম্রাজ্যবাদের নগ্ন পৃষ্ঠপোষকতার দ্বারা ভারতীয় জনগণের সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্যকে কালিমালিপ্ত করেছিল"—

be substituted, and that in the last para, line 1, after the words "ভারত সরকারকে" the words "ভারতীয় জনগণের সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্যের সাথে সঙ্গতি রেখে উল্লিখিত মার্কিন তোষণ নীতি বর্জন করে বলিষ্ঠভাবে" be inserted, were then put and a division taken with the following results :-

**Noes**

Abdul Bari, Shri Md.

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Rezzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Bal, Shri Shakti Prasad

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Jyoti

Bauri, Shri Gobinda

Bauri, Shri Haradhan

Bhattacharya, Shri Buddhadeb

Biswas, Shri Jayanta Kumar

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Benoy Krishna

Deb, Shri Saral

Dey, Shri Narendra Nath

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Deb Saran

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Satyendranath

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Habib Mustafa, Shri

Haldar, Shri Krishnadhan

Hira, Shri Sumanta Kumar

Kar, Shri Nani

Kisku, Shri Upendra

Kujur, Shri Sushil

M. Ansaruddin, Shri

Mahamuddin, Shri

Maity, Shri Sukhendu

Mallick, Shri Siba Prasad

Mamtaz Begum, Shrimati

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mitra, Shri Ranjit

Moitra, Shri Birendra Kumar

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Nath, Shri Monoranjan

Pakhira, Shri Ratan Chandra

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Sattik Kumar

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Sunil

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Santosh Kumar

Sur, Shri Prasanta Kumar

Toppo, Shri Salib

Touab Ali, Shri

Adhikary, Shri Tarun

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Amar

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Basu, Shri Supriya

Basu Mallick, Shri Suhrid

Bhunia, Dr. Manas

Fazle Aim, Molla Shri

Ghosh, Shri Asok

Goswami, Shri Arun Kumar

Habibur Rahaman, Shri

Laha, Shri Prabuddha

Mal, Shri Asit Kumar

Mannan Hossain, Shri

Mitra, Shri Somendra Nath

Motahar Hossain, Dr.

Mukhopadhyay, Shri Subrata

Naskar, Shri Gobinda Chandra

Roy, Dr. Sudipta

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

**Ayes**

Purkait, Shri Probodh

Sarkar, Shri Deba Prasad

Chakraborty, Shri Jatin

The Ayes being 3, and the Noes 110, the motions were lost
The motion of Shri Sachin Sen that

"যেহেতু ইরাকের বিরুদ্ধে মার্কিন সাম্রাজ্যবাদীদের নেতৃত্বে বহুজাতিক বাহিনীর আক্রমণাত্মক যুদ্ধ নিরাপত্তা পরিষদের নির্দেশ ও বিশ্ব জনমতকে উপেক্ষা করে এক হিংস্র ও অমানবিক চেহারা নিয়েছে এবং অসংখ্য সাধারণ মানুষ শিশু ও নারীর মৃত্যুর কারণ হয়ে দাঁড়িয়েছে। এবং যেহেতু ভারত সরকার এদেশে মার্কিন যুদ্ধ বিমানে জ্বালানি তেল দিয়ে যে জটিলতা সৃষ্টি করেছিল কিন্তু পরে ভারতবর্ষের জনগণের চাপে তা সংশোধন করায় এই সভা সন্তোষ প্রকাশ করছে।

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারকে জোট নিরপেক্ষ ও সাম্রাজ্যবাদ বিরোধী নীতি ভবিষ্যতে অক্ষুণ্ণ রাখার দাবি জানাচ্ছে।" was then put and agreed to.

## POINT OF INFORMATION

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ এবং মুখ্যমন্ত্রী এখানে আছেন তাঁরও দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে দেখেছেন আমাদের যখন বক্তৃতা চলছিল সেই সময়ে সংবাদপত্রের সমস্ত সাংবাদিক বন্ধুরা আমাদের হাউস থেকে বেরিয়ে গিয়েছিলেন, তাঁরা ১০ মিনিট বয়কট করেছিলেন আমাদের বিধানসভা। এর একটা কারণ আছে সেটা হচ্ছে যুগান্তর পত্রিকায় তাঁরা ২/২ মাস যাবৎ মাইনে পাননি, তার আগেও তাঁরা মাইনে পাননি। যুগান্তর অমৃতবাজার সমস্ত গোষ্ঠী এটা একটা শুধু ইন্ডাস্ট্রি নয়, একটা সংবাদপত্র যার মাধ্যমে আমাদের গণতন্ত্রের বুনিয়াদ শক্ত হয়। এই ইন্ডাস্ট্রিকে শুধু ইন্ডাস্ট্রি হিসাবে না নিয়ে আমাদের গণতন্ত্রকে শক্ত করার জন্য একটা মাধ্যম হিসাবে দেখতে হবে। সেজন্য এই যে বিরাট ক্ষতি হচ্ছে হাজার হাজার শ্রমিক মাইনে পাচ্ছে না, খেতে পাচ্ছে না।

[3-30—3-40 P.M.]

মাইনে পাচ্ছে না। এর সঙ্গে মালিকগোষ্ঠী নিজেদের মধ্যে ঝগড়া করছে। মালিকগোষ্ঠী নানা ভাবে টাকা নিয়েছে বাজার থেকে, শোধ করছে না। তার ফলে বিরাট ক্ষতি হচ্ছে। এখানে মুখ্যমন্ত্রী আছেন। আমি তাই আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি অনুগ্রহ করে তাঁকে এই বিষয়ে একটি স্টেটমেন্ট করতে বলুন। শুধু আমাদের এখানে নয়, সারা ভারতবর্ষে এই সংবাদপত্র প্রচলিত আছে। এদের অমৃতবাজার, যুগান্তর ইত্যাদি বিভিন্ন কাগজপত্র রয়েছে। আপনি দয়া করে এই বিষয়ে হস্তক্ষেপ করে এটা মিটিয়ে দেবার ব্যবস্থা করুন। আপনি যখন এখানে উপস্থিত আছেন তখন এই বিষয়ে আপনার একটা সুচিন্তিত বক্তব্য আমরা জানতে চাইছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমৃতবাজারের মালিক অনেকদিন ধরে যেভাবে ব্যবহার করছেন তাতে অনেক আগেই এই সংবাদপত্রটি বন্ধ হয়ে যেত। আমার কাছে কর্মীরা আসে এবং মালিক পক্ষের'ও ২/১ জন এসেছে। আমরা ইতিমধ্যে দেড় বছর ধরে আমাদের প্রচেষ্টার দরুন এই প্রতিষ্ঠানটিকে বাঁচিয়ে রাখতে পেরেছি একটি কমিটি করে এবং তাতে ব্যাঙ্কার আছে, আমাদের চীফ সেক্রেটারি আছে, আরও দু-একজন আছে। এই রকম করে কোনও রকমে এটাকে বাঁচিয়ে রেখেছি। ৩ মাস ধরে চলছে না। প্রভিডেন্ট ফান্ড জমা দেয়নি। ৩ কোটি টাকা পাওনা হয়েছে। তার নোটিশ দিতে গেলে কোর্টে গিয়ে বেল নিয়ে চলে আসেন—এই অবস্থা হয়েছে। আমরা এখন চেষ্টা করে যাচ্ছি যে, এতগুলি কর্মীর কি হবে, না হবে—ভয়ঙ্কর অবস্থা হয়েছে ওদের। আমার কাছেও এসেছে, স্মারকলিপি দিয়েছে। সবাই মিলে আমরা এখন চেষ্টা করে যাচ্ছি, আমি ডিটেলস এখন কিছু বলতে পারছি না, এই কাগজটিকে কোনও রকমে আবার বাঁচানো যায় কিনা। অনেকে বলে যাচ্ছে আমি দেখছি। দু-একটি বার চেষ্টাও করেছি। তারা জিজ্ঞাসা করে বলছে, হিসাবপত্র নেই,

ওদের কি করে বিশ্বাস করব, কত লায়াবিলিটি, কত কোটি টাকার ব্যাপার, কোথা থেকে টাকা নিয়েছে ইত্যাদি কিছুই জানি না।" যাই হোক আমি শুধু এইটুকু বলতে পারি যে, আমি'ও দু-একজনকে বলেছি, যারা এই সব বোঝেন, তারা হয়ত সংবাদপত্রের হিসাবপত্র বুঝতে পারবেন। চীফ সেক্রেটারির সঙ্গে যোগাযোগ করে অন্তত হিসাবপত্র দিতে পারি এই কাগজপত্রের সেই চেষ্টা করে দেখব। তাতে যদি তারা ইন্টারেস্টেড হন, নেবেন। আর আমরা অ্যাডভার্টাইজমেন্টের টাকা দিয়ে অনেকদিন ধরে এটাকে বাঁচিয়ে রেখেছি। এইভাবে আর চলতে পারে না। সেইজন্য ৩ মাস বোধ হয় তারা মাইনে পান নি। এইভাবে এটা বন্ধ হয়ে গেছে।

**Mr. Speaker :** Now Zero Hour. I will take one mention from each political party and then adjourn for recess.

## Zero Hour

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ যে, আপনি জিরো আওয়ারে কিছু বলার সুযোগ দিয়েছেন। স্যার, আমি যে বিষয়টি বলছি সেটা আমাদের কোনও রাজনৈতিক দলের বিষয় নয়। পশ্চিমবাংলার মানুষ এবং এখানকার ঐতিহ্যকে বিনষ্ট করছে এমন একটি বিষয়ে আপনার দৃষ্টি আমি আকর্ষণ করছি। এই বিষয়ে আমি সভারও দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি অত্যন্ত বিতর্কিত বিষয় এবং এটা সংবাদপত্রেও 'বিতর্ক সৃষ্টি করেছে। স্যার, আপনি জানেন লা পিঁয়ের-এর লেখা 'সিটি অব জয়' বইটি এখানকার বহু মানুষের পড়া। বইটি সামগ্রিকভাবে বিতর্ক না সৃষ্টি করলেও চলচিত্র হিসাবে যেটি নির্মিত হচ্ছে এবং যেভাবে এর স্ক্রিপ্ট তৈরি করা হয়েছে—তাতে আমরা আর চুপ করে থাকতে পারছি না। সাধারণভাবে আমরা মনে করি চলচিত্র কোনও বই-এর নির্মাণ করতে গেলে তার কিছু ত্রুটি বিচ্যুতি থাকে। কলকাতা শহরকে সেই ভাবে দেখালেও আমরা আপেক্ষিকভাবে সেরকম কিছু মনে করি না, বা আসেও না। কিন্তু এখন এমন একটা জায়গায় এসে গেছে যে, এই প্রতিবাদ না করে আর কোনও উপায় নেই এবং এই সিটি অব জয়ের প্রতিবাদ করা উচিত। আমি মনে করি এর চিত্র নাট্যকার, পরিচালককে গ্রেপ্তার করা উচিত। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। আমি স্ক্রিপ্ট পড়েছি। ডিটেলস পড়িনি বলে এতদিন এর প্রতিবাদ করিনি। স্যার, আপনি জানেন রামকৃষ্ণ মিশনের মতো প্রতিষ্ঠানের সাধুদের পিম্প করা হচ্ছে, যার প্রতি সকল মানুষের শ্রদ্ধা রয়েছে। এর সঙ্গে যুক্ত সাধুদের পিম্প করা হচ্ছে। এর প্রতিবাদ করা নৈতিক কর্তব্য বলে আমি মনে করি। এর পরে আর চুপ করে বসে থাকাটা আমরা উচিত বলে মনে করি না। সাবানা আজমি বিপ্লবী কথা বলেছেন। সুন্দর মহিলা জ্যোতিবাবুর কানের কাছে কি কথা বললেন—আর স্বাভাবিকভাবেই জ্যোতি বাবুর স্পেশ্যাল পুলিশ এসকর্ট—রামকৃষ্ণ মিশনের সাধুদের পিম্প করছে, আর ওরা বসে আছে। আমি সিটি অব জয় বইটি নিয়ে এসেছি, সংবাদপত্রের উপর ভিত্তি করে আমি এখানে বলতে আসিনি। অরিজিনাল বইটিই আমার সঙ্গে আছে। স্ক্রিপ্ট দেখে কিছু বলা যায় না। আমি দাবি করছি, দ্যাট ইজ দি প্রপার্টি অব আওয়ার কান্ট্রি।

হাউস যখন চলছে তখন এ জিনিস বন্ধ করা দরকার। দরকার হলে একটি সর্বদলীয় কমিটি করে সেই স্ক্রিপ্টটা এনে দেখা হোক এবং তা নিয়ে আলোচনা করা হোক। যতই অধিকার থাক কেন্দ্রীয় সরকারের, এই স্ক্রিপ্টটের ভিত্তিতে এদেশে সিনেমা তৈরি করা সম্ভব নয়। শাবানা আজমি বললেও হবে না, জ্যোতিবাবু বললেও হবে না। এটা আমাদের এক্তিয়ার। রামকৃষ্ণ মিশনের মতন প্রতিষ্ঠান, তার স্বামীজীরা বলেছেন এটা জাতির অপমান। এই ডাক আমরা অস্বীকার করতে পারি না। লোকেশ্বরানন্দজী বলেছেন, আজকে একে উপেক্ষা করা সম্ভব নয়। আমি এই বইটা ডিটেলসে পড়ছি না, একটি লাইন শুধু পড়লেই বোধহয় ব্যাপারটা বোঝা যাবে। সংবাদপত্রের কথা বললে ওদের অ্যালার্জী হয়। লাস্ট লাইনে বলেছেন, সি ডিড নট নো—একজন ভদ্রমহিলাকে উল্লেখ করে বলছেন, She did not know that these pervented monks were pimps. একেবারে সরাসরি এই কথা। রামকৃষ্ণ মিশনের কথা উল্লেখ করে বলেছেন। ৪৯৯ পাতায় দেখুন। বইটা সবাই পড়েছেন বলে আমি আর পড়ছি না। এখানে মুখ্যমন্ত্রী মহাশয় রয়েছেন, তার কাছে আমার জিজ্ঞাসা, সিটি অব জয়ের নাম করে এই অবস্থা চলবে কিনা, এই নিয়ে আলোচনা হবে কিনা, স্ক্রিপ্ট আপনারা দেখবেন কিনা? যদি এই জিনিস চলে তাহলে আমাদের হাতে আইন নিতে হবে। গ্রান্ড হোটেলে আমাদের ইউনিয়ন আছে, সিটুরও ইউনিয়ন আছে। আমরা জল বন্ধ করে দেব, আমরা খাবার দেব না। শ্রীরামকৃষ্ণ উত্তরাধিকারী স্বামীজীর পদস্পর্শে যারা ধন্য সেই প্রতিষ্ঠানের সন্ন্যাসীদের যারা পিম্প বলেন তাদের জল দেব না, তারা এখানে জল খাবার উপযুক্ত নয়। তাদের সমস্ত অ্যামিনিটিস আমরা বন্ধ করে দেব। আমি মনে করি আইন নিজের হাতে নিলে তাতে সরকারের মর্যাদা বাড়বে না। স্ক্রিপ্ট হাউসে নিয়ে আসুন এবং দরকার হলে সর্বদলীয় কমিটি করে সেখানে তা পাঠ করা হোক এবং তা করে সমস্ত জিনিস বিবেচনা করে তাদের অনুমতি দেওয়া হোক। পুলিশ দেওয়া ঘোরতর অপরাধ হবে, অন্যায় হবে। এর সঙ্গে সঙ্গে আমি বলব, তাদের নিঃশর্তে ক্ষমা প্রার্থনা করতে বাধ্য করুন। এই ক্ষমা প্রার্থনা শুধু সরকারের কাছে নয়, রামকৃষ্ণ মিশনের কাছেও এই ক্ষমা প্রার্থনা করতে হবে। আজকে মাদার টেরিজা সম্পর্কে কেউ বললে সারা পৃথিবীর খ্রিস্টানরা এক হয়ে চিৎকার করত। আমরা যেহেতু বিশ্বাস করি রামকৃষ্ণ মিশনকে সেই প্রতিষ্ঠান সম্পর্কে যদি এইভাবে বলা হয় এবং তাতে আমরা যদি চুপ করে থাকি তাহলে সেটা সামাজিক অপরাধ হবে। বুদ্ধদেববাবু এখানে উপস্থিত আছেন, তিনি বলুন। আমি সংবাদপত্র পড়ে বলছি না।

**(অ্যাট দিস স্টেজ সেভারেল কংগ্রেস (আই) মেম্বারস রোজ টু স্পিক।)**

(নয়েজ)

স্যার, সিটি অব জয় মাস্ট বি স্টপড। সিটি অব জয়ের স্ক্রিপ্ট দেখতে হবে। শাবানা আজমির কথা শুনে পশ্চিমবঙ্গ চলবে না। বাংলাদেশের বুকে এ জিনিস বন্ধ করতে হবে। তাদের নিঃশর্তে ক্ষমা চাইতে হবে। স্ক্রিপ্ট এখানে আনাতে হবে। স্যার, আপনার ক্ষমতা

আছে, আপনি সেই ক্ষমতা প্রয়োগ করুন, স্ক্রিপ্ট এখানে আনান আমরা সেটা পড়ব। তাদের নিঃশর্তে ক্ষমা চাইতে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সিটি অব জয় সম্বন্ধে বলবার জন্য আগেই আপনার অনুমতি নিয়েছিলাম। প্রসঙ্গটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা সংবাদপত্রে যেভাবে প্রসঙ্গটা দেখছি তাতে প্রকৃতপক্ষে সিটি অব জয় এই চলচ্চিত্রটির ভেতর দিয়ে পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের জনগণের প্রতি কুৎসা প্রচার করা হচ্ছে। এটা শিল্পের পরিবর্তে একটা কুৎসার আলেখ্য হতে চলেছে। এর সাথে সাথে সংবাদপত্রে আমরা দেখছি, রামকৃষ্ণ মিশনের মতন একটি প্রতিষ্ঠান, যে প্রতিষ্ঠান সম্পর্কে আমরা শ্রদ্ধাশীল, দেশের জনগণ শ্রদ্ধাশীল, যেখানে প্রতি বছর হাজার হাজার কৃতি ছাত্র তৈরি হচ্ছে এবং তাদের মিশনারিদের যে জগত সেটা শুধু ভারতবর্ষের মধ্যেই সীমাবদ্ধ নয়, আন্তর্জাতিক একটি প্রতিষ্ঠান, যে কারণে আমরা গর্ব বোধ করতে পারি—তাদের বিরুদ্ধে কুৎসা করা হয়েছে। সিটি অব জয়ের বিষয়বস্তু জানা সত্ত্বেও এখানে, পশ্চিমবঙ্গে কি করে অবাধে তার শুটিং করতে দেওয়া হচ্ছে।

[3-40—4-15 P.M.] (including adjournment)

যেখানে অপসংস্কৃতির বিরুদ্ধে প্রচার, পশ্চিমবঙ্গের জনগণের বিরুদ্ধে কুৎসার প্রচার তার হাতিয়ার হিসাবে চলচ্চিত্র বিবেচিত হবে সেখানে আমরা এতখানি গণতন্ত্রী হয়ে যাচ্ছি কেন? আমরা এত গণতন্ত্রী হয়েছি বোধ হয় এই কারণে যে সিটি অব জয় নিয়ে কেচ্ছা প্রচারের নামান্তর সিনেমা শিল্পের মাধ্যমে। আমি আবেদন জানাব যে ভাবে তারা আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের হেয় প্রতিপন্ন করার চেষ্টা করছে তাতে অন্তত পশ্চিমবাংলায় এই শুটিং বন্ধ করার জন্য রাজ্য সরকার দৃঢ় ভাবে সিদ্ধান্ত গ্রহণ করুক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবঙ্গের গ্রামবাংলায় লক্ষ লক্ষ চাষী উচ্চফলনশীল বোরো চাষের ক্ষেত্রে একটা বিপদের সামনে পড়েছে। আপনি জানেন যে গতবার অতিবর্ষণের ফলে আমন চাষে মার খাওয়ার পরে চাষীরা ঘটিবাটি বন্ধক নিয়ে বোরো চাষ করছে তাদের জীবন রক্ষার্থে। বর্তমানে সেচের জল পাচ্ছে না তার উপরে ডিজেল সংকট দেখা দিয়েছে। সরকার নিয়ম করেছে যে যাদের পাম্প থাকবে তারা পাম্পের জন্য ডিজেল পাবে। গরিব চাষী যারা ভাড়া করে সমস্ত পাম্প সেট চালাচ্ছে তারা ডিজেল পাচ্ছে না। ডিজেল চালিত পাম্প, কেরোসিন তেলে চালিত পাম্পে সংকট দেখা দিয়েছে। বিদ্যুৎ সংকটের জন্য ডিপ টিউবওয়েল গুলি ২৪ ঘন্টার মধ্যে ২৩ ঘন্টা অকেজো হয়ে থাকে, অপর দিকে ডিজেল এবং কেরোসিন তেলের সংকট দেখা দিয়েছে। চাষীরা খালবিল থেকে জল নিয়ে চাষ করবে তাও পাচ্ছে না। এই রকম সংকট নদীয়া, মেদিনীপুর, বাঁকুড়া, মুর্শিদাবাদ সর্বত্র রয়েছে। অতীতে শান্তিপুরের কথা স্মরণে রেখে আমি একথা বলতে চাচ্ছি যে অবিলম্বে এই সংকটের হাত থেকে বোরো চাষকে চাষীরা যাতে রক্ষা করতে পারে তারজন্য চাষীদের

নিয়মিত ডিজেল এবং কেরোসিন তেল দেবার ব্যবস্থা সরকার করুন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এক গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন আগে একটা প দুর্ঘটনাকে কেন্দ্র করে মালদা জেলায় সুজাপুরে গুলি চালানো হয় এবং তাতে বেশ কয়েকজ মানুষ মারা যায়। আমি এর মধ্যে সেখানে যারা নিহত ব্যক্তি, আহত ব্যক্তি তাদের বাড়ি বাড়িতে গিয়ে দেখেছি। ঐ অঞ্চলের অঞ্চল প্রধান আমাদের। ঘটনা দেখে আমার যা ম হয়েছে তাতে কালিয়াচক থানার ও.সি. অত্যন্ত বাড়াবাড়ি করেছেন এবং তার ফলে যি গুলি চালিয়েছেন তিনি বাধ্য হয়ে গুলি চালিয়েছেন। এই বাচ্চা মেয়েটি স্কুলে পড়তে গি দুর্ঘটনায় নিহত হয়ে রাস্তায় পড়ে ছিল। তার মা এসে দারোগাবাবুর কাছে কান্নাকাটি করে মৃতদেহ দেবার জন্য কিন্তু দারোগাবাবু তাকে লাথি মেরে তাড়িয়ে দেন। যে সমস্ত স্কুলে ছেলেমেয়েরা পালিয়ে গিয়েছিল তারা দোকানের পিছনে আশ্রয় নিয়েছেন। সেখানে পুলি এবং দারোগাবাবু নিজে গিয়ে নির্দিষ্ট জায়গায় গুলি করে এবং তার ফলে একটা ছেলে মাথার খুলি উড়ে যায়। স্যার, ঘটনাটা অত্যন্ত ভয়াবহ হয়েছে। আমি সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী কাছে দাবি করব যে এই সম্পর্কে নির্দিষ্ট মেজার নেওয়া হোক। যে সমস্ত আহতদের পুলিশ এখনও বন্দি করে রেখে দিয়েছে তাদের ছেড়ে দেওয়া হোক এবং যারা মারা গেছে তাদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা হোক।

(At this stage the House was adjourned till 4-15 P.M.)

**(After Adjournment)**

[4-15—4-25 P.M.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণে প্রথমে আমি বিরোধিতা করে আমার বক্তব্য রাখব। কারণ এই রাজ্যপালের ভাষণ সম্পূর্ণভাবে জনবিরোধী। এর মধ্যে অর্ধ সত্য আছে, সত্যের অপলাপ হয়েছে এবং সর্ব স্তরে ব্যর্থ একটা দুর্নীতি গ্রস্ত সরকারের জয়গান করার জন্য এই পশ্চিমবাংলার রাজ্যপাল এই ভাষণের মাধ্যমে শুধু স্বস্তি গেয়ে গেছেন। অবশ্য এঁকে এই বক্তৃতা দেবার জন্য লাল কার্পেট পেতে অভ্যর্থনা দিয়ে বিদায় দেওয়া হয়েছিল। আবার তাঁকে উড়িষ্যা থেকে আনা হয়েছে। অবশ্য এতে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর অনুগ্রহ আছে। কারণ তিনি যদি তাঁর সরকারের জয়গান না করেন তাহলে তাঁকে আনা হল কেন? সুতরাং যথার্থ কাজ রাজ্যপাল করেছেন। তবে তাঁর এই বয়েসে এত অসত্য কথা না বললেই ভাল হত। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে রাজ্যপালের ভাষণের মধ্যে থেকেই কথা বলব। রাজ্যপালের ভাষণের শেষ ২৯ নং অনুচ্ছেদে সেখানে তিনি যেটা বলেছেন, আমি সেটা থেকেই শুরু করব। তিনি ২৯ অনুচ্ছেদে

বলেছেন,. পূর্ববর্তী অনুচ্ছেদগুলিতে আমি আমাদের সরকারের নীতি সংক্রান্ত মূল আদর্শ রেখা এবং সাফল্যগুলি তুলে ধরছি। আমি মাননীয় সদস্যদের কাছে জানতে চাইছি, শুধু মূল আদর্শ রেখা এবং সাফল্যগুলির কথা তিনি বলেছেন, কিন্তু এই সরকারের ব্যর্থতার কথা তিনি কোথাও বলেন নি। এই রকম রাজ্যপালের ভাষণ হওয়া উচিত নয়। সরকারের ভাষণ হওয়া উচিত নয়। তাই রাজ্য যদি তাঁর ভাষণ ঠিক দিয়ে থাকেন তাহলে তিনি রূপরেখা এবং সাফল্যের কথা বলেছেন কিন্তু তিনি যদি ব্যর্থতার কথা না তুলে ধরেন তাহলে এই ভাষণে অসঙ্গতি থেকে যায়। এটা আমাকে বলতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে বলি, আজকে এই রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার প্রত্যেক বিধানসভার সদস্যদের অমর্যাদা করা হয়েছে, তার সঙ্গে পশ্চিমবাংলার ছয় কোটি মানুষের সঙ্গে প্রতারণা করা হয়েছে। আমি একটা করে বুঝিয়ে দেব রাজ্যপালের ভাষণকে কেন আমি কঠোর ভাবে আক্রমণ করলাম। মুখ্যমন্ত্রী এখানে আছেন, তিনি প্রবীণ মার্কসীয় দর্শনে বিশ্বাসী নেতা, প্রথমে আমি দ্রব্য মূল্য বৃদ্ধির কথা বলি। দ্রব্যমূল্য বৃদ্ধি নিয়ে সারা ভারতবর্ষের মানুষ যেমন চিন্তিত তেমন পশ্চিমবাংলার মানুষও চিন্তিত। আমরা দ্রব্য মূল্য বৃদ্ধির প্রতিবাদ করেছিলাম। আমরা আন্দোলন করেছিলাম এবং তা গণ-আন্দোলনের রূপ নিয়েছিল। আমি আপনাদের কাছে প্রশ্ন রাখছি, রাজ্যপালের ভাষণের মধ্যে দ্রব্য মূল্য বৃদ্ধি রোধ করার জন্য সরকারের শর্ট টার্ম, লঙ টার্ম কোনও পরিকল্পনার উল্লেখ আছে কি? না, নেই। মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই, এই দ্রব্য মূল্য বৃদ্ধি শুরু হয়েছে, আপনাদের বন্ধু সরকার, ভি.পি.সিং সরকার গত বছর যে বাজেট তৈরি করেছিলেন সেই বাজেটের পর থেকেই। সেই বাজেটে পেট্রোলের দাম বেড়েছিল, ডিজেলের দাম বেড়েছিল, টায়ার-টিউবের দাম বেড়েছিল, অন্যান্য সমস্ত জিনিসের দাম বেড়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী, সেই বাজেট পেশ হবার পর প্রথম দিন আপনি কি বলেছিলেন? আপনি বলেছিলেন,—অভূতপূর্ব বাজেট, ঐতিহাসিক বাজেট। বন্ধু সরকার করেছিল বলে, ভি.পি.সিং করেছিলেন বলে আপনি সেই বাজেটের উচ্ছ্বসিত প্রশংসা করেছিলেন। বলেছিলেন—অভূতপূর্ব ঐতিহাসিক বাজেট, এরকম বাজেট আর হয় না। কিন্তু তারপরের দিন, ২১-৩-৯০ তারিখেই আপনি আপনার মত পাল্টে ফেলেছিলেন। যেই আপনার পার্টি থেকে বলা হয়েছিল ঐ বাজেট মুদ্রাস্ফীতি ঘটাবে, অমনি আপনি মত পাল্টে বললেন—হ্যাঁ, এতে মুদ্রাস্ফীতি হবে। আপনাদের বন্ধু সরকার আপনাদের সর্বনাশ করে গেছে। আপনাদের বন্ধু সরকারের নীতি এবং বাজেট সারা ভারতবর্ষের দ্রব্য মূল্যের চরম অবস্থার কারণ হয়ে দাঁড়ালেও আপনারা কোনও প্রতিবাদ করতে পারেন নি। আপনারা শুধু মাত্র চিঠি লিখেছিলেন, কিন্তু জবাব পর্যন্ত পান নি। আপনাদের বন্ধু সরকার এসেছিল বলেই সারা ভারতবর্ষের দ্রব্য মূল্য বৃদ্ধি ঘটেছে। আপনারা প্রগতিশীল সরকারে থেকে বিধানসভায় দাঁড়িয়ে অনেক বড় বড় কথা বলেন, কিন্তু আপনারা দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধে প্রতিবাদ করার কোনও সাহস পান নি। তাহলে কে প্রতিবাদ করেছিল? কংগ্রেস প্রতিবাদ জানিয়েছিল। কংগ্রেস আন্দোলন শুরু করেছিল এবং সেই আন্দোলন গণ-আন্দোলনের রূপ নিয়েছিল। পশ্চিমবাংলার গ্রাম গঞ্জ থেকে শুরু করে প্রতিটি ব্লকে, প্রতিটি জেলায় গোটা পশ্চিমবাংলায়

আন্দোলন হয়েছিল। আন্দোলনের নেতৃত্ব দিয়েছিল কংগ্রেস। আন্দোলনের নেতৃত্ব দিয়ে কংগ্রেসের মানস ব্যানার্জি দ্রব্য মূল্য বৃদ্ধির প্রতিবাদ জানিয়েছিলেন, আপনারা তাঁকে গুলি করে হত্যা করেছিলেন। রঘুনন্দন সাউ দ্রব্য মূল্য বৃদ্ধির প্রতিবাদে আন্দোলন করেছিলেন, আপনারা তাঁকে গুলি করে হত্যা করেছিলেন। তাঁরা কিসের আন্দোলন করেছিলেন? আপনার আন্দোলন, আমার আন্দোলন, আমাদের সকলের জন্য তাঁরা আন্দোলন করেছিলেন। অথচ আপনারা সেই আন্দোলনকে সমর্থন না করে পুলিশ, গুন্ডা, ক্যাডার দিয়ে সেই আন্দোলনকে বন্ধ করার চেষ্টা করেছিলেন। আপনারা যে কাজ করেছিলেন, সে সব কাদের কাজ? আজকে আমরা বুশের সমালোচনা করছি। আপনারা কি বুশের মতো কাজ করেন নি? দ্রব্যমূল্য বৃদ্ধির প্রতিবাদে যে গণ-আন্দোলন হয়েছিল সেই আন্দোলনকে ভাঙার জন্য আপনারা বুশের ভূমিকা পালন করেছিলেন। পুলিশের সাহায্যে, গুন্ডা বাহিনীর সাহায্যে, ক্যাডার বাহিনীর সাহায্যে আপনারা আন্দোলনকারীদের ওপর নির্মম অত্যাচার নামিয়ে এনেছিলেন। আপনাদের অত্যাচার মাথা পেতে সহ্য করে রক্তাক্ত বুকে আমরা মানুষকে সঙ্গে নিয়ে তবুও আন্দোলন চালিয়ে ছিলাম। হাওড়ায় মহিলারা আন্দোলন করছিলেন, মাত্র ৫০/৬০ জন মহিলা সেখানে শান্তিপূর্ণ আন্দোলন করছিলেন, তাঁদের হাতে কোনও অস্ত্র ছিল না, কিছু ছিল না, শুধু তাঁদের হাতে ছিল তেরঙা পতাকা। সেই মহিলাদের ওপর আপনারা পুলিশ দিয়ে গুলি চালালেন। পুলিশ বিমলা দে'কে গুলি করে হত্যা করল। কোথায় গুলি করল? কপালে, পয়েন্ট ব্ল্যাঙ্ক গুলি করে মারল বিমলা দে'কে। কিসের আন্দোলন করেছিলেন বিমলা দে? মহিলাদের আন্দোলন। তাঁদের হাতে অস্ত্র নেই, কিছু নেই, তেরঙা ঝান্ডা এক মাত্র সম্বল, আপনাদের পুলিশ তাঁদের গুলি করল। আজকে আমরা বুশের নিন্দা করছি! হ্যাঁ, নিশ্চয়ই নিন্দা করব, কোটি বার করব। কিন্তু আপনাদের এই ভূমিকার কি হবে? আপনারা যে গণ-আন্দোলন, দ্রব্যমূল্য বৃদ্ধির প্রতিবাদ আন্দোলনকে ঐভাবে ভাঙলেন।

[4-25—4-35 P.M.]

আজকে দাঁড়াল কি? শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায় আন্দোলন করলেন, সেই আন্দোলন করার সময়ে পিছন থেকে গুন্ডা দিয়ে মারলেন। তাঁকে হত্যা করার চেষ্টা করেছিলেন। অতি কষ্টে লড়াই করতে করতে সে বেঁচে গেল। পশ্চিমবাংলায় গণ-আন্দোলন হয়েছিল সেই আন্দোলন প্রতিহত করার চেষ্টা করেছিলেন। আপনারা তো প্রায়ই বলেন, কোনও গণ-আন্দোলনে হস্তক্ষেপ করব না। কিন্তু এখন লালু বিল্লু, অর্থাৎ লাল আলম, বাদশা আলম এখন আপনাদের নেতৃত্ব দিচ্ছেন আর আপনারা এখন ক্যাডার হয়ে গেছেন, নেতা আজ তারাই। আজকে জিনিসপত্রের দাম বাড়ছে আর এর প্রতিবাদে কংগ্রেস আন্দোলন করছে আর সেই আন্দোলনকে আপনারা ভেঙে চুরমার করে দিলেন। আপনারা দেখলেন, কংগ্রেস যখন এগিয়ে গেছে, মানুষের কাছে পৌঁছে গেছে তখন তো কংগ্রেসকে মানুষ-এর কাছ থেকে বিচ্ছিন্ন করতে হবে, তাই আন্দোলনকে এইভাবে ধরে নিলেন। অবশ্য আপনাদের ধরার সুবিধা আছে। আপনাদের পুলিশ আছে, রাইটার্স বিল্ডিংস ছুটি দিয়ে ব্রিগেডে বক্তৃতা দিলেন।

কিন্তু এটা কি দোষ? দ্রব্যমূল্য বৃদ্ধির প্রতিবাদ করার জন্য কংগ্রেস আন্দোলন করল আর আপনারা তা পুলিশ দিয়ে, গুন্ডা দিয়ে দমন করার চেষ্টা করলেন। আপনারা কি এই সমস্যার সমাধান করার চেষ্টা করেছেন? আপনাদের মজুত ভান্ডারে রাইস মিল থেকে প্রোকিওর করেছেন? আগে তো যা কিছু হয়েছে সবই কেন্দ্রের নামে দোষ দিয়েছেন। যখন ইন্দিরা গান্ধী ছিলেন, যখন রাজীব গান্ধী ছিলেন তখন কেন্দ্রের বঞ্চনা, কেন্দ্রের বঞ্চনা বলে চিৎকার করেছিলেন, তখন বলেছিলেন ১৪টি নিত্য-প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দাও, কিন্তু যতদিন ভি.পি.সিং সরকারে ছিলেন অর্থাৎ ১১ মাস, ক'দিন বলেছিলেন কেন্দ্র বঞ্চনা করেছেন? নির্মলবাবু বলবার চেষ্টা করেছেন, কিন্তু বলতে পারেন নি। আমরা যেটা বলেছি সেটা মানুষের মনের কথা বলেছি আর আপনারা ভোট নিতে হবে সেইজন্য সেই ভোট নেওয়ার কথাটা বলেছেন। আমরা মানুষের মনের কথা বলেছি, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দিতে হবে। ভি.পি.সিং যতদিন ক্ষমতায় ছিলেন ততদিন আপনারা—একথা বলেননি। গণ মাধ্যমে বন্টন করতে হবে এইকথা বলেছেন? না। আপনারা রাইস মিল থেকে প্রোকিওর করে মজুত করা অর্থাৎ যেটা মিনিমাম প্রোকিওর করার সেটা করলেন না। খাদ্য ভান্ডার যদি তৈরি হত এবং সেখানে যদি মজুত করা হত তাহলে নিশ্চয়ই স্বয়ং-সম্পূর্ণ হতে পারতেন, কিন্তু সেটা করেননি। দ্রব্যমূল্য বৃদ্ধির প্রতিবাদ কংগ্রেস যেই করতে গেল গণ-আন্দোলনের মাধ্যমে আপনারা সেটা এগুতে দিলেন না। নিত্যপ্রয়োজনীয় জিনিস উদ্ধার করার জন্য সরকারের যে সমস্ত আইন আছে, আপনারা তার ক'টা করেছেন? আপনারা হয়ত ৫ কেজি চাল, ২০ কেজি ডাল উদ্ধার করেছেন, সেটা কি চেষ্টা? কংগ্রেস মারার সময় আপনারা ক্যাডার লাগাতে পারেন, সমাজ-বিরোধী লাগাতে পারেন আর গণ-বন্টনের মাধ্যমে মালগুলি উদ্ধার করার জন্য ক্যাডার লাগাতে পারেন না তো? কংগ্রেসকে সামনে পুলিশ, পিছনে ক্যাডার দিয়ে মারতে পারেন। দুর্বল লোকের প্রতি সবল অত্যাচার করতে পারেন। রাজশক্তি যাদের আছে, বন্দুক যাদের আছে তাদের এই জিনিস হতে পারে, কিন্তু আইন তো আপনাদের হাতে আছে, সেই আইনের মাধ্যমে কতটুকু কাজ করতে পারছেন? কতটুকু তার প্রয়োগ করতে পারছেন? মাননীয় মুখ্যমন্ত্রী তো দু-একবার নিজেই বলে ফেলেছেন এনফোর্সমেন্ট ব্রাঞ্চ ঠিক-ঠিকমতো কাজ করছে না। নিজের মুখ থেকে এই কথা বেরিয়ে এসেছে যে পুলিশ ঠিকমতো কাজ করছে না। পুলিশ এখন আপনাদের পার্টির কাজ করছে, আপনাদের সন্তুষ্ট করছে। গায়ে যদি হাত দেয় তাহলে লোকাল কমিটি গিয়ে বলবে খবরদার, গায়ে হাত দেবে না। এইভাবে আপনারা পুলিশকে বিকলাঙ্গ করে দিয়েছেন। পুলিশের কাজ করার ক্ষমতা কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা বার্নিং ইস্যু, দ্রব্যমূল্য বৃদ্ধি, সেটার জন্য সরকার কি উদ্যোগ নিয়েছিলেন? যারা ব্যবসায়ী এবং কালবাজারিদের বিরুদ্ধে উদ্যোগ নিয়ে সংগ্রাম করেছিল সেই কংগ্রেসকেই উল্টে লাঠিপেটা করা হয়েছিল যাতে তারা আন্দোলন করতে না পারে। রাজশক্তি কি চেষ্টা করেছিল বন্ধ করার জন্য? তারপর আজকে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় আছে।" হ্যাঁ, ঠিকই, কিন্তু তাতে সরকারের কোনও কৃতিত্ব নেই। সেটা পশ্চিমবঙ্গের মানুষের কৃতিত্ব। পশ্চিমবঙ্গ! পশ্চিমবঙ্গ! এটা বিহার বা

ইউ.পি. নয়। এখানে শিক্ষা, সংস্কৃতি এবং রাজনৈতিক চেতনা সম্পন্ন মানুষ বাস করে। এর সঙ্গে বিহারের তুলনা করলে ভুল হবে। পশ্চিমবঙ্গের কৃষ্টি, সংস্কৃতি সম্পূর্ণ আলাদা। এখানকার মানুষ প্রত্যেকেই রাজনৈতিক চেতনা সম্পন্ন। তারপর আপনার বুকের উপর দিয়ে তো রাম রথ চলে গেল, ঢাক বাজিয়ে, পুলিশ বাধা দিতে পারল কোথায়? এটা একটি সাম্প্রদায়িক দলকে সাহায্য করা হচ্ছে আরেকটি দলের বিরুদ্ধে। বললেন দু-একটি ছোট খাট ঘটনা হয়েছে। লালু অশিক্ষিত, সে ব্যারিস্টার নয়, তা আপনার এলাকা দিয়ে আদবানির রথ গেল, পারলেন বাধা দিতে? কি করে পারবেন, কংগ্রেস কে যে হঠাতে হবে। কেন্দ্রকে দুর্বল করতে হবে। কি করেছেন আপনারা, হাওড়াতে ভি.পি.আদবানির সঙ্গে হাত ধরাধরি করে দাঁড়িয়ে মানব শৃঙ্খল তৈরি করেছিলেন, বলেছিলেন আমরা এক যোগে লড়ব, রাজীব গান্ধীর বিরুদ্ধে। রাজীব গান্ধীর সময়ে মাত্র দুজন বি.জে.পি.র সাংসদ ছিল, কংগ্রেসকে হারাতে, কেন্দ্রকে দুর্বল করতে তাই আমরা এক হয়েছি, ওয়ান ইজ টু ওয়ান, সেই সাম্প্রদায়িক সম্প্রীতির কথা রাজ্যপালের মুখ দিয়ে বলিয়েছেন। লজ্জা করছে না? আপনারা ভাগলপুরের দাঙ্গার ছবি ছাপিয়েছিলেন ভোট নেবার জন্য। ইউ রিকল দোজ ওয়ার্ডস, ছবি ছাপিয়ে পোস্টার দিয়ে বলেছিলেন কংগ্রেসকে ভোট দিও না, কংগ্রেসের শাসনে এই হয়েছে। আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি, বলেছিলেন, ওরা দাঙ্গা করবে, আর আমরা ছবি ছাপলেই দোষ? এতে কি সাম্প্রদায়িকতাকে সাহায্য করা হচ্ছে না? সাম্প্রদায়িকতা সামনে রেখে ভোট নেবার চেষ্টা হচ্ছে না? আবার বলেছেন বাবরি মসজিদ ভেঙ্গে সেখানে রাম জন্মভূমির শিলান্যাস করে এসেছে, সেদিন পর্যন্তও বলেছেন। কার সাহায্যের জন্য করেছেন, কেন্দ্র দুর্বল হয়েছে, এই বি.জে.পি.কে বড় করার জন্য আপনি ভি.পি.কে সাহায্য করেছেন। এখন ড্রাগন এসেছে, বোতলে যে ভুত ঢুকিয়েছিলেন সেই বেরিয়ে এসে আপনাদেরই ঘাড়ে চাপছে। আজকে সারা ভারতবর্ষের সর্বনাশ আপনারা করেছেন, বিচার বলে যদি কিছু থাকে তাহলে আপনাদের ৩ জনের এক কাঠগড়ায় বিচার করে শাস্তি হওয়া উচিত। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার জন্য এই সর্বনাশ করেছেন, আজকে চিৎকার করলে কি হবে। ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী তথা কংগ্রেস যখন কেন্দ্রে দুর্বল তখনই বি.জে.পি. বড় হয়।

[4-35—4-45 P.M.]

যখনই কেন্দ্রে কংগ্রেস সবল হয়, বি.জে.পি. দুর্বল হয়। কংগ্রেসই লড়তে পারে তাদের সঙ্গে। সেই বি.জে.পি.র সঙ্গে গাঁটছড়া করে ভোট করেছেন, কামান এনেছিলেন। কাজেই আপনারা যে পাপ করেছেন সেটা সহজে মুছবে না। আজকে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলছেন! কিসের সাম্প্রদায়িক সম্প্রীতি? কি করে একথা বলছেন? যারা সাম্প্রদায়িকতাকে মদত দিয়ে কংগ্রেসের ভোট-ব্যাঙ্ক ভেঙ্গে দিয়ে ভোট নেবার চেষ্টা করেছেন তারা আজকে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে হবে বলছেন। কাজেই এসব মানুষকে জানাবার জন্য রাজ্যপালের ভাষণে রাখা উচিত ছিল। বুদ্ধদেববাবু হাউসে নেই। তিনি বলে থাকেন, কংগ্রেস ক্ষমতা বিকেন্দ্রীকরণ করেনি; সবকিছু কেন্দ্রীভূত করে গেছে। কিন্তু আজকে পৌরসভা এবং

কর্পোরেশনের ক্ষমতা কেড়ে নিচ্ছেন কেন? নির্বাচিত প্রতিনিধি নয় তাঁরা? সব পৌরসভাকে কেন বুদ্ধদেববাবু কন্ট্রোল করবেন? আজকে ডান দিকে যাঁরা বসে আছেন মন্ত্রিত্ব লোভে বসে আছেন। মেরুদন্ডহীন সরীসৃপের দল সব। আজকে মিউনিসিপ্যালিটির ক্ষমতা কেড়ে নিয়ে তা জেলা পরিষদকে দিচ্ছেন, ক্যালকাটা কর্পোরেশনের সমস্ত কিছু দেখবেন বুদ্ধদেববাবু। সি.আই.টি. ফ্ল্যাট বিলি হবে, ল্যান্ড বিলি হবে, তারজন্য একটি কমিটি করে তাতে দুজন সি.পি.এম. ক্যাডারকে বসিয়ে দিলেন দলবাজি করবার জন্য। এই যে দলবাজি করবার চেষ্টা করছেন এর নাম ক্ষমতা বিকেন্দ্রীকরণ? সারা পশ্চিমবঙ্গে এর বিরুদ্ধে আন্দোলন হবে না? সবাই আন্দোলন করতে পারে এই হিটলারী শাসনের বিরুদ্ধে। রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল যে, নারী নির্যাতন বেড়ে গেছে আমাদের শাসনকালে, নারীর সম্মান ভূলুণ্ঠিত হয়েছে। আজকে বানতলা, বিরাটি, প্রভৃতি জায়গায় যে সমস্ত ঘটনা ঘটেছে তারপর পুলিশ বাহিনীর আর দরকার আছে কি? পুলিশ নিজেরাই বর্তমানে রেপ করছে। কয়েকদিন আগে মুর্শিদাবাদে সি.পি.আই(এম) এর এক পঞ্চায়েত এক মহিলাকে ধর্ষণ করেছেন। তাই রাজ্যপালের বলতে হত যে, পুলিশের যে কাজ সেটা তারা করতে পারছে না, সেই ক্ষমতা তাদের নেই। কিন্তু এসব এতে নেই, যা থাকা উচিত ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। বক্রেশ্বর নিয়ে অনেক রক্ত ঢাললেন। সবটাই ঢেলে দিলেন। কিন্তু আমরা কোথায় দাঁড়িয়ে? বলেছিলেন সোভিয়েতের কাছ থেকে পাবেন। কিন্তু তাদের অর্থনৈতিক অবস্থা দেখেছেন? আজকে সোভিয়েত দেশের অর্থনৈতিক অবস্থা কিরূপ? এর জন্য তাদের উপর ভরসা করে বসে আছেন। তাদের অর্থনৈতিক অবস্থার কথা সিটু সম্মেলন সেখান থেকে যারা এসেছিলেন তারা বলেছেন অত্যন্ত খারাপ। তাদের ভরসায় বক্রেশ্বর হবে বলে বসে আছেন। বিদ্যুৎ দপ্তরকে টাকা দিলেন, সব দিলেন, কিন্তু আজকে গোটা পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে গেছে, কলকারখানা সব বন্ধ। তবু আপনি বলবেন যে, বক্রেশ্বর করে সমস্যা মেটাবার চেষ্টা করছি। পশ্চিমবঙ্গের মানুষের কাছে এইভাবে উন্নতির কথা বলবেন? প্রবীরবাবু সভায় নেই। তিনি গতবারের বাজেটে বলেছিলেন ১৯৯২ সালে এত বিদ্যুৎ উৎপন্ন হবে যে সেটা কোথায় দেব ঠিক করতে পারছি না, সেটা বিক্রি করতে হবে। ভোটের স্বার্থে এইভাবে বিধানসভায় প্রচার চালিয়ে যাচ্ছেন। আজকে রাজ্যপালের ভাষণে এসব কথা থাকা উচিত ছিল যে, সরকার নারীর সম্মান রক্ষা করতে পারছে না, নারীর সম্মান আজকে ভূলুণ্ঠিত। মুখ্যমন্ত্রী নিজে বলেছেন যে, মহিলাদের জাগতে হবে, আত্মসম্মান রক্ষা করতে হবে। তাহলে ১৬০/১৭০ কোটি টাকা খরচ করে টিকটিকি গিরগিটি পুলিশকে রেখেছেন কেন? ওরা কি করবে তাহলে? ওদের কি কাজ? কাজ আপনার পার্টির কাজ করা। বিরাট পুলিশ বাহিনীকে টাকা দাও আর মহিলারা মহিলাদের সম্মান রক্ষা করবে। মহিলারা মহিলাদের সম্মান রক্ষা করতে কতখানি পারবে? তাহলে পুলিশ বাহিনী কি করবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার প্রশ্ন পুলিশকে তাহলে কোথায় নিয়ে গেছেন আপনারা? থানায় গিয়ে পুলিশ বাহিনীর বিরুদ্ধে কিছু বলার উপায় নেই। পুলিশকে আপনারা কোথায় নিয়ে গেছেন এই কথা রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল না? আপনি নিজে মাঝে মাঝে বলেন যে পুলিশ ঠিকভাবে কাজ করছে না। আপনার অবচেতন মনে মাঝে মাঝে এই

সব কথা বলেন। আপনি মুখ্যমন্ত্রী হিসাবে মাঝে মাঝে স্বীকার করেন দুরবস্থার কথা। আপনি দায়িত্বে বসে আছেন, স্বীকার করাটাই কি যথেষ্ট? যথাযথ উদ্যোগ কোথায়, ব্যবস্থা কোথায়? পুলিশদের অ্যাশোসিয়েশন করেছেন, পুলিশ অ্যাশোসিয়েশনের ভেতর দুটি ভাগ করে রেখে দিয়েছেন, নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন করেছেন। একটা পুলিশ অ্যাশোসিয়েশনকে মদত দিচ্ছে, তাদের ক্ষমতা দিয়ে রেখে দিয়েছেন। একটাও সি.পি.এম ক্যাডারদের তারা কোমরে দড়ি দিয়ে বেঁধে আনতে দেখা গেছে? আমি আলিপুর কোর্টে আছি, দেখেছি একদিনেও ডিস্ট্রিক্ট জাজের কাছে আপনাদের কর্মীদের অ্যারেস্ট করে আনা হয় নি। আমাদেরই পুলিশের কাছে সাহায্য প্রার্থনা করতে হয়েছে। আমাদেরই যদি এই অবস্থা হয় তাহলে সাধারণ মানুষের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা একটু উপলব্ধি করে দেখুন। প্রতিটি জায়গায় আপনার ক্যাডাররা কি করছে দেখুন। সাধারণ প্রশাসন আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। কো-অর্ডিনেশন কমিটি যদি না বলে আপনার সাধারণ প্রশাসন চালানোর ক্ষমতা নেই। কো-অর্ডিনেশন কমিটি আপনার প্রতিটি প্রশাসন যন্ত্রের মাথায় বসে আছে। কো-অর্ডিনেশন কমিটি যা বলবে সেইমতো প্রশাসন যন্ত্রকে চলতে হবে। আপনিই মাঝে মাঝে বিরক্ত হয়ে বলেছেন কাজ করব কি করে? কিন্তু আপনিই হচ্ছেন এর হোতা, আপনিই কাজ না করা শিখিয়েছেন, স্লোগান দিতে শিখিয়েছেন। আপনি তো তাদের স্লোগান দিতে বলেছেন, কাজ করবে কেন? আপনিই তো তাদের এই সব শিখিয়েছেন, আপনিই তো হোতা। আপনিই বলেছেন পোস্টার মারো, স্লোগান দাও, পার্টির কাজ কর, সরকারি কাজ করার দরকার নেই মাঝে মাঝে ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে যাও, পার্টি অফিসে মিটিং অ্যাটেন্ড করো। ওরা পার্টি করবে, মিছিল করবে, কাজ করবে কেন? অত্যন্ত পরিতাপের বিষয় রাজ্যপালের ভাষণের মধ্যে এই সমস্ত কথা বলা উচিত ছিল, কিন্তু বলা হয় নি। রাজ্যপাল ভাষণ দিচ্ছেন সরকারের জয়গান করার জন্য, সরকারের জয়ঢাক বাজানোর জন্য। সেইজন্য আপনারা যেগুলি বলেন নি সেটা আমি বলে দিচ্ছি। আপনি মুখ্যমন্ত্রী আছেন, আপনি এই সমস্ত কথা বলবেন। কিন্তু আপনি বলতে পারবেন না। কারণ আপনার ক্ষমতার বাইরে চলে গেছে। আপনি বলবেন কিন্তু আপনার কথা কেউ শুনবে না, আপনার ক্ষমতা নেই। আপনার পার্টি আপনাকে বসিয়েছে সেইজন্য আপনার করার কোনও ক্ষমতা নেই। মাঝে মাঝে বিবেকের তাড়নায় বলুন আর আদর্শে বলুন আপনি বলেন, কিন্তু কার্যকর করতে পারেন না। আপনি তো কতবার বলেছেন ঠিক ঠিক অফিস আসতে। আসে তারা? ঠিক ঠিকমতো কাজ করতে বলেছেন। করে তারা? নিজেই মাঝে মাঝে বলেছেন কাজ করতে কাকে বলব? চেয়ারকে বলব? আপনি কতবার বিরক্ত হয়ে এই সমস্ত কথা বলেছেন। কাজ হয়েছে তাতে? কারণ হচ্ছে আপনারা যারা আজকে ক্ষমতায় বসে আছেন তাঁরা চিরকাল তাদের শিখিয়েছেন কাজ না করার জন্য, চিরকাল শিখিয়ে এসেছেন স্লোগান দিতে, চিরকাল তাদের শিখিয়েছেন পার্টির কাজ করতে। একটা পুলিশ অফিসার ঠিক ঠিক কাজ করার জন্য পুরস্কৃত হয়েছে? আপনাকে একটা চিঠি দিয়েছিলাম মথুরাপুর থানায় একটা কেসের ব্যাপারে। মথুরাপুর থানায় ও.সি. আপনাদের সি.পি.এম-এর এক ক্যাডার ১২ বছরের একটি মহিলাকে রেপ করেছে বলে ধরে আনে।

ওখানকার ১০টি অঞ্চলের মধ্যে ৬টি অঞ্চল প্রধান এই ব্যাপারে দরখাস্ত করে, আমি সেটা ফরোয়ার্ড করে আপনার কাছে পাঠাই। কিন্তু আই এম নট গেটিং এনি অ্যানসার আপ টিল নাও। তাকে ধরে নিয়ে যাওয়ার জন্য তাকে পার্টির তরফ থেকে ছাড়িয়ে আনতে যাওয়া হয়, সে আপনাদের লোকাল কমিটির মেম্বার। ছাড়াতে গেলে থানার ও.সি. বলে মহিলা যদি আমার মেয়ে হত, আপনার মেয়ে হত তাহলে আপনি কি করতেন? সেইজন্য আমি তাকে গ্রেপ্তার করেছি।

[4-45—4-55 P.M.]

তাঁকে পুরস্কার দেয়নি, তার পরিবর্তে কি পেয়েছে তিন মাসের মধ্যে তাঁকে ট্রান্সফার করে দিয়েছে সেকেন্ড অফিসার হিসাবে; আমি আপনাকে নিজে চিঠি দিয়েছি। এর পরে থানায় যতগুলি দারোগা যাচ্ছে সব ভেড়া হয়ে যাচ্ছে, চৌকিদার হয়ে যাচ্ছে। রাজ্যপাল কোথায় তিনি যখন এখানে থাকবেন তখন তাকে বসিয়ে দেবেন, আড়াই মণ ওজনের ভদ্রলোককে শুনিয়েও কোনও লাভ হবে না জানি কারণ সংবিধানমতো আপনারা লিখে দেন তিনি পড়ে যান। আপনারা বলুন তো সারা পশ্চিমবাংলায় কোন জায়গায় পুলিশ সি.পি.এম. লোককে গ্রেপ্তার করেছে, সেই অফিসার পুরস্কৃত হয়েছে, সেই অফিসারের উন্নতি হয়েছে। আপনাদের এতটুকুও ক্ষমতা নেই সি.পি.এম-এর লোককে বাঁধেন, এদেরকে বাঁধতো আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক। কিন্তু আজকে রাজ্যপালের ভাষণে এগুলি নেই। মাননীয় রাজ্যপাল বক্তৃতা দেবার সময় যে কথাগুলি বলেছেন সেখানে কিন্তু সি.পি.এম., আর.এস.পি.র ব্যাপারে এই ধরনের কোনও কথা নেই। আজকে যদি তিন ঘন্টা ধরে রাজ্যপালের ভাষণের বিরুদ্ধে বলি তাহলেও কিন্তু আমার বলা শেষ হবে না, কারণ এই ভাষণের মধ্যে কিছুই নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেব বাবু আজকে এখানে নেই, কিন্তু কলকাতার তিন শত বর্ষ পুর্তি উপলক্ষ্যে যে অনুষ্ঠান পশ্চিমবাংলায় করলেন সর্বভারতীয় মহিলা সম্মেলন, সর্বভারতীয় ছাত্র সম্মেলন, সি.আই.টি.ইউ.-র সম্মেলন সেই ব্যাপারে বলব একমাত্র পশ্চিমবাংলা আছে যেখানে লুটেপুটে খাওয়া যায়। তাই চারিদিক থেকে আপনারা আপনাদের মেশিনারিকে ব্যবহার করে যাচ্ছেন। আজকে সারা পশ্চিমবাংলায় এই জ্যোতিবাবুর রাজত্বে দেখা যাচ্ছে এখানে টাকার অভাব নেই। আপনারা যে ভাবে সি.আই.টি.ইউ.-র সম্মেলন করলেন তা আর বলার নয়, আপনারা সেখানে বিরিয়ানী খাচ্ছেন, ভাল ভাল সব খাবার খাচ্ছেন, কিন্তু আপনারা একবারও দেখলেন না যেখানে চটকলের রুগ্ন শ্রমিকরা না খেতে পেয়ে ৫৬ জন মারা যাচ্ছে। আজকে আপনারা কলকাতায় তিনশত বর্ষ উৎযাপন করছেন বই মেলা করছেন, আগের চেয়ে এখন ১০০ গুণ লোক হয়েছে, কারণ আপনারা এখন অনেক বেশি খরচ করছেন। নেলসন ম্যান্ডেলাকে নিশ্চয় দেবেন, গিয়াপকে অভ্যর্থনা দিন, আনন্দ উৎসব করে আর কলকাতায় তিনশত বর্ষ পালন করলে এতেই সমস্যার সমাধান হয়ে গেল, তাতে কিন্তু হবে না, যদি সাহস থাকে মুখ্যমন্ত্রী আছেন—আপনি আপনার সরকারের দুর্নীতি বোঝানোর জন্য একটা কমিটি করুন। এই কমিটি করবেন কিনা তার জবাব দেবেন। আপনি পার্টির কাজে, দলীয়

কাজে যে ক্ষমতার অপব্যবহার করছেন—প্রশাসনিক ক্ষমতাকে তারজন্য তদন্ত কমিশন বসাতে হবে। এই ব্যাপারে কি আপনার ক্ষমতা আছে? আপনার ক্ষমতা যখন ছিল অজিত সিংকে লিখেছিলেন রুগ্ন শিল্প সম্পর্কে, তিনি জবাব দিয়েছিলেন রুগ্ন শিল্প খোলা হবে না। বলুন তো পশ্চিমবাংলায় কেন রুগ্ন শিল্প খোলা হবে না, কৈ আপনারা তো তখন সমর্থন তুলে নেননি। ভি.পি.সিংকে আপনারা সমর্থন করেছিলেন, আপনারা তখন পুতুলের পিছনে কাঠি দিয়ে নাচিয়েছেন, আমরাও না হয় নাচাচ্ছি। আপনারা তো দেশের সর্বনাশ করেছেন, ১১মাস পশ্চিমবাংলাকে উপেক্ষিত করেছেন। কিন্তু আমার মনে হয় আমরা ১১ মাস যেতে দেব না। আপনারা ভি.পি.সিং-র কাছ থেকে কি পেয়েছেন, পেয়েছেন কিছু লেটার অফ ইনটেন্ট, কিছু সবুজ সঙ্কেত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই সাজেশন দিচ্ছি, পুলিশ প্রশাসন যে সমস্ত জায়গায় ব্যর্থ হয়েছে তার জন্য তদন্ত কমিশন বসাতে হবে।

আমি তিনটের ব্যাপার নিয়ে কমিশন চাইছি, (১) দুর্নীতির বিরুদ্ধে একটা কমিশন, (২) সরকারের বিভিন্ন স্তরে অপদার্থতার জন্য একটি কমিশন, (৩) প্রশাসন যন্ত্রকে দলীয় কাজে ব্যবহার করবার জন্য একটি কমিশন, (৪) নারী নির্যাতন রক্ষা করতে পুলিশ প্রশাসন যেখানে যেখানে ব্যর্থ হয়েছে তাকে যাতে চিহ্নিত করা যায় এর জন্য একটা কমিশন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন, যদি সৎ সাহস থাকে, আজকে রাজ্যপালের ভাষণে দুঃখপ্রকাশ করা উচিত ছিল এবং বলা উচিত ছিল যে এই এই জায়গায় ব্যর্থ। রাজ্যপালের ভাষণের শেষ অনুচ্ছেদ আমি পড়েছি। উড়িষ্যা থেকে এসেছেন জ্যোতিবাবুর জয়গান করবার জন্য, ব্যর্থতা, অপদার্থতা, অকর্মণ্যতা, দুর্নীতি ঢাকবার জন্য নয়। যাক জ্যোতিবাবুর জয়গান আরও কিছুদিন করবেন কারণ এখানে হয়ত আরও কিছুদিন থাকবেন। সর্বশেষ আর একবার মনে করিয়ে দিই, এই করে পশ্চিমবাংলার জনগণকে বেশি দিন ঠকিয়ে রাখা যাবে না। এই বিধানসভার ভেতর থেকে প্রত্যেকটা মানুষের কাছে রন্ধ্রে রন্ধ্রে পৌঁছে যাবে এই কথা। কংগ্রেস নয় শুধু পশ্চিমবাংলার জনগণ এই মার্কসিস্ট কমিউনিস্ট পার্টিকে—রুমানিয়াতে যেমনভাবে ধ্বংস করেছে তেমনি করে আপনাদের বিরুদ্ধেও তেড়ে বেড়াবে। দুর্ভাগ্যের বিষয় আলোচনা হয়েছে বুশের বিষয়ে, আজকে মার্কিন সাম্রাজ্যবাদের কাছে রাশিয়া এবং চিন মাথা বিক্রি করে দিয়েছে এবং আজকে সাদ্দাম হোসেনের ওপর অত্যাচারের বিরুদ্ধে গর্বাচভের শক্তভাবে প্রতিবাদ করবার ক্ষমতা নেই। আপনাদেরও ক্ষমতা নেই। কারণ আপনারা সব বিক্রি করে দিয়েছেন টাটা, বিড়লা, গোয়েঙ্কা, বাজোরিয়ার কাছে। একদিকে ওঁরা বিক্রি করেছেন, আর একদিকে আপনারা বিক্রি করেছেন। আপনারা আজকে প্রতিবাদ করবেন কি করে? আজকে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির নেতার জন্মস্থান রাশিয়া, তাঁরাও পর্যন্ত আজকে প্রতিবাদ করবার ভাষা হারিয়ে ফেলেছে। আপনি টাটা, বিড়লা, গোয়েঙ্কা, বাজোরিয়াদের কাছে মাথা বিক্রি করে দিয়েছেন। কোন মার্কসীয় দর্শনে এই কথা লেখা আছে যে একচেটিয়া পুঁজির সঙ্গে সমঝোতা করে চলা। তাই আজকে রাজ্যপালের ভাষণ অসত্য, অতিরঞ্জিত, অর্ধসত্য, বিকৃত। পশ্চিমবাংলার মানুষকে বঞ্চনা করা হয়েছে, বিশ্বাসঘাতকতা করা হয়েছে। তাই আজকে এর প্রতিবাদ করছি, বিরোধিতা করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের যে ভাষণ এবং মাননীয় সদস্য শ্রী ননী করের উত্থাপিত ধন্যবাদ প্রস্তাবকে সমর্থন করতে উঠে কয়েকটি বিষয় নিবেদন করতে চাই। আমি আজকে এই জায়গা থেকে বসে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয়ের কথা বুঝতে পারছিলাম না, খানিকটা জড়িয়ে যাচ্ছিল সম্ভবত মাইকের জন্য কাজেই সব বিষয়টা ডিল করা কঠিন হবে। আমি মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানাব, তিনি দ্বিতীয়বার আমাদের এই বিধানসভায় আমাদের সামনে বক্তব্য রেখেছেন। অভিনন্দন কংগ্রেসেরও প্রাপ্য। ১৯৮৯ সালে যখন মাননীয় রাজ্যপাল মহাশয় ভাষণ দিয়েছিলেন তখন আমিও সভাতে ছিলাম—সেদিন পশ্চিমবাংলার গণতন্ত্রপ্রেমী মানুষের মনে আঘাত দিয়েছিলেন, শারীরিকভাবে নির্যাতন করেছিলেন, পেটে আঘাত করে, পিন ফুটিয়ে, অশ্রাব্য ভাষায় গালিগালাজ করেছিলেন। এই বারে শারীরিকভাবে নির্যাতন করেননি বলে আমি কংগ্রেস দলকে অভিনন্দন জানাচ্ছি।

[4-55—5-05 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্যের প্রথমে যেটা বলতে চাই যে মাননীয় রাজ্যপাল যখন বক্তব্য রাখছিলেন, তখন কংগ্রেস দল ওয়াক আউট করে চলে গেলেন। এই ওয়াক আউট নিয়ে আমি যে কথাটা বলতে চাই, যে বিষয়টা নিয়ে ওরা ওয়াক আউট করেছিল এই সভায় সেটা রেকর্ড করা আছে এবং সেই ব্যাপারটা নিয়ে আমি পরে আসব। কিন্তু ওরা চায় না যে রাজ্যপাল সত্য কথা বলুক। রাজ্যপালের ভাষণের মধ্যে যা বলা হয়েছে, সেটাকে ওনারা গ্রহণ করতে পারেন নি। ওনারা চান না রাজ্যপালরা তাঁদের নিজস্ব মতামত বলুক এবং এটা বিহার ও তামিলনাড়ুর ক্ষেত্রে আমরা দেখেছি। তামিলনাড়ুতে যখন অ-গণতান্ত্রিকভাবে সরকার ভেঙ্গে ফেলা হল এবং সেই সম্পর্কে রাজ্যপাল যখন তার বক্তব্য রাখলেন, তখন সেখান থেকে তাকে সরিয়ে দেওয়া হল অ-গণতান্ত্রিক, অ-সাংবিধানিক ও স্বৈরতান্ত্রিক মনোভাব নিয়ে। সুতরাং রাজ্যপালের এই ভূমিকা তাদের কাছে খুব একটা ভাল লাগে না। আমাদের এই পশ্চিমবাংলায় আমাদের রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, তার মধ্যে যেসব কাজের কথা বলা হয়েছে, তাতে সমস্ত দিক উল্লেখ করা আছে। এই প্রেক্ষাপটের পরিপ্রেক্ষিতে, কোন অবস্থার মধ্যে কাজকর্ম করতে হচ্ছে সেটা অন্য রাজ্যের সঙ্গে কাজকর্মের তুলনা করলে বোঝা যাবে না। ভারতবর্ষের বর্তমান আর্থ-রাজনৈতিক পরিস্থিতি, সেই পরিস্থিতিতে আমরা এখানে কেমন আছি সেটা বলতে হবে। যদিও আমি অর্থনীতির ছাত্র নয়, আমি রাজনীতির ছাত্র, তবুও আমি বলব, ভারতবর্ষের অর্থনৈতিক পরিস্থিতি অত্যন্ত গভীর, মুদ্রাস্ফীতির হার আজকে ১১.৩, যেটা স্বাধীনতার পর সর্বোচ্চ। সুতরাং সেই ঘাটতি বাজেট, যেটা রাজীব গান্ধীর সরকার চলে যাওয়ার সময় রেখে গেছেন ১৪ হাজার কোটি টাকা। আমাদের বিদেশি ঋণের পরিমাণ হচ্ছে এক লক্ষ কোটি টাকা এবং অভ্যন্তরীণ ঋণের পরিমাণ হচ্ছে দু'লক্ষ কোটি টাকা। এবারে আবার আমরা দেখছি, কেন্দ্রীয় সরকার পূর্ণাঙ্গ বাজেট পেশ করবে না। এর ফলে আমাদের অর্থনীতিতে প্রচন্ড চাপ পড়বে, মুদ্রাস্ফীতি বাড়বে, কালোবাজারি বাড়বে,

রাজ্য সরকারের সম্পদ সংগ্রহ অসুবিধা হবে, অনিশ্চিত হবে অষ্টম পরিকল্পনা। শুধু তাই নয়, জাতীয় উৎপাদন বিঘ্নিত হবে বাণিজ্য ঘাটতি তীব্র হবে এবং বেকারি ও দারিদ্র বাড়বে। যার ফল এসে পড়বে জনসাধারণের উপর। সত্য বাপুলি মহাশয় দ্রব্যমূল্য বৃদ্ধির কথা বললেন। পেট্রোল, ডিজেলের দাম বাড়লে সমস্ত জিনিসপত্রের দাম বাড়বে এবং তার জন্য কোনও রাজ্য সরকার দায়ী নয়। আমরা হিসেব করে দেখেছি, কংগ্রেস আমলে পাঁচ থেকে ছ'বার পেট্রোল ও ডিজেলের দাম বেড়েছে এবং তার ফলে অন্যান্য জিনিসপত্রের দামও বেড়েছে, তারজন্য রাজ্য সরকার দায়ী নয়। রাজ্যপাল যদি তার ভাষণে বলেন—এই রাজ্য পর পর তিন বছর অর্থনৈতিক প্রতিবন্ধকতার মধ্যে দিয়েও ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন, তাহলে ওরা সেটা মেনে নিতে পারবেন না। এবার আমি অন্য কথা বলতে চাই, এটা তো গেল অর্থনৈতিক অবস্থা। এবার আসি রাজনৈতিক অবস্থায়। আজ সারা ভারতবর্ষ জুড়ে রাজনৈতিক অবস্থা ভয়ঙ্কর। আমাদের দেশ ব্যাপী সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদের বিবাদ, খুন, রাহাজানি, জাত-পাতের সমস্যা তীব্র হয়ে উঠেছে। বিশেষ করে কংগ্রেস শাসিত রাজ্যে এইগুলি বেশি করে দেখা যাচ্ছে। জম্মু-কাশ্মীর বলুন, পাঞ্জাব বলুন, আসাম বলুন, এইসব রাজ্যগুলিতে যে অবস্থা, সেই তুলনায় পশ্চিমবঙ্গে শান্তির রাজ্য। আর এটা যদি রাজ্যপাল তার ভাষণের মধ্যে বলেন, তা ওরা সেটা মেনে নেবেন না। ১৯৮৫ সালে রাজীব গান্ধী বিরাট সহানুভূতি ভোট নিয়ে সংখ্যা গরিষ্ঠ হয়ে সরকারে এসে স্বৈরতান্ত্রিক মনোভাব নিয়ে অগণতান্ত্রিক কার্যকলাপ চালাতে লাগলেন, পশ্চিমবঙ্গের প্রতি বৈষম্যমূলক আচরণ করতে লাগলেন, বোফোর্স, সাবমেরিন ইত্যাদি ক্ষেত্রে রন্ধ্রে রন্ধ্রে তাঁর দুর্নীতি দেখা দিল, সেই অবস্থার মধ্যে তিনি দেশটাকে নিয়ে গিয়েছিলেন। তার ফলে ১৯৮৯ সালে মানুষ তার সঠিক জবাব দিয়েছে। তার পরের ঘটনা হচ্ছে রাজীব সরকারের পরিবর্তনের মাধ্যমে ভি.পি.সিং সরকার এলেন। তখন আমাদের সরকারের তরফ থেকে বামফ্রন্টের তরফ থেকে বলা হয়েছে একটা পজিটিভ দিক যেটা রাজ্যের ক্ষেত্রে রিলেটেড কেন্দ্র-রাজ্য সম্পর্ক যেটা রাজীব গান্ধী ধ্বংস করেছিলেন সেটা খানিকটা ফিরিয়ে আনার চেষ্টা হল। অন্য দিকে বিল অন ওয়ারকার্স পার্টিসিপেশন ইন ম্যানেজমেন্ট রাইট অব ওয়ার্ক সম্বন্ধে যে কনসেপ্ট সেটাকে মেনে নেওয়া, কোনও রাজ্যে রাষ্ট্রপতি শাসন চালু না করা, রাজ্যের যে আর্থিক বরাদ্দ সেই আর্থিক বরাদ্দকে না কাটা এইসব পজিটিভ দিকগুলি গ্রহণ করা হল। স্বাধীনোত্তর ভারতবর্ষে যখন পারস্পরিক জাত-পাতের দাঙ্গার সাম্প্রদায়িক বিভেদের মধ্য দিয়ে দেশে একটা আগুন জ্বলছিল তখন পার্লামেন্টে সারা পৃথিবীর সামনে পরিষ্কার হয়ে গেল কারা সাম্প্রদায়িক সম্প্রীতির পক্ষে কারা এর বিরুদ্ধে। অন্যদিকে যে বিষয়টা বলতে চাই সেটা হচ্ছে এই কংগ্রেস সরাসরি বি.জে.পি-কে মদত দিয়ে কংগ্রেস বিজেপি মিলে ভি.পি.সিং সরকারের পতন ঘটিয়ে ছিল এবং তাদেরই মদতে এখানে সংখ্যা লঘু সরকার বসেছে, যার ফলে দেশের সামনে একটা বিপদ এসেছে। আজকে রাজীব গান্ধী তেহরানে যাচ্ছেন, মস্কো যাচ্ছেন, বিভিন্ন জায়গায় যাচ্ছেন ভাল কথা, কিন্তু আমাদের দেশের রাজনৈতিক ক্ষেত্রে তাঁর ভূমিকা শঠতাপূর্ণ। এখানে চন্দ্রশেখরের সরকার টিকতে পারে না যদি রাজীব গান্ধী তাঁকে সমর্থন না করেন। রিফুয়েলিং-এর ব্যাপারে

চন্দ্রশেখর যেটা করেছেন সেটা আমরা সমর্থন করতে পারিনি। ভি পি সিং সুইডিস গভর্নমেন্টকে বাধ্য করেছিলেন বোফোর্সের সমস্ত কাগজপত্র বের করে দিতে। সেটা যদি করতে পারতেন তাহলে বোফোর্সের সঙ্গে যুক্ত সমস্ত নামগুলি প্রমাণিত হতে পারত। তাই রাজীব গান্ধী ভি পি সিং-র সরকারের পতন ত্বরান্বিত করে দিলেন বিজেপির সঙ্গে সমঝোতা করে। রাজীব গান্ধীর এই সরল রোলে এই সরকারের সৃষ্টি হয়েছে। এই রকম একটা বিপদের মধ্যে আমরা আছি। অন্যদিকে আমরা মনে করি এবং গর্ব বোধ করি যে আমাদের রাজ্যে আমরা যথেষ্ট পরিমাণে সীমাবদ্ধ ক্ষমতা এবং নানা অসুবিধার মধ্যে এখানে সরকার চালাচ্ছি, কিছু ভাল কাজ করেছি। সারা দেশে যখন সাম্প্রদায়িকতার আগুন জ্বলছে তখন আমাদের দেশে সাম্প্রদায়িক সম্প্রীতির সযত্নে লালিত যে বাতাবরণের সৃষ্টি করেছি তাকে নষ্ট করার জন্য কিছু কিছু সংগঠনকে উস্কে দিয়ে কিছু মানুষের মধ্যে সাম্প্রদায়িকতার বীজ বপন করেছে। কিন্তু জনগণ এবং সরকারি প্রচেষ্টায় সেটাকে সামলাতে পারা গেছে। সত্য বাপুলি বলেছেন হাবড়ার কথা, ২৪-পরগনার যে দুর্ঘটনা ঘটেছিল সেখানে কংগ্রেসের একজন নেতা *কালো কোট পরা উকিলের ভাই সরাসরি এই সমস্ত এলাকায় গিয়ে সাম্প্রদায়িকতার উস্কানি* দিয়েছিলেন তেরঙা ঝান্ডা নিয়ে। জনগণ সেটা মেনে নেয়নি। কংগ্রেস সাম্প্রদায়িকতার উস্কানি দিয়ে এসেছিলেন, আমি কংগ্রেসকে সাম্প্রদায়িক দল বলছি না, কিন্তু সাম্প্রদায়িকতার উস্কানি দিয়ে এসেছেন এবং অন্যের ঘাড়ে দোষ চাপাবার চেষ্টা করেছেন।

[5-05—5-15 P.M.]

স্যার, এবার আমি অন্য যে বিষয়ে বলতে চাই, তা হল এই—কেন্দ্রে আজকে যে সরকার আছে সেই সরকার প্রত্যক্ষভাবে রাজীব গান্ধীর দলের সমর্থনে আছে। এই সরকারের বিশ্বাসযোগ্যতা আজকে ভারতবর্ষের মানুষের সামনে কোয়েশ্চেনড হিসাবে দেখা দিয়েছে কতকগুলি বিষয়ে। যেমন ধরুন আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এয়ারপোর্টে যান বিভিন্ন প্রতিনিধিদের স্বাগত জানাতে। নেলসন ম্যান্ডেলা, জেনারেল ভোনুগুয়েন গিয়াপকে অভিনন্দন জানাতে যান বিমান বন্দরে। আর আমাদের দেশের বর্তমান প্রধানমন্ত্রী, প্রাক্তন প্রধানমন্ত্রী কাদের সঙ্গে খানা-পিনা করছেন, কাদেরকে অভিনন্দন জানাচ্ছেন? একদিকে চন্দ্রস্বামী আর অন্য দিকে পামেলা বর্দেস—যারা আন্তর্জাতিক ক্ষেত্রে কুখ্যাত অস্ত্র ব্যবসায়ী, যারা কোল মাইনসের রিং লিডার, গ্যাং লিডার মাফিয়াদের নেতা—তাদের সঙ্গে দহরম-মহরম করছেন। আজকে ভারতবর্ষের মানুষের কাছে এই সরকারের বিশ্বাসযোগ্যতা থাকতে পারে? ধ্বংস করে দিচ্ছে গোটা দেশটাকে এইভাবে তাদের সঙ্গে যুক্ত হয়ে। কাজেই এই সরকারের বিশ্বাসযোগ্যতা থাকবে কি করে? ওদের এনার্জি মিনিস্টার বিভিন্ন ভাবে সতীদের সমর্থন করছেন। ওদের আইন মন্ত্রী লোকসভায় গিয়ে স্পিকারের সঙ্গে অভদ্র, কুভদ্র আচরণ করছেন এবং তাঁকে গিয়ে যেভাবে বলছেন সেটা ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে আনপ্রেসিডেন্টেড এবং স্বাভাবিক ভাবেই সেটাকে মেনে নেওয়া যায় না। আজকে এই জিনিস চলছে। মানুষের বিশ্বাসযোগ্যতা এই সরকার হারিয়ে ফেলছে। তার ফলে স্বৈরতান্ত্রিক প্রবণতা বাড়ছে। কংগ্রেস পিছনে আছে। কোন স্বার্থে

আছে? কংগ্রেস সরাসরিভাবে কখনই সরকারে আসতে পারে না। তাই বিভিন্ন ভাবে অকংগ্রেসি সরকার যেগুলি আছে, অগণতান্ত্রিক ভাবে তাদেরকে ভেঙ্গে দেবার সমস্ত রকম প্রচেষ্টা চালাচ্ছে। তামিলনাড়ু, আসামের সরকার ভেঙ্গে দেওয়া হয়েছে। তামিলনাড়ু সরকার ভেঙ্গে দেওয়া হল—এটা ভাবতে পারেন। আমরা যারা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করি, তারা এটা ভাবতে পারেন। ওখানকার টোটাল ২৮০টি সিটের মধ্যে ডি এম কে ১৪২ টি, সি পি এম ১৫, কংগ্রেস ২৬ এবং এ আই এ ডি এম কে ২৫ টি সিট পেয়েছে। ঐ সিনেমা অভিনেত্রীকে মুখ্যমন্ত্রী করার জন্য সব রকম আনডিউ অ্যাডভান্টেজ ইত্যাদি দেওয়ার জন্য তাকে প্লিজ করতেই অগণতান্ত্রিকভাবে তামিলনাড়ু সরকারকে ভেঙ্গে দেওয়া হল। ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্র আজকে কোন জায়গায়, কাদের হাতে রয়েছে সেটা একবার ভেবে দেখুন এবং ওদের হাতে এটা বিপজ্জনক কিনা সেটাও আপনারা ভেবে দেখুন। শুধু তাই নয়, আসাম সরকারকেও ভেঙ্গে দেওয়া হল। সরাসরি ভাবে আজকে বিহার সরকারকে থ্রেট করা হচ্ছে। হয়ত, সেই আঘাত পশ্চিমবাংলার উপরও এসে পড়তে পারে, যদিও এই মাটি খুব শক্ত মাটি। কংগ্রেসের দয়া দাক্ষিণ্যে আমরা এখানে আসিনি। আমরা অনেক পরিস্থিতির মোকাবিলা করেছি। আমরা এটাকে স্বাভাবিক বলে মনে করি না। আমি এই প্রসঙ্গে একটা কথা বলতে পারি যে, রাজ্যপালকে ওরা যেভাবে অপসারণ করলেন—এই রাজ্যপালের ব্যাপারে ৫ জন রাজ্যপালকে নিয়ে একটি কমিটি হয়েছিল। সেই কমিটির কিছু রেকমেন্ডেশন ছিল। শুধু তাই নয়, সুপ্রীম কোর্টেরও একটি রেকমেন্ডেশন ছিল, সারকারিয়া কমিশনেরও রেকমেন্ডেশন ছিল। তামিলনাড়ু সরকারকে অগণতান্ত্রিকভাবে ফেলে দেওয়ার ফলে সারকারিয়া কমিশনের ভেরি কনসেপ্ট অন্তত এইকথাটা বলে যে, এই ভাবে করা যায় না, ভাঙ্গা যায় না। চন্দ্রশেখরের গভর্নমেন্ট যেভাবে ভেঙ্গে দিল—"This act of Chandrasekhar Government is in gross violation of Sarkaria commission is recommendation which stipulates that the matter of appointment, transfer and removal of Governor must be with the consent of the concerned State Government." সমস্ত রকম নিয়ম, রীতি ভেঙ্গে অগণতান্ত্রিক উপায়ে ভেঙ্গে দেওয়া হল। ওরা এইভাবে দেশকে চালিত করছে। এই সব কেন কংগ্রেস করছে? আমাদের এখানে আমরা চাষের অগ্রগতি করেছি—এই কথা অস্বীকার করা যাবে না। সর্বক্ষেত্রেই কংগ্রেস চিৎকার করছে। তারা এটা মেনে নিতে পারেনি। কৃষি ক্ষেত্রে আমাদের যে অগ্রগতি ঘটেছে তার ব্যাখ্যা রাজ্যপালের ভাষণে আছে। শিক্ষাক্ষেত্রেও অগ্রগতি ঘটেছে। আজকে ৫ লক্ষ ছেলে মেয়ে মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে। উত্তরপ্রদেশে অনেক বেশি লোক আছে। সেখানে এটা তো সম্ভব নয়। আমাদের রাজ্যে ক্লাশ ৪ পর্যন্ত বিনা পয়সায় বই দিচ্ছি। এত লক্ষ সরকারী কর্মচারি এবং পঞ্চায়েত থেকে শুরু করে মিউনিসিপ্যালিটি পর্যন্ত এত লক্ষ মানুষ, শিক্ষক শিক্ষাকর্মীদের কিছু টাকা পয়সা বাড়ানো হয়েছে এবং সরকার তাঁদের দায় দায়িত্ব নিয়েছে। এই রকম আর্থিক সীমাবদ্ধতার মধ্য দিয়েও আমরা এটা মেনটেন করে চলেছি। এটাই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের সব চেয়ে বড় সাফল্য বলে আমরা মনে করি। কংগ্রেস সেটা

মেনে নিতে রাজি নয়। আমাদের রাজ্যে শিল্পায়নের একটা বাতাবরণ সৃষ্টি হয়েছে একটা বিরাট সুযোগ উপস্থিত হয়েছে। আপনারা দেখেছেন পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স সমেত বিভিন্ন ইউনিটে ৩ হাজার ৬২৫ কোটি টাকা বিনিয়োগ করা হচ্ছে। এই জন্য বিভিন্ন ব্যবসায়ীরা এখানে আসছে। এখানে শিল্প স্থাপনের জন্য তারা আসছে। তারা এমনি এমনি আসছে না—এই রাজ্যে যদি শিল্প স্থাপনের সেই রকম বাতাবরণ সৃষ্টি না হত তাহলে কখনই এটা সম্ভব হত না। এটাই আজকে কংগ্রেসের চক্ষুশূল হয়ে দাঁড়িয়েছে। এরা কখনই এই রাজ্যের মানুষের উন্নতি চায় নি, অগ্রগতি চায়নি। তারা বরাবরই এর বিরোধিতা করে এসেছে। সেই জন্যই আজকে তারা এর বিরোধিতা করতে চায় এবং একে ধ্বংস করে দিতে চায়। উন্নয়ন! সত্যবাপুলি উন্নয়নের কথা বললেন। আপনাদের সঙ্গে আমাদের কনসেপ্ট মিলবে না। আমরা এই রাজ্যে দীর্ঘদিন গণ-আন্দোলনের মধ্য দিয়ে আছি।

'৫৯ সালের খাদ্য আন্দোলনের সময় নিরীহ ৮০ জন মানুষকে পিটিয়ে মারলেন। এরকম কোনও নজির আমাদের ১৪ বছরের বামফ্রন্টের রাজত্বকালে আপনারা দেখাতে পারবেন কি? বামফ্রন্টের রাজত্বকালে আমরা এ কাজ করি নি। আমাদের কথা হল কোনও গণ-আন্দোলনে পুলিশ যাবে না। গণ আন্দোলন আমাদের সময় দমন করা হয়নি। অবশ্য গণ আন্দোলনের কনসেপ্টের ব্যাপারটা আপনাদের সঙ্গে আমাদের মিলবে না। আমরা দেখেছি, ১৯৬৬ সালের খাদ্য আন্দোলনের সময় নুরুল ইসলাম, আনন্দ হাইতকে খুন করা হল, ১৪ জনকে জবাই করা হল। এই ইতিহাস আপনারাই সৃষ্টি করেছেন। সুতরাং আন্দোলন সম্পর্কে আপনাদের কাছ থেকে আমরা অন্তত শিখব না। আমরা আন্দোলনের মধ্যে দিয়ে সরকারে আছি, আন্দোলনের মধ্যে দিয়ে সরকারের অগ্রগতি ঘটাচ্ছি এবং আন্দোলনের মধ্যে দিয়েই আগামীদিনে ভারতবর্ষে আমরা অনেকদূর এগিয়ে যাব। সুতরাং আন্দোলনের ব্যাপারে আপনাদের কনসেপ্টের সঙ্গে আমাদের মেলে না। আমরা জানি, এ রাজ্যের উন্নতি আপনারা চান না। যখন দিল্লিতে আপনাদের ১৬ জন এম পি ছিলেন তখন জ্যোতিবাবুকে আপনারা বলেছিলেন যে আমাদের নিয়ে বসুন। এবং আমরা আমাদের রাজ্যের সমস্যার কথা একযোগে বলব। কিন্তু কি হল সেদিন? এ রাজ্যের দুজন মন্ত্রী এবং আর একজন ঐ জর্জিয়া বিশ্ববিদ্যালয়ের ডক্টরেট, সারা পৃথিবীতে যা খুঁজে পাওয়া যাবে না, সকলে মিলে সেখান থেকে বার হয়ে চলে এলেন। উনি এখন আবার আপনাদের ফুলন দেবী হয়েছেন। উনি আজকে আপনাদের কংগ্রেসের নেত্রী। আপনারা আইনশৃঙ্খলার কথা বলেন, নারী নির্যাতনের কথা বলেন। আমরা বামফ্রন্টের সমস্যা আজীবন নারীর মর্যাদা এবং সম্মান রক্ষার জন্য লড়াই চালিয়ে এসেছি। অপর দিকে আমরা কি দেখেছি? যেখানে যেখানে আপনাদের রাজত্ব রয়েছে সেখানে নারী নির্যাতন হচ্ছে, রেপ হচ্ছে মাস মিডিয়াতে তা প্রকাশও পাচ্ছে এবং আপনারা তা স্বীকার করেও নিচ্ছেন কিন্তু তা করেও আপনারা সেখানে নীরব দর্শকের ভূমিকা পালন করছেন। আমার কাছে বই আছে। আপনাদের সমর্থনে প্রতিষ্ঠিত কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী যশবন্ত সিনহার নেতৃত্বে যে ফোর-ম্যান কমিটি হয়েছিল তার বই আমার কাছে আছে। ১৫দিন আগে

মুখ্যমন্ত্রী সুধীররঞ্জন মজুমদারের একটি বিবৃতিতে আছে যে ১৩২ জন মহিলাকে রেপ করা হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই, আপনাদের ঐ মহিলা নেত্রী যাকে ফুলন দেবী বলাতে আপনারা উত্তেজিত হয়ে পড়লেন তিনি এরজন্য এতটুকু অশ্রু বিসর্জন করেছেন কিনা? তিনি নির্যাতিত সেইসব নারীদের কাছে গিয়ে এতটুকু সমবেদনা জানিয়েছেন কিনা? দিকে দিকে নারীর প্রতি নির্যাতন, অবমাননা এইসব আপনারা করে যাচ্ছেন। ১৪ বছরের মধুমিতাকে আপনারা মেরে ফেলেন নি? কবি জীবনানন্দ দাশ আপনাদের উদ্দেশ্যে একটা কথা বলেছিলেন, "নরম মাটির পায়ের তলায় কত কুমারীর গভীর নিশ্বাস কথা কয়।" আজকে ত্রিপুরা থেকে শুরু করে কংগ্রেস শাসিত সমস্ত রাজ্যগুলির আকাশ-বাতাস নারীজাতির আর্ত কণ্ঠস্বরে ধ্বনিত, প্রতিধ্বনিত হচ্ছে এবং এরজন্য দায়ী হচ্ছে কংগ্রেস দল। কংগ্রেস আজকে সমস্ত নারী জাতির মর্যাদা ভূলুণ্ঠিত করছে। আর আমাদের এই রাজ্যে আমরা নারী জাতির মর্যাদা উর্ধ্বে তুলে ধরার জন্য সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে সেইভাবে এগিয়ে নিয়ে চলেছি। কাজেই নারীর প্রতি সম্মান প্রদর্শনের ক্ষেত্রে আমরা অন্তত আপনাদের কাছ থেকে কিছু শুনতে চাই না। আইন শৃঙ্খলার কথা আপনারা তুলেছেন। আইন শৃঙ্খলার কথা কি আপনাদের মুখে মানায়? ভি পি সিং যখন সরকার থেকে চলে গেলেন তখন দেখা গেল তিনি মিটিং করতে পারছেন না। রাজস্থানে পারছেন না, ভূপালে পারছেন না, কোথাও পারছেন না। এই প্রসঙ্গে ২০ বছর ধরে একটি কথা যা অনেকবার বলেছি তা আবার বলছি। ১৯৭০/৭১/৭২/৭৩/৭৪/৭৫ সালে এতটুকু কোনও অধিকার আমাদের এখানে ছিল? তখন আমাদের হাজার হাজার মানুষ খুন হয়েছেন, জেলে গিয়েছেন বিনা বিচারে। আমরা দেখেছি মায়ের কোল থেকে বাচ্চাকে টেনে নিয়ে এসে খুন করা হয়েছে। একটাও মামলা কি এসবের বিরুদ্ধে সংগঠিত হয়েছিল? কোনও একজনকেও কি ধরেছিলেন? আর আমাদের আমলে আমাদের কোনও কর্মীও অন্যায় করে রেহাই পায় না। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা এখানে সরকার চালাই। তারপর সাফল্য, অসাফল্যর কথা বলা হয়েছে। সাম্প্রদায়িক সম্প্রীতি, আইন শৃঙ্খলার কথা বলেছি। যেহেতু টুকরো দু/একটা ঘটনা ঘটেছে সেইজন্য আমরা বলেছি মোর অর লেস। বিদ্যুতের ক্ষেত্রে স্টিল কথাটি বলেছি। বলেছি যে আমাদের এখানে পাওয়ার সিচুয়েশন Still our Power situation is still causing anxiety এই হল সততা, এই হল বামফ্রন্টের রাজনৈতিক দর্শন। আমরা যেটা ন্যাশনাল সেটা মানুষকে বলি। যেটার ব্যাপারে রিজিন আছে সেটা মানুষকে বলি। অসত্যের আশ্রয় নিয়ে আমরা চলি না।

[5-15—5-25 P.M.]

আমাদের সীমাবদ্ধতা আছে। কিন্তু তা'সত্ত্বেও মানুষ আজকে অন্তত আমাদের বিশ্বাস করতে পারে। আপনাদের প্রতি মানুষের বিশ্বাস ভঙ্গ হয়েছে এবং সেটা হওয়াই স্বাভাবিক। আপনাদের কৃতকর্মের ফল আজকে এই রাজ্যের মানুষকে দিতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই রাজ্যে বিভিন্ন ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে এটা গত ১৪ বছর ধরে আমরা যে নিরলস চেষ্টার মধ্যে দিয়ে চলেছি তার জন্য সম্ভব হয়েছে। আপনারা বিভিন্ন

সময়ে বিভিন্ন ভাবে রিগিংয়ের কথা বলেন। আমি আপনাদের একথা বলব যে নির্বাচনে রিগিংয়ের কথা অন্তত আপনাদের বলা উচিত নয়। নির্বাচন প্রসঙ্গে আমাদের অন্যান্য বন্ধুরা বলবেন। আমি এখানে শুধু একটি কথাই বলব যে উত্তর প্রদেশে আপনাদেরও সরকার ছিল, বিহারে আপনাদেরই সরকার ছিল। বিগত লোকসভা নির্বাচনে উত্তর প্রদেশে ৪০ জন এবং বিহারে ১০০ জন খুন হয়ে গেল। আর আমরা আমাদের রাজ্যে নির্বাচন করি শান্তিতে এবং মানুষ কত সুন্দর ভাবে ভোট দেয়। আপনারা দেখেছেন যে এখানে এতবড় একটা কর্পোরেশনের নির্বাচন হয়ে গেল। ৭৪টা মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়ে গেল। এটা হচ্ছে ডাইরেক্ট ফ্রানচাইজ অব দি পিপল এবং ভার্ডিক্ট অব দি পিপল। এই রাজ্যে নির্বাচনে মানুষ বিভিন্ন অভিজ্ঞতার মধ্যে দিয়ে তারা আমাদের এখানে উপস্থাপিত করেছে। আমি এবারে অন্য কয়েকটি কথা বলার চেষ্টা করছি। সেটা হচ্ছে, কংগ্রেস দলেরও একটা দায়িত্ব আছে। এই রাজ্যের মানুষের এখনও আপনারা ৪০ ভাগ ভোট পেয়েছেন। সুতরাং আপনাদের শ্রেণীর স্বার্থে, আপনাদের ফলোয়ারদের প্রতিও আপনাদের কিছু দায়িত্ব আছে। কিন্তু আপনারা সেই দায়িত্ব পালন করেন নি। রেশনিং ব্যবস্থার মাধ্যমে এই রাজ্যের জনগণকে আমরা খাওয়ানোর চেষ্টা করছি। কিন্তু সরকার খাদ্যদ্রব্য কমিয়ে দিয়েছেন। রেশনিং ব্যবস্থা যাতে ভেঙ্গে যায় তার জন্য তারা চেষ্টা করে যাচ্ছেন। এই চক্রান্ত কংগ্রেস আমল থেকে শুরু হয়েছে। আপনারা দেশপ্রেমিক, আপনারা পশ্চিমবঙ্গের জনগণের দুঃখ-দুর্দশার সঙ্গে একাত্ম এটা কখনই নয়। তা যদি হতেন তাহলে আমাদের সঙ্গে একমত হয়ে বলতেন যে এই রাজ্যের স্বার্থে রেশনিং ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যেতে হবে। আমরা ১৯৯০ সালে এক শত ১১ কোটি টাকা খরচ করে ৩ কোটি ২৭ লক্ষ শ্রম দিবস তৈরি করেছি। ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে প্রায় ৬ কোটি শ্রম দিবস তৈরি করার প্রকল্প রয়েছে। এর মধ্যে দিয়ে প্রচুর বেকারের কর্মসংস্থান আসবে, দীনমজুররা উপকৃত হবে। তাছাড়া পশ্চিমবঙ্গের অর্থনীতিতে কিছুটা পরিমাণ গতিবেগ সৃষ্টি হবে। এই অবস্থা সম্পর্কে আপনাদের যে দায়িত্ব পালন করা উচিত ছিল, আপনারা সেই দায়িত্ব পালন করেন নি। একটা কথা আপনাদের সম্পর্কে আমার বলতে ইচ্ছা করছে। আজকে কিছুক্ষণ আগে ২ ঘন্টা ধরে মার্কিন সাম্রাজ্যবাদের আগ্রাসনের বিরুদ্ধে আমরা সকলে মিলে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব নিয়েছিলাম। তবে ঐ সময়ে আপনাদের ভূমিকা দেখে আমার মনে হয়েছে যে এর মধ্যে হিপোক্রাসি আছে, একটা ভন্ডামি আছে। এটা আপনারা নিজেরা ক্যামুফ্লেজের মধ্যে দিয়ে চালাচ্ছেন। আজকে একথা বলব যে সারা দুনিয়াব্যাপী যা কিছু অন্যায়, যা কিছু ব্যাভিচার সবটার জন্য মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি দায়ী। আর সমগ্র ভারতবর্ষের যা কিছু অন্যায়, যা কিছু ব্যভিচার তারজন্য ভারতবর্ষে জাতীয় ক্ষেত্রে কংগ্রেস দল দায়ী। আজকে আমাদের রাজ্যের যদি কোনও অসুবিধা হয়, যদি কোনও আইন শৃঙ্খলা বিঘ্নিত হয় তাহলে যেহেতু কংগ্রেস দল এখানে আছে সেজন্যই এই দূরবস্থার মধ্যে কিছুটা পড়তে হচ্ছে এবং এই কঠিন পরিস্থিতির মধ্যে দিয়ে মানুষকে নিয়ে আমাদের এগিয়ে যেতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি অন্য বিষয়ের অবতারণা করতে চাই। সেটা হচ্ছে, আপনারা যেসব জায়গায় সমর্থন করেন—ধরুন এই যে ইউ.পি সরকারকে সমর্থন করেছেন, আপনারা

বলুন তো সাম্প্রদায়িক প্রশ্নে একটা দেশের সরকারের পতন ঘটল। তারপরে যে মানুষগুলি মারা গেল, কয়েক শত কোটি টাকার সম্পত্তি নষ্ট হল, হাজার হাজার বাড়িঘর পুড়ে ধ্বংস হয়ে গেল, তার জন্য কংগ্রেস তাদের দায়-দায়িত্ব অস্বীকার করতে পারেন? কংগ্রেসের জন্য এই সরকারের পতন। কংগ্রেসের জন্য আজকে এই সব অরাজকতা চলছে। আপনারা কি এই দায়-দায়িত্ব অস্বীকার করতে পারেন? সুতরাং আমি সরাসরি ভাবে কংগ্রেস দলকে এর জন্য দায়ী করতে চাই। আমি এখানে একটা কথা বলতে চাই। বিগত পুজোর সময়ে আমাদের বাগুইহাটিতে আইন-শৃঙ্খলার প্রশ্নে একটা ঘটনা ঘটেছিল। সেখানে বিদ্যুতের একটা চাহিদা ছিল। সেই প্রশ্নে মানুষের মধ্যে একটা ক্ষোভও ছিল। বিদ্যুৎ পরিস্থিতি ভাল ছিল না। এটা দপ্তর জানত, সরকারকেও বলা হয়েছিল। পুজোর সময় সেখানে একটা দুর্ঘটনা ঘটেছিল। পুলিশ সেখানে গুলি চালিয়েছিল এবং তাতে ৩ জন মানুষ মারা গেল। আমরা যথেষ্ট পরিমাণে তার জন্য বেদনাহত হলাম। আমরা বলেছিলাম যে এটা ঠিক যে পুলিশের আরও সতর্ক হওয়া উচিত ছিল। মানুষের যে চাহিদা তাতে ফেস্টিভ্যালের প্রথম দিনে এই রকম একটা অবস্থা হয়ে গেল। পরের দিনগুলি অবশ্য ভাল ভাবে কেটেছে। কিন্তু পুলিশ যদি আর একটু সতর্ক হতে পারত, দপ্তর যদি আর একটু অ্যালার্ট হতে পারত তাহলে এই রকম দুর্ভাগ্যজনক ঘটনা এড়ানো যেত। এটা আমি অন্তত বলতে পারি এবং এই সতর্কতার জন্য আমি আবেদন করব। আমি শেষ যে অন্য কথাটা বলতে চাই, তা হল—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই কংগ্রেস দলের এই যে গণতান্ত্রিক যে প্রশ্নটা, এই গণতান্ত্রিক বিষয়টা আপনাদের কাছ থেকে প্রকৃত অর্থে আমাদের এমনি শুনতে খারাপ লাগে। এটা বারে বারে আমাদের নেতা, আমাদের মুখ্যমন্ত্রী, আমাদের সকলে যাঁরা আছেন, তাঁরা বলেন, একটা দল গণতান্ত্রিক পদ্ধতিতে চললে, তাদের কাছ থেকে কিছু গণতান্ত্রিক প্রক্রিয়া অন্তত পক্ষে আশা করা যায়। আপনাদের দলটা ১৯৭১ সালের পর থেকে ২০ বছর ধরে কোনও নির্বাচন করেনি। খুব স্বাভাবিক ভাবে যে দল ২০ টা বছর নির্বাচনের মুখোমুখি হতে পারেনি। আপনারা জনগণকে ভয় পান। সেইজন্য নির্বাচন করেন না। আপনাদের আমলে সেইজন্য পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়নি। আপনারা নির্বাচন করে মানুষের মুখোমুখি হতে চান না। আমরা কিন্তু বারে বারে প্রমাণ দিয়েছি, মানুষের কাছে গেছি, মানুষের মুখোমুখি হয়েছি এবং মানুষ তাদের রায় দিয়েছে। আজকে আপনারা আপনাদের দলের কাছেও যেতে পারেন না। দলের মানুষের কাছে নির্বাচিত হতে পারেন না। খুব স্বাভাবিক ভাবে আপনাদের মতো এই রকম একটা অগণতান্ত্রিক দল, অনির্বাচিত একটি দল, সারা দেশে যতদিন থাকবে ততদিন দেশের গণতান্ত্রিক ক্ষেত্রে খুব বিপদজ্জনক বলে অন্তত পক্ষে আমরা মনে করি। যাই হোক, আমি এই কথা বলি, যে আমরা মনে করি, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই রাজ্যপালের ভাষণের মাধ্যমে যা বলেছেন, তার যা সুর তা হল, যে সমস্ত সাফল্য, অসাফল্য, বামফ্রন্ট সরকারের যে কর্মসূচি, সেই কর্মসূচি যদি রূপায়িত করতে হয় তাহলে জনগণের সক্রিয় সহযোগিতা এবং সাহায্য প্রয়োজন। জনগণের সাহায্য ছাড়া এগোতে পারে না, জনগণ হলেন সমস্ত সফলতার মূল চাবিকাঠি। সেইজন্য আমাদের বামফ্রন্টের

সমস্তকর্মীদের জনগণের সঙ্গে—আমাদের যেহেতু সীমাবদ্ধতা আছে, প্রতিনিয়তঃ আমাদের নিবিড় সম্পর্ক রেখে, আমাদের এগিয়ে চলতে হয়, মানুষের সঙ্গে জীবন্ত যোগাযোগের মাধ্যমে আমরা যে কর্মসূচি মানুষের কাছে রেখেছি, সেই কর্মসূচিকে পূরণ করার মধ্যে দিয়ে আমরা এগিয়ে .যাব। আজকে সমগ্র ভারতবর্ষে, সমগ্র ভারতবর্ষের জনগণ আজকে পশ্চিমবাংলার বামপন্থী সরকার পশ্চিমবাংলার জনগণ এবং সরকারের ঐক্যবদ্ধ যে অগ্রগতি তার মধ্যে দিয়ে তারা নতুন আশার আলো দেখেছে, আপনাদের রাজ্যের জনগণকে সমগ্র ভারতবর্ষের বর্তমান রাজনৈতিক পরিস্থিতিতে যোগ্য হয়ে উঠতে হবে। আমরা মনে করি কংগ্রেস শেষ কথা বলবে না। অন্য কোনও কেউই শেষ কথা বলবে না, শেষ কথা বলবে জনগণ। আজকে আমি শুধু আপনাদের একটা শেষ কথা বলতে চাই, যে অহেতুক মাত্র কিছু নিজেদের বুদ্ধিতে যদি চলেন তাহলে অন্তত কিছু ভাল হবে, আর নিজের বুদ্ধিতে না চললে আপনাদের পেছনে এক ভদ্রলোক বসেছেন, সামনের বারেও কিন্তু তাকে দেখা যাবে না, অন্তত পক্ষে নিজেদের বুদ্ধিতে চলুন। বাজারি খবরের কাগজ, এটা ওটা এইসব বুদ্ধিতে চললে আপনাদের অবস্থা খুব কঠিন হয়ে যাবে। কিন্তু আমরা মনে করি, আমরা যে ভাবে এগিয়ে চলেছি, আমরা আমাদের রাজ্যের জনগণের সহযোগিতা নিয়ে আগামী দিনে ভারতবর্ষের রাজনীতিতে আমরা আর একটা নতুন দিগন্ত উপস্থিত করতে নিজেদের আমরা যোগ্য করে তুলব, এটা আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষ চান। সেইজন্য এই সরকার এত সমালোচনার মধ্যে দিয়ে, এই সরকারের অগ্রগতি, জনগণের অগ্রগতি আমরা ঘটাতে সমর্থ হয়েছি। সমস্ত রকম প্রতিবন্ধকতাকে আমরা পদদলিত করে আমরা এগিয়ে চলেছি। জনগণের রথের চাকা এগিয়ে চলেছে। জনগণ নিত্য নতুন বিজয়ের পথে বিজয়ীর বেশে এগিয়ে যাবে। এই আশা রেখেই রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তা প্রকাশিত হয়েছে বলে আমি এটাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-25—5-35 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ নিয়ে প্রথমে এই বক্তব্যের আমরা তীব্র বিরোধিতা করছি, আমাদের অনেকগুলো অ্যামেন্ডমেন্ট আমরা এখানে এনেছি, তার সমর্থনে আমি আমার বক্তব্য উপস্থিত করছি। রবীন বাবু সরকারি দলের পক্ষের প্রথম বক্তা তিনি, তিনি কতকগুলো বিষয় এখানে উপস্থিত করেছেন। তার সম্পর্কে দু-একটি বিষয়ে জবাব আমরা দেব। তিনি তামিলনাড়ুতে রাষ্ট্রপতি শাসন জারির বিপক্ষে কিছু মতামত জারি করেছেন। রবীনবাবুদের জানা উচিত যে তামিলনাড়ুতে গত লোকসভার নির্বাচনের আগে, নির্বাচনের সময়ে সেই রাজ্যের ৪০টি আসনের মধ্যে ৩৯ টি আসনে কংগ্রেস এবং এ আই ডি এম কে এবং তার সহযোগী দলগুলো জয়যুক্ত হয়েছিল। গত লোকসভা নির্বাচনে ডি এম কে সরকার জনগণের দ্বারা প্রত্যাখিত হয়েছিল। আপনার নিশ্চয়ই মনে আছে অতীতে মোরারজী দেশাই-এর আমলে চৌধুরী চরণ

সিং যখন স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন তখন ভারতবর্ষের বেশ কয়েকটি রাজ্যের কংগ্রেস শাসিত রাজ্য সরকারকে লোকসভা নির্বাচনে সংখ্যাগরিষ্ঠতা হারিয়েছে এই অভিযোগে বরখাস্ত করা হয়েছিল। সেদিন তার বিরুদ্ধে বামপন্থীদের বা সি পি এম-এর কোনও প্রতিবাদ আমরা শুনি নি। অথচ তামিলনাডুর ঘটনায় এত প্রতিবাদ জানান হচ্ছে! ভি পি সিং সরকার ক্ষমতায় এসে জম্মু-কাশ্মীরে ফারুক আবদুল্লা সরকারকে ভেঙে দিয়েছিল। সে ক্ষেত্রে বামপন্থী সদস্যদের, সি পি এম সদস্যদের প্রতিবাদের কণ্ঠ শোনা যায়নি। আজকে কাশ্মীরের ঘটনা সম্পূর্ণ নিয়ন্ত্রণের বাইরে চলে যাচ্ছে। জম্মু-কাশ্মীরে নির্বাচিত সরকারকে ভেঙে দিয়ে জগমোহনকে রাজ্যপাল হিসাবে নিযুক্ত করার সিদ্ধান্ত যে মুহূর্তে ভি পি সিং সরকার গ্রহণ করে সেই মুহূর্তেই কাশ্মীর উপত্যকার সমস্যা গভীরভাবে প্রথিত হয় এবং বিচ্ছিন্নতাকামী শক্তি দারুণভাবে মাথা চাড়া দিয়ে ওঠে। অনুরূপ ভাবে তামিলনাডুতে আমরা মনে করি আলফা এবং এল.টি.টি.ই.-র মধ্যে যোগাযোগ স্থাপনের মধ্যে দিয়ে জাতীয় নিরাপত্তা বিঘ্নিত হতে চলেছিল। জাতীয় নিরাপত্তার প্রশ্নে কোনও কিছুর সঙ্গেই আমরা আপোস করতে চাই না বলেই তামিলনাডুতে ডি এম কে সরকারকে খারিজ করা আমরা সমর্থন করেছি। তা না হলে নির্বাচিত সরকার ভাঙার আমরা বিরোধী। জাতীয় নিরাপত্তার সঙ্গে আপোস হয় না। শ্রীলঙ্কা প্রশ্নে তামিলনাডু সরকারের বিরুদ্ধে জাতীয় নিরাপত্তা সংক্রান্ত রিপোর্ট কেন্দ্রীয় সরকারের কাছে ছিল এবং সে কথা সত্য বলে আজকে প্রমাণিত হচ্ছে। তারপর রাজ্যপালের যে বক্তব্যের ওপরে সেদিন আমরা ওয়াক আউট করেছিলাম সেটা হচ্ছে, "কলকাতা পৌরনিগমের এবং ৭৪টি পৌরসংঘের নির্বাচন যথাসময়ে ও মোটামুটি শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়।" আমরা জানি গান পয়েন্টের সামনে দাঁড় করিয়ে কলকাতা পৌরসভার নির্বাচন শেষ হয়েছিল এবং যে হিংসাশ্রয়ী রাজনীতি কলকাতা শহরে পৌরসভার নির্বাচনকে কেন্দ্র করে দেখা দিয়েছিল সে সম্বন্ধে অবশ্যই কয়েকটি কথা বলতে হয়। পশ্চিমবাংলায় সিপিএম দল ওয়ান পার্টি রুল বা একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করতে চাইছে। এই রাজ্যে গণতান্ত্রিক ব্যবস্থায় বিরোধী দলের কোনও অস্তিত্ব থাক, তা পশ্চিমবাংলার সিপিএম দল চায় না। তাই সংসদীয় গণতন্ত্রের কণ্ঠকে সম্পূর্ণভাবে চেপে ধরে একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করার জন্য মানুষের সমস্ত গণতান্ত্রিক সুযোগ কেড়ে নেবার চেষ্টা করছে। রাজ্যের রাজ্যপালের ভাষণের মধ্যে যে কথাগুলির উল্লেখ থাকা উচিত ছিল সেগুলি আমরা দেখছি না। বানতলার ঘটনা নিয়ে রাজ্য সরকার একটা তদন্ত কমিশন গঠন করেছেন, রাজ্য সরকারের নিযুক্ত কমিশন সেই কমিশনের উল্লেখ নিশ্চয়ই রাজ্য পালের ভাষণের মধ্যে করা উচিত ছিল। কিন্তু তার কোনও উল্লেখ আমরা পেলাম না। নারী নির্যাতনের কথা যাতে আর নতুন করে না উত্থাপিত হতে পারে তার জন্যই বানতলা তদন্ত কমিশনের কথাও রাজ্যপালের ভাষণ থেকে সুকৌশলে সরিয়ে রাখা হয়েছে। তারপর দেখুন শেষ পাতায় বলা হয়েছে "বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী ক্ষুদিরাম ও প্রফুল্ল চাকীর জন্মশতবর্ষ পালিত হয়েছে।" অথচ ডঃ বি আর আম্বেদকারের নাম উল্লেখ করা হয় নি। ডঃ বি আর আম্বেদকার শতবার্ষিকী কিভাবে পালিত হবে, কি পরিকল্পনা আছে, সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও বক্তব্য নেই। এর জন্য আমি রাজ্যপালের

ভাষণের এই অংশের তীব্র বিরোধিতা করছি। রাজ্যপালের ভাষণের মধ্যে যে জায়গায় পুরুলিয়ার সাম্প্রদায়িক উত্তেজনার কথা বলা হয়েছে সে জায়গায় তার পাশাপাশি হাওড়া এবং হাবড়ার ঘটনারও উল্লেখ থাকা উচিত ছিল। সাথে সাথে পুরুলিয়ায় মাত্র তিন জন উগ্রপন্থী সমস্ত রাজ্যের প্রশাসনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তিন দিন ধরে যে পরিস্থিতির সৃষ্টি করেছিল তারা রাজ্য সরকারের পক্ষে অত্যন্ত লজ্জার এবং কলঙ্কের। সমগ্র রাজ্য প্রশাসনকে তিন দিন ধরে পুরুলিয়ায় টেনে নিয়ে গিয়ে নাকানি চোবানি খাইয়েছিল। রাজ্য প্রশাসনের এত বড় কলঙ্কজনক ঘটনা রাজ্যের মানুষের মাথা হেঁট করে দিয়েছে সমগ্র দেশের মানুষের কাছে। তিনজন উগ্রপন্থীকে রাজ্য প্রশাসনের দ্বারা মোকাবিলা করার ঘটনার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা উচিত ছিল। আমরা জানি যে রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার প্রকৃত চেহারার প্রতিফলন হয়নি। দ্রব্যমূল্যবৃদ্ধি, ভয়াবহ বেকার সমস্যা, রাজ্যের আইন-শৃঙ্খলাজনিত পরিস্থিতির অবনতি, বিদ্যুৎ সংকট, নারী নির্যাতন, পক্ষপাতদুষ্ট প্রশাসন, স্বজন-পোষণ, দুর্নীতি এই সবকিছুই বামফ্রন্ট সরকারের সাফল্যের খতিয়ান। এই সাফল্যের মুখোমুখি দাঁড়িয়ে আমরা যদি কলকাতার রাজপথে ঘুরি তাহলে দেখব, ট্রাফিক জ্যাম, বে-আইনি ভাবে দখল করে নেওয়া ফুটপাতবাসী, রাস্তাঘাটের দূরবস্থতার জন্য পথ চলতি মানুষের দুঃস্বপ্নের কারণ হয়ে দাঁড়িয়েছে। আজকে আমাদের মনে রাখতে হবে, কলকাতাসহ রাজ্যের সর্বত্র ভয়ানক যে চিত্র সেই চিত্রের প্রতি আমাদের রাজ্যপালের ভাষণে কোথাও কোনও প্রকৃত তথ্য উপস্থাপিত করা হয়নি। কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে ক্ষমতা কুক্ষিগত করা হয়েছে। মাননীয় পৌরমন্ত্রী নিজের হাতে ক্ষমতা কেড়ে নিয়েছেন। বিরোধী দলের পক্ষ থেকে কমিটিতে কে থাকবে? কলকাতা থেকে নির্বাচিত একজন বিরোধী দলের সাংসদ-সদস্য। কলকাতা শহরে ৩জন সাংসদ সদস্য নির্বাচিত হন। যদি কোনওদিন শহরে বিরোধী দলের সদস্য না থাকে, তাহলে ঐ কমিটিতে বিরোধী দলের প্রতিনিধি থাকবে না। তাই কংগ্রেস দল ঘোষণা করছে, পৌরমন্ত্রী তথা রাজ্যে বামফ্রন্ট এই যে সিদ্ধান্ত নিয়েছেন কলকাতা পৌরসভা এবং মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে নিয়ন্ত্রণের জন্য কমিটিতে বিরোধী দলের প্রতিনিধি থাকার বিষয়ে—কমিটিতে কংগ্রেসদল বিরোধী দল হিসাবে কোনওদিনও প্রতিনিধি পাঠাবে না। কংগ্রেসদল এই সিদ্ধান্ত প্রত্যাবর্তন এবং প্রত্যাহারের দাবি জানাচ্ছে। পশ্চিমবাংলায় এখনও মনে করি ভয়াবহ বেকার সমস্যা আছে। কিছুদিন আগে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় রাজ্যের যুব কংগ্রেসরা যখন আন্দোলন করছিলেন রাজ্যের ভয়াবহ বেকার সমস্যা নিয়ে তখন মন্ত্রী মহাশয় সংবাদপত্রে বলেছিলেন রাজ্যের সর্বত্র চাকরি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয়। অত্যন্ত লজ্জার কথা, পরিতাপের কথা যে তিনি সত্যের অপলাপ করেছেন। তিনি যদি এই বক্তব্য বিধানসভায় রাখতেন তাহলে আমরা প্রিভিলেজ নিয়ে যাবার চেষ্টা করতাম। রাজ্যের সর্বত্র কর্মসংস্থানের যে সুযোগ সৃষ্টি হচ্ছে তা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হচ্ছে না। আমাদের জেনে রাখা দরকার, পশ্চিমবাংলায় আজকে বেকারের সংখ্যা প্রায় ৪৪ লক্ষের কাছাকাছি গিয়ে পৌঁছেছে। আজকে একথা জানতে হবে যে পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১৯৭৯ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত প্রতি বছর চাকরির সুযোগ সৃষ্টি হয়েছে

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ২৯ হাজার, আর পূরণ হয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১২ হাজার। অর্থাৎ মোট যে শূন্যপদ সৃষ্টি হয় তার ৪০ শতাংশ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্য দিয়ে আর ৬০ ভাগ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে পূরণ হয় না। সরকারি চাকরির ক্ষেত্রে এই ৬০ ভাগ সরাসরি হয় মন্ত্রী রেকমেন্ডেশনে, মন্ত্রীর অনুমোদনে চাকরিতে নিযুক্ত হচ্ছে। আমরা যদি রিভিউ স্টাডি করে দেখি তাহলে দেখব, ১৯৭৯ সাল থেকে ১৯৮৯ সাল এই ১০ বছরে একই চিত্র। সরকারি চাকুরির ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাকরির পাবার সংখ্যা কম। অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি ডাইরেক্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে রিক্রুট হচ্ছে না। আজকে পশ্চিমবাংলায় সল্টলেকে জমি হস্তান্তর হচ্ছে। সল্টলেকে ডাঃ বিধান রায়ের স্বপ্ন ছিল যে নিম্নমধ্যবিত্ত পরিবারের মানুষ জমি পাবে। কিন্তু বড়লোকেরা চড়াদামে লোকের জমি কেড়ে নিচ্ছে। আজকে যে মূল উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য ব্যাহত হচ্ছে। কালোবাজারি, দ্রব্যমূল্যবৃদ্ধি অবরোধের ব্যাপারে এই সরকার ব্যর্থ। রাজ্যপালের ভাষণে যে হিসাব দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে কতজন মজুরদার এবং কালোবাজারি গ্রেপ্তার করা হয়েছে, কিন্তু কতজনের সাজা হয়েছে আজ পর্যন্ত এই বিধানসভায় দাঁড়িয়ে একবারও বলা হয়নি। আমাদের জানা দরকার যে কোনও অসাধু ব্যবসায়ীকে গ্রেপ্তার করা যায়, কিন্তু পরের দিন তিনি মুক্তি পেয়ে যান। মাননীয় রাজ্যপালের ভাষণে আছে কয়েক সহস্র ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে।

[5-35—5-45 P.M.]

আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, এই সরকারের আমলে পশ্চিমবঙ্গে একজনও কালোবাজারি মুনাফাখোরকে যাবজ্জীবন কারাদন্ডে দন্ডিত করা হয় নি। একজনকেও সাজা দেওয়া সম্ভবপর হয় নি। পশ্চিমবঙ্গে একদিন একজন কালোবাজারিকে গ্রেপ্তার করলে তার পরের দিনই সে আদালত থেকে জামিন নিয়ে চলে আসে। জাগলারী অফ ওয়ার্ডস, খাদ্যমন্ত্রী মহাশয় বার বার এই সভাকে বিভ্রান্ত করতে চাইছেন যে আমরা প্রতি বছর এতজনকে গ্রেপ্তার করছি। সাফল্যের খতিয়ান হিসাবে আপনারা এতবড় কথা আজকে উল্লেখ করছেন। কালোবাজারি, মুনাফাখোরদের রোধ করতে পারেন নি। আমি যখন একসময়ে পশ্চিমবঙ্গের যুব কংগ্রেসের সভাপতি ছিলাম তখন আমরা রঘুনাথমুদীকে পশ্চিমবঙ্গের বুকে মজুত করার অপরাধে ভারতরক্ষা আইনে কারাগারের অন্তরীপে রেখেছিলাম, পরবর্তী সময়ে বামফ্রন্ট সরকার তাকে কলকাতার শেরীফ বলে মানোন্নয়ন দিলেন। এটা ভুলে গেলে চলবে না। যতদিন মজুতদাররা বেশি লাভ করবে, ততদিন পর্যন্ত জিনিসপত্রের দাম কমবে না। কংগ্রেসের আমলে পেট্রোল, ডিজেলের দাম বেড়েছে বলে বার বার বলা হয়েছে, কিন্তু ভি পি সিংয়ের আমলে পেট্রোল, ডিজেলের যে রকম মূল্যবৃদ্ধি ঘটেছে, অতীতের ভারতবর্ষে সে রকম মূল্যবৃদ্ধি কখন ঘটেনি। তার ফলে আজকে ভারতবর্ষে যে মূল্যবৃদ্ধি ঘটছে এর প্রভাব আমাদের রাজ্যে এসে পড়বে। আইন শৃঙ্খলা রক্ষা পরিস্থিতির কথা যদি বলা হয় তাহলে বলতে হয় যে আজকে রাজ্যের প্রতিটি থানা সি পি এম পার্টির হেডকোয়াটার্স হয়ে দাঁড়িয়েছে সি পি এম লোকাল

কমিটির জন্য থানার ও সি বিধায়কদের সাথে কথা বলতেও আতঙ্কিত হন। একটা ভয়ের বাতাবরণ সৃষ্টি করে দেওয়া হচ্ছে। একটা জিনিস আপনারা জানেন যে ৫ বছর কোনও কাজ করি বা না করি ভোটের দিন বোমা, রিগিং এই সব করে নির্বাচনের কয়েক ঘন্টা যদি কাটিয়ে দিতে পারা যায় তাহলে বহাল তবিয়তে ৫ বছর থাকা যাবে। কাজ করার প্রয়োজন নেই। এই ধরনের মানসিকতা রাজ্য চলছে। এর বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে। তারপর কলকাতার বুকে উর্দুকে সেকেন্ড ল্যাঙ্গোয়েজ করার কথা আমি বার বার এই বিধানসভায় বলেছি। ১৯৮৪ সালে কলকাতা শহরে উর্দু অ্যাকাডেমির ফাউন্ডেশন স্টোন স্থাপন করা হয়েছিল, তারপর ৫ বছর হয়ে গেছে আজ সেই ফাউন্ডেশন স্টোনের উপর কুকুরে পেচ্ছাপ করছে, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু ফাউন্ডেশন স্টোন লে করে এসেছিলেন, এখন একতলাও বাড়ি তৈরি হয় নি। উর্দু কতকগুলি জেলাতে ১০ পারসেন্টের বেশি লোক কথা বলে, মাননীয় রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন বিহার এবং ইউ পিতে উর্দুকে সেকেন্ড ল্যাঙ্গোয়েজ হিসাবে স্বীকৃতি দিয়েছিলেন। আজকে পশ্চিমবাংলায় আসানসোল, ইসলামপুর, কলকাতা এবং হাওড়া এই ৪টি জায়গায় উর্দুকে সেকেন্ড ল্যাঙ্গোয়েজ করার কথা রাজ্যপাল মহাশয়ের বক্তব্যের মধ্যে যুক্ত করা যায় নি। কলকাতা শহরের ৩০০ বছর উৎযাপন করছেন, কলকাতাকে কিছু একচেটিয়া পুঁজিপতি, শ্রেণীর অসাধু ব্যক্তির কাছে বিক্রি করে দিচ্ছেন। এখানে বে-আইনি বাড়ি নির্মাতাদের স্বর্গ রাজ্য পরিণত হচ্ছে, বড় বড় বাজারগুলি আনস্ক্রুপুলাস প্রোমোটারদের কাছে বিক্রি করে দিচ্ছেন। এই সম্পর্কে ওয়াকিবহাল থাকতে হবে। হলদিয়াতে দেড় লক্ষ যুবকের চাকরি হবে বলে অসীম বাবু বার বার সংবাদপত্রে বিবৃতি দিচ্ছেন, আমি দাবি করছি, সামনে নির্বাচন দেড় লক্ষ যুবকের চাকরি হবে বলে আবার বেকারদের প্ররোচিত করছেন। কিন্তু যে বেকার যুবককে ১৪০০ টাকা মাইনে থেকে একেবারে মালিক করে দেওয়া হয়েছে সেই সরকারের উদ্দেশ্যে আমি ধিক্কার জানাচ্ছি এবং আবেদন করছি এই কোম্পানিগুলির সম্পর্কে সরকার তদন্ত কমিশন বসান। ইস্টার্ন বিস্কুট কোম্পানিকে ১৯৭৯ সালে ১৮ লক্ষ টাকা লোন দিয়েছেন। ৭.৩.১৯৭৯ তারিখে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন ইস্টার্ন বিস্কুট কোম্পানিকে ঐ লোন দিয়েছে। নর্থ ইস্টার্ন বিস্কুট কোম্পানি—যারা রিচ বিস্কুট তৈরি করে, ইস্টার্ন স্ন্যাক্স ফুড, ইস্টার্ন বাল্ক ক্যারিয়ারস যাদের ২১ টি অয়েল ট্যাঙ্কার আছে, ইন্ডাস্ট্রিয়াল প্যাকেজিং কোম্পানি, স্টার ইনভেস্টমেন্ট-কে মালিক এগুলোর? এতকাল কেবল একজন বেকার যুবককে অনুদান দিয়ে, মদৎ দিয়ে, প্রতি পদে পদে সাহায্য দিয়ে তার শ্রী বৃদ্ধি ঘটাতে মার্কসবাদী কমিউনিস্ট মুখ্যমন্ত্রী যে ভূমিকা পালন করেছেন তারজন্য নিন্দা করা উচিত। আমি অসীমবাবুকে সরকারিভাবে ফাইল নাম্বার দিয়ে চিঠি দিয়েছি ইস্টার্ন বিস্কুট কোম্পানি ১ কোটি টাকা আয়-কর ফাঁকি দিয়েছে বলে। কিন্তু অর্থমন্ত্রী চিঠির জবাব পর্যন্ত দেন নি। সেন্ট্রাল এক্সাইজের একটা অংশ রাজ্য সরকারও পান। কাজেই এরফলে রাজ্য সরকারের ক্ষতি হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর বিতর্কিত বিদেশ সফর নিয়েও আমি

অনেকগুলো প্রশ্ন তুলেছিলাম, কিন্তু আজ পর্যন্ত একটি কোয়েশ্চেনও অ্যাডমিটেড হল না। অর্থমন্ত্রী এ-সম্পর্কে একটি প্রশ্নের রিটিন আন্সার দিয়েছিলেন। কিন্তু গত ১৪ বছরে কোথায় কোথায় তিনি বিদেশ সফর করেছেন তার ইয়ারওয়াইজ ব্রেক আপ অ্যাকাউন্টস এই বিধানসভায় দিতে হবে, কারণ তিনি কোথায় কতদিন ছিলেন সেই প্রতি সফরের হিসেব বিধানসভায় সদস্য হিসাবে আমাদের আনবার অধিকার আছে কিনা? অসীমবাবু হিসাব দিলেন যে, ২ লক্ষ ৯০ হাজার টাকা মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের জন্য খরচ হয়েছে। তাহলে মুখ্যমন্ত্রী কি কুন্ডু স্পেশ্যালে সফর করেছিলেন? হয়ত তবে এই টাকায় হত। কিন্তু তিনি প্রথম শ্রেণীর বিমানে যাত্রা করেন। সেজন্যই বলছি, সেই হিসেব দিন। এর আগে স্বজন-পোষণ নিয়েও অনেক প্রশ্ন তুলেছি। বেঙ্গল ল্যাম্প নিয়ে যতীনবাবুও প্রশ্ন তুলেছেন। এর আগে আমি ট্রাম কেলেঙ্কারি নিয়ে, ইন্টিরিয়র ডেকোরেটিং নিয়ে, কোরিয়ান সিমেন্ট নিয়ে, রোড রোলার কেনা নিয়ে অনেক অভিযোগ তুলেছি, কিন্তু কোনও ক্ষেত্রেই হাউস কমিটি করে তদন্ত করাননি। ব্রুট মেজরিটির জোরে বিরোধীপক্ষের উত্থাপিত সমস্ত অভিযোগ আপনি খারিজ করে দিয়েছেন। একটি দুর্নীতির তদন্তও হাউস কমিটির দ্বারা করাননি। তাই আমরা মনে করি, পশ্চিমবঙ্গের একটা অত্যন্ত ভাল চিত্র যা রাজ্য পালের ভাষণের মধ্যে দিয়ে বাংলার মানুষের কাছে আজকে তুলে ধরবার চেষ্টা করা হয়েছে সেটা ভ্রান্ত। পশ্চিমবাংলার মানুষ আজকে নানা সমস্যায় জর্জরিত। উন্নয়নের গতি এখানে স্তব্ধ হয়ে গেছে। এর পাশাপাশি আজকে কালোবাজারি এবং একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে যে এই সরকার সহাবস্থানের মধ্যে দিয়ে চলেছেন সেটা আজকে প্রতিফলিত। তাই রাজ্যপালের ভাষণের যে বক্তব্য তার তীব্র বিরোধিতা করছি এবং অ্যামেন্ডমেন্টের পক্ষে সমর্থন রাখছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান, মাননীয় রাজ্যপাল ২১.২.১৯৯১ তারিখে যে মূল্যবান ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য অত্যন্ত সংক্ষেপে রাখতে চাই। মাননীয় চেয়ারম্যান, এডমন্ড বার্ক একবার বলেছিলেন যে, বিরোধীপক্ষের দর্শনশক্তি এবং শ্রবণশক্তি স্বভাবতই প্রবল থাকে। কিন্তু আমাদের মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা আজকে যেভাবে বক্তব্য রাখছিলেন, বিশেষ করে সুদীপবাবু, তাতে মনে হল যে, এডমন্ড বার্কের কথা যেন ঠিকমতো প্রতিফলিত হচ্ছে না। যা হোক, আজকে আমি সেজন্য তাদের অনুরোধ করব, আমাদের রাজ্যপালের ভাষণের তিন নম্বর অনুচ্ছেদের দিকে দৃষ্টি নিক্ষেপ করতে। সেখানে একটি কথা বলা আছে, ১৯৯০-৯১ সালে মৌলবাদী কণ্ঠ সোচ্চার হয়ে ওঠে এবং সাম্প্রদায়িক সম্প্রীতির সযত্ন লালিত সুকুমার বাতাবরণ বিঘ্নিত হয়। এছাড়া আরও অনেকগুলো কথা বলা হয়েছে সেখানে যার মানে অত্যন্ত গভীর, ব্যাপক এবং অর্থবহ।

[5-45—5-55 P.M.]

আজকে এই যে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় রাম মন্দির এবং বাবরি মসজিদ নিয়ে

দুর্ভাগ্য জনক ঘটনা ঘটে গেল সেখানে পশ্চিমবাংলায় দেখলাম যে পশ্চিমবাংলায় হিন্দু এবং মুসলিমদের সম্প্রীতি কত গভীর। এর জন্য আমি বলছি না যে যা কিছু সম্মান বামফ্রন্টই দিতে পারে। পশ্চিমবাংলায় সেই হোসেন সাহেব আমল থেকে হিন্দু-মুসলিম সম্প্রীতি শুরু হয়েছিল। তারপর সেই সম্প্রীতি শ্রী চৈতন্যের মতো বিভিন্ন সন্ত এবং সুফি সাধকদের মধ্যে দিয়ে, স্বাধীনতার আগে রামকৃষ্ণ, বিবেকানন্দ এবং তারপরে দেশবন্ধু চিত্তরঞ্জন, সুভাষচন্দ্র বোস, ফজলুল হক, মৌলানা আবুল কালাম আজাদ, শরৎ বোস ইত্যাদি মনীষীর মধ্যে দিয়ে এবং রবীন্দ্রনাথ, নজরুল, লালন ফকির, শরৎ চট্টোপাধ্যায় এই রকম বিভিন্ন সাহিত্যিকদের মধ্যে দিয়ে হিন্দু মুসলিম সম্প্রীতি একটা গ্রানাইড পাথরের উপর তৈরি হয়েছিল। সেই পাথরটা কোনও ঠুনকো জিনিস দিয়ে ভেঙ্গে ফেলতে পারে না। আজকে আমাদের বামফ্রন্ট সরকারের বক্তব্য হচ্ছে এইগুলি আমরা উত্তরাধিকার সূত্রে গ্রহণ করেছি এবং এর জন্য আমাদের সম্মান প্রাপ্য। আমি বলছি না যে এই সম্মান বিরোধী পক্ষের প্রাপ্য নয়। তাঁদেরও নিশ্চয়ই প্রাপ্য। আজকে আমাদের সকলের প্রচেষ্টার ফলে হিন্দু মুসলিম সম্প্রীতি পশ্চিমবাংলায় রয়ে গেছে। মৌলবাদী শক্তি সেই সম্প্রীতিকে ভেঙ্গে ফেলার চেষ্টা করেছিল কিন্তু তারা ভাঙ্গতে পারেনি। সেইজন্য তৃতীয় অনুচ্ছেদটি যত্ন করে পড়বার মতো। আমার পরের কথা হল সত্যরঞ্জন বাবু অনেক কথা বললেন পশ্চিমবাংলার অনেক সমস্যা নিয়ে। এটা কি উনি জানেন না পশ্চিমবাংলার মতো একটা অঙ্গ রাজ্যের পক্ষে এই ধরনের অর্থনৈতিক এবং সামাজিক সমস্যার সমাধান করা সম্ভব নয়? একটা দেশের অর্থনীতি নির্ভর করে সেই দেশের বাজেটের উপর, সেই দেশের এক্সপোর্ট ইম্পোর্ট পলিসির উপর, সেই দেশের ইন্ডাস্ট্রিয়াল বাজেটের উপর, সেই দেশের লেবার পলিসির উপর। পশ্চিমবাংলার মতো একটা অঙ্গ রাজ্য তারা এক্সপোর্ট ইম্পোর্ট করে না, তারা বাজেট তৈরি করে না, তারা ইন্ডাস্ট্রিয়াল পলিসি তৈরি করে না। কাজেই তাদের পক্ষে সমস্যার সমাধান করা অসম্ভব। আমরা যেটা ক্রেডিট নিতে পারি তা হল পশ্চিমবাংলা সরকার কোন দৃষ্টিভঙ্গি নিয়ে আজকে শাসন পরিচালনা করছে সেটা নিয়ে। সেই দিক থেকে আমরা সার্থক। আমাদের দেশে যারা তলায় পড়ে আছে, যাদের আমরা বলি বহু দিন ধরে নির্যাতিত, নিপীড়িত, লাঞ্ছিত সেই তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ, তারা আমাদের বন্ধু, তারা অনেক দূরে রয়েছে, তাদের জন্য বামফ্রন্ট সরকার অনেক কিছু করবার চেষ্টা করছে। আজকে ১২ লক্ষ ৭১ হাজার একর জমি উদ্ধার করা হয়েছে সেই জমি প্রায় ৫৬ পারসেন্ট তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে বিতরণ করা হয়েছে।

আগে বর্গাদার ক্লাশকে অত্যন্ত দৈনতার মধ্যে থাকতে হত। তারা অর্থের জন্য মানুষের কাছে সর্বস্ব বিক্রি করে চাষবাস করত, তাদের জমিতে কোনও অধিকার ছিল না; আজকে বামফ্রন্ট সরকার সেই বর্গাদারদের অধিকার দিয়েছে। আমাদের কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে চেষ্টা করা হচ্ছে এই বর্গাদাররা যাতে তাদের জমি জমা রেখে তারা টাকা পান, লোন পান। এই বর্গাদার সম্প্রদায় অত্যন্ত দরিদ্র সম্প্রদায় তাদেরকে এই সরকার শুধু সম্মান দেয়নি

তাদেরকে আর্থিক সুযোগ দেওয়ারও চেষ্টা করেছেন। মাননীয় চেয়ারম্যান এর পরের ব্যাপারটা ওরা যেটা লক্ষ্য করেননি ওরা বলেছেন সব জায়গায় আনসাকসেসফুল। এই সরকারের সব জায়গায় অসাফল্য চিহ্নিত। কিন্তু আমি একটি কথা স্মরণ করিয়ে দিচ্ছি এই যে এগ্রিকালচার সেক্টর, কৃষিক্ষেত্রে যে উন্নতি হয়েছে তা ইতিপূর্বে সম্ভব হয়নি। আজ পর্যন্ত কৃষিকার্যের এই যে সাফল্য এটা পশ্চিমবাংলার ইতিহাসে কোনওদিন হয়নি। এবং তারজন্য পরবর্তীকালে রবি শস্য ডাল ইত্যাদি যাতে বৃদ্ধি পায় তার চেষ্টা করা হচ্ছে এবং নতুনভাবে এই তরাই অঞ্চলে নতুন ধরনের গম আনা হচ্ছে। যার ফলে চাষ হলে পশ্চিমবাংলায় গমের উৎপাদন সমস্যা কিছুটা মিটতে পারে। কাজেই এগ্রিকালচার সেক্টার পশ্চিমবাংলার সরকার একটা অভূতপূর্ব সাফল্য করেছে। এই ব্যাপারটা বললে আমার মনে হয় ওদের কিছুটা উদারতা প্রকাশ পেত এবং সংকীর্ণতা থেকে মুক্তি পেত। এবং আমরা ওদেরকে সম্মান জানাতে পারতাম। দ্বিতীয় কথা আমাদের ইন্ডাস্ট্রিয়াল সেক্টারে আমরা এগিয়ে যেতে পারিনি, তার বহু কারণ আছে, কিন্তু সেখানেও আপ্রাণ চেষ্টা হচ্ছে। হলদিয়া পেট্রো-কেমিক্যালস এবং বিভিন্ন ছোটখাটো ইন্ডাস্ট্রি যাদের ডেভেলপমেন্ট হচ্ছে সেইগুলি যদি সবল হয় এবং টাইমলি ওয়ার্ক করে তাহলে আমরাও পশ্চিমবাংলায় একদিন শিল্পে উন্নত হতে পারি। যদি ওরা ভেবে থাকেন এবং বলেন পশ্চিমবাংলা আগের মতো সেই ইন্ডাস্ট্রি এগিয়ে যাবে এবং মাসূল সমীকরণ এটাকে না ভাঙতে পারলে পশ্চিমবাংলা কোনওদিন উঠতে পারবে না। আজকে তাই বেসিক কনসেপ্ট দরকার। আমরা যদি মূল চিন্তাগুলি না করি যেমন পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট হচ্ছে না, কিন্তু কেন হচ্ছে না এটা আমাদের দেখা দরকার। একটা প্রগতিশীল সরকার যদি প্রতিষ্ঠিত না হয় তাহলে ভারতবর্ষের অঙ্গ রাজ্যগুলির উন্নতি অসম্ভব। ফ্রেট ইকোয়ালাইজেশন পলিসিকে ঐ অবস্থায় রেখে পশ্চিমবাংলায় শিল্পে আবার উন্নতি হবে এই ধারণা অত্যন্ত অবাস্তব। একটা বাস্তবতার উপর ভিত্তি করে একটা অঙ্গ রাজ্যের মধ্যে সীমাবদ্ধতার কথা স্বীকার করলে এটা যুক্তিযুক্তর সামিল হবে। এবারের বাজেট স্পিচের মধ্যে আমরা দেখেছি চীফ মিনিস্টারের অর্থনীতির একটা সেল তৈরি হয়েছে। ইন্ডাস্ট্রিয়াল সেল তারও কিছু কিছু সুফল আমরা পেয়েছি। আমি তাই এই ব্যাপারে আমাদের চীফ মিনিস্টারের সঙ্গে দেখা করেছিলাম তিনি বলেছেন যাতে তাদের ব্যাপারে কিছু করা যেতে পারে। আপনারা জানেন হাওড়ায় ইন্ডিয়া মেশিনারি একটা বহুদিনের প্রস্তাব এবং এটা একটা পশ্চিমবঙ্গের গৌরবজনক প্রস্তাব।

[5-55—6-05 P.M.]

সেখানে আজকে ইন্ডিয়ান মেশিনারি বন্ধ হতে চলেছে। সেখানে ৪০০ লোক কাজ করেন। কাজেই ইন্ডিয়ান মেশিনারি সম্পর্কে আজকে ইন্ডাস্ট্রিয়াল সেল চিন্তা করছে। এই রকম সেলের দরকার। এন্টারপ্রেনার এবং ব্যাঙ্ক ট্রেড ইউনিয়ান ইত্যাদি এবং ওয়ার্কারদের সকলকে নিয়ে একটা কো-অর্ডিনেট করে যাতে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপ হয় তার ব্যবস্থা করছেন। এই উদ্যোগের জন্য আমি চীফ মিনিস্টারকে অভিনন্দিত করছি। এখানে একটা প্রশ্ন হয়েছে, বিদ্যুৎ

সম্বন্ধে এটা খুবই সত্য কথা এবং সেটা তো রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে আমরা বিদ্যুতে এগিয়ে যেতে পারছি না এবং বিদ্যুতের জন্য আমাদের অসুবিধা হচ্ছে। আমরা এও ফিল করছি যে বিদ্যুৎ পরিস্থিতি এমন একটা অবস্থায় রয়েছে যার ফলে পড়াশোনা, কাজ, কারবার সব কিছু মার খাচ্ছে। এই সম্বন্ধে আমরা সব সময় সজাগ রয়েছি। ইতিমধ্যে চীফ মিনিস্টার এবং বিদ্যুৎমন্ত্রী বিভিন্ন মিটিং করে তার ব্যবস্থা করছেন। কিন্তু একদিনে হবে না। কেউ যদি মনে করেন রাতারাতি আলাদীনের প্রদীপের মতো একদিনেই বিদ্যুৎ সমস্যার সমাধান হয়ে যাবে—তা কিন্তু হবে না। এখানে বিদ্যুৎমন্ত্রী রয়েছেন, আমি তাঁকে অনুরোধ করব যাতে আরও সচেষ্ট হন বিদ্যুতের ব্যাপারে। আর একটা কথা বলা হয়েছে লেবার মিনিস্টার এখানে রয়েছেন—বিভিন্ন হাসপাতাল করা হয়েছে, আমি তাঁকে অনুরোধ করব, বিভিন্ন যে ই এস আই হাসপাতাল রয়েছে সেগুলোর কাজ ঠিকমতন হচ্ছে না সেগুলোকে ঠিকভাবে দেখতে। অনেক জায়গাতে অ্যাপারেটাস, ইনস্ট্রুমেন্ট, এক্স-রে বহুদিন ধরে খারাপ হয়ে পড়ে রয়েছে সেগুলোর মেনটেনেন্স হচ্ছে না। আমি অনেক বলেছি, এইগুলির ব্যাপারে প্রচেষ্টা নেওয়া হচ্ছে না। সব চাইতে দুর্ভাগ্যের বিষয়, ই এস আই হাসপাতালে যে সমস্ত ডাক্তাররা রয়েছেন যাঁদের বহু সৎ উদ্দেশ্য নিয়ে ডাক্তার রায় অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন। আজকের কাগজেই বেরিয়েছে যে তিন হাজার মেডিক্যাল গ্র্যাজুয়েট, দুই হাজার ইঞ্জিনিয়ার আনএমপ্লয়েড আছেন। ডাক্তার রায় এই স্কীমটা নেন। বহু এম বি বি এস ডাক্তারদের প্রভাইড করবার জন্য তিনি এই স্কীমটা নিয়েছিলেন। সোসালিস্টিক আউটলুক নিয়েই এই স্কীমটা করা হয়েছিল। তা ছাড়া শ্রমিকরা যাতে অল্প ব্যয়ে চিকিৎসিত হতে পারেন তার জন্যও এই স্কীমটা করা হয়েছিল। একটা সোসালিস্টিক আউটলুক নিয়ে এম বি বি এস ডাক্তারদের রি-হ্যাবিলেশন করবার জন্যই এই স্কীমটা করা হয়। কিন্তু আমাদের দেশের ব্যাপার হচ্ছে এমনই যে সব ব্যাপারেই উল্টো হয়ে যায়। ভালো জিনিস করবার ইচ্ছা থাকলেও এমন সিস্টেম, এমন লোক, এমন অবস্থা ভালো জিনিসও খারাপ হয়ে যায়। কাজেই ক্যাপিটালিস্টিক আউটলুকের মধ্যে সোসালিস্টিক আউটলুক আসতে পারে না। ৭০/৮০/৮৫ বছরের বৃদ্ধ মানুষ আছেন, যাঁদের হাত কাঁপছে তাঁরা প্রেসক্রিপশন করতে পারছেন না অথচ তাঁরা ডাক্তার হয়ে রয়েছেন। শ্রমমন্ত্রীকে অনুরোধ করব প্যানেলটা দেখতে এবং যাঁরা অথর্ব আছেন, যাঁরা ইনভ্যালিড হয়ে গেছেন, আমি শ্রদ্ধার সঙ্গে বলছি তাঁদের প্যানেলে রাখা উচিত নয়। ই এস আই ডিপার্টমেন্টকে যাতে আরও সক্রিয় করা যায়, অ্যাকটিভ করা যায়, শ্রমিকরা যাতে সুচিকিৎসা পান তার ব্যবস্থা করতে মাননীয় মন্ত্রী উদ্যোগী হবেন। এবারে আমি শিক্ষার সম্বন্ধে বলছি, এডুকেশন সম্পর্কে অনেকগুলি কথা বলা হয়েছে, সরকার আগামী শিক্ষাবর্ষের মধ্যে প্রাথমিক স্তরে এবং উচ্চ মাধ্যমিক স্তর পর্যন্ত মোট ১৪০০ নতুন বিদ্যালয় স্থাপন করবেন। এই স্কুলগুলিতে ৭০০০ বেশি শিক্ষক নিযুক্ত হবে। যাই হোক এই ১৪০০ স্কুল খুব দরকার ছিল। আমাদের প্ল্যানিং-এ একটু ভুল হয়ে গিয়েছে, আমরা প্রাইমারি এডুকেশনটাকে ফ্রি করে দিয়েছি। কিন্তু প্রোপোরশনেটলি প্রাইমারি স্কুলের তুলনায় মাধ্যমিক স্কুল আমরা করিনি এবং যেখানে মাধ্যমিক স্কুল আছে সেই তুলনায় আবার কলেজ

আমরা করিনি, যার ফলে একটা ডিস-ব্যালান্সড অবস্থা দেখা দিয়েছে। আজকে ফেব্রুয়ারি মাসে এখনও বহু অভিভাবকের রাতের নিদ্রা বিঘ্নিত হচ্ছে, যে ছেলে-মেয়েকে সে মাসে ভর্তি করতে পারবে কি না। যে ১৪০০ স্কুল স্থাপন করা হবে, সেই ব্যাপারে আমি অনুরোধ জানাব, যে সেই জায়গাগুলি সিলেকশন করার সময় যেখানে সত্যিকারের প্রয়োজন সেখানে যেন এই স্কুলগুলি স্থাপন করা হয়। যেখানে ছাত্র সংখ্যা বেশি সেইসব জায়গায় এইস্কুলগুলো যেন করা হয়। এরপর আমি আসছি পলি-টেকনিক সম্বন্ধে। বিশ্বব্যাঙ্কের সহায়তায় ৮৬ কোটি টাকা ব্যয়ে পলিটেকনিকগুলোর উন্নতি করার একটা কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। আমার যতদূর মনে হচ্ছে, আমাদের ওয়েস্ট বেঙ্গলে ১৯টা পলিটেকনিক স্কুল আছে। এই সংখ্যাটা ডাবল করে দেওয়া দরকার। যে পলিটেকনিক সেল্ফ-সাপোর্টিং, সেল্ফ সাফিসিয়েন্ট সেই পলিটেকনিক যাতে ডিগ্রি কোর্স পড়তে পারে তার ব্যবস্থা করা হোক। আমি চেষ্টা করেছিলাম আমাদের হাওড়ার একটা পলিটেকনিককে নাইট ক্লাশে যাতে ডিগ্রি কোর্স পড়াতে পারে তারজন্য। কিন্তু দূর্ভাগ্যের বিষয় আমার সে চেষ্টা সার্থক হয়নি। তখন টাকা কম ছিল ইত্যাদি অসুবিধার জন্য তখন সেটা করা যায়নি। আমি অনুরোধ করব, যাতে এই পলিটেকনিক ডিগ্রি কোর্স চালু করা যায়। আর পলিটেকনিকগুলোয় সিস্টেম অফ এডুকেশন খুব পুরোনো, সেখানে নতুন টি.ভি, কম্পিউটার, ইলেকট্রনিক্স ইত্যাদি ও নতুন সিলেবাস যাতে চালু করা যায় এই ব্যাপারটা একটু দেখবেন। আমাদের অনারেবল মিনিস্টার এখানে আছেন, তাকে আমি বলব গতবার অ্যাডমিশনের ব্যাপারটা খুব ভাল হয়েছিল, আই এপ্রিসিয়েট হিজ আউটলুক। কিন্তু একটা প্রবলেম সেখানে দেখা দিয়েছে, যারা ফার্স্ট ডিভিসনে পাশ করেছে তারা ভর্তি হচ্ছে, কিন্তু দূর্ভাগ্যের বিষয়, যারা সেকেন্ড ডিভিসনে বা থার্ড ডিভিসনে বা কোনও রকমভাবে পাশ করেছে এই ছেলেগুলোর কি হবে। নতুন পলিটেকনিক যে সমস্ত খোলা হচ্ছে সেখানে এদের জন্য এবং ক্লাশ এইট পর্যন্ত যারা পড়েছে তাদের জন্য যাতে একটা ব্যবস্থা করা যায় সেটা দেখবেন। আর ইঞ্জিনিয়ারিং কলেজ সম্বন্ধে আমার একটা বক্তব্য আছে, ডিগ্রিতে ইঞ্জিনিয়ারিং-এ আরও দুটো কলেজ করা দরকার এবং মেডিক্যালও আরও দুটো কলেজ করা দরকার। বহু ছাত্র-ছাত্রী মেডিক্যাল ও ইঞ্জিনিয়ারিং পড়তে পাচ্ছে না, অনেক মেরিটোরিয়াস স্টুডেন্ট মেডিক্যাল কলেজ ও ইঞ্জিনিয়ারিং-এ চান্স পাচ্ছে না। গত ৩/৪ বছর আগে হাওড়ায় আমি একটা মেডিক্যাল কলেজ করার চেষ্টা করেছিলাম, কিন্তু টাকা-পয়সার অভাবে তখন সেটা হয়নি। মেদিনীপুর বিশ্ববিদ্যালয়ে ইঞ্জিনিয়ারং এবং মেডিক্যাল পড়াবার ব্যবস্থা করা হোক, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-05—6-15 P.M.]

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ ধরে বিরোধী দলের সদস্য রবীন মন্ডল মহাশয়ের বক্তৃতা শুনছিলাম। একটা কথা হচ্ছে সার্টিফিকেট দেওয়া ভাল, কিন্তু নির্বাচনকে সামনে রেখে সার্টিফিকেট দেওয়া এবং পশ্চিমবঙ্গের রাজ্যপাল যেভাবে সার্টিফিকেট দিচ্ছেন তাতে আমাদের নতুন করে ভাবতে হচ্ছে, কারণ, রাজ্যপালের সমস্ত ভাষণটাই ধোঁকাপূর্ণ।

কারণ, মার্কসীয় তত্ত্বের প্রচার তাঁরা সব থেকে বেশি করেন এবং প্রচার নির্ভর বলেই তাঁরা ঠিক নির্বাচনের আগে যে কয়টি কথা বলা দরকার সেটাই বলেছেন, নতুন কিছু তাঁদের আর বলার নেই। যে কথা এখানে বলা হয়েছে তা সারগর্ভ নয় এবং আগামী দিনে তাঁদের এগজিস্ট্যান্স থাকবে কিনা সে সম্পর্কে দেশের মানুষ সন্দেহ প্রকাশ করছে, কারণ, ১৪ বছরের ইতিহাস তার প্রকৃষ্ট প্রমাণ। রবীন বাবু জনগণের কথা বলছিলেন, আমরাও সেই জনগণের কথা বলি। উনি বললেন কংগ্রেস ৪০ ভাগ ভোট পায়। আমরা ৪০/৪২ ভাগ ভোট পাই, তাঁরা কিন্তু ৩৯ ভাগেই আছেন। যতীন চক্রবর্তী মহাশয়ের কথায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টি প্রভাবিত মুখ্য শরিক তাঁদের দাসানুদাস শরিক। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি প্রচার করে যে জনগণের কথা ১৯৭৭ সালের সেই জনগণ আজকে তাঁদের পিছনে আছেন কিনা একটু ভাল করে যাচাই করার জন্য একটু ভাল করে নির্বাচনের ব্যবস্থা করুন না? ১৯৭৭ সালে জয়প্রকাশ নারায়ণের হাত ধরে, প্রফুল্ল সেনের হাত ধরে, ইন্দিরা গান্ধীর জরুরি অবস্থার বিরুদ্ধে প্রচার করে সারা ভারতবর্ষের বিভিন্ন দলগুলিকে এক জায়গায় করে সেদিন জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেছিলেন। তখন বি জে পি ছিল, পরবর্তী পর্যায়ে জনতা পার্টি হিসাবে তাকে রূপ দেওয়া হয়েছিল। শুধু আমরা পশ্চিমবঙ্গের জনগণ নই ভারতবর্ষের জনগণও ভুলিনি যে সেদিন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বি জে পি-কে সাম্প্রদায়িক ভাবেন নি। চন্দ্রশেখর সেই জনতা পার্টির সভাপতি ছিলেন। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নীতি সুবিধাবাদী নীতি, এদের কোনও আদর্শ নেই। জনগণ আজকে তাদের কাছ থেকে সরে যাচ্ছে। ১৯৭৭ সালের পর পশ্চিমবঙ্গের যে জনগণ তাঁদের উপর ভরসা করেছিলেন, যে জনগণ তাঁদের উপর বিশ্বাস করেছিলেন সেই জনগণের উপর ছুরিকাঘাত করা হয়েছে, তাঁদের প্রতি বিশ্বাসঘাতকতা করা হয়েছে। আজকে সাম্প্রদায়িকতার প্রশ্নে যেকথা রবীন বাবু বললেন ভাববার জন্য এঁরা মাঝে মাঝে বড় দরদী হয়ে উঠেন। এদের সমস্ত নীতি প্রচার অভিমুখী, গণতান্ত্রিক পথ ও পদ্ধতিকে ধরে ক্ষমতার ধারক হয়ে তাঁদের কায়াকে কি করে আরও স্ফীত করা যায় এই প্রচেষ্টা তাঁদের আছে। তাঁরাই সাম্প্রদায়িকতা চূড়ান্তভাবে করেছিলেন যখন রাজীব গান্ধীর বিরোধিতা করার জন্য অটল বিহারী বাজপেয়ীকে নিয়ে ময়দানে সমাবেশ করেছিলেন। তাঁরা তখন বি জে পিকে সাম্প্রদায়িক দল ভাবেন নি। কারণ, ক্ষমতায় টিকে থাকার জন্য যাকে যেভাবে পাওয়া দরকার, যার পায়ে ধরা দরকার তার পায়ে ধরেন, যার প্রশংসা করা দরকার তার প্রশংসা করেন, সেইভাবে কাজ করেন। সেদিন অটল বিহারী বাজপেয়ীর হাতে পায়ে ধরে একই মঞ্চে ভাষণ দিয়েছেন, পশ্চিমবঙ্গের খবরের কাগজে সেই ছবি আছে। আজকে সেই বি জি পি-কে সাম্প্রদায়িক আখ্যা দেওয়ার চেষ্টা করছেন। এই সাম্প্রদায়িকতার বীজ তাঁরাই বপন করেছেন।

শুধুমাত্র ক্ষমতার স্বার্থে তারা এই বীজ বপন করে থাকেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাদের এই নির্লজ্জ ভূমিকা আমরা দেখেছি। নির্বাচনের আগে রামজন্মভূমি বাবরি মসজিদের ইস্যু নিয়ে মুসলিম পল্লিতে পল্লিতে ঘুরে তাদের প্রচারের ভূমিকা আমরা দেখেছি। বাজে ছবি

ছাপিয়ে মুসলিম পল্লিতে পল্লিতে গিয়ে বলেছে তোমাদের মসজিদ ভেঙ্গে দিয়েছে, রাজীব গান্ধীর সরকার তোমাদের মসজিদ বাঁচাতে পারেনি। আবার এখন দেখছি মুসলিম ভোট টানতে সুরেন ব্যানার্জি রোডে সারা রাস্তা জুড়ে ক'দিন ধরে শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টি সাদ্দাম হোসেনের ছবি নিয়ে সমাবেশ হচ্ছে এবং মুসলিম মহল্লায় মহল্লায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা মিছিল করছে। কারণ কি? সাদ্দামের প্রতি এদের প্রীতি নেই, মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাদের জেহাদ নেই। চিন যখন মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে চুক্তি করে তখন এরা চিনের সঙ্গে থাকে, চিন এদের বন্ধু হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তুহিনবাবু, এটা কি রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা হচ্ছে?

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে আজকে এই কথাগুলি এসে যাচ্ছে বলেই আমাকে বলতে হচ্ছে। আজকে এরা সাদ্দাম হোসেন প্রেমিক হয়ে গেছে। স্যার, পশ্চিমবাংলায় ২০/২২ ভাগ মুসলিম ভোটার আছে। তাদের কব্জায় রাখতে হবে। গরিব দরদী জনগণ আজকে আর এদের কাছে কিছুই নয়। এদের জনগণ আজকে কোথায় আছে? এদের জনগণ হচ্ছে, কাজোরিয়া, বাজোরিয়া, ফতেপুরিয়া, টাটা, আম্বানি, গোয়েঙ্কা—এরাই হচ্ছে এদের আজকের জনগণ। এরাই একদিন কংগ্রেসকে গাল দিত টাটা, বিড়লা পুঁজিপতির দালাল বলে। এরা চিরকাল পুঁজিপতি, মুনাফাখোরদের বিরুদ্ধে স্লোগান দিয়ে এসেছে এবং সেদিন এদেরকে দোষারোপ করেছে। আজ তাই ইতিহাসের পরিবর্তিত পরিস্থিতির পরিপ্রেক্ষিতে দেশের মানুষ এদের সম্বন্ধে ভাবতে শুরু করেছে—গোপনে গোপনে সম্পর্ক রেখে এরা পার্টি ফান্ডে যেটুকু দিত, আজকে ক্ষমতায় আসার ফলে সম্পর্কটা বেশি হয়ে যাওয়ায় দেওয়াটা বেশি হয়ে গেছে—জনগণ তাই তাদের কাছে গৌণ হয়ে আছে। সেইজন্য আজকে বাজোরিয়া, ফতেপুরিয়া, কাজোরিয়া এদের সব চেয়ে বড় বন্ধু, সবচেয়ে বড় শরিক। বৈপ্লবিক চেতনা, সৎ চেতনা, ভাবনা চিন্তা কারও থাকলে লজ্জা বিবেকের মাথা খেয়ে পশ্চিমবাংলার মানুষকে এই কথা বলতেন যে, আমরা নীতি বিসর্জন দিয়েছি, নীতি ভ্রষ্ট হয়েছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং আমি ফরোয়ার্ড ব্লক, সি পি আই, আর এস পির কথা কিছু বলব না। ওদের কোনও উপায় নেই, ওরা নড়তে চড়তে পারে না। ওদের নড়া-চড়া করার কোনও ক্ষমতাই নেই। নড়া-চড়া করতে গেলেই যতীনবাবুর মতো দশা হবে, চলচ্ছক্তিহীন হয়ে যাবে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি অনুগ্রহ করলে পার্টি থাকে, না করলে পার্টি থাকবে না। ওদের অনুগ্রহেই প্রশাসনের অনুগ্রহ এবং এই অনুগ্রহ করে গোটা প্রশাসনকে ক্লীব করে দেওয়া হয়েছে, পঙ্গু করে দেওয়া হয়েছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি প্রশাসনকে কব্জা করে নিজেদের পার্টির নিয়ন্ত্রণের মধ্যে নিয়ে এসেছে এবং সেইমতো চললে তবেই এরা এদের সিটে জিততে পারে। রবীনবাবু বললেন এখানকার মাটি শক্ত মাটি। আমরা বলি মাটি কেঁচো মাটিতে পরিণত হয়েছে। একটু জল ছুঁলেই ধুয়ে গলে চলে যাবে। উনি বললেন পশ্চিমবঙ্গের জনগণ আগামী দিনে রায় দেবে। আমরাও সেই রায়ের জন্য অপেক্ষা করছি। সেই পদধ্বনি আমরাও শুনতে পাচ্ছি।

[6-15—6-25 P.M.]

তাই সাম্প্রদায়িকতার নাম করে, ধর্মনিরপেক্ষতার নাম করে আজকে যারা একথা বলেন তারা সত্যের অপলাপ ছাড়া আর কিছু করেন না। রাজ্যপাল মহাশয়ের ভাষণ সম্বন্ধে নতুন করে কিছু বলার নেই। চিরকাল ধরে একঘেঁয়ে, একধারায় তা চলে আসছে—প্রশাসন এবং মন্ত্রিসভা যা লিখে দেন তিনি তাই পড়েন। ভদ্রলোককে লাল কার্পেট বিছিয়ে সম্বর্ধনা জানিয়ে নিয়ে আসা হয়, তিনি কি আর না পড়ে পারেন। তবে মাঝে মাঝে সংবাদপত্রের মাধ্যমে দেখি যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি নাকি কমিউনিটি ডেভেলপমেন্ট বিশ্বাস করে। স্যার, একথা তো আমি বিশ্বাস করিই না, সারা পৃথিবীর মানুষও বিশ্বাস করেন না বলেই আমি মনে করি। এ ঘটনা পৃথিবীর ইতিহাসে নেই। আমরা জানি কমিউনিস্ট পার্টি নিজের ডেভেলপমেন্ট করবে, নিজেদের পার্টির ডেভেলপমেন্ট করবে এবং নিজেরা টিকে থাকার জন্য চেষ্টা করে যাবে। স্যার, গত ১৪ বছর ধরে আমরা শুনছি ওদের কাছ থেকে ওদের ভয় এই বুঝি ওদের সরকারকে ফেলে দিল। ১৯৭৭ সাল থেকে ওরা বলে আসছে কেন্দ্র চক্রান্ত করছে ওদের সরকারকে ফেলে দেওয়ার। আমরা জানি, কেন্দ্রের বিরুদ্ধে একটা মনোভাব তৈরি করার জন্য বার বার একথা বলা হয়ে থাকে। সদাশঙ্কিত অবস্থা ওদের—এই বুঝি ফেলে দেয়। স্যার, আমরা জানি যে কোনও রাজ্য সরকার যখন নীতিবহির্ভূত কাজ করে তখন তাদের ফেলে দেবার ঘটনা ঘটে। তামিলনাড়ুতে কিছুদিন আগে যে ঘটনা ঘটেছে আমরা জানি। সেখানে এল.টি.টি.ই-র কাছ থেকে কত বুলেট কত অস্ত্রশস্ত্র পাওয়া গিয়েছে এবং তারা কি কি চক্রান্তে লিপ্ত ছিল তা জানা গিয়েছে। আসামের উলফা যে অবস্থার সৃষ্টি করেছিল তা আমরা জানি। পশ্চিমবঙ্গের পন্ডিতদের কথা মাঝে মাঝে শুনি। আমি চিঠি দিয়ে জানতে চেয়েছিলাম নির্বাচনের জন্য কত বন্দুক, কত পিস্তল কোন কোন রাজ্য সরকারকে সরবরাহ করা হয়েছে? আমরা খবর রাখি যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে পুলিশের হেফাজত থেকে কত রাইফেল, কত পিস্তল কত অ্যামুনেশন দেওয়া হয়েছে—পুলিশের কাছে এ তথ্য আছে, কেন্দ্রীয় গোয়েন্দা দপ্তরে এ তথ্য আছে। আপনারা মাঝে মাঝে হুঙ্কার ছাড়েন যে পশ্চিমবঙ্গে আপনারা বড় বিপ্লব ঘটাবেন। আসামে উলফা যে অবস্থার সৃষ্টি করেছিল তাতে আসাম সরকারকে ভেঙ্গে দেওয়া ছাড়া কোনও পথ ছিল না। স্যার, কেন্দ্রে যে সরকারই থাকুন, একটা প্রচলিত রীতি আছে যে সরকার দেখেন কোন জায়গায় গণতন্ত্র, সংবিধান, আঞ্চলিক অখন্ডতা ভাঙ্গার চেষ্টা হচ্ছে কিনা। আজকে পশ্চিমবঙ্গে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বে যে সরকার রয়েছে তাদের মহাশয়দের জিজ্ঞাসা করি, আপনারা ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর থেকে কতগুলি অগণতান্ত্রিক কাজ করেছেন একবার স্মরণ করবেন কি? বহরমপুর পৌরসভা আপনারা ভাঙ্গলেন। এরকম অনেক পৌরসভা আপনারা ভেঙ্গেছেন। অনেক নির্বাচিত স্কুল কমিটি, কলেজ কমিটি আপনারা ভেঙ্গেছেন। এখনও পর্যন্ত প্রাথমিক শিক্ষা পর্ষদে নির্বাচন করেনি। নোটিফায়েড এরিয়া অথরিটিতে আপনারা নির্বাচিত প্রতিনিধিদের রাখেন নি। পার্টির নমিনেটেড লোকদের দিয়ে সেগুলি আপনারা ভর্তি করে দিয়েছেন। আপনারা কি

গণতন্ত্রকে সম্মান দেন? অনুরোধ গণতন্ত্রের কথাটা আপনারা বলবেন না। নির্বাচনে রিগিং করে ডুপলিকেট ব্যালট পেপার ব্যালটবক্সে ঢুকিয়ে দিয়ে জিতে আপনারা এখানে এসে বসে থাকেন। ক্ষমতা থাকত নিরপেক্ষ নির্বাচন করার তাহলে বুঝতাম আপনাদের ক্ষমতা কতটা। তা করলে দেখতে পেতেন আপনাদের অস্তিত্বটা কোথায়। আপনাদের পার্টির পলিট ব্যুরোও অবশ্য এরজন্য চিন্তিত। ১৯৭৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত সমর্থনের ধারাটা দেখে নেবেন। সুবিধাবাদী নীতি নিয়ে দেশের মানুষকে সাময়িক ধোঁকা দেওয়া যায়। কিন্তু দীর্ঘদিন ধোঁকা দেওয়া যায় না। রবীনবাবু বললেন যে তাদের কোনও নীতি নেই। তারা নীতিভ্রষ্ট, সুযোগ সন্ধানী। এই পশ্চিমবঙ্গে তারা একটা নীতিহীন দুর্নীতিপূর্ণ সরকার প্রতিষ্ঠা করেছেন যার রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ভরা। পশ্চিমবাংলার গ্রাম থেকে গ্রামান্তরে, শহর থেকে শহরাঞ্চলের মানুষের কাছে খোঁজ নিলে দেখবেন যে আজকে চিন্তাশীল মানুষ আপনাদের সমর্থন করে না। রিগিংয়ের মধ্যে দিয়ে ক্ষমতায় এসে সাময়িকভাবে সুযোগ গ্রহণ করা যায়। কিন্তু ইতিহাসের শিক্ষা কালের অবক্ষয় হলে তাদের চলে যেতে হয়। রাজ্যপাল অনেক বক্তৃতা করেছেন। স্বাস্থ্য, শিক্ষা ইত্যাদি বহু রকম বক্তৃতা করেছেন এবং কোথায় কোথায় হাসপাতাল হবে, কোথায় কত বিশিষ্ট শয্যা হবে ইত্যাদি অনেক কথা বলেছেন। আমি এক একটা করে সেই সম্পর্কে বলছি। কলকাতা কর্পোরেশনের ৭৪টা পৌরসভার নির্বাচনকে প্রহসনে পর্যবসতি করা হয়েছে। আজকে শুধু পশ্চিমবঙ্গের মানুষই নয়, সারা ভারতবর্ষের মানুষ বলছে যে এই রাজ্যে নিরপেক্ষ নির্বাচন হয়নি। এই রাজ্যে রিগিং হয়, এখানে মানুষ ভোট দিতে পারে না। এই রাজ্যে মানুষ সঠিকভাবে তাদের নাম ভোটার লিস্টে লিপিবদ্ধ করতে পারে না। এই রাজ্যে সমস্ত ভোটার লিস্ট তাদের পার্টি থেকে নিয়ন্ত্রণ করেন কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে। এখানে সম্পূর্ণ ভাবে জাল ভোটার লিস্ট তৈরি করা হয়। প্রশাসনকে সামনে রেখে লাল্লু ভল্লুর সহায়তায় রিভলবার দেখিয়ে ডুপলিকেট ব্যালট পেপারগুলি ব্যালট বক্সে ঢুকিয়ে দিয়ে, বুথ দখল করে নির্বাচনে জেতা হয় এবং নির্বাচনে জেতার পরে জনগণের রায়ে জিতেছি বলে পরবর্তী পর্যায়ে বুক ফুলিয়ে ঘুরে বেড়ায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই এই সব দেখে আমাদের হাসি পায়। এদের কথা শুনলে মরা মানুষও হাসবে, এরা এত মিথ্যাবাদী ধোঁকাবাজ। মাননীয় রাজ্যপাল মহাশয়ের বক্তৃতায় বন্ধ কলকারখানার কথা বলা হয়েছে। পশ্চিমবঙ্গে কতগুলি কলকারখানা বন্ধ আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকারখানা তারা বন্ধ করবেন। এটা বন্ধ করা তাদের অধিকার আছে। তাদের পার্টি ফান্ডে চাঁদা না দিতে পারলে, তাদের পছন্দ মতো লোক না নিতে পারলে, সেটা ছোট শিল্প হোক বা কটেজ ইন্ডাস্ট্রি হোক, বা যে কোনও ইন্ডাস্ট্রিজ হোক তারা বন্ধ করে দেবেন। কলকারখানা বন্ধ করার মালিক তারা। কিন্তু এটা খোলার মালিক তারা নন। এটা খোলার মালিক কে? এটা খোলার মালিক কেন্দ্রীয় সরকার। আমরা জুলুম করব, মালিককে হুমকি দেব, খুন করব, চাঁদা আদায় করব, আর তা না হলে কলকারখানা বন্ধ হয়ে যাবে গণতন্ত্রের নামে। তাকে খুলবে কেন? না, কেন্দ্রীয় সরকার। এরা হচ্ছে মা যশোদার দল। এত সুন্দর ব্যবস্থা আর কে করবে। নিজেদের অযোগ্যতার জন্য নিজেদের রিসোর্স মোবালাইজেশন না করে কেন্দ্রের টাকা নিয়ে গণতন্ত্রের

নামে এত সুন্দর চটকদারি রীতি আর কি ভাবে চলতে পারে?

[6-25—6-35 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে তফসিল জাতি এবং উপজাতিদের কথা বলা হয়েছে। আমি মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে বা বামফ্রন্ট সরকারের কাছ থেকে জানতে চাই, এই তফসিলি জাতি এবং উপজাতি আদিবাসীদের জন্য হাসপাতাল থেকে আরম্ভ করে হস্টেল পর্যন্ত অনেক কিছু করার কথা বলা হয়েছে, কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই, মন্ডল কমিশন সম্বন্ধে তাঁরা কি করছেন? তাঁদের শরিক দলের নেতা ভি পি সিং এই মন্ডল কমিশনের কথা বলে গিয়েছিলেন, তার কি হল? এখনও পর্যন্ত সেই সম্পর্কে বামফ্রন্ট সরকারের রায় কি তা জানতে পারলাম না। তফসিলি জাতি এবং উপজাতিদের সম্পর্কে বাজেট বইতে দু' কলম লিখেছেন, কিন্তু মন্ডল কমিশন সম্পর্কে তাঁদের সিদ্ধান্ত কি, তা কেউ এখনও পর্যন্ত জানতে পারলেন না। শুধু কতকগুলো তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য হাসপাতাল করেছেন, কতকগুলো হস্টেল করেছেন, এতে কেন্দ্রীয় সরকার কত টাকা দেয় এবং সেই টাকা কিভাবে খরচ হয়? উন্নয়নের অর্থ, পরিকল্পনার অর্থ কিভাবে মারা যায়, পার্টি ফান্ডে কিভাবে চ্যানেলাইজ করা যায়, তাই হচ্ছে এই বামফ্রন্ট সরকারের তথা সি পি এম এর একটা মাত্র চিন্তা। সেই কথা আজকে পশ্চিমবাংলার জনগণ জানে। গত বছরের বাজেট, তার আগের বছরের বাজেট যদি দেখেন তাহলে দেখতে পাবেন প্রত্যেক বছর কিছু কিছু রাস্তা কিছু কিছু হাসপাতাল বাড়ছে, কিন্তু বাস্তবে তা রূপায়িত হচ্ছে কি না সেটা দেখার কোনও লোক নেই। শিক্ষার ব্যাপারে দেখুন—পশ্চিমবাংলার আটটি শিক্ষক সংগঠন, তারা আজকে ৬৫ বছরের দাবি নিয়ে জেল ভরো আন্দোলন করবে। সারা রাজ্যের কলেজ শিক্ষকদের ৬৫ বছর থাকবে, কিন্তু প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের বেলা ৬০ বছর, এই জিনিস তারা মেনে নেবেন না, সেইজন্য তারা জেল ভরো আন্দোলনে নামছে। কারণ তাদের অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে, এই তো হচ্ছে বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক, তারা সময় মতো এখনও পর্যন্ত মাইনে পান না। যারা অবসর গ্রহণ করেছেন, তারা তাদের পেনশন পর্যন্ত পান না, তারা আন্দোলন করলে অগণতান্ত্রিক আন্দোলন? এটাকে কি দেশে নৈরাজ্য সৃষ্টি বলবেন? লেখা আছে ১০০টি স্কুল তৈরি হবে। জানি না কবে হবে। উর্দু স্কুল করার কোনও বাসনা আপনাদের নেই, অথচ তাদের বিল্ডিং আছে, স্কুল চলছে, তাদের অনুমোদন আপনারা দেবেন না। এখানে প্রকল্পের মন্ত্রী বসে আছেন, বলেছেন তফসিল জাতি এবং উপজাতিদের এলাকায় জল সরবরাহ করবেন। আর কবে করবেন? জিজ্ঞাসাগুলো আসছে এই কারণে, কারণ আমার কেন্দ্রে বহু তফসিল জাতি এবং উপজাতি এলাকা আছে, সেখানে তারা জল পায় না। এই সম্পর্কে মুখ্যমন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছিলাম, টিউব-ওয়েল বসিয়ে জল সরবরাহের ব্যবস্থা করুন। কিন্তু সেখানেও তাবা রাজনীতি করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কবে হাওড়া ব্রিজ শেষ হবে, কবে মানুষ সেই ব্রিজ দিয়ে যাতায়াত করবে? জ্যোতি বাবু বেঁচে থাকতে থাকতে শেষ করতে পারবেন তো? আজকে সেইজন্য

পশ্চিমবাংলার মানুষ আপনাদের আর বিশ্বাস করতে পারে না। আপনারা বলেছিলেন বক্রেশ্বর ৯৫ সালের মধ্যে ২১০ মেগাওয়াট করবেন। পশ্চিমবাংলার মানুষকে আপনারা ধোঁকা দিয়েছেন। চাকরি দেব, বক্রেশ্বর প্রকল্প হবে, সব ধোঁকা ছাড়া কিছু নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতি বছরই বলা হয় পশ্চিমবাংলায় নতুন নতুন রাস্তা হবে! যে রাস্তাগুলি আছে সেগুলিই বেহাল অবস্থা, আবার নতুন সড়ক তৈরি হবে! গত বছর বাজেটে মাননীয় পূর্ত (সড়ক) মন্ত্রী মহাশয় কতগুলি রাস্তার কথা বলেছিলেন এবং এবছর সেগুলির কত দূর কি হয়েছে তা একবার বলবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একটু খোঁজ নিয়ে দেখুন কাজ এখনও পর্যন্ত স্টার্ট করেছে কিনা, কোথাও একটু মাটি ফেলা হয়েছে কিনা। সব ভাঁওতা, সব ধোঁকা। শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে এই সরকার কেবল ভাঁওতা দিয়েছে, একটা রাস্তাও তৈরি হয়নি। পুরোনো রাস্তাই মেরামত করতে পারে না, আবার নতুন রাস্তা করবে! রাজ্যপালের ভাষণের মধ্যে পরিবেশ নিয়ে অনেক কথা বলা হয়েছে। সল্টলেকে লোক নিয়োগ নিয়ে অসীম দাশগুপ্ত এবং সুভাষ চক্রবর্তীর মধ্যে হাতাহাতি, কারামন্ত্রী বিশ্বনাথ চৌধুরি বালুরঘাটে একটা রাস্তা চাইলে ক্যাবিনেটে বুদ্ধদেব বাবু টেবিল চাপড়ে তাঁকে বসিয়ে দেন, এই যাদের পরিবেশ তাঁরা রাজ্যের পরিবেশ রক্ষা করবেন! আগে নিজেদের পরিবেশ ঠিক করুন। এ রাজ্যে দুর্নীতি ছাড়া আর কিছু নেই, চারি-দিকে শুধুই দুর্নীতি। এই অবস্থায় আমি রাজ্যপালের এই ভাষণের বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে আনা সংশোধনীগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিতর্কে অংশগ্রহণ করে রাজ্যপালের ভাষণের দ্বিতীয় প্যারার মধ্যেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখতে চাই। ওঁদের অনেক বড় বড় কথা অনেকক্ষণ ধরে শুনেছি। ও বেলায় ইরাকের ওপর বিতর্ক করেছি। আমার এখনও সেই বাগদাদের কথা মনে পড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন খলিফা হারুন অল রসিদ মুসলমান সমাজকে শিক্ষা দেবার জন্য, সহবত শিক্ষা দেবার জন্য আরব্য উপন্যাস লিখেছিলেন। গল্পের ছলে তিনি তা লিখে সারা পৃথিবীতে ছড়িয়ে দিয়েছিলেন। তার মধ্যে একটা ছিল "আলিবাবা অ্যান্ড দি ফর্টি থিভস।" তা আমাদের বাগদাদ আজকে জ্বলছে। বাগদাদ তো আর আজকের বাগদাদ নয়, ৬/৭ হাজার বছর আগেও বাগদাদ ছিল। আমরা সেই বাগদাদকে ভুলে যাই নি। বাগদাদকে আমরা পাই সুমেরু সভ্যতায়, বাবির সভ্যতায়। অনেক কিছুতেই আমরা বাগদাদকে পাই। আমাদের বিশ্বাস আছে বাগদাদ আজকে জ্বললেও বাগদাদকে শেষ করা যাবে না। কিন্তু আমরা আজকে এশিয়ার এই অংশে কি দেখেছি? ওখানে দেখেছিলাম আলিবাবা অ্যান্ড ফর্টি থিভস। আর এখানে দেখছি 'বালিয়া-বাবা অ্যান্ড ফিফ্টিফোর থিভস।' তাদের খেলা চলছে, তাদের গল্প আজকে শুরু করলে আর শেষ করা যাবে না। তারা আজকে আমাদের সহবত শিক্ষা দিচ্ছে। এই বালিয়াবাবা অ্যান্ড ফিফ্টিফোর থিভস এর পেছনে আছে ওঁদের বড় নেতা, কংগ্রেস (আই)-এর সভাপতি। ভেঙে যাওয়া, ভেঙে পড়া ভারত সরকারের প্রাক্তন প্রধানমন্ত্রী, তিনি আছেন পেছনে। সুতরাং

বালিয়াবাবা অ্যান্ড দি ফিফ্টিফোর থিভস এর মতে রাজনীতিতে ন্যায় নেই, রাজনীতিতে নীতি নেই, রাজনীতিতে সদাচার নেই, রাজনীতিতে বিশ্বাস নেই, রাজনীতিতে কিছুই নেই, রাজনীতিতে আছে শুধু ভ্রষ্টাচার। রাজনীতিতে ভ্রষ্টাচার ছাড়া আর কিছু নেই। অনেক বড় বড় কথা শুনলাম, আজকে আর বড় বড় কথা বলে কোনও লাভ নেই। আজকে আমাদের রাজ্যের রাজ্যপালের পেশ করা বক্তব্যের মূলে যদি কারও কোনও দায়িত্ব থেকে থাকে তাহলে ওঁদের দলের দায়িত্বই সব চেয়ে বেশি। ওঁরা যে শিখন্ডী খাড়া করেছেন, স্ট্যুগি খাড়া করেছেন, ওয়ার্ল্ডস নাম্বার ওয়ান ব্ল্যাক মেইলার কংগ্রেস সভাপতি, উনি বালিয়াবাবাকে ব্ল্যাক মেইল করে আসামে যখন খুশি সরকার ভাঙছেন, তামিলনাড়ুতে যখন খুশি সরকার ভাঙছেন।

[6-35—6-45 P.M.]

বাজেট পেশ করতে দেব না, ভোট অন অ্যাকাউন্ট পেশ করব। যা খুশি এই ব্ল্যাকমেলার, এই একজন স্টুজ ভারত সরকারের গদিতে একজনকে বসিয়ে সেইসব কাজ হাসিল করার চেষ্টা করছেন। অনেকদিন ধরে শুনছি, ডিফেকশনের কথা। এই ডিফেকশন হালে শুরু হয়নি। শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন ছিলেন তখন থেকে বা তার আগে থেকে শুরু হয়েছে, ১৯৬৭ সাল পর্যন্ত। এর আগে এক তরফা ওয়ান-ওয়ে ট্রাফিক ছিল। তখন ৪০০/৫০০ ডিফেকশন হয়েছে এবং এই ৪০০/৫০০ ডিফেকশনের মধ্যে অধিকাংশই কংগ্রেসের দলে এসেছে। কিন্তু ১৯৬৭ সালে এই চেহারা পাল্টে গেল। ১৯৬৭ সাল পর্যন্ত আমরা দেখলাম, ডিফেকশন আর নো-লংগার ইন এ ওয়ান-ওয়ে ট্রাফিক। আমরা দেখলাম, ডিফেকশন ফলে—অধিকাংশ অবশ্য কংগ্রেসের সদস্য ঠিকই বিরোধী দলে সদস্য বেশি সংখ্যায় চলে যাচ্ছে। তখন মাথা ঘুরে গেল কংগ্রেস সভাপতি, তিনি দেখলেন দল তো আর রাখতে পারব না, দল যদি এইভাবে ভেঙে যায় তাহলে কি হবে? অতএব কি করতে হবে, যেমন করেই হোক এই ডিফেকশন রোধ করার জন্য বিল-টিল করে ঠেকাতে হবে। এরজন্য তিনি চিন্তা শুরু করে দিলেন এবং তারজন্য কমিটি করলেন। এটা অবশ্য ১৯৬০ সালের কথা। সেই কমিটির মধ্যে যাঁরা যাঁরা আছেন তাঁদের নাম আমার কাছে আছে, সব নাম আমি বলতে চাই না, কিন্তু একজনের নাম যিনি সেদিন শ্রীমতী ইন্দিরা গান্ধীর ভ্রষ্টাচারের বিরুদ্ধে স্বোচ্চার হয়েছিলেন এবং স্বোচ্চর হয়েছিলেন বলেই হালের মহিলা নেত্রী যাকে অনেকে ফুলনদেবী বলেন ইনি ঐ ইন্দিরা গান্ধীর ভ্রষ্টাচারের বিরুদ্ধে আন্দোলন আরম্ভ করেছিলেন যে নেতা তার গাড়ির উপর ইউনিভার্সিটি ইনস্টিটিউটের সামনে নাচ আরম্ভ করে দিয়েছিলেন। সেই কাহিনী আমাদের জানা আছে। এটা কি ইনট্রিগ্রিটি অফ পাবলিক লাইফ, এটা কি ক্যারেক্টার অফ পাবলিক লাইফ? আজকে সমস্ত এইভাবে নস্যাৎ করে দেওয়া হয়েছে, সুতরাং বড় বড় কথা বলে লাভ নেই। কংগ্রেসিরা বলবেন রামজন্মভূমি এবং বাবরি মসজিদের মামলা নাকি ওনারাই করেছেন। কিন্তু আমার প্রশ্ন পাঞ্জাব কেন জ্বলছে? কার অপরাধে? এই কারণে, শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন দেখলেন পাঞ্জাবের উপর কব্জা থাকছে না তখন তিনি ভিন্দ্রানওয়ালাকে সৃষ্টি করলেন, ফলে আগুন আরও জ্বলল। তারপর ইন্দিরা গান্ধী মারা গেলেন, অবশ্য ওনার

মারা যাওয়াটা খুবই দুঃখের, কিন্তু ওনার ছেলে এসে সুড়সুড়ি দিলেন রামজন্মভূমি এবং বাবরি মসজিদকে কেন্দ্র করে। আজ পর্যন্ত দেশে যা কিছু সন্ত্রাস সৃষ্টি হয়েছে রামজন্মভূমি এবং বাবরি মসজিদকে কেন্দ্র করে তা ঐ কংগ্রেসের সভাপতি ঐ ব্ল্যাকমেলার দি গ্রেট শুরু করেছিলেন। তিনি সেখানে প্যান্ডোরাস বক্স ওপেন করে দিলেন। হিন্দু-মুসলমানে হানাহানি শুরু হয়ে গেল। বহু নিরীহ হিন্দু এবং মুসলমান প্রাণ দিলেন। আর একটি সাম্প্রদায়িক দল বি জে পি সেই দলের নেতাও শুরু করলেন। সুতরাং ঐ কংগ্রেস দল যেন আমাদের ঐতিহ্য দেখাতে না আসে, ইতিহাস শেখাতে না আসে। আমরা সাম্প্রদায়িকতার এবং ধর্মনিরপেক্ষতার বিরুদ্ধে লড়তে যাচ্ছি—সমাজে অবিচার এবং অন্যায় আছে, তার বিরুদ্ধে লড়তে হবে—এইসব আমরা এমন এক ব্যক্তির কাছ থেকে শিখেছি, যাঁর বক্তব্য আমি এখানে নিয়ে এসেছি, তাঁর নাম স্বামী বিবেকানন্দ। আপনাদের নেতারা এই মহাপুরুষের নাম জানেন কিনা সেটা একবার জিজ্ঞাসা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুঃখের সঙ্গে ওঁদের বক্তব্যের ধরন দেখে আমাকে এখানে উঠে দাঁড়িয়ে এই কথা বলতে হচ্ছে যে, ওঁরা সাম্প্রদায়িকতা এবং ধর্মান্ধতা নিয়ে এইরকম ভাবে আগুন জ্বালিয়ে দিয়েছিলেন ১৯৯০-৯১ সালে তাঁরা জানেন না যে আমাদের ইতিহাস এবং ঐতিহ্য কি? আমি তাই স্বামী বিবেকানন্দের ১০০ বছর আগে শিকাগোয় উনি বক্তৃতা দিয়েছিলেন সেখানে তিনি যা বলেছিলেন তা যদি ঐসব নেতারা জানতেন তাহলে এইসব গরিব, অভাবি, অসহায় মানুষদের এইরকম ভাবে হানাহানির দিকে ঠেলে দিতেন না। আজকে দেখছি উনি বলেছেন, এটা শিকাগোর বক্তৃতা থেকে আমি উল্লেখ করছি। উনি যা বলছেন তা আপনারা একটু শুনুন। Sectarianism, bigotry, and its horrible descendant fanaticism, have long possessed this beautiful earth. They have filled the earth with violence, drenched it often and often with human bleed, destroyed civilization and sent whole nation to despair. Had it not been for these horrible demons, human society would be far more advanced than it is now. But their time has come. এই অ্যাড্রেস করেছিলেন তিনি ১৮৯৩ সালের ১১ই সেপ্টেম্বর এবং তারপর ১৯.৯.১৮৯৩ সালে তিনি বলেছেন By the law of association the material image calls up the mental idea and vice-versa. This is why the Hindu uses an external symbol when he worships—He knows as well as you do that the image is not God, is not omnipresent. তারপর ফাইনাল সেশনে তিনি ২৭শে সেপ্টেম্বর ১৮৯৩ সালে বলেছেন, If anybody dreams of the exclusive survival of his own religion and the destruction of others, I pity him from the bottom of my heart, and point out to him that upon the banner of every religion will soon be written inspite of resistance: "Help and not Fight," "Assimilation and not destruction," "Harmony and peace and not Dissension."

[6-45—6-55 P.M.]

এবং ধর্মান্ধতার বিরুদ্ধে একশ বছর আগে তিনি যে ক্ল্যারিয়ন কল দিয়েছিলেন, তাঁর সেই বুনিয়াদের উপর আমরা আজ দাঁড়িয়ে আছি। কিন্তু যারা এইরকম ডিফেকশনের মাধ্যমে ভবিষ্যতে আমাদের ভাগ্য নিয়ন্তা হবেন বলে ভাবছেন তারা এসবের ধার ধারেন না। (লালবাতি) আমার সময় নেই, লালবাতি জ্বলে গেছে। তাঁর আর একটি ঐতিহাসিক দৃষ্টিভঙ্গির কথা যেটা তিনি বর্তমান ভারত গ্রন্থে লিখে গেছেন সেটা হল সুদ্রের জাগরণ সম্পর্কে। ওরা যেন তাদের নেতাদের ভাল করে স্মরণ করিয়ে দেয় এটা। ঐ যে বি জে পি বিশ্ব হিন্দু পরিষদ, আমরা ওদের গ্রাহ্য করি না। কিন্তু আমরা যখন দেখি এইসব মানুষেরা বড় বড় কথার মাধ্যমে পদানত করবার চেষ্টা করেন তখন আতঙ্কিত হই এবং তখন মনে পড়ে যে, আমাদের ইতিহাস ওরা জানে না, আমাদের সংস্কৃতির কথা ওরা জানে না। সেজন্যই সমাজের নিচের তলার মানুষকে যখন আমরা তুলে আনবার চেষ্টা করি তখন তার বিরোধিতা ওরা করেন, এসব না পড়ে তারা দেশের মানুষকে বিপথে চালাবার চেষ্টা করেন। এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অমলেন্দ্র বাবু চন্দ্রশেখরকে বলেছিলেন বালিয়াবাবা, কিন্তু আজ থেকে চার মাস আগে ওনার নেতা ত্রিদিববাবু ঐ বালিয়াবাবার পেছনেই ছিলেন এবং বিশ্বনাথবাবু পার করেগা এটা বলতেন। আজ থেকে চার-পাঁচ মাস আগে ঐ চন্দ্রশেখর আপনাদের সঙ্গেই ছিলেন। চন্দ্রশেখর আমাদের পার্টির সদস্য নন। বিশ্বনাথবাবু তাঁকে লোক বলতেন। কিন্তু বিশ্বনাথবাবা ভারতবর্ষের যে ক্ষতি করেছে সেটা আপনারা দেখতে পাচ্ছেন না মন্ডল কমিশন থেকে আরম্ভ করে অন্যান্য বিষয়ের মাধ্যমে। তারপর কথা হল, আপনারা ঐ লালকৃষ্ণ আদবানীর সঙ্গে হাত মিলিয়ে ভোট করলেন এবং তাদের সহায়তায় দিল্লিতে প্রধানমন্ত্রী করে বসালেন বিশ্বনাথ প্রতাপ সিংকে। ওদের এই ১১ মাসের রাজত্বকালে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জ্যোতিবাবু বিধানসভার ভেতরে এবং বাইরে বলেছেন যে, কেন্দ্রীয় সরকার কিছু দিচ্ছেন না। আজকে রাজ্যপালের ভাষণেও দেখছি, এই ১১ মাসে কেন্দ্রীয় সরকার কোনও ক্ষেত্রে এক পয়সাও পশ্চিমবঙ্গকে দেননি। আমি চ্যালেঞ্জ করে বলছি, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর অনুমোদন দিয়েছিলেন রাজীব গান্ধী, এর ফাউন্ডেশন স্টোন লে করেছিলেন রাজীব গান্ধী; কিন্তু টাটাকে নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের কোনও কাজ এখনও পর্যন্ত হয়নি সেখানে। এখনও সেখানে শুধু মাঠ দেখা যাচ্ছে। ব্যাঙ্ক অ্যাকাউন্ট পর্যন্ত হয়নি, শুধু মাঠ দেখা যাচ্ছে, হলদিয়াতে একটা বোর্ড লাগানো আছে এই পর্যন্ত। অসীমবাবু খবরের কাগজে দেখি রাইটার্স বিল্ডিং-এ বসে বড় বড় শিল্পপতিদের সঙ্গে আলোচনা করছেন। উনি বলেছেন যে হলদিয়াতে শিল্প তৈরি করবই। অসীমবাবু হলদিয়ার বাইরে পশ্চিমবঙ্গকে আর চেনেন না, হলদিয়াতে দেড় লক্ষ ছেলের চাকুরি হবে। শুনলাম হলদিয়ার পরে পশ্চিমবাংলায় আর কোনও সমস্যা থাকবে না। বাঁকুড়া জেলায় বড় জোড়ায় ধীরুভাই আম্বানীর সঙ্গে যৌথ উদ্যোগে একটি পলিফেবরিক কারখানা তৈরি হবার কথা বলা

হয়েছে। কেন্দ্রীয় সরকার অনেক লেটার অফ ইনটেন্ট দিয়েছেন। গভর্নরস অ্যাড্রেস আমরা দেখতে পাচ্ছি যে অনেকগুলি লেটার অফ ইনটেন্ট পশ্চিমবঙ্গ সরকার পেয়েছে। আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি কাগজে কলমে পেয়েছে ঠিকই কিন্তু কোনও জায়গায় কোনও কাজ হয় নি। পশ্চিমবঙ্গ সরকার দিল্লির সঙ্গে যোগাযোগ করে শুধু মাত্র লেটার অফ ইনটেন্ট জোগাড় করেছে মাত্র, আজ পর্যন্ত কোনও ইনভেস্টমেন্ট পশ্চিমবঙ্গ সরকার করেন নি। শুধু লেটার অফ ইনটেন্ট নিয়ে ব্যাঙ্কের সঙ্গে কথাবার্তা বলেছেন। ব্যাঙ্ক থেকে কি করে টাকা নিয়ে ডাইভারসিফাই করা যায়, টাকা অন্য কাজে লাগানো যায় সেই চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গে বুদ্ধদেব বাবু এখানে রয়েছেন, উন্নয়নের ব্যাপারে বুদ্ধদেববাবু গত বাজেটে এখানে দাঁড়িয়ে বলেছিলেন যে ৯০-৯১ সালের মধ্যে দ্বিতীয় হুগলি সেতু চালু করবেন। উনি যখন এই কথা বলেছিলেন সকলে করতালি দিয়েছিলাম, তাঁকে অভিনন্দন জানিয়েছিলাম। কিন্তু এখনও পর্যন্ত তা সম্পূর্ণ করা হল না। বুদ্ধদেববাবু বলুন কেন আমাদের মিসগাইড করলেন, কেন পশ্চিমবাংলার মানুষকে মিসগাইড করা হল? আপনি বলেছিলেন দ্বিতীয় হুগলি সেতুর ক্যালকাটা অ্যাপ্রোচ সাইট ৯৯.৬ পারসেন্ট কাজ কমপ্লিট এবং হাওড়া সাইট অ্যাপ্রোচ ৯৮.১৯ পারসেন্ট কাজ কমপ্লিট, ওয়ান পয়েন্ট সামথিং পারসেন্ট কাজ বাকি। দ্বিতীয় হুগলি সেতুর ২ পারসেন্ট কাজ বাকি থাকার জন্য ব্রিজ চালু করতে পারছেন না। এখনও পর্যন্ত তা হল না। তাহলে সরকার বলুক আর কত বছর লাগবে, ২ পারসেন্ট কাজ করতে দেখছি ১২ বছর লাগিয়ে দেবেন। আপনারা পরিষ্কার করে বলুন ব্রিজ হতে আর কত বছর লাগবে ডেভলপমেন্টের নামে আপনারা ওয়েস্টবেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন, অনেকগুলো ইন্ডাস্ট্রিয়াল শেড করেছেন। সেইরকম একটা ইন্ডাস্ট্রিয়াল শেড উলুবেড়িয়াতে আমি গিয়েছিলাম। সেখানে দেখেছি বিরাট ইন্ডাস্ট্রিয়াল শেড পড়ে রয়েছে, কোনও এন্টারপ্রেনার্স আসেনি। সেখানে একটা পটেটো চিপসের কোল একটা কারখানা হয়েছে, আর কেউ আসেনি। সেখানে এক গুজরাটি ভাই পটেটো চিপসের কারখানা আরম্ভ করেছে, ইন্ডাস্ট্রিয়াল শেডে আর কোনও ইউনিট এখনও পর্যন্ত চালু হয় নি। আজকে আপনারা ইলেকট্রনিক্স কমপ্লেক্সের কথা বলছেন, ইলেকট্রনিক্স কমপ্লেক্স করতে চাইছেন। সল্টলেকে ফিলিপ্স চালু করেছিল ইলেকট্রনিক্স কমপ্লেক্স সেটা এখন বন্ধ হয়ে গেছে। আজকে আপনারা বলছেন সল্ট লেকে জমি নেবার জন্য। তারা কি করছে? তারা জমি নিচ্ছে, কাগজপত্র নিচ্ছে তারপর চলে যাচ্ছে, কোনও ইউনিট হচ্ছে না। কাজেই সল্টলেকে কোনও ইন্ডাস্ট্রিয়াল ইউনিট হয় নি। রাজ্যের ডেভেলপমেন্ট আপনারা কি করে করবেন? আজকে আপনারা বলুন কোন ইউনিট আপনারা চালু করতে পেরেছেন? পারেন নি। জ্যোতিবাবু এখানে নেই, জ্যোতিবাবু আমাদের রাজ্যের পুলিশ মন্ত্রী, হোম মিনিস্টার। আমি ওনার সঙ্গে বি জে পির কর্মকান্ডের ব্যাপারে কথা তুলেছি। জ্যোতিবাবু বলুন যে বি জে পি র আদবানির রথ পশ্চিমবাংলা দিয়ে পাশ হয়েছে, পুরুলিয়ার মাটিতে যখন রথ এসেছে তখন পি ডব্লু ডি ডিপার্টমেন্ট থেকে ৩ লক্ষ টাকা খরচ করে রাস্তা সারানো হয়েছে, রাস্তার কোনও জায়গায় যাতে না ঠেকে তার ব্যবস্থা করা হয়েছে এবং তাঁকে রিসেপশন করা হয়েছে। আমি ঝালদায় সেই সময় গিয়েছিলাম, আদবানির রথ যখন ঝালদায় এসেছিল, সেই

সময় ঝালদায় একটা বিরাট দাঙ্গা হয়েছে, তাতে ১৪ জন মারা গেছে।

[6-55—7-05 P.M.]

হাওড়া রাইটার্স বিল্ডিং থেকে আধঘন্টার রাস্তা সেখানকার পিলখানায় ভাঙা হয়েছে। হাওড়া টাউনে কৈপুকুরে একটা মসজিদ ভেঙে দেওয়া হয়েছে। সেখানে জ্যোতিবাবুর লোকজন গিয়েছিলেন, বুদ্ধদেব বাবু গিয়েছিলেন, বারাসতের মন্দির মসজিদ ভাঙা হয়েছিল। আপনি আবার মিটিংও করতে গিয়েছিলেন। আজকে বি জে পি-র সঙ্গে আপনারা দিল্লিতে ঘর করলেন, প্রত্যেক শুক্রবার বিশ্বনাথপ্রতাপ সিং নিজে গভর্নমেন্ট চালাবার জন্য একদিকে পলিটব্যুরোর মেম্বাররা থেকেছেন, আর অন্যদিকে আদবানিজী থেকেছেন—এরকম আপনারা করেছেন। আজকে দোষ দেওয়া হচ্ছে বি জে পি-কে, পশ্চিমবাংলার মানুষ সেটা বুঝেছে। বোঝবার পর রাতারাতি আমরা কি দেখছি ভি পি সিং চাম্পিয়ান অফ সেক্যুলারিজিম। দেশে সেক্যুলারিজিম ধ্বংস হচ্ছে মানুষ দেখছে। মুলায়ম সিং যাদবের মতো লোকের কাছে কলকাতা থেকে জ্যোতি বাবু উড়ে গিয়েছিলেন এবং সেখানে বলেছিলেন আমি তোমাদের পাশে থাকব। আজকে যখন গভর্নমেন্ট ভাঙার চেষ্টা হচ্ছে তখন জ্যোতিবাবু মুলায়ম সিং-র সম্পর্কে কিছু বলছেন না। মুলায়ম সিং উত্তরপ্রদেশে দাঙ্গা থামাতে পারেনি কারণ কি, কারণ হচ্ছে বিশ্বনাথপ্রতাপ সিং এবং আদবানিজী হাত মিলিয়ে যেদিন বাবরি মসজিদ আক্রমণ হয়েছিল সেদিনই দাঙ্গা লেগেছিল। স্যার, পশ্চিমবঙ্গে পঞ্চায়েতিরাজ সম্পর্কে যখন রাজীব গান্ধী ৮৯ সালে বলেছিলেন তখন আপনারা বলতে আরম্ভ করলেন এটা হচ্ছে লোকসভা নির্বাচনের জন্য। গভর্নমেন্টের বাজেটে আপনারাই বলছেন আই আর ডি পি, জে আর ওয়াই এটা ৩নং পাতায় আছে এটা হচ্ছে জওহর রোজগার যোজনা। আপনারা জওহর রোজগার যোজনাকে জে আর ওয়াই লিখেছেন। এটা কে দিয়েছিলেন, রাজীব গান্ধী দিয়েছিল জওহর রোজগার যোজনা নামে। এই টাকাটা গ্রামবাংলায় খরচ হয়েছে, ১১১ কোটি টাকা খরচ হয়েছে—বলুন সেই টাকা কে দিয়েছে? সেই টাকা পার্টির ক্যাডারদেরকে পার্টির অফিসে ডেকে বিলি করা হয়েছে। পার্টির ক্যাডারদের টাকা দেওয়া হয়েছে। আজকে প্রবীরবাবু এখানে আছেন উনি বলুন সব সময়েই তো আমরা দেখি বিদ্যুৎ নেই, লোড শেডিং—কিন্তু এটা কেন হচ্ছে? উনি তো গাড়ি করে আসেন আর চলে যান। প্রবীরবাবুর মুখে আমরা অনেকবার শুনেছি এবারে বিদ্যুৎ আর ঘাটতি হবে না। আর পি গোয়েঙ্কা রাজ্য সরকারকে চ্যালেঞ্জ করে বলেছেন রাজ্য সরকার যদি সি ই এস সি-কে বিদ্যুৎ দেয় তাহলে আমরা লোড-শেডিং হতে দেব না। আজকে আর পি গোয়েঙ্কার মতো লোক সরকারকে চ্যালেঞ্জ করছেন, সরকার যদি ৩০/৪০ মেগাওয়াট বিদ্যুৎ দেয় তাহলে লোডশেডিং হবে না। আজকে প্রবীরবাবু ব্যান্ডেলের ঘটনা সম্পর্কে উনি জানেন। উনি সেখানে ইউনিয়ন করেন এবং সেখানে নানা রকম কোরাপশন আছে। ছাই চুরি থেকে আরম্ভ করে প্ল্যান্টে পর্যন্ত চুরি হচ্ছে। মন্ত্রী হিসেবে আপনি কতটা ধরতে পেরেছেন? আমার কাছে খবর আছে প্রবীরবাবুর ঘরের লোক এর সাথে যুক্ত আছে। উনি নিজে এই ব্যাপারে অ্যাকশন নিতে পারেন। আজকে গভর্নমেন্টের ভাষণে এটা একটা

রোজই পিকচার হিসাবে দেওয়া হয়েছে। এটাকে বাতিল করে ওয়েস্ট পেপার বাস্কেটে ফেলে দেওয়া দরকার। আজকে পশ্চিমবাংলার সরকার মানুষের কাছে যে চিত্রটা দিচ্ছে এটা একটা হতাশার চিত্র। আমার সময় কম তাই আর বেশি কিছু বলতে চাই না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভায় মাননীয় রাজ্যপাল-এর যে ভাষণ সেই ভাষণ এবং তার উপর যে মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করি এবং সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি বিরোধীদলের সমস্ত বক্তার বক্তব্যগুলি শুনলাম। আমি একটি কথা বিরোধীদলের উদ্দেশ্যে বলি, সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের ভূমিকাই সবচেয়ে বড় ভূমিকা। সমালোচনা নিশ্চয় তাঁরা করবেন এবং বিরোধীদলের সমালোচনাটাই সরকারকে সঠিক পথে পরিচালিত করবার জন্য একটা দিক নির্ণয় করবেন। কিন্তু খুবই দুঃখের ব্যাপার, এমন সব উল্টোপাল্টা বেমালুম কথা বলে গেলেন তা ধারণাতীত। পশ্চিমবাংলাতে চোখের উপর যা ঘটছে তা না দেখে, না বিবেচনা করে একেবারে বেমালুম উল্টো বললেন। রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাতে এবং আমি বিরোধীদলকে বলব একটু ভাবতে। বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় সাফল্য, গ্রামে আজকে শতকরা ৮০ ভাগ মানুষ বাস করেন এবং এই ৮০ ভাগ মানুষ আজকে শাসন ও অত্যাচার এর কবল থেকে যদি কেউ মুক্ত করে থাকে তো সে বামফ্রন্ট সরকার। এটাই বামফ্রন্ট সরকারের সবচেয় বড় পরিকল্পনা। বড় সাফল্য। আর একটি বড় পরিকল্পনা তা হল ভূমিসংস্কার। আজকে গরিব খেটে খাওয়া বর্গাদার, যাঁরা চিরকাল উৎপীড়িত অত্যাচারিত তাঁদের বাঁচার জন্য একটা নিশ্চয়তা এনে দিয়েছে। স্যার, আমি যে কথা বলতে চাই, পশ্চিমবাংলায় এই ভূমিসংস্কার হওয়ার ফলে লক্ষ লক্ষ মানুষের আজকে আর্থ সামাজিক অবস্থার পরিবর্তন ঘটেছে। মানুষ আজকে বাঁচার নিরাপত্তা ফিরে পেয়েছে। এটা তো অস্বীকার করবার উপায় নেই। কোন রাজ্যে আজকে এই জিনিস প্রবর্তন করা গেছে? কোন রাজ্যে গ্যারান্টি আছে? ভাগচাষী তাঁর রেকর্ড দেখে রেকর্ডেড বর্গাদার হলে, সে ব্যাঙ্ক থেকে ঋণ পাবে এবং সেই অর্থ কারিগরি ক্ষেত্রে বিনিয়োগ করতে পারবে। সেখানে গভর্নমেন্ট লোন দেবেন। কোনও রাজ্যে হয়েছে না কি? আপনাদের আমলে এই জিনিস ছিল না কি? আজকে গ্রামের ৮০ ভাগ মানুষ মাথা উঁচু করে দাঁড়াতে পেরেছে। এটা কি অভাবনীয় সাফল্য নয়? এটা তো আজকে ভাববার কথা। আপনারা ভাবেন না কি? আর একটা জিনিস আমি বলতে চাই, আমি অন্য জেলার কথা জানি না, আমি মেদিনীপুর জেলার কথা বলতে পারি, সেখানে সাক্ষরতা অভিযানে এবং রোগ প্রতিষেধক এর ব্যাপারে যে অভিযান হয়েছে তাতে উল্লেখযোগ্য ফল পাওয়া গেছে। বৃটিশ সাম্রাজ্যবাদে থেকে আমরা অজ্ঞানতার প্রাচীরে থাকার দরুন লক্ষ লক্ষ মানুষের দারুণ বাধার সৃষ্টি করে রেখেছিলেন এবং সেই অন্ধকারের প্রাচীরে তাঁরা হাবুডুবু খাচ্ছিলেন। এই রোগ প্রতিষেধক এবং সাক্ষরতা অভিযানে মেদিনীপুরে বিরাট সাফল্য পাওয়া গেছে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এটা

আমি আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি এবং না বললে ত্রুটি হবে। শুধু একটিমাত্র স্লোগানে মেদিনীপুর জেলাকে উদ্বেলিত করতে পেরেছে বামফ্রন্ট সরকার—চোখ থাকতে অন্ধ কে নিরক্ষর আবার কে। মুখ্যমন্ত্রী যেদিনকে উদ্বোধনী সভা করতে যান সেদিন হাজার হাজার মানুষ গ্রাম, গ্রামান্তর থেকে আদিবাসী মেয়েরা পর্যন্ত যাঁরা কোনওদিনও লেখাপড়া জানত না, লেখাপড়া শিখত না তাঁরা মিছিল করে এসেছিলেন প্রত্যেকটা মহল্লায়, মহল্লায়। সাক্ষরতা অভিযানে সমস্ত মানুষকে এক জায়গায় আনতে পেরেছি। আমি এই কথাও বলব আপনাদের, কংগ্রেসও সহযোগিতা করেছেন, প্রত্যেকটা ব্লক কমিটিতে, মহকুমা কমিটিতে, জেলা কমিটিতে কংগ্রেসেরও লোকেরাও আছেন। সাহায্য করেছেন পঞ্চায়েত।

[7-05—7-15 P.M.]

মাননীয় সদস্য সুলতান আহমেদ বললেন যে হলদিয়া পেট্রো-কেমিকেলে কোনও কাজ হয় নি। আমরা যারা হলদিয়ার লোক, যারা সেই মহকুমার লোক তারা সবাই জানি যে সেখানে কাজকর্ম আরম্ভ হয়ে গিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে সবিনয়ে বলতে চাই যে রাজ্যপালের ভাষণে সদর্থক যে জিনিসগুলো বলা হয়েছে আজকে সেগুলি নিয়ে আমাদের ভাবা দরকার। কারণ, রাজ্যপালের ভাষণে সাফল্য যেমন আছে, তেমনি কিছু কিছু অ-সাফল্যও আছে এবং সেই অ-সাফল্যগুলো নিয়ে আমাদের নিজেদের আত্মসমীক্ষা করার প্রয়োজন আছে। এই রাজ্য সরকার তার নিজের প্রচেষ্টায় প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় একটা আমূল পরিবর্তন এনেছে। যদিও আমি মনে করি যে, প্রাথমিক শিক্ষাকে বাধ্যতামূলক শিক্ষা হিসাবে ইন্ট্রোডিউস করা উচিত ছিল, তা সত্ত্বেও বলব একটা সর্বজনীন ব্যবস্থার মধ্যে দিয়ে এই সরকার প্রাথমিক শিক্ষাকে নিয়ে গেছে। আত্মসমীক্ষা করতে গিয়ে প্রথমেই আমি যে কথাটা বলব, যে বামফ্রন্ট সরকার একটা নীতি নিয়ে চলে। বামফ্রন্ট সরকার হচ্ছে মানুষের একটা আশা, মানুষের একটা ভরসা, সারা ভারতবর্ষের একটা আদর্শ। মানুষের সমর্থন যদি তারা না পেত, তাহলে এই ১৩/১৪ বছর তারা বসে থাকতে পারত না। ওরা খালি রিগিং, রিগিং আর রিগিং-এর কথা বলছেন। ঐ কথা বললে হয় না, মানুষের আশা এবং ভরসাকে, পুঁজি এবং মূলধন করে আমরা সরকারে রয়েছি। আত্মসমীক্ষা করতে গিয়ে সমস্ত সদস্যর কাছে আমি আবেদন করব—বামফ্রন্ট সরকারের একটা ঘোষিত নীতি ছিল, যে গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশের হস্তক্ষেপ হবে না। আজকে যে কোনও বামপন্থী মানুষের মনে এটা ভীষণ নাড়া দেয়। পশ্চিমবঙ্গের মানুষের সবচেয়ে বড় উৎসব পূজো, সেই পূজোর মহাসপ্তমীর দিন বাগুইহাটিতে গুলি চলল। এই ব্যাপারটা মানুষকে একটু বিচলিত করে, এটা আজকে বন্ধ হওয়া দরকার। বাগুইহাটি সম্বন্ধে রবীনবাবু বলেছিলেন, সাধারণ গরিব খেটেখাওয়া মানুষ যারা গুলি চালনায় মারা গেলেন, এই ব্যাপারটা নিয়ে আমরা যারা বামপন্থী আমাদের মনে একটা প্রতিক্রিয়া দেখা দিয়েছে। সত্যি কথা বলতে কি, বিদ্যুতের অবস্থা আজকে সত্যিই খারাপ। কারণ, আমাদের গ্রামাঞ্চলে আমরা দেখি—বিদ্যুতের খুঁটি আছে তো তার নেই, আবার তার আছে তো খুঁটি নেই, আবার খুঁটি, তার দুই-ই আছে

বিদ্যুৎ নেই। তবে শুধু সমালোচনা করলেই হবে না, আজ এই অবস্থা সৃষ্টি হয়েছে শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত বিদ্যুৎনীতির জন্য। আজ মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি তার কাছে আবেদন করব, কেন্দ্রীয় সরকারের এই ভ্রান্ত বিদ্যুৎ নীতির বিরুদ্ধে আজকে আমাদের রুখে দাঁড়াতে হবে। আজকে আমাদের রাজ্যের রাস্তা-ঘাটের অবস্থা খুব খারাপ, বর্ষার সময় অবস্থাটা আরও ভয়াবহ হয়ে দাঁড়ায়, এইসব বিষয়গুলি নিয়ে আমাদের ভাবতে হবে। তাছাড়া হাসপাতালগুলির আজ উন্নতি হওয়া দরকার, এটুকু বলে সার্বিক ভাবে রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ-সূচক প্রস্তাব সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। আজকে কংগ্রেস নেতাদের বক্তব্য শুনে আমি দুঃখ পেলাম। আনন্দবাজার পত্রিকা সেই রকম কোনও বক্তব্য তাদের সামনে তুলে ধরেনি, যে আনন্দবাজারের বক্তব্য পড়ে তারা তাঁদের বক্তব্য নতুন করে রাখবেন। তাদের সমস্ত বক্তব্যই পুরাতন এবং সমস্ত বক্তব্যই গত বিধানসভার শেষ অধিবেশনে তারা রেখেছিলেন। সত্য বাপুলি মহাশয় বলেছেন নতুন কোনও বিষয় নেই। আমি সত্য বাপুলি মহাশয়কে একটু ভাবতে বলছি কোন কোন বিষয় গত বিধানসভার অধিবেশনে আলোচিত হয়েছে। আমি তুহিন বাবুর একটা বক্তব্যে খুব আহত হয়েছি। অথচ আজকে যখন সভার প্রারম্ভে মুলতবি প্রস্তাব হিসাবে সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনকে সচল করার জন্য পশ্চিমবঙ্গের বিধানসভার সমস্ত সদস্য একমত হয়ে প্রস্তাব উত্থাপন করেছিলেন তারপর তুহিন বাবু বক্তব্য উপস্থাপিত করতে গিয়ে বলেছিলেন এস এন ব্যানার্জি রোডের সামনে যে অবস্থান করছে সেটা সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলন হিসাবে নয়, মুসলমানদের ভোট পাওয়া যাবে বলে অবস্থান করছে। এতে মনে হয় তুহিনবাবু তাঁর বক্তব্য হিসাবে তিনি হাজির হননি, বরং বলা যায় তিনি বুশের পেনাম বক্তব্য এখানে উপস্থিত করেছেন। এখন এস এন ব্যানার্জি রোডের সামনে নয়, এখন আমেরিকান প্রচার দপ্তরের সামনে ২২ তারিখ থেকে অবস্থান করছেন কখনও শ্রমিকরা, কখনও যুবকরা, কখনও মহিলারা, কখনও ছাত্ররা সত্যিকারে সাম্রাজ্যবাদ বিরোধী হিসাবে। আজকে সকালে যখন এই প্রস্তাব নিয়ে আলোচনা চলছিল তখন আমার মনে হয়েছে যে আমরা বিধান সভার সদস্যরা মিলিতভাবে আমেরিকান কনস্যুলেট জেনারেলের সামনে গিয়ে অন্তত বিক্ষোভ জানিয়ে আসি। কিন্তু তুহিন বাবুর বক্তব্য শুনে খুব খারাপ লাগল। এই হচ্ছে কংগ্রেস। একটা বিষয় বার বার উত্থাপিত হচ্ছে যে কলকাতা পৌরসভার ক্ষমতাকে কেড়ে নেওয়া হল। আমি বিনীতভাবে কলকাতার মানুষ হিসাবে বলতে চাই যে আপনারা জানেন বিভিন্ন ডিস্ট্রিক্টে প্ল্যানিং বোর্ড আছে, কলকাতায় এই রকম কোনও প্ল্যানিং বোর্ড কোনওদিন ছিল না এবং আমরা জানি বিভিন্ন ডিস্ট্রিক্টে সরকারের বিভিন্ন যে দপ্তর আছে তাদের যে টাকা খরচ হয় সে ব্যাপারে প্ল্যানিং বোর্ড বিভিন্ন ক্ষেত্রে কথাবার্তা বলে, ডিস্ট্রিক্টে আলোচনার সুযোগ আছে, কিন্তু সরকারের বিভিন্ন দপ্তরের টাকা পয়সা কলকাতায় যা খরচ হয় যাঁরা জনপ্রতিনিধি আছেন, যাঁরা পৌর প্রতিনিধি আছেন বা যাঁরা অন্য কিছু

আছেন তাঁদের পক্ষে সে সম্বন্ধে আলোচনা করার কোনও সুযোগ নেই এবং ছিল না। সরকার সেই সুযোগ সৃষ্টি করেছেন, সে ক্ষেত্রে কারোর অধিকারে হস্তক্ষেপ করা হয়নি। কলকাতা শহরে বিভিন্ন দপ্তরের কাজ করার সুযোগ সুবিধা সঠিকভাবে ব্যবহৃত হচ্ছে। কলকাতার মানুষকে সুযোগ দেওয়া সমর্থনযোগ্য। বক্তব্য অনেক রয়েছে, তার মধ্যে একটা বক্তব্য বার বার উত্থাপিত হয়েছে যে জিনিসের দাম পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দারুণভাবে বেড়েছে। আমি বিনীতভাবে একথা উত্থাপন করতে চাই ভারতবর্ষের সমস্ত প্রদেশে জিনিসের দাম উর্ধ্বগতি হবে আর কলকাতা শহরে পশ্চিমবঙ্গে জিনিসের দাম নিম্নগতি হবে এটা সম্ভব নয়। ভি পি সিং সরকারের যখন বাজেট হয় তখন পশ্চিমবঙ্গের বামপন্থীরা তার প্রতিবাদ করেছিলেন অন্তত কয়েকটি বিষয়ে।

(তুমুল হৈচৈ)

আপনারা স্বীকার করুন বা না করুন একটা সরকারের শাসন শুরু হয়েছে ২/২ বছর, কিন্তু তার আগে দীর্ঘদিন ধরে অনেকগুলি বাজেট নিয়ে সারা ভারতবর্ষে কংগ্রেস সরকার রাজত্ব করেছেন। সুতরাং দাম বাড়ার জন্য কেউ দায়ী হয় তা হচ্ছে কংগ্রেসের পুরানো নীতি, সেই নীতির জন্য জিনিসের দাম ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বাড়ছে।

[7-15—7-25 P.M.]

কারণ, বিশ্ব ব্যাঙ্ক আছে। তাদের টাকা ধার নিয়েছেন। শোধ দেবার ব্যবস্থা করা থেকে শুরু করে বিভিন্ন জায়গায় আপনারা সমস্যা তৈরি করেছেন এবং ঘাটতি বাজেট বিভিন্ন সময়ে করে বিভিন্ন কাজ করেছেন। যে সরকারকে আপনারা এখন গদিতে বসালেন সেই সরকার আসার পরে অন্তত চাল, ডালের দাম একবারও কমিয়ে আনার চেষ্টা করেছে? একবারও রেশনে দাম বাড়িয়ে প্রত্যাহার করে নেওয়া হয়েছে? এই সব কথা আপনারা ভুলে গেছেন? একবার জিনিসের দাম বাড়িয়ে কমানো এবং আর একবার বাড়িয়ে দেওয়া হল। তাসত্ত্বেও এটা আমি আপনাদের সকলকে ভাবতে বলছি। আপনারা একটি উদাহরণ, তথ্য দেন নি। কংগ্রেসের সারা বক্তৃতার মধ্যে একজন নেতা একটি তথ্য উপস্থিত করেছেন। এখনও পর্যন্ত কলকাতা শহরে জিনিসের দাম কম, যেখানে আপনাদের রাজত্ব আছে সেই মহারাষ্ট্র, অন্ধ্রের থেকেও কম—তথ্য তাই বলছে। সুব্রতবাবু ইউনিয়ন করেন, ইউনিয়ন নেতা আই এন টি ইউ সি-র এবং ওয়ার্কিং ক্লাশের ডি এ-র ব্যাপারে অক্টোবর মাসের তথ্য বলছে ১৯৬০ সালকে বেস ধরলে—মহারাষ্ট্রের ১০৩৪ পয়েন্ট ব্যাঙ্গালোরের ১০৩০, গুন্টুরের ১০১৯, দিল্লির ১০১৮, কলকাতার ১০১৪—এটা হচ্ছে সিমলার হিসাব। এর থেকেই এটা প্রমাণিত হয় যে, এখনও পর্যন্ত বড় বড় ইন্ডাস্ট্রিয়াল টাউনের থেকে কলকাতা শহরে কম পয়সায় জিনিস পাওয়া যায়। কারণ, আমাদের এখানে গণ বন্টন ব্যবস্থা আছে। সারা ভারতবর্ষের কোথাও গণ বন্টন ব্যবস্থা নেই। এই গণ বন্টন ব্যবস্থা থাকার ফলে এখনও পর্যন্ত কলকাতা শহর তথা পশ্চিমবাংলায় জিনিসের দাম অন্যান্য রাজ্যের থেকে কম এবং কলকাতা শহর এখনও গরিব মানুষের

বাসের উপযোগী। আপনারা বিভিন্ন সময়ে গণতন্ত্র এবং নির্বাচনের কথা উত্থাপন করেন। আমি বিনীত ভাবে এখানে একটি বিষয় উত্থাপন করতে চাই এবং আপনাদের এটা ভাবা উচিত। সুদীপবাবু একটি কথা উত্থাপন করেছেন যে, জম্মু এবং কাশ্মীরে একটি ঘটনা ঘটার পরে সেখানকার অবস্থা বেশি খারাপ হয়ে দাঁড়িয়েছে। আসলে ভারতবর্ষে এই বিচ্ছিন্নতাবাদি শক্তি যে মাথা চাড়া দিল—সেই বিষয়ে অমলবাবু বলেছেন, আমি আর বলছি না। আজকে তামিলনাড়ু সরকারকে যে ভেঙ্গে দেওয়া হল তাতে করে তামিল জাতি সত্বার উপর আক্রমণ আঘাত নেমে আসে কিনা—সেটা আমি আপনাদের একটু ভেবে দেখতে বলছি। আজকে ভারতবর্ষের পরিস্থিতির কথা আপনাদের ভাবতে হবে। জম্মু ও কাশ্মীরের কথা সুদীপবাবু উল্লেখ করেছেন বলে আমি এটা ভাবতে বলছি। বিভিন্ন রাজ্য সরকারগুলিকে যখন ভেঙ্গে দেওয়া হয় তখন সেই জাতি সত্বার উপর আক্রমণ হয় কিনা। জাতি-সত্বার উপর আঘাত লাগে কিনা, এটা ভাবার জিনিস এবং পুরাতন পার্টি হিসাবে কংগ্রেসের এই সব ভাবা উচিত এবং চিন্তা করা উচিত যে, কেন ভারতবর্ষের বিভিন্ন ক্ষেত্রে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিচ্ছে।

সাম্রাজ্যবাদীশক্তি যারা পেছন থেকে মদত দিচ্ছে আজকে কংগ্রেসের ভাবা উচিত এইভাবে করা উচিত কিনা। এবারে সবচেয়ে বড় নক্কারজনক ঘটনার কথা বলি। এতদিন ধরে আপনারা বহু রাজ্য সরকারকে ভেঙ্গে গেছেন। সেখানে রাজ্য সরকারকে ভাঙ্গার সময় রাজ্যপালকে দিয়ে একটা ছোট্ট বিষয় লিখিয়ে দেওয়া হ'ত। তামিলনাড়ুর ক্ষেত্রে আমরা দেখলাম সেটাও লেখানো হল না। বিহারের রাজ্যপালকে তো তাড়িয়েই দেওয়া হল। অথচ আপনারা জানেন যে রাজ্যপাল মহাশয়ের ভাষণ রাজ্যপালের নিজস্ব বিষয় নয়। এইভাবে গণতন্ত্রের উপর আঘাত করা হয়েছে। ভারতবর্ষের সংহতির প্রশ্ন নিয়ে যদি ভাবতে হয় তাহলে ভাবা উচিত এইভাবে বিভিন্ন রাজ্য সরকারের উপর আঘাত করা উচিত কিনা। আজ ভারতবর্ষের মধ্যে জাত-পাতের ইস্যুটা যে জায়গায় এসে দাঁড়িয়েছে তারজন্য দায়ী যদি কেউ হয় সে হল আপনারা। রাজীব গান্ধী থেকে শুরু করে আপনারা এরজন্য দায়ী। রাম জন্মভূমি বাবরি মসজিদের তালা যখন খুলে দেওয়া হল তখন থেকেই এই ইস্যুটা তৈরি হল। সেটা ছিল [****] আমল। এই তালা খোলার ইস্যুটার পর সারা ভারতবর্ষ তোলপাড় হয়ে গেল।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ স্যার, উনি রাজীব গান্ধীর নাম করেছেন, নামটা বাদ দিন।

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ নামটা বাদ যাবে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ স্যার, বারে বারে আমরা দেখেছি, ভারতবর্ষের সংহতি ঐক্য রক্ষার ক্ষেত্রে ভাঙ্গন ধরানোর জন্য জমি তৈরি করেছে এই কংগ্রেস। সেই জমি অন্য লোক ব্যবহার করেছে। মানুষকে আমাদের বলতে হবে যে কংগ্রেসই এরজন্য দায়ী এবং তারাই

Note : *[Expunged as ordered by the chair]

এরজন্য জমি তৈরি করে বিভিন্ন সাম্প্রদায়িক শক্তিকে মাথা তোলার সুযোগ করে দিয়েছে। আপনারা গণতন্ত্রের কথা বলেছেন, নির্বাচনের কথা বলেছেন। আমি এ সব বিষয়ে বিস্তারিতভাবে বলতে চাই না কারণ বিভিন্ন সময় এসব নিয়ে আলোচনা হয়েছে। আমি একটি ছোট্ট বিষয় নিয়ে বলতে চাই। আপনারা একটু ভাবুন যে কংগ্রেসের সময় এ রাজ্যে সন্ত্রাস বলতে কি ছিল। ১৯৭৫ সালে প্রফুল্লচন্দ্র সেন বিধানসভায় একটি বক্তৃতা দিয়েছিলেন, আমি তার থেকেই আপনাদের বলছি। তিনি বলেছিলেন, ত্রিদিববাবু বক্তৃতা দিতে গিয়েছিলেন, কংগ্রেসের ছেলেরা তাকে বলল ইন্দিরা গান্ধী যুগ যুগ জিও বলতে হবে, ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে বলা যাবে না, জয়প্রকাশের পক্ষে বলা যাবে না। আর অন্য দিকে কি অবস্থা? আপনাদের নেত্রী, তিনি পুলিশের মাথা থেকে টুপি খুলে নিচ্ছেন, গায়ে কালি লাগিয়ে দিচ্ছেন, থানার অফিসারকে তার চেয়ার থেকে তুলে থানায় বসে তার বিচার করছেন। কিন্তু যেহেতু গণতান্ত্রিক ব্যবস্থা সেইহেতু কিছুই করা হচ্ছে না। যতই পুলিশের উপর হামলা হোক, টুপি খুলে নেওয়া হোক, গায়ে কালি দেওয়া হোক, তাকে ধরা যায় না, ধরা হয় না যেহেতু তিনি মন্ত্রী।

[7-25—7-35 P.M.]

এখন কোথাও আক্রমণ হলে সে যদি পার্টির কর্মী হয়, দলীয় সমর্থক হয়ও আমরা পারি তাকে গ্রেপ্তার করতে এবং করেছি। পশ্চিমবঙ্গে সন্ত্রাস মুক্ত আবহাওয়া কারা রাখতে পারে, সেটা বামফ্রন্ট সরকারই রাখতে পারে এবং রাজ্যপালের ভাষণের মধ্যে তা প্রতিফলিত হয়েছে। কাজেই আমি এই ধন্যবাদসূচক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম.হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তার উপরে ৩৭ টি সংশোধনী এনেছি ৯৪ থেকে ১৩০ পর্যন্ত। এই ৩৭টি সংশোধনী সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। রাজ্যপালের ভাষণের যৌক্তিকতা নিয়ে আজকে প্রশ্ন দেখা দিয়েছে যে রাজ্যপালের ভাষণ রাজ্যপালের বক্তব্য নয়, এটা ক্যাবিনেট মন্ত্রী সভার বক্তব্য। বিহারের রাজ্যপাল ইউনুর সালিম সেখানকার মন্ত্রী সভার বক্তব্য বিধানসভায় পাঠ না করার ফলে তার চাকরি চলে গেল। স্বয়ং রাষ্ট্রপতি বর্তমানে কেন্দ্রীয় সভায় নোট দিয়েছেন যে রাষ্ট্রপতির ভাষণ এবং রাজ্যপালের ভাষণ দেওয়ার যৌক্তিকতা আছে কিনা সে সম্পর্কে পুনর্বিবেচনা করার জন্য। সেই পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের শেষ ২৯ নং প্যারাগ্রাফে তিনি বলেছেন যে পূর্ববর্তী অনুচ্ছেদগুলিতে আমি আমার সরকারের নীতি সংক্রান্ত মূল আদর্শরেখা এবং সাফল্যগুলি তুলে ধরছি। অর্থাৎ সরকারের সাফল্যের কথা বলব। কিন্তু বামফ্রন্ট সরকারের অনেক ক্ষেত্রে যে অসাফল্য আছে সেটা রাজ্যপাল ইচ্ছা থাকলেও বলতে পারেন নি। রাজ্যপালের ভাষণে ৩নং প্যারাগ্রাফ সম্পর্কে কয়েকজন সদস্য বিশেষ ভাবে মেনশন করেছেন। আমি সেখান থেকে আমার বক্তব্য শুরু করছি। সেখানে রাজ্যপালের ভাষণে স্বীকার করা হয়েছে যে কিছু কিছু সংগঠনের বিভিন্ন কর্মসূচি. সংখ্যালঘু সম্প্রদায়কে আতঙ্কগ্রস্ত করে

*পরিস্থিতিকে উত্তেজনাপূর্ণ করে তোলে। সংখ্যালঘু সম্প্রীতি কি করে রাখবেন যদি আতঙ্কগ্রস্ত* হয়? স্বয়ং সরকার তার ভাষণের মধ্যে এটা স্বীকার করেছেন এবং রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলেছেন যে সংখ্যালঘু সম্প্রদায় আতঙ্কগ্রস্ত। এই আতঙ্কগ্রস্ত দূর করার জন্য সুষ্ঠু ব্যবস্থা সরকার কি গ্রহণ করেছেন? আমরা দেখছি যে সরকার আত্মসন্তুষ্টিতে ভুগছেন। আর এক লাইনে বলা হয়েছে যে এটা বাস্তবিকই সন্তোষের বিষয় যে দেশের বহু অংশে যখন সাম্প্রদায়িক ভাবাবেগ তুঙ্গে ছিল আমরা তখন সাম্প্রদায়িক শান্তি ও সদ্ভাবের ঐতিহ্য বজায় রাখতে সক্ষম হয়েছি। আবার নিজেরাই স্বীকার করেছেন যে বিজেপির রথযাত্রার পরিণতিতে পুরুলিয়ায় কয়েকটি অমূল্য জীবননাশের বিক্ষিপ্ত ঘটনা ছাড়া রাজ্যের অন্য কিছু অঞ্চলে যে সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হয়েছিল জনগণের সহযোগিতায় প্রশাসন তা দ্রুত প্রশমিত করতে পেরেছেন। অর্থাৎ বিজেপি'র রথযাত্রার জন্য পুরুলিয়ায় কতকগুলি জীবন নষ্ট হয়েছে একথা রাজ্যপালের ভাষণে স্বীকার করা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে যাতে বিজেপি দল না আসে, যখন নাকি তাদের রামলীলা পুজো হয় তখন ২০/৯/৮৯ তারিখে আমি স্বয়ং বিরোধীদলের ১০ জন এম.এল.এ.র স্বাক্ষর নিয়ে—তার মধ্যে বামফ্রন্ট সরকারের এম.এল.এ.ও ছিলেন—একটা স্মারকলিপি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দিই। তার উত্তরে তিনি বলেছিলেন যে পশ্চিমবঙ্গে রামলীলার পুজো হতে দেবেন না। কিন্তু তারপরে মুখ্যমন্ত্রী কথা না রেখে পশ্চিমবঙ্গে সেটা হতে দিলেন। গত ১১/১০/৯০ তারিখে বিধানসভার ২০ জন সদস্যর স্বাক্ষর নিয়ে মুখ্যমন্ত্রীকে একটা স্মারকলিপি দিয়েছিলাম এবং অনুরোধ করেছিলাম যে পশ্চিমবঙ্গে অন্তত বিজেপি'র আদবানির রথকে যাতে প্রবেশ করতে দেওয়া না হয়। মাননীয় মুখ্যমন্ত্রী যদি সেই কথায় স্টিক থাকতেন যদি পশ্চিমবঙ্গে আদবানির রথ প্রবেশ করতে না দিতেন তাহলে পুরুলিয়া জেলায় কোনও সাম্প্রদায়িক দাঙ্গা ঝালদার মতো জায়গায় হত না। শুধু তাই নয়, হাওড়ার পিলখানায়ও এই জিনিস হত না, উত্তর ২৪পরগনায় মসজিদের ভিতরে ইমামকে খুন করা *হয়েছে। অবশ্য সেখানে প্রশাসন খানিকটা স্টেপ যদি না নিতেন তাহলে একটা ভয়ানক দাঙ্গা হত। কিন্তু আজকে আপনারা এই যে আত্ম সন্তুষ্টিতে ভোগেন, এই ঘটনাগুলো আদৌ ঘটত* না। আমরা দাবি করেছিলাম, শুধু আমরাই নয় আপনারাও বলছেন সংখ্যালঘুরা আতঙ্কগ্রস্ত। *কিন্তু মূল প্রশ্ন হচ্ছে কারা সংখ্যা লঘুদের বিরুদ্ধে উস্কানি দিচ্ছে, সেই বি.এইচ.পি. বি.জে.পি., তাদের বিরুদ্ধে আপনারা তো শক্ত হতে পারছেন না?* বরং আমরা দেখেছি ভি পি সিং যখন প্রধানমন্ত্রী ছিলেন, একদিকে ভি পি সিং এর পাল্কি—একদিকে আপনারা রয়েছেন, আর একদিকে বি.জে.পি.রা রয়েছে। এখন হয়ত সেই অবস্থা পাল্টে গেছে, কিন্তু এই সাম্প্রদায়িক সম্প্রীতি যারা নষ্ট করতে চাইছে, তাদের এত আত্ম সন্তুষ্টি না নিয়ে কড়া হাতে যে ব্যবস্থা গ্রহণ করা উচিত, তাদের ব্যান করা উচিত, সেখানে কিন্তু সরকার কিছু করছে না। এর পরে কৃষি ঋণের কথা আপনারা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি ঋণ নিয়ে বাংলায়—কৃষি ঋণ মকুব নিয়ে একটা অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হয়েছে। জনতা সরকার আসার আগে তারা ঘোষণা করেছিলেন যে আমরা ক্ষমতায় এলে কৃষকদের ঋণ মকুব করব। এর আগেও আমরা দাবি করেছি কৃষি ঋণ মকুব করতে হবে। সি.পি.আই. এর সদস্য ডাঃ ওমর আলিও দাবি

তুলেছিলেন এই সম্পর্কে। শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছিলেন যে ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুব হবে। এখন গ্রামবাংলায় কার মকুব হবে, কার মকুব হবে না, এই সম্পর্কে সংবাদ পত্রে সব প্রকাশ হয়েছে। কৃষক যারা ঋণ নিয়েছে এবং যারা তন্তুজীবী, সেই সঙ্গে সঙ্গে তারাও আশা করেছে, তাদের মধ্যে যারা ঋণ নিয়েছে, তাদেরও ঋণ মকুব হবে। কিন্তু এবারে সেখানে অনেক কারসাজি করা হয়েছে। বলা হচ্ছে অঞ্চল প্রধান যাকে সার্টিফিকেট দেবেন যার ফসল ক্ষতি হয়েছে, তারই নাকি এক মাত্র কৃষি ঋণ মকুব করা হবে। কার মকুব করা হল, কার মকুব করা হল না, এটা সম্পর্কে জনগণ জানতে পারছে না। আবার যার মকুব হচ্ছে তাকে বলা হচ্ছে তোমার কৃষি ঋণ ১০ হাজার টাকা মকুব করা হচ্ছে, কিন্তু ১০ হাজার টাকার এতদিনের যে সুদ আছে সেটা তোমাকে দিতে হবে, সেটা মকুব হবে না। এটা আশ্চর্যের কথা, কাবুলিওয়ালাদের মতো একটা অদ্ভুত পরিস্থিতি চলছে গ্রামবাংলায়। এবং মাননীয় সমবায় মন্ত্রী তিনিও বোধ হয় সমবায়ের টাকা আদায় করতে পারছেন না। অনেক জায়গায় পুলিশ দিয়ে পর্যন্ত আদায় করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু জনগণ জানে তো তাদের কৃষি ঋণ মকুব করা হচ্ছে। অতএব সেই ক্ষেত্রে সরকারের যেমন অসুবিধা হচ্ছে, ঠিক তেমনি মূল টাকাটা মকুব করা হল, কিন্তু সুদটা মকুব করলাম না, সেই কাবুলিওয়ালার কথা, ফিরে আসে। তোমার আসল পড়ে থাক, সুদটা দিয়ে দাও। এই অবস্থা গ্রাম বাংলায় চলছে। এই যে একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে গ্রামবাংলায় কৃষি ঋণ নিয়ে, একটা সম্পর্কে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আগে আন্দোলন করেছি কৃষি ঋণ নিয়ে, এখনও আন্দোলন করছি, গত ২১ তারিখে আমি স্বয়ং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে গণ ডেপুটেশন দিয়েছি। উত্তর ২৪ পরগনার ডি এম এর কাছে গণ ডেপুটেশন দিয়ে এসেছি। ডি.এম. পরিপূর্ণ ব্যাখ্যা দিতে পারছেন না। আর এখানে রাজ্যপালের ভাষণে গ্রামীণ ও ক্ষুদ্রায়তন শিল্প হচ্ছে তাঁত ইত্যাদির উন্নয়নের কথা বলছেন। সেই ক্ষেত্রে আমি তন্তুজীবীদের কথা বলছি, তন্তুজীবীরা বিশেষ করে উত্তর ২৪ পরগনায় যারা বাস করছে, আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, তাদের উন্নয়নের কোনও ব্যবস্থা বামফ্রন্ট সরকার করেন নি। বামফ্রন্ট সরকার বলেন তারা গরিবের সরকার, কিন্তু তন্তুজীবীদের এমন অবস্থা, যারা অনাহারে দিন কাটাচ্ছে। তফসিল জাতির সংরক্ষণের কথা আপনারা বলেছেন। সেই সঙ্গে সঙ্গে আমি, এখানে একটা বিল এসেছে, সংবিধানের ১৬(৪) ধারা মতাবেক, তাই যদি হয়ে থাকে, তফসিলিদের রিজার্ভেশনের সঙ্গে সঙ্গে মাইনরিটিদের রিজার্ভেশনের ব্যাপারে আমাদের বামফ্রন্ট সরকার সেখানে কি ব্যবস্থা করেছেন? তফসিলিদের সম্পর্কে আর একটা কথা বলতে চাই, তাদের শিডিউল্ড কাস্ট ইস্যুর ক্ষেত্রে অনেক জটিলতার সৃষ্টি হয়েছে। শিডিউল্ড কাস্টের লোকেরা সহজে সার্টিফিকেট পাচ্ছে না। উপরন্তু অন্য সম্প্রদায়ের লোক এসে শিডিউল্ড কাস্টের নামে সার্টিফিকেট নিয়ে বেনামে চাকরি করছে, এর একটা প্রতিকার করা উচিত।

[7-35—7-47 P.M.]

মাইনরিটিদের চাকরির সম্বন্ধে দীর্ঘ দিন ধরে আমি বলে আসছি। এই বিধানসভায়

বলছি, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলেছি যে, অন্তত একটা মাইনরিটি কমিশন করা হোক। কিন্তু এখনও পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রী সেই মাইনরিটি কমিশন করেন নি। সংবিধানের ১৬(৪) ধারা যদি শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের ক্ষেত্রে প্রয়োগ করা হয়, তাহলে তা কেন মাইনরিটিদের ক্ষেত্রেও প্রয়োগ করা হবে না? এই প্রশ্নটি আমি রাখছি। সেই সঙ্গে সঙ্গে আমি একথাও বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাইনরিটি কমিশন গঠনের দাবি বার বার করা সত্ত্বেও আমরা এখনও মাইনরিটি কমিশন পাই নি। আপনারা মধ্য-প্রাচ্যের যুদ্ধের কথা বলে, বাবরি মসজিদের কথা বলেই শুধু মাইনরিটিদের সেন্টিমেন্ট জয় করতে চাইবেন, তাদের অর্থনৈতিক উন্নয়নের কোনও ব্যবস্থাই আপনারা এখানে করবেন না। এটা কখনই হতে পারে না। আমি খুব বেশি পরিসংখ্যান দিতে চাই না, তবে বামফ্রন্ট সরকারের আমলে মাইনরিটিদের চাকরির উন্নয়ন হয় নি। আমরা ১০ জন এম.এল.এ. একটা ডেপুটেশন নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। আমরা ১০ জন এম.এল.এ.-ই একমত হয়েছিলাম যে, সংখ্যালঘুদের জন্য চাকরিতে রিজার্ভেশন ব্যবস্থা চালু হওয়া উচিত। মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় স্বীকার করেছিলেন যে, নানা ঐতিহাসিক কারণে মুসলমান ভাই-বোনরা পিছিয়ে পড়েছেন। আমি তাঁকে খতিয়ান দেখিয়ে বলেছিলাম বামফ্রন্ট সরকারের আমলে মাইনরিটিদের ২ পারসেন্ট এর বেশি চাকরি হয় নি। এই মাসের আলোকপাত পত্রিকায় এ সম্পর্কে অনেকগুলি খতিয়ান বেরিয়েছে। বেশি খতিয়ান দেখিয়ে আমি আর আপনাদের ভারাক্রান্ত করতে চাই না, শুধু একটা কথা বলতে চাই, '৭৭ সালের খতিয়ান যদি দেখা যায় তাহলে আমরা দেখব যে, সে সময়ে রাজ্যে ২৩৪ জন আই.এ.এস ছিলেন এবং তাঁদের মধ্যে মাত্র ২ জন মুসলমান ছিলেন। আর '৮৮ সালে ২৯৬ জন আই.এ.এস-এর মধ্যে মুসলমানের সংখ্যা মাত্র এক জন এবং বর্তমানেও ঐ একজনই আছেন। এই যদি অবস্থা হয়ে থাকে—নিচের দিকে চাকরির উন্নয়ন ২ পারসেন্ট হয়ে থাকলেও ওপর দিকে ২ পারসেন্ট ও হয় নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মধ্য-প্রাচ্যের যুদ্ধকে কেন্দ্র করে প্রতিটি জিনিসের দাম হুহু করে বেড়ে চলেছে। দ্রব্য মূল্য বৃদ্ধি সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংস-এ সর্বদলীয় মিটিং ডেকে ছিলেন। আমরা তাঁকে পূর্ণ সমর্থনের আশ্বাস দিয়েছিলাম। কিন্তু যদি সর্বস্তরে ব্লক স্তরে পর্যন্ত ক্রেতা প্রতিরোধ কমিটি না করা যায় এবং সাধারণ মানুষের কাছে তৈজসপত্র যদি ঠিকমতো পৌঁছে দেওয়া না যায় তাহলে কখনই ঠিকমতো দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা সম্ভব হবে না। আমি মনে করি এ ক্ষেত্রে সরকার ব্যর্থতার পরিচয় দিচ্ছেন। রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি অত্যন্ত জটিল অবস্থায় এসে দাঁড়িয়েছে। বিদ্যুৎ পর্ষদ আজকে আর কোথাও কোনও নতুন বিদ্যুৎ কানেকশন দিতে চাইছেন না। তাহলে কি যারা একবার বিদ্যুৎ পেয়ে গেছে তারাই চিরকাল বিদ্যুৎ ভোগ করবে, নতুন কানেকশন কাউকে দেওয়া হবে না। এটা হতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি না বিদ্যুৎ মন্ত্রী মহাশয় এর কি জবাব দেবেন। আগামী দিনে বিদ্যুতের অবস্থা আরও ভয়ঙ্কর হবে কিনা তাও আমি জানি না। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার বেকারদের চাকরি দেবার ক্ষেত্রে পরিপূর্ণভাবে ব্যর্থ হয়েছে। ১৯৮২ সালে পশ্চিমবাংলায় নথি-ভুক্ত ছিল ২৫ লক্ষ ৮০ হাজার, ১৯৯০ সালের ডিসেম্বর

মাস পর্যন্ত সেই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৪৮ লক্ষ ২৫ হাজারে। অথচ এই বেকার সমস্যার সমাধানের জন্য কোনও সুষ্ঠু পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সেইজন্য রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার ওপর আমি ৯৪ থেকে ১৩০ নম্বর পর্যন্ত যে ৩৭টি সংশোধনী প্রস্তাব দিয়েছি সেই প্রস্তাবগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে সঠিকভাবে রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদ-সূচক প্রস্তাবটি এসেছে। কেন না, রাজ্যপাল তাঁর ভাষণের মাধ্যমে গত কয়েক বছরের বামফ্রন্ট সরকারের যে ব্যাপক এবং বিপুল সাফল্য তা তথ্যের আকারে আমাদের সামনে তুলে ধরেছেন। বামফ্রন্ট সরকার নির্বাচনের সময় জনগণের সামনে প্রতিশ্রুতি দিয়েছিলেন কতগুলি কাজ করার, সেই কাজগুলি করার জন্য বামফ্রন্ট সরকারকে জনগণ প্রতিষ্ঠিত করেছে। আজকে সেই কাজগুলিই বামফ্রন্ট সরকারের মাধ্যমে বাস্তবে রূপায়িত হয়েছে এবং হচ্ছে। সেগুলিই আজকে আমরা একটার পর একটা প্রতিটি দপ্তরের কাজের মধ্যে দিয়ে দেখতে পাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি লক্ষ্য করে দেখলাম, বিরোধী পক্ষের সদস্যরা ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে গেলেন এবং বিরোধিতা করতে গিয়ে কোনও যুক্তি দেখাতে না পেরে যেমন নির্বাচনের সময়ে মাঠে গিয়ে বক্তৃতা করেন ঠিক তেমনি কোনও রকম তথ্য না রেখে শুধু বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে মিথ্যা কুৎসা অপ-প্রচার ছাড়া আর কিছু তুলে ধরতে পারলেন না। তাঁরা যে বলিষ্ঠভাবে সমালোচনা করবেন সেইরকম যুক্তি তাঁদের কিছু নেই। আজকে রাজ্যপালের ভাষণে যে সমস্ত তথ্য পরিবেশন করা হয়েছে তার স্বপক্ষে আমি বলতে চাই, আজকে গ্রাম এলাকায় পঞ্চায়েতের মাধ্যমে কাজের ভীষণ অগ্রগতি ঘটেছে। এখানে বিরোধী পক্ষের কয়েকজন সদস্য বললেন, ক্ষমতার বিকেন্দ্রীকরণের পরিবর্তে ক্ষমতা নাকি কেন্দ্রীভূত করা হয়েছে। পৌরসভার ক্ষেত্রে ক্ষমতা নাকি কেড়ে নেওয়া হয়েছে। কিন্তু আমি বলছি এটা ঠিক নয়, ওনারা অসত্য কথা পরিবেশন করেছেন। কেন না বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে, মোট যা বরাদ্দ হবে আর অর্ধেক পঞ্চায়েতের মাধ্যমে, পৌরসভার মাধ্যমে ব্যয় করা হবে এবং সেইভাবে কাজ সমানভাবে চলছে। বিরোধী দলের যাঁরা নির্বাচিত তাঁরা যদি আজকে গ্রামের দিকে তাকান তাহলে দেখবেন, গ্রাম এলাকায় ভূমিসংস্কার কিভাবে চলছে। পাট্টার বিলিব্যবস্থা হয়েছে। যারা গরিব ভূমিহীন মানুষ যারা দীর্ঘদিন ধরে জমিদার-জোতদারের পোষণে নিঃশেষিত হয়েছিল তারা আজ মুখ তুলে দাঁড়াচ্ছে আর সমস্ত পোষণ নিঃশেষ হতে শুরু হয়েছে। তাই এই সমস্ত হতাশাগ্রস্ত মানুষ বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কিছু বলার পথ খুঁজে পাচ্ছে না, আজকে তাদের হাত থেকে গ্রামগুলি হাতছাড়া হয়ে যাচ্ছে। তাই পাগলের মতো অপলাপ বকতে শুরু করেছে। আজকে লক্ষ্য করে দেখবেন, আই.আর.ডি.পি. এবং ব্যাঙ্কের মাধ্যমে যে ঋণের ব্যবস্থা আছে, সাবসিডির যে ব্যবস্থা আছে তার মাধ্যমে গরিব মানুষ, ভূমিহীন মানুষ যাদের গতর

সম্বল তারা আজ সোজা হয়ে দাঁড়িয়েছে। আমি তথ্য দিয়ে বলতে পারি, ১ লক্ষ ৩৫ হাজার ৮৫০ জন পরিবারকে এই ধরনের সাহায্য দেওয়া হয়েছে এবং গড় হার হচ্ছে ৪২.৩ শতাংশ। আজকে এই সমস্ত অসহায় মানুষগুলি জীবন-জীবিকার ক্ষেত্রে বেঁচে থাকার সুযোগ পাচ্ছেন। আগামী ১৯৯১-৯২ সালে লক্ষ্যমাত্রা হচ্ছে ১ লক্ষ ৯৬ হাজার পরিবারকে সাহায্য দেওয়া হবে এবং মোট টাকার পরিমাণ হচ্ছে ৩৮.৩৩ কোটি টাকা বরাদ্দ ধরা হয়েছে। আজকে বিরোধী পক্ষের সদস্যদের কাছে এগুলি গুরুত্বপূর্ণ নয়। গ্রামের গরিব মানুষ, প্রান্তিক চাষী যারা দীর্ঘদিন ধরে শোষিত, বঞ্চিত ছিল সেই সমস্ত মানুষগুলি আজকে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যে কাজগুলি পাচ্ছে এবং বেঁচে থাকার যে সঠিক পথে অগ্রসর হচ্ছে সেগুলি দেখে সত্যি-সত্যিই ওদের গায়ে জ্বালা ধরছে। আগে এইসব মানুষগুলি যে ভুল কথা মানুষগুলিকে বোঝাত, যে ধাপ্পা দিত সেগুলি আজ সাধারণ মানুষের কাছে গ্রহণযোগ্য হচ্ছে না। এখন তাদের কথা আর কেউ শুনছে না। তাঁদের বক্তব্য আর সেই সমস্ত গরিব মানুষদের কাছে পৌঁছাচ্ছে না। আপনারা জানেন যে, পশ্চিমবঙ্গে ভূমিহীন গরিব চাষীদের জন্য ৩২৭ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করা হয়েছে এবং তার মাধ্যমে ১১১ কোটি টাকা ব্যয় করা হয়েছে। ১৯৯১-৯২ সালে ৬.৭৮ টি শ্রম দিবসের যে লক্ষ্যমাত্রা আছে সেটা পালন করা হবে। ঠিক এইভাবেই গ্রামে চাষীদের জন্য ১ লক্ষ ৯৪ হাজার মিনিকীট বিলি করা হয়েছে। এইভাবেই বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে বিপুল সাফল্য লাভ করেছেন। এইসব কথাগুলিই মহামান্য রাজ্যপাল মহাশয়ের ভাষণে প্রতিফলিত হচ্ছে, আর এই জন্যই স্বাভাবিক ভাবেই ওঁরা দিশাহারা হয়ে উল্টোপাল্টা বকতে শুরু করেছেন। আমার সময় কম, সেজন্য আর বেশি কথা না বলে পরিশেষে এই যে মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং বিরোধী দলের আনীত সংশোধনীগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

At this stage the House was adjourned at 7-47 P.M. till 1 P.M. on Wednesday, the 26th February 1991 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 26th February, 1991 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 155 Members.

**Obituary Reference**

[1-00 — 1-10 P.M.]

**Mr. Speaker :** Honourable Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty.

**Shri Ranendra Nath Dutta, a former judge of Calcutta High Court,** breathed his last at his Calcutta residence in the small hours on Monday, the 25th February, 1991. He was 81.

Born in an enlightened middle class family in Faridpur district of the undivided Bengal on December 1, 1910, Shri Dutta had his early education at Goalanda High School at Raibari in Faridpur. He later studied in the Presidency College and the University College of Law at Calcutta. He distinguished himself as a brilliant student through out his educational career.

Shri Dutta joined the Bengal Civil Service (Judicial) in 1935. He served the State Judicial Service for about 27 years. During this period he held different judicial offices including those of the Additional Chief Presidency Magistrate, Calcutta and the District Judge, Howrah. He also displayed his administrative flair while holding the posts of Additional Joint Secretary of the Law Department of the Government of West Bengal and Registrar, Appellate side, Calcutta High Court.

In November, 1982, Shri Dutta was appointed a Judge of the Calcutta High Court. As a Judge, he had always upheld the best traditions of the judiciary. With his erudition, prodence and legal acumen Shri Dutta earned an enviable distinction and left an indelible impression on the members of the Bar. Shri Dutta took keen interest in organisational matters as well. He was associated with the Bengal Judicial Service Association right from its early years and served it in different capacities. He had been the Secretary of the West Bengal Judicial Service Association, when it was so renamed after the partition of Bengal, for several years and also adorned it as its President from 1977 till March, 1981. He Chaired a Commission set up the State Government to examine the reasonableness of the transport operator's demand for fare-increase. Innately dignified, Shri Dutta could easily command the respect and admiration of the people from different walks of life who ever might have come to his contact.

At his death the State has lost a profound personality and a legal luminary.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(At this stage, all the Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceased.)**

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

Now, Question Hour.

Starred Question No. 1 is Held Over. Because it belongs to the Development and Planning Department.

## Starred Questions
## (To Which Oral Answers Were Given)

### বর্ধমান জেলার ব্লকে বিশ্ব ব্যাঙ্কের সাহায্যে নলকূপ স্থাপন

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি** ঃ কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্ধমান জেলার রায়না ১ নং ও রায়না ২ নং ব্লকে বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সাহায্যে কতগুলি গভীর/অগভীর নলকূপ স্থাপনের প্রকল্প সরকারি অনুমোদন লাভ করেছে;

(খ) উক্ত নলকূপগুলি উক্ত ব্লকের

(১) কোন কোন জায়গায় স্থাপিত হয়েছে;

(২) বাকিগুলি কবে নাগাদ স্থাপিত হবে; এবং

(গ) কবে নাগাদ প্রকল্পটি সম্পূর্ণ রূপে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র** ঃ

(ক) বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সাহায্যে বর্ধমান জেলার রায়না ১ নং ব্লকে উচ্চ, মাঝারি ও নিম্নক্ষমতা সম্পন্ন ২৩টি গভীর নলকূপ ও ১২টি অগভীর নলকূপ এবং রায়না ২ নং ব্লকে ৪টি গভীর নলকূপ স্থাপনের প্রকল্প এখন পর্যন্ত সরকার কর্তৃক অনুমোদিত হয়েছে।

(খ) (১) উক্ত নলকূপগুলো স্থাপনের জন্য যে স্থান নির্বাচিত হয়েছে তার তালিকা নিচে দেওয়া হল ঃ—

**রায়না ১ নং ব্লক ঃ—**

উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ — ৯টি।

**নির্বাচিত স্থান**

(১) তিয়ান্দুল।

(২) নেত্রখন্ড।

(৩) কুদ্রক।

(৪) পিপলা।

(৫) দক্ষিণকূল।

(৬) কুঁকড়া।

(৭) বৈদ্যমাধি।

(৮) বাসুদেবপুর।

(৯) শ্রীপুর।

মাঝারি ক্ষমতা সম্পন্ন নলকূপ — ২টি।

নির্বাচিত স্থান

(১) হরিপুর।

(২) সেহারা।

নিম্ন ক্ষমতা সম্পন্ন নলকূপ — ২টি।

নির্বাচিত স্থান

(১) দরিয়াপুর।

(২) বুজবুকদিঘী।

অগভীর নলকূপ — ২টি।

নির্বাচিত স্থান

(১) বোরো।

(২) বলাগড়।

রায়না ২ নং ব্লক ঃ—

উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ — ৪টি।

নির্বাচিত স্থান

(১) নিওর।

(২) উচালন।

(৩) খামারহাটি।

(৪) নন্দনপুর।

(খ) (২) বর্ধমান জেলার রায়না ১ নং ব্লকের ৯টি উচ্চ ক্ষমতা সম্পন্ন নলকূপের মধ্যে ২টির নিম্ন ক্ষমতা সম্পন্ন ১২ নলকূপের মধ্যে ৬টির, ১২টি অগভীর নলকূপের মধ্যে ১২টির এবং রায়না ২ নং ব্লকের উচ্চ ক্ষমতা সম্পন্ন ৪টি নলকূপের মধ্যে ৯টির মুল স্থাপনের কাজ সম্পূর্ণ হইয়াছে। আগামী মে মাসের মধ্যে উক্ত নলকূপগুলি চালু হবে বলে আশা করা যায়। উপরিউক্ত নলকূপগুলি ছাড়া বাকি নলকূপগুলির স্থাপনের কাজ আগামী ১৯৯২-৯৩ সালে নেওয়া হবে।

(গ) বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় বর্ধমান জেলার রায়না ১ নং এবং ২ নং ব্লকে রূপায়িত প্রকল্পটি ১৯৯২-৯৩ সালে সম্পূর্ণ হইবে।

বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সাহায্য পুষ্ট বর্ধমান জেলার সমগ্র ক্ষুদ্র সেচ প্রকল্পটি আগামী ১৯৯২-৯৩ সালে বাস্তাবায়িত হবে বলে আশা করা যায়।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিশ্ব ব্যাঙ্কের সাহায্য নিয়ে আপনি যে নলকূপ বসাচ্ছেন তার যে এস্টিমেটেড কস্ট আগে ছিল সেই এস্টিমেটেড কস্ট কন্ট্রাক্টাররা বাড়াবার কথা বলেছে কিনা, এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত হয়েছে কিনা? যে সমস্ত কন্ট্রাক্টাররা কাজ করার জন্য চুক্তি করেছিল সেই চুক্তির পরে এক্সক্যালেটেড প্রাইসের জন্য এখন আর কাজগুলি সেইভাবে করতে চাচ্ছে না, এটা ঠিক কিনা? এটা বাড়াবার কোনও সিদ্ধান্ত গ্রহণ করছেন কিনা?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র** ঃ বিশ্ব ব্যাঙ্কের সাহায্য নিয়ে হেভি ডিউটি টিউবওয়েল, মিডিয়াম ডিউটি টিউবওয়েল, লাইট ডিউটি টিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েল এই সমস্ত টিউবওয়েলের কাজ আমরা করি। আমাদের হেভি ডিউটি টিউবওয়েলের এস্টিমেটেড কস্ট ৫ লক্ষ ৯৩ হাজার ৪২০ টাকা, মিডিয়াম ডিউটি টিউবওয়েলের এস্টিমেটড কস্ট হচ্ছে ৪ লক্ষ ২৬ হাজার ৪৯০ টাকা, লাইট ডিউটি টিউবওয়েলের এস্টিমেটেড কস্ট হচ্ছে ৮৭ হাজার ৬৫০ টাকা এবং শ্যালো টিউবওয়েলের এস্টিমেটেড কস্ট হচ্ছে ৭১ হাজার ৪৯০ টাকা মাননীয় বিধায়ককে জানাই টোটাল এস্টিমেটেড কস্ট সাফিসিয়েন্ট। এই ব্যাপারে কোনও অসুবিধা হচ্ছে না। এই রকম কোনও অসুবিধার অভিযোগ কোনও স্তর থেকে আমরা পাইনি। শুধু একটা জায়গায় অসুবিধা ছিল আমাদের পাম্প হাউস নির্মাণের ক্ষেত্রে। টিউবওয়েলগুলি ছড়িয়ে ছিটিয়ে থাকার জন্য পাম্প হাউসগুলি করতে অসুবিধা হচ্ছে। প্রয়োজন মতো ঠিকাদাররা পাচ্ছে না। পাম্প হাউস এবং পাইপ লাইনের কাজ এক সঙ্গে এক জায়গায় করতে পারলে ঠিকাদাররা কিছু পয়সা পাবে, টাকা পয়সার সাশ্রয় হবে। এইভাবে সেটা ঠিক করা হয়েছে। এস্টিমেটেড কস্টের জন্য কাজের কোনও অসুবিধা হচ্ছে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাপ্লিমেন্টারী করতে গিয়ে প্রথমে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আমাদের বিরোধী দলের পক্ষ থেকে যে দিন থেকে হাউস সামন হয়েছে সেই দিন থেকে কোয়েশ্চেন জমা দিচ্ছি, টেলিফোনের মাধ্যমেও বলছি। কিন্তু আমরা লক্ষ্য করছি আজকের লিস্টে বিরোধী দলের কোনও প্রশ্ন অ্যাডমিটেড হয় নি। যা হয়েছে সরকার পক্ষের হয়েছে। আমি আপনাকে বলি বিরোধী দলের কোয়েশ্চেনগুলি থাকা উচিত। ওঁদের আপনি জয়গান করতে দিন, ঠিক আছে। আমি এই ব্যাপারে প্রোটেস্ট করছি, সিরিয়াসলী প্রোটেস্ট করছি না প্রথম দিন বলে।

**মিঃ স্পিকার** ঃ আপনারা তো সিনিয়র মেম্বার, আপনারা জানেন না যে কোয়েশ্চেন তৈরি না হলে ছাপা হয় না? অনেক সময় মন্ত্রী সময় নেন, উত্তর আসে না। আর একটা বলি আপনারা এমন প্রশ্ন করেছেন যে তাড়াতাড়ি উত্তর দিতে পারছেন না।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার সাপ্লিমেন্টারী এটাই।

**মিঃ স্পিকার ঃ** এটা সাপ্লিমেন্টারী হয় না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি অতিরিক্ত প্রশ্ন করার আগে এই প্রসঙ্গে একটু খানি বলছি। আপনি যে ভাবে নিয়ম মতো করছেন, কোয়েশ্চেন সিরিয়ালি যে ভাবে জমা রাখা হচ্ছে — আমি দেখেছি কোয়েশ্চেন পরপর জমা হচ্ছে — সেইমতো সিরিয়াল মেনটেন করেছেন। সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ওঁরা যে ভাবে বলছেন — কোয়েশ্চেন আগে জমা দেবেন না অথচ সেগুলো আগে চলে আসবে — এটা হলে আমাদের অধিকার খর্ব হবে।

(গোলমাল)

(**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** উনি কি আপনার স্টাফ? উনি কি করে জানবেন?)

আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে অতিরিক্ত প্রশ্নের মাধ্যমে জানতে চাইছি যে, ১৯৭৭ থেকে ১৯৮২ সাল পর্যন্ত এই ডিপ টিউবওয়েল, রিভার লিফট প্রসঙ্গে রাজ্য সরকারের সিদ্ধান্ত ছিল যেহেতু ডিপ টিউবওয়েল এবং রিভার লিফটের মধ্যে দিয়ে বহুজাতিক কর্পোরেশনগুলো পুঁজি লগ্নি করে, সেজন্য রাজ্য সরকার সিদ্ধান্ত করেছিলেন যে কোনও গভীর নলকূপ রিভার লিফট এখানে স্থাপন করা হবে না। ইতিমধ্যে কি এইসব শর্তের পরিবর্তন ঘটে গেল যার ফলে আমরা দেখতে পাচ্ছি যে তৃতীয় দফায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই ডিপ টিউবওয়েল, রিভার লিফট নূতন করে আবার চালু করা হচ্ছে? আপনি এই বিষয়ে কিছু জানেন কি?

**শ্রী কামাক্ষানন্দন দাস মহাপাত্র ঃ** ইতিপূর্বে সিদ্ধান্ত হয়েছিল এবং কি শর্ত নির্ধারিত হয়েছিল তা আমি জানি না। আমি মাননীয় সদস্যকে ক্যাটাগোরিক্যালি জানাচ্ছি যে আমাদের সরকার বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে পরবর্তী পর্যায়ে ঋণ নিয়ে ডিপটিউবওয়েল, রিভার লিফট মডার্নাইজেশনের জন্য যে স্কীম ছিল সেই স্কীমটির পরিকল্পনা শেষ হচ্ছে আগামী ৩১শে মার্চ।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, বিশ্বব্যাঙ্কের সহায়তায় পশ্চিমবঙ্গের গভীর নলকূপ বসাবার যে কর্মসূচি ছিল তা গত চার বছরে ধরে এই পরিকল্পনা নেওয়া সত্ত্বেও ঠিক সময় মতো রূপায়িত না করার ফলে আপনাদের টার্গেটেড টাইমের মধ্যে যতগুলি বসাবার কথা ছিল সেগুলো বসানো হয় নি। গত বছরে এবং চলতি আর্থিক বছরে কত সংখ্যক ডিপ টিউবওয়েল বসাবার পরিকল্পনা আপনি গ্রহণ করেছেন; এবং তার নির্ধারিত সময় কি ঠিক করেছেন?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় সদস্য অতিরিক্ত যে প্রশ্ন করেছেন তার প্রথম অংশ নিয়ে এই সভায় বহুবার আলোচিত হয়েছে। বিশ্বব্যাঙ্কের প্রকল্পটি চালু হবার পর প্রথম দু' বছর চলে গেছে বিশ্বব্যাঙ্কের সঙ্গে চুক্তি ফাইনালাইজ করার জন্য, যার জন্য রাজ্য সরকার দায়ী ছিল না।

দ্বিতীয়ত গতবার বাজেট সেশনের সময়ে বলেছিলেন যে, গত ফেব্রুয়ারি মাসে পশ্চিম বাংলায় অবিশ্রান্ত বর্ষার ফলে আমাদের পক্ষে হেভি যন্ত্রপাতি নিয়ে মাঠে যাওয়া সম্ভব হয় নি। প্রাকটিক্যালি চুক্তি ফাইনালাইজেশনের জন্য দু' বছর এবং অতি বর্ষণের ফলে কিছু দিন এই আড়াই বছর বিশ্ব ব্যাঙ্কের প্রকল্পের কাজ মাঠে করা যায় নি। সুতরাং আড়াই বছর যে কাজ আমরা করতে পারলাম না সেজন্য রাজ্য সরকার দায়ী নয় এবং এই ব্যাপারে রাজ্য সরকারকে দোষারোপ করা ঠিক নয়।

আমাদের রিভাইজড প্ল্যান শিডিউল যেটা আমরা বিশ্ব ব্যাঙ্কের কাছে সাবমিট করেছি সেই ব্যাপারে আমরা আমাদের টার্গেট হাণ্ড্রেড পারসেন্ট ফুলফিল করার চেষ্টা করেছি। আমি এগজাক্ট ফিগার এক্ষুণি দিতে পারব না, তবে চাইলে পরে দিয়ে দেব। প্রত্যেক ক্ষেত্রে যেমন, হেভি ডিউটি টিউবওয়েল, মিডিয়াম ডিউটি টিউবওয়েল অথবা লাইট ডিউটি টিউবওয়েল, কিম্বা শ্যালো টিউবওয়েল বা ডাগ ওয়েল, এদের বোরিং, পাম্প হাউস এনার্জাইজেশন প্রত্যেকটি ক্ষেত্রে, দু-একটি ব্যতিক্রম ছাড়া, আমাদের এই বছরের যে টার্গেট ছিল তা আমরা ওভার ফুলফিল করেছি।

অনেকগুলি টার্গেট ফুলফিল করার পথে আমরা যাচ্ছি। আমি এটুকু নিশ্চিত করে বলতে পারি, আমাদের বিশ্বব্যাঙ্ক প্রকল্পের যে লক্ষ্য আছে সেটা ডেফিনেটলি ফুলফিল করব।

**শ্রী শিবপ্রসাদ দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে রায়না ১ নং এবং ২ নং-এ গভীর নলকূপ হবে, এখন আমার প্রশ্ন কোন কোন জায়গাতে এগুলি হবে এবং এই বছরে তার কাজ শুরু হবে কিনা?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** কোন কোন জায়গাতে হবে তার তালিকা টেবিলে প্লেস করেছি সেইজন্য পড়ি নি। আমি উত্তরেও বলেছি কয়টি কমপ্লিট হয়েছে। রায়না ২ নং ড্রিলিং কমপ্লিট হয়ে গেছে। তিয়ান্দুল এবং নেত্রখন্ডতে দুইটি পাম্প হাউসের কাজ আমরা কমপ্লিট করে ফেলেছি। দুইটি টেস্ট ফর্ম আমরা দিয়ে দিয়েছি; পাইপ লাইন বসানোর কাজ আজকে পর্যন্ত মোর দ্যান ৭৫ শতাংশ কমপ্লিট। আশা করছি মার্চের মধ্যে এটা চালু করে দেব। বাকিগুলির ক্ষেত্রেও টেন্ডার ডাকা এবং পাইপ লাইন বসানোর কাজ এগিয়েছে। আর নিম্ন ক্ষমতা সম্পন্ন-র ব্যাপারে আমাদের যে ৬টা টার্গেট ছিল সেটা অলরেডি ফুলফিল করেছি। রায়না ২ নং ব্লকে ১২টি ছিল অগভীর নলকূপ বোরো এবং বলাগড়ে ১২টি কমপ্লিট করেছি, পাম্প হাউস কন্সট্রাকশনের কাজটা শুরু হয়েছে। উচ্চ ক্ষমতা সম্পন্ন একটা নিওরে, সেটা কমপ্লিট করেছি। বাকি যা কাজ আছে সেটা আমরা আগামী আর্থিক বছরে শুরু

করব, ৯২-৯৩ সালে কমপ্লিট করে দেব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন গভীর এবং অগভীর নলকূপের জন্য বিশ্বব্যাঙ্ক থেকে যে টাকা বরাদ্দ করা হয়েছে তার কাজ শেষ হবার কথা ছিল ৯১ সালের মার্চের মধ্যে। অথচ ডিসেম্বর ৯০ সাল পর্যন্ত কেবলমাত্র শতকরা ১০ ভাগ কাজ হয়েছে যার জন্য বিশ্বব্যাঙ্ক ভাবনা চিন্তা করছেন আর টাকা দেবেন কিনা, কারণ এটা তো ঋণ।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় সদস্যকে জানাতে চাই ডাঃ মানস ভূঁইয়া এই মাত্র যে প্রশ্ন করেছিলেন তাতে আপনার প্রথম প্রশ্নের উত্তরটা আমি কভার করেছি। বিশ্ব ব্যাঙ্ক ভাবনা চিন্তা করছেন তারা আমাদের প্রোজেক্ট এক্সটেন করবেন কিনা, এ ব্যাপারে আপনি কোথা থেকে জেনেছেন আমি জানি না, তবে আমি বলছি বিশ্বব্যাঙ্কের অর্থরিটি আমাদের কাছে লাস্ট ডিসেম্বরে এসেছিলেন, আমাদের সাথে দু-দুবার এই নিয়ে কথাবার্তা হয়েছে, আমরা যা টার্গেট নিয়েছি সেটা আমরা ফুলফিল করব। আমি সভাতে ভরসা দিতে পারি যে প্রোজেক্ট কন্টিনিউ হচ্ছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা শেষ হবার কথা ছিল ৯১ সালের মার্চের মধ্যে অথচ ডিসেম্বর ৯০তে টোটাল কাজটা ১০ ভাগ হয়েছে, এটা কেন হল?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** আমরা আড়াই বছর কাজ করতে পারি নি। ২ বছর বিশ্বব্যাঙ্কের সাথে চুক্তির ফাইনালাইজ করতেই সময় চলে গিয়েছে। একটা বর্ষা মরশুমে কাজই করতে পারি নি। পরের মরশুমে যে কাজটা করার কথা সেটা তো অর্দ্ধেক বছরে করা যায় না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ডিপ টিউবওয়েলের ক্ষেত্রে পাইপ লাইন একটা সংস্থা করছে, যারা এনারজাইস করছে — এস. ই. বি. করছে — ঘর আলাদা করছে, এরকম ভাবে বিভিন্ন কাজ বিভিন্ন কন্ট্রাক্টার করছে। কিন্তু দেখা যাচ্ছে একটা কাজ শেষ হবার পর আর একটা কাজ শুরু হতে দেরি হচ্ছে। কয়েক জায়গায় কাজ সম্পূর্ণ কমপ্লিট হয়ে গেছে কিন্তু এনারজাইস হচ্ছে না। ফলে এলাকার মানুষের মধ্যে ইরেকশন হচ্ছে। অনেক জায়গায় পাইপ লাইন হচ্ছে না ফলে সেখানে বিক্ষোভ দেখা দিচ্ছে এই যে সমন্বয়ের অভাব দেখা দিচ্ছে এর ফলে নির্দিষ্ট সময়ের মধ্যে হবে কিনা দয়া করে বলবেন কি?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন এটা ঠিকই আমাদের কাজের যে ত্রুটি বিচ্যুতি ছিল তার মধ্যে একটা হচ্ছে সমন্বয়ের অভাব, এটা আমরা সম্পূর্ণ করতে পারি নি। আমরা আমাদের এই ত্রুটির সম্বন্ধে সচেতন, আমরা এটা ওভারকাম করার চেষ্টা করছি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** সংবাদপত্রের রিপোর্টে বেরিয়েছে টার্গেট বা লক্ষ্যমাত্রা ছিল ৪০০ ডিপ টিউবওয়েল, ১০০টি মিডিয়াম, এবং ৬২০টা শ্যালো টিউবওয়েল কিন্তু দেখা যাচ্ছে যে এর মধ্যে মাত্র ৩১২টি ডিপ টিউবওয়েল, ৯২টি মিডিয়াম, এবং ৫০৮টি শ্যালো টিউবওয়েল হয়েছে। বলা হয়েছিল যে, ১৯ কোটি টাকা খরচ হয়েছে ৮৯-৯০তে। আসলে দেখা যাচ্ছে, মাত্র ১৪ কোটি টাকা খরচ হয়েছে। ৯ কোটি টাকা জিনিসপত্র কিনতে খরচা হয়েছে। আর পাইপ কেনা নিয়েও বিরাট দুর্নীতি রয়েছে এটা আমরা সংবাদপত্রে দেখেছি। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই তথ্যগুলি ঠিক কি না?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** আপনি যে তথ্যগুলি পড়েছেন সেই তথ্যগুলি ঠিক নয়। এখনও পর্যন্ত ৪৭৫টি ডিপ টিউবওয়েল অলরেডি আমরা করে ফেলেছি। বাদ বাকি ফেজ টু ফেজ করছি। দরকার হলে আপনি নোটিশ দেবেন তখন আমি বলব। সংবাদপত্রের ইনফরমেশন ইজ নট কারেক্ট।

### অমৃতবাজার ও যুগান্তর পত্রিকার কর্মীদের কর্মবিরতি

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য সরকার কি অবগত আছেন যে, কলকাতা থেকে প্রকাশিত অমৃতবাজার এবং যুগান্তর পত্রিকার সাংবাদিক ও কর্মীরা বেতন না পাবার ফলে কর্মবিরতি পালন করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ কর্মবিরতি বন্ধ করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে। হবে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সংশ্লিষ্ট সমস্যাটি সম্পর্কে রাজ্য সরকার ওয়াকিবহাল এবং গত এক বছর ধরে রাজ্য সরকার এই সমস্যার সমাধানে বেশ কয়েকটি উদ্যোগ নিয়েছেন। বর্তমানে সরকারের কোনও উদ্যোগ আর কার্যকর হচ্ছে না।

**শ্রী অশোক ঘোষ ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, কালকেও এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে বলেছেন যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে এবং আর নেওয়া সম্ভব নয়। কি এমন পরিস্থিতি ঘটল যে আর উদ্যোগ নেওয়া সম্ভব হচ্ছে না এবং অনির্দিষ্ট

কালের পত্রিকা বন্ধ হয়ে যাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আর কোনও উদ্যোগ কার্যকর হচ্ছে না এটা ঠিক নয়, উদ্যোগ বজায় আছে। আপনি উত্তরের মানে বোঝেন নি।

**শ্রী অশোক ঘোষ ঃ** কি ধরনের উদ্যোগ নিয়েছেন সেটা আমি জানতে চাইছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের দলের কয়েকজন নেতার সঙ্গে এই বিষয়ে একাধিকবার কথা হয়েছে। উদ্যোগটা নেওয়া হয়েছিল একটা রুগ্ন শিল্প হিসাবে, বিশেষ করে একটা পত্রিকা তার সমস্যা মেটাবার জন্য, তাদের রক্ষা করা উচিত এবং তার জন্য রাজ্য সরকারের সঙ্গে আলোচনা হয়েছিল এবং রাজ্য সরকারের যাঁরা অফিসার বিশেষ করে মুখ্য সচিব তাঁর নেতৃত্বে একটা কমিটি হয়েছিল এবং ব্যাঙ্কের সঙ্গেও আলাপ-আলোচনা শুরু হয়েছিল, নির্দিষ্ট কর্মসূচিও হয়েছিল কিন্তু সমস্ত বিষয়টা হল, এই পত্রিকার যাঁরা মালিক তাঁদের একটা পরিচালনার নৈরাজ্য, অর্থনৈতিক বিশৃঙ্খলা, আর খারাপ ভাষা ব্যবহার করছি না, পত্রিকার মালিক তো শুধু মালিক নয় আপনাদের দলের নেতা। অপরাধ তাঁরা দিনের পর দিন করছেন আর আপনারা এখানে প্রশ্ন করছেন —

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

পরিচালনা এবং নৈরাজ্য এবং অর্থনৈতিক বিশৃঙ্খলার জন্য পত্রিকাটি বন্ধ হয়ে আছে। সরকারি উদ্যোগ এখনও বজায় আছে। যদি আপনাদের নেতার মাথায় শুভ বুদ্ধির উদয় হয় তাহলে সরকারের হাত এখনও প্রসারিত আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, অমৃতবাজার এবং যুগান্তর পত্রিকার সাংবাদিক এবং কর্মচারীর সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই মুহূর্তে এই সংখ্যাটা আমার কাছে নেই, এই সংখ্যাটা এখন আমি বলতে পারব না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকায় যে নৈরাজ্য চলছে এবং আপনারা যে উদ্যোগ গ্রহণ করেছিলেন সেটা কার্যকর হয় নি। সেই পরিপ্রেক্ষিতে এই পত্রিকা দুটিকে অধিগ্রহণ করার ব্যাপারে রাজ্য সরকার কোনও কিছু ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** একেবারেই না। আমাদের প্রস্তাব আমি আবার বলছি, বিরোধী দলের নেতারা যদি রাজি হন, তাহলে এই মুহূর্তে আমাদের কাজ হচ্ছে একই সঙ্গে কর্মচারিদের কাছে গিয়ে মিটিং করা, তাতে তাদের মনে একটা ভরসা জাগবে। আর দ্বিতীয়ত মালিকদের

বাধ্য করা, রাজ্যের মুখ্য সচিবের মাধ্যমে রাজ্য সরকার যে প্রস্তাব দিয়েছিল সেই প্রস্তাব মেনে নেওয়ার জন্য। যদি তারা সেটা না মেনে নেন, তাহলে ব্যাঙ্ক কোনও কার্যকর ভূমিকা নেবে না। এই মুহুর্তে রাজ্য সরকারের পক্ষে কোনও পত্রিকা অধিগ্রহণ করা সম্ভব নয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** রাজ্য সরকার কি প্রস্তাব দিয়েছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** রাজ্য সরকারের নেতৃত্বে একটা কমিটি হবে। সেই কমিটিতে থাকবেন রাজ্যের মুখ্য সচিব এবং ব্যাঙ্ক। ওখানে একটা বিশাল সমস্যা চলছে। মালিক পক্ষ যদি ব্যাঙ্কের শর্তাবলী মেনে নিতেন, তাহলে পত্রিকাটি আস্তে আস্তে বাঁচত এবং একটা সম্ভাবনা ছিল।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রভিডেন্ট ফান্ডে কত টাকা বাকি আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সঠিক হিসেব আমার কাছে নেই। তবে প্রায় তিন কোটি টাকার মতো হবে এবং এটা দন্ডনীয় অপরাধ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো এই ব্যাপারে সব দলের সহযোগিতা চেয়েছেন। এই মর্মে আলোচনার জন্য ও এই সমস্যার সমাধান করার জন্য আপনি কি কোনও সর্ব দলীয় মিটিং ডাকবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই ব্যাপারে মত দিলে সর্ব দলীয় মিটিং আমরা ডাকতে পারি এবং কংগ্রেস নেতাদের সঙ্গেও এ ব্যাপারে কথা বলা দরকার কারণ এখানে বিরোধ সৃষ্টি করে কোনও লাভ নেই। এই পত্রিকা দুটির স্বার্থে সকলে এক সাথে বসে ও কংগ্রেস দলের পক্ষ থেকে সরকারকে সহযোগিতা করলে ভাল হয়। বিরোধী দলের নেতাদের কাছে আমি অনুরোধ করছি, আপনারা সরকারের সঙ্গে সহযোগিতা করুন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনি এই হাউসে বললেন, যে এই পত্রিকা দুটিতে দীর্ঘদিন ধরে নৈরাজ্য ও বিশৃঙ্খলা চলছে। এই ব্যাপারটা কতদিন ধরে সরকারের নজরে এসেছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা এটা জানতাম অনেক দিন ধরে, কিন্তু আমাদের সরকারের কাছে চিঠি এসেছে প্রায় দু' বছর আগে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি এখানে আমাদের দলের পক্ষ থেকে মাননীয় তথ্যমন্ত্রীকে প্রতিশ্রুতি দিতে চাই, আমরা তার যে কোনও উদ্যোগের সাথে সহযোগিতা করতে প্রস্তুত আছি। সরকারি পত্রিকা বসুমতীকে, রাজকোষ থেকে কোটি কোটি টাকা ভরতুকি দিয়ে

চালানো হচ্ছে, কিন্তু আমাদের এই যুগান্তর ও অমৃতবাজার পত্রিকা দুটি অধিগ্রহণ করার ব্যাপারে সরকার সরাসরি ভাবে না করে দিলেন। মালিক কংগ্রেস দলের লোক বলে তাকে নাকি গ্রেপ্তার করা যাচ্ছে না। কিন্তু আমি বলতে চাই, অগণিত কর্মচারীর স্বার্থ জলাঞ্জলি দিয়ে কোটি কোটি টাকা তছরূপ করছে ও মানুষের জীবন নিয়ে যারা ছিনিমিনি খেলছে, সে যে দলভুক্তই হোক না কেন তাঁকে গ্রেপ্তার করা হবে না কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে আমি বলি, গত দু' মাস আগে আপনাদের দুজন নেতা যখন এই ব্যাপারে আমার সঙ্গে আলোচনার জন্য গিয়েছিল, তখন আমি তাদের বলেছিলাম আপনারা প্রকাশ্যে একটা বিবৃতি দিন এই ব্যাপারে। আমি আপনাদেরকে বলছি, এই ব্যাপারে আপনারা আজকে বিবৃতি দিলে, কালকেই আমি সংশ্লিষ্ট বিভাগকে তাদের কাজ করতে বলব।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** রাজ্য সরকারের কাছে দন্ডনীয় অপরাধ যোগ্য যদি কোনও কাগজপত্র তথ্যাদি থাকে তাহলে তিনি যেই-ই মালিক হন তাঁকে গ্রেপ্তার করা যেতে পারে। এই ব্যাপারে আজকে এই হাউসে এই বক্তব্য উপস্থিত করলাম আমরা দাবি করছি সরকার তাঁদের সিদ্ধান্তে অটল থেকে অপরাধ যোগ্য কাগজপত্র যোগাড় করে তার ভিত্তিতে সেই মালিককে গ্রেপ্তার করুন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** কাগজ যোগাড় করতে হবে না, পি. এফ. সরিয়ে নেওয়াটাই দন্ডনীয় অপরাধ!

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** আমরা আমাদের দলের পক্ষ থেকে বলছি প্রমাণ কাগজপত্র থাকলে আপনি গ্রেপ্তার করুন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** তিনি শুধু একটা প্রতিষ্ঠানের মালিক নন, তিনি কংগ্রেসের প্রতিষ্ঠিত নেতা বলে আমাদের দশ বার ভাবতে হয়েছে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদেরও কথা হচ্ছে যে যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকা সম্পর্কে আমাদের যে তথ্য আছে তাতে দেখতে পাচ্ছি বাঁচাও কমিশনের যে আইন সেই আইন লংঘন করে মালিক দীর্ঘদিন ধরে এখানে অর্থনৈতিক বিশৃঙ্খলা সৃষ্টি করেছেন। এখানে ১ হাজার ২শো সাংবাদিক এবং কর্মচারী আছেন। এই প্রতিষ্ঠানের মালিক একজন কংগ্রেস নেতা, তিনি প্রভিডেন্ট ফান্ডের টাকা, গ্র্যাচুইটির টাকা আত্মসাৎ করেছেন, কেন তাঁকে গ্রেপ্তার করা হবে না? গ্রেপ্তারী পরোয়ানা সত্ত্বেও তাঁকে গ্রেপ্তার করা হয় নি, বাঁচাও কমিশনের আইন লংঘন করা সত্ত্বেও তাঁকে গ্রেপ্তার করা হয় নি। এই মালিক যিনি সাংবাদিক, কর্মচারীর কোটি কোটি টাকা আত্মসাৎ করে ব্যাঙ্ক থেকে

কাটি কোটি টাকা আত্মসাৎ করেছেন তাঁকে এখনই গ্রেপ্তার করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে মাবেদন রাখছি।

(নো রিপ্লাই)

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সরকার ইতিমধ্যে বসুমতী সংবাদপত্রকে অধিগ্রহণ করে তাঁরা নিজেরা চালাচ্ছেন অনেক লোকসান সত্ত্বেও। আমি এই গঠনমূলক প্রস্তাব দিচ্ছি যে মালিকের বিরুদ্ধে যে ব্যবস্থা গ্রহণ করার করুন, কিন্তু যুগান্তর অমৃতবাজার পত্রিকাকে বসুমতীর সাথে এক সঙ্গে মিলিয়ে সরকার ভালভাবে সংবাদপত্র বের করতে পারেন। কারণ, যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকায় যে সমস্ত মেশিন আছে এগুলি খুব লেটেস্ট মেশিন এবং তাতে সরকারের হয়ত বসুমতীর জন্য যে লোকসান হচ্ছে সেটা অনেকটা কমে যাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যের নিশ্চয়ই জানা আছে বসুমতী অধিগ্রহণ করার সিদ্ধান্ত কংগ্রেস সরকারের সিদ্ধান্ত, একটা ভুল সিদ্ধান্ত। অতীতের সেই ভুল সিদ্ধান্ত আমাদের ঘাড়ে চাপানো হল। কংগ্রেসের সিদ্ধান্ত বসুমতীকে অধিগ্রহণ করা বা সংবাদপত্রকে অধিগ্রহণ করা এটা অর্থনৈতিক, প্রশাসনিক, নৈতিক সব দিক থেকে একটা ভুল সিদ্ধান্ত। এই অবস্থা থেকে বেরিয়ে যাবার চেষ্টা করছেন সরকার। কংগ্রেস সরকারের ভুল সিদ্ধান্ত অনুসরণ করার বামফ্রন্ট সরকারের কোনও ইচ্ছা নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকার পরাধীন ভারতবর্ষে একটা সাম্রাজ্যবাদ বিরোধী ভূমিকা ছিল। তার মালিক গোষ্ঠী সেটাকে বন্ধ করার জন্য একটা সিদ্ধান্ত নিয়ে সেখানে অর্থনৈতিক বিশৃঙ্খলার সৃষ্টি করছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই আমাদের রাজ্যে যেভাবে দেখছি সরকার এবং তার সঙ্গে খৈতান, গোয়েঙ্কার যৌথ উদ্যোগে অনেক রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে সেইভাবে এই ঐতিহ্যপূর্ণ দুটি পত্রিকাকে চালাবার জন্য কোনও চিন্তা ভাবনা করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য যা বললেন — আমি আগেও বলেছি, আবার বলছি, সত্যিকারের উদ্যোগ হতে পারে যদি আমাদের বিরোধী দল আমাদের সঙ্গে এক সঙ্গে দাঁড়ায়, এখানে আলোচনার মধ্যে যতটুকুই তিক্ততা সৃষ্টি হোক — আমাদের মূল প্রস্তাব ছিল — ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করে একটা চুক্তি করে এই বিতর্কের বর্তমান সমস্যার সমাধান করা যায় এবং সেই চুক্তি থেকে তিনি সরে গেলেন কি কারণে সেটা আমাদের জানা নেই। সেটাতেই একটা সমস্যা সমাধানের পথ আছে। এটা নিয়ে আমার শেষ অনুরোধ হচ্ছে, বিরোধী দলের নেতারা যারা এই ব্যাপারে ওয়াকিবহাল আছেন তারা আসুন এবং এক সঙ্গে আমরা বসে একটা পথ বের করতে পারব।

## বাঁকুড়া জেলার খাতড়াতে ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপন

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রী রামপদ মান্ডি :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৯১-৯২ আর্থিক বৎসরে জেলার খাতড়াতে একটি ফায়ার ব্রিগ্রেড কেন্দ্র স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুশীল কুজুর :** জলপাইগুড়ি জেলায় ফায়ার ব্রিগ্রেড স্টেশন তৈরি করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**মিঃ স্পিকার :** না, না, এটা হবে না। প্রশ্নটা বাঁকুড়া নিয়ে আছে, জলপাইগুড়ি এখানে আসবে কোথা থেকে?

**শ্রী তুহিন সামন্ত :** প্রশ্ন ওঠে না কেন — কি কি কারণে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** প্রশ্ন ওঠে না এই কারণে যে, বাঁকুড়া জেলায় এখন বাঁকুড়া শহরে ফায়ার ব্রিগ্রেড আছে। পরবর্তী উদ্যোগ হচ্ছে বিষ্ণুপুরে করার। আগে ডিস্ট্রিক্ট টাউন এবং তারপরে সাব-ডিভিসনাল টাউনে করার লক্ষ্য এবং সেই অনুযায়ী বিষ্ণুপুরে হবার পরে পরবর্তী পর্যায়ে আমরা খাতরার কথাটি ভাবতে পারি। কেন না, বিষ্ণুপুরে আমরা অনেকটা এগিয়ে গেছি।

**শ্রী দেবরঞ্জন সেন :** আপনি বললেন আগে জেলা এবং তারপরে সাব-ডিভিসনাল টাউনে হবে, কিন্তু কংগ্রেস আমলে আমরা দেখেছি বর্ধমান জেলার ভাতারে বিরাট বিরাট দুটি বাড়িতে ফায়ার ব্রিগ্রেড হয়েছে, সেটা সাব-ডিভিসনাল টাউনও নয়, ডিস্ট্রিক্ট টাউনও নয়। সেটা কি অবস্থায় আছে এবং কেমন আছে এবং সেই উদাহরণ ধরে আমরা এটা করতে পারি কিনা — জানাবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** অতীতের অনেক পাপ আছে — এই প্রশ্নটা এইদিকে না করে ঐদিকে করলে ওরা বলতে পারতেন। আমরা আসার পরে একটা নীতি নিয়ে চলেছি। কংগ্রেস সরকারের আমলে ভাতারে কি কি হয়েছে, সেটা বলতে আরম্ভ করলে একটা ইতিহাস হয়ে যাবে।

**শ্রী নবনী বাউড়ি :** খাতরা হচ্ছে বর্তমানে সাব-ডিভিসনাল টাউন এবং পিছিয়ে পড়া

এলাকা। সেই হিসাবে এটার উপর গুরুত্ব দিলে ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ বিষ্ণুপুরকে বাদ দিয়ে খাতরায় হওয়াটা কি উচিত হবে — আপনার কি মনে হয়?

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ জেলা শহর এবং মহকুমা শহরগুলিতেই ফায়ার ব্রিগেড কেন্দ্রীভূত করছেন।

[1-40 — 1-50 P.M.]

এই ফায়ার ব্রিগেডের প্রশ্নে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই — আমরা দেখছি, বহুতল বাড়িতে আগুন নেভানোর ব্যাপারে ফায়ার ব্রিগেডের ইক্যুইপমেন্টসের অভাব আছে। এ ব্যাপার নিয়ে টাটা কোম্পানি নাকি একটা প্রস্তাব দিয়েছিলেন to modernise the fire brigade system in Bengal এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কোনও আলোকপাত করতে পারেন কি?

**মিঃ স্পিকার** ঃ না, না, হবে না। It is out of order.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় অতীতের পাপের কথা বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সেই সময় ভাতারের ভর্তা কে ছিলেন?

**মিঃ স্পিকার** ঃ না, না, এ প্রশ্ন হয় না।

**বেথুয়াডহরিতে নৌকাডুবিতে মৃত ও আহত ছাত্র-ছাত্রীদের ক্ষতিপূরণের ব্যবস্থা**

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫।) **শ্রী দিলীপ মজুমদার** ঃ ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

নদীয়া জেলার বেথুয়াডহরিতে নৌকাডুবির ফলে মৃত ও আহত ছাত্র-ছাত্রীদের কোনও রকম ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা** ঃ

হ্যাঁ, মৃতদের পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি, কি ধরনের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মৃতদের পরিবারকে প্রতি পরিবার পিছু ৫ হাজার টাকা করে দেওয়া হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি, কত পরিবারকে এই ধরনের সাহায্য দেওয়া হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ৪৫।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মননীয়া মন্ত্রী মহোদয়া বললেন যে নিহতদের পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। আমার প্রশ্ন, বেথুয়াডহরির হাসপাতালের সেই ডাক্তার যার ঘর র‍্যান্সাক করা হয়েছিল, সমস্ত কিছু ক্ষতিগ্রস্ত হয়েছিল তাকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ক্ষতিপূরণ দেওয়া হয় নি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া যে ৫ হাজার টাকা করে পরিবার পিছু সাহায্য দেওয়ার কথা বললেন তা অপ্রতুল। পরিবার পিছু এই সাহায্যের পরিমাণ অন্ততপক্ষে ৫০ হাজার টাকা করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** না, যেহেতু আর্থিক সঙ্গতির অভাব আছে। দিতে পারলে ভাল হত।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি, কতগুলি শিশু এতে প্রাণ হারিয়েছিল এবং শিশুদের পরিবারকে সাহায্যের পরিমাণ ৫ হাজার টাকা থেকে আরও বাড়ানোর ব্যাপারে সরকার চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ৪৫-এর মধ্যে ৩০টি শিশু ছাত্র ছাত্রী মিলিয়ে। ২১ জন ছাত্র এবং ১২ জন ছাত্রী। প্রতি পরিবারকে ৫ হাজার টাকা করে দেওয়া হয়েছে। এখনই বাড়াবার কোনও প্রস্তাব নেই।

### বঙ্গীয় সাহিত্য পরিষদের জন্য উন্নয়নমূলক পরিকল্পনা

***৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

বঙ্গীয় সাহিত্য পরিষদের জন্য কোনও উন্নয়নমূলক পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

বঙ্গীয় সাহিত্য পরিষদের কাছ থেকে একটি স্মারকপত্রে আমরা পেয়েছি। তার কিছুটা অংশ শিক্ষা বিভাগের সংশ্লিষ্ট এবং বাকি অংশগুলির কিছুটা তথ্য ও সংস্কৃতি বিভাগ উদ্যোগ নিতে পারে। কিন্তু পরিষদের আভ্যন্তরীণ গোলযোগের জন্য সরকারের এই উদ্যোগকে কার্যকর করা যায় নি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই বঙ্গীয় সাহিত্য পরিষদ যা আমাদের বাংলা দেশের ঐতিহ্য এবং সংস্কৃতির সঙ্গে যুক্ত, আমরা সকলেই গর্বিত এই বাংলার মানুষের জন্য। আমাদের বাংলা দেশের কিছু বিদগ্ধজন কি রাজ্য সরকারের কাছে আবেদন করেছেন এই সাহিত্য পরিষদকে রক্ষা করার জন্য এবং সেই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার জন্য?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি একথা বলতে চাই যে সেখানে একটা বিশেষ সমস্যা চলছে। এই ব্যাপারে রাজ্য সরকারের কাছে কিছু চিঠি এসেছে বিশেষ করে ডঃ অজিত বোসের কাছ থেকে একটা চিঠি এসেছে এবং সংবাদ পত্রেও বিবৃতি বেরিয়েছে। বঙ্গীয় সাহিত্য পরিষদ একটা পুরানো প্রতিষ্ঠান। সেখানে আমাদের সংস্কৃতি সাহিত্যের পুরানো নথি এবং আরও অনেক ধরনের সম্পদ আছে। আমি কিছুদিন আগেও সেখানে গিয়েছিলাম এবং আমার সঙ্গে আলোচনা হয়েছে। তাদের যে কমিটি আছে তার মধ্যে একটা বিরোধ সৃষ্টি হয়েছে। এই বিরোধ না মিটলে আমাদের যা করার কথা সেটা করা যাবে না। তবে আমার ধারণা বিরোধ মিটে যাবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কি ধরনের বিরোধ আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আভ্যন্তরীণ বিরোধ। আমার যা মনে হয় তাতে ঐ প্রতিষ্ঠানে যাদের থাকার কথা নয় এমন কিছু লোক সেখানে আছে এবং তারা বিরোধ সৃষ্টি করছে।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে তাদের মধ্যে কিছু বিরোধ আছে এবং কিছু ব্যক্তি আছে যাদের সেখানে থাকা উচিত নয়। এই বিরোধটা কি তাদের নিয়ে এবং এই সম্পর্কে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই বিরোধে আমরা হস্তক্ষেপ করতে চাই না। এটা অজিত ঘোষ মহাশয় বলতে পারেন। তবে আমরা বলেছি যে আপনারা নিজেরা উদ্যোগ নিয়ে এই

সমস্যার সমাধান করুন। সরকার সোজাসুজি এই ব্যাপারে হস্তক্ষেপ করতে চায় না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি যতদূর জানি আমাদের বঙ্গীয় সাহিত্য পরিষদের সঙ্গে প্রাক্তন এম. পি. অতীশ সিনহা যুক্ত ছিলেন এবং আছেন। তিনি অনেকবার মন্ত্রীর কাছে গিয়েছিলেন। আপনার কাছে আমার প্রশ্ন হচ্ছে, এটা তাদের অভ্যন্তরীণ বিরোধ, না বঙ্গীয় সাহিত্য পরিষদের যে কমিটি আছে সেই কমিটির কোনও লোক সম্পর্কে সরকারের আপত্তি আছে এবং সে জন্য সাহায্য করা যাচ্ছে না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সরকারের ঐ কমিটি সম্পর্কে কোনও মনোভাব নেই। আপনি অতীশ বাবুর সঙ্গে কথা বললে সেটা জানতে পারবেন। যারা পরিচালনা করেন সাহিত্য পরিষদ তারা মনে করেন কিছু অবাঞ্ছিত ব্যক্তি আছেন। তারা একমত হয়ে আমার কাছে আসতে পারেন। তবে এই সাহিত্য পারিষদের কিছুটা বিস্তার করা দরকার। তাছাড়া জমির প্রয়োজন আছে, পুরানো পুঁথি রক্ষা করার জন্য অর্থের প্রশ্ন আছে। বিগত দিনে পূর্ত দপ্তর থেকে কিছু আর্থিক সাহায্য দেওয়া হয়েছে ঘর বাড়ি মেরামত করার জন্য। কিন্তু তাদের যে অভ্যন্তরীণ বিরোধ আছে সে ব্যাপারে আমরা নিজেরা কোনও হস্তক্ষেপ করতে চাই না। ওরা নিজেরা মিটিয়ে নিলে আমরা সরকার থেকে যা করণীয় সেটা করতে প্রস্তুত।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বঙ্গীয় সাহিত্য পরিষদের জন্য সরকার থেকে বাৎসরিক কোনও গ্রান্ট দেওয়া হয় কিনা এবং যদি দেওয়া হয় তাহলে সে ক্ষেত্রে সরকারের কোনও প্রতিনিধি থাকে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নিয়মিত কিছু দেওয়া হয় না। তবে মাঝে মাঝে নেওয়া হয় শিক্ষা দপ্তর থেকে। আর সরকারের প্রতিনিধি সেই রকম ভাবে নেই। চিরকালই এই রকম ছিল। সময়ে সময়ে এদের আর্থিক সাহায্য কিছু দেওয়া হয়। সম্প্রতিকালে কিছু চেয়েছে। আমরা শুরু করেছিলাম কিন্তু এই আভ্যন্তরীণ বিরোধ সৃষ্টি হওয়ার ফলে এগোনো যাচ্ছে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ৩ শত বর্ষ পূর্তি উপলক্ষে কলকাতা শহর মহানগরীর জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে। সুতরাং এই ৩ শত বর্ষ পূর্তির সময়ে এই বঙ্গীয় সাহিত্য পরিষদ যেটা একটা গুরুত্বপূর্ণ এবং বহুদিনের সাংস্কৃতিক ঐতিহ্যবাহী সংগঠন, এই সংগঠন যদি নষ্ট হয়ে যায় তাহলে সেটা কি সরকারের পক্ষে বা পশ্চিমবঙ্গের কলকাতা মহানগরীর পক্ষে ভাল হবে? কাজেই আমার প্রশ্ন হচ্ছে, এর গুরুত্ব বিবেচনা করে এই বঙ্গীয় সাহিত্য পরিষদকে যে কোনও ভাবে রক্ষা করার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন সেটা অনুগ্রহ করে জানাবেন কি —

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি এবং আবার বলছি এই প্রতিষ্ঠানটির

.রুত্ব আমরা বুঝি এবং কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে এর রক্ষণাবেক্ষণের ব্যাপারে াছে — এগুলি বুঝতে অসুবিধা নেই। কিন্তু ওখানকার আভ্যন্তরীণ গোলমালের মাঝখানে স্তক্ষেপ করার অসুবিধা আছে। বিশেষ করে যেখানে দেশের জন নায়করা রয়েছেন, গুণী- নরা আছেন এবং সেখানকার গোলমালের যে চরিত্র তাতে সরকারের পক্ষ থেকে হস্তক্ষেপ রতে যাওয়া ভুল হবে। তবে ওখানকার সংশ্লিষ্ট ব্যক্তিদের সঙ্গে আমরা কথাবার্তা বলছি। মামি তো নামও করলাম কারা কারা এই সংস্থায় আছেন। আমরা চুপ করে নেই, আমরা সতর্ক আছি। আমি ডঃ অজিত ঘোষের সঙ্গে কথাবার্তা বলছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিল্ডিংটা সারানোর ব্যাপারে কোনও উদ্যোগ নিয়েছেন কিনা, বা টাকা দিয়েছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এক দফায় পূর্ত দপ্তর থেকে বাড়ি সারাবার জন্য কাজ শুরু করেছিল এবং আমরা একথাও বলেছিলাম যে ঐ বাড়ির পেছনে একটা জমি আছে, সেখানে বাড়ি করার জন্য সেই জমির হিসাবপত্র করে রেখেছি। কারণ পুরানো নথিপত্র সব নষ্ট হয়ে যাচ্ছে। কিন্তু সব কিছুই এক জায়গায় দাঁড়িয়ে আছে। বাড়ির রক্ষণাবেক্ষণ, নূতন বাড়ি তৈরি — সমস্ত আমরা করব। কিন্তু গোলমালের জন্য সব আটকে আছে।

## বোর্ণ অ্যান্ড শেফার্ডে অগ্নিকান্ড

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সম্প্রতি কলকাতায় ফটোগ্রাফিক স্টুডিও বোর্ণ অ্যান্ড শেফার্ড-এ অগ্নিকান্ডের কারণ কি; এবং

(খ) ঐ অগ্নিকান্ডের ফলে ক্ষতিগ্রস্ত দুষ্প্রাপ্য ও অমূল্য ছবি বা তার নেগেটিভের সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) প্রাথমিক তদন্ত রিপোর্টে জানা যায় নি। বিস্তৃত তদন্ত চলছে।

(খ) অনুসন্ধান চলছে। সঠিক তথ্য এখনই পাওয়া সম্ভব নয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** প্রাথমিক তদন্তে যে সমস্ত মূল্যবান ফটোগ্রাফি সেখানে পাওয়া গিয়েছে তার দু/একটা উল্লেখ করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুলিশ রিপোর্টে যেটা ছিল সেটা অনেকেই জানেন। ওখানে

আমাদের পুরানো কলকাতার অনেক ছবি ছিল, তখনকার অনেক গুণীজনের সভা-সমিতির ছবি ছিল, জাতীয় মনীষীদের সভা-সমিতির ছবি ছিল এবং নিশ্চয় সেগুলি আমাদের বিশেষ সম্পদ। সেইজন্যই আমাদের এই শহর ও আমাদের এই রাজ্যের বিপুল ক্ষতি হয়েছে — এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** এই বোর্ন অ্যান্ড শোফার্ড কোম্পানির মালিকানা কাদের হাতে আছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এগুলি পড়ে বার করতে হবে। নোটিশ দিলে জানিয়ে দেব।

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দেবেন, মিনিস্টার জানিয়ে দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিজেও বললেন, আমরাও শুনি এবং আমাদের বিশ্বাস যে এই ১৫০ বছরের ঐতিহাসিক তথ্য সমৃদ্ধ ফটোগ্রাফির মহাফেজখানা এটা বিশ্বের মধ্যে দ্বিতীয় স্থান এবং এশিয়ার মধ্যে প্রথম স্থান অধিকার করে আছে। আমার জিজ্ঞাস্য, কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে এই রকম একটা ঐতিহাসিক ফটো আরকাইভসকে কিভাবে রক্ষণাবেক্ষণ করা যায় সে সম্পর্কে কোনও চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সংশ্লিষ্ট কোম্পানির যে দুজন মালিক — জয়ন্ত, বি. গান্ধী এবং ভরত আজমীরা — এদের সঙ্গে আমাদের বিভাগের উপ-অধিকর্তা কথা বলেছেন যাতে সেখান থেকে ফটোগুলো নূতন জায়গায় রাখা যায় এবং ঐ ফটোগুলোকে আধুনিকতম পদ্ধতিতে রক্ষণাবেক্ষণ করা যায়। আমরা সাহায্য করতে রাজি আছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, বোর্ন অ্যান্ড শোফার্ডে আগুন লাগায় আমরা সবাই আফসোষ করছি এবং আমরা মনে করছি অতি দুষ্প্রাপ্য ও অমূল্য সব ছবি নষ্ট হয়ে গেছে। এটি সারা ভারতবর্ষের সব চেয়ে পুরানো স্টুডিও। এশিয়া বা পৃথিবীর কথা আমি বলতে পারব না, ভারতবর্ষের ওল্ডেস্ট স্টুডিও। বহু দুষ্প্রাপ্য ও অমূল্য ছবি একজন প্রাইভেট মালিকের হাতে ছিল এবং সেগুলি স্টুডিওর মধ্যে একটা গুদাম ঘরে রাখা ছিল। এক্ষেত্রে সেই দুষ্প্রাপ্য এবং অমূল্য ছবিগুলিকে যথাযথ ভাবে সংগ্রহ করে রাখার জন্য সরকার কেন আগে থাকতে ব্যবস্থা গ্রহণ করেন নি? যখন সব শেষ হয়ে গেল তখন ব্যবস্থা গ্রহণের কথা উঠছে, এখন আফসোষ করা হচ্ছে, কপাল চাপড়ানো হচ্ছে। আগে থাকতে কেন রক্ষণা-বেক্ষণের ব্যবস্থা করা হয় নি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে কথাগুলি বললেন সেগুলি তিনি খুব একটা

আন্তরিকতা নিয়ে বললেন বলে আমার মনে হচ্ছে না। একটু বাস্তব বুদ্ধি প্রয়োগ করলেই বোঝা যায় যে, একটা আগুন লাগার ঘটনা নিয়ে রাজনীতি করার তিনি চেষ্টা করছেন। কলকাতা শহরে অনেক প্রাইভেট সংস্থা আছে যেখানে বহু দুষ্প্রাপ্য এবং অমূল্য জিনিস আছে। কলকাতা শহরে ব্যক্তিগত মালিকানায় বহু অমূল্য দুষ্প্রাপ্য জিনিস আছে, আর্কাইভাল মেটিরিয়ালস আছে, পেন্টিং আছে, ফটো আছে, সেগুলো সব সরকার নিয়ে নেবেন, এই কথাই কি মাননীয় সদস্য বলতে চাইছেন? দেশে কি সেই আইন আছে, সংবিধান কি আমাদের সেই অধিকার দিয়েছে? আগুন লাগার পরে এই সব কথা উঠছে। তবুও আমি মাননীয় সদস্যদের বলছি যে, কলকাতায় আমরা একটা মিউজিয়াম করছি, সেটা টাউন হলে হবে এবং সেখানে কাজ শুরু হয়ে গেছে। টাউন হলে সেই মিউজিয়াম করার জন্য আমরা কলকাতার বহু অমূল্য সম্পদ সংগ্রহ করছি। প্রাইভেট কোম্পানি এবং প্রাইভেট বাড়ি থেকে তারা না দিলে আমরা তাদের জিনিস কি ভাবে নেব?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** পয়সা দিয়ে কিনে নেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পয়সা দিলেই তাঁরা দিয়ে দেবেন!

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে প্রাথমিক তদন্ত রিপোর্ট পুলিশের কাছ থেকে পেয়েছেন তাতে এই অগ্নিকান্ডের কারণ হিসাবে অন্তর্ঘাত বা অন্য কোনও মোটিভ পেয়েছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রাথমিক তদন্ত রিপোর্টের ওপর ভিত্তি করে অন্তর্ঘাত বা অন্য কোনও কিছুই বলা যায় না, মাননীয় সদস্যর এটা জানা উচিত। কিন্তু যেহেতু এটা একটা গুরুত্বপূর্ণ স্টুডিও তাই আমরা ফায়ার ব্রিগ্রেডের কাছে দ্রুত রিপোর্ট পেশ করার জন্য বলেছি, ফরেন্সিক রিপোর্ট না পাওয়া পর্যন্ত কোনও সিদ্ধান্তে আসা যাবে না। প্রাথমিক রিপোর্ট যা পেয়েছি তাতে দেখা যাচ্ছে ঐ মূহূর্তে ওখানে লোডশেডিং চলছিল, সুতরাং বিদ্যুতের ব্যাপার থেকে নাও হতে পারে। তারপর সুদীপ বাবু ঠিকই বলেছেন, ঐ স্টুডিওতে ফটো ছাড়াও অনেক দাহ্য বস্তু গুদামজাত করা ছিল। ওখানে জিনিসপত্র সঠিক ভাবে রক্ষিত হত না। যাই হোক ফরেন্সিক রিপোর্ট না পাওয়া পর্যন্ত নির্দিষ্ট সিদ্ধান্তে আসতে পারছি না। সেই জন্য বলছি আরও একটু সময় লাগবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** ওখানে যে ছবিগুলি এখনও মালিকদের কাছে আছে সেগুলি ফেরৎ নিয়ে আসার বিষয়ে আপনি কিছু ভাবছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ফেরৎ নিয়ে আসা বলতে কি বলতে চাইছেন? আমাদের জিনিস

ওদের কাছে ছিল আমরা ফেরৎ নিয়ে আসব? তা তো নয়। তাঁদের ছবি, তাঁদের কাছেই আছে। তবে হ্যাঁ ছবিগুলি দুষ্প্রাপ্য এবং মূল্যবান, বেশ কিছু নষ্ট হয়ে গেছে এবং এখনও বেশ কিছু আছে যেগুলিকে কেমিক্যাল ট্রিটমেন্ট পদ্ধতির সাহায্যে বাঁচানো যায়। সেগুলিকে বাঁচিয়ে নূতন জায়গায় যাতে প্রিজার্ভ করা যায় তার জন্য আমরা সমস্ত রকম প্রয়োজনীয় সাহায্য তাঁদের দিতে রাজি আছি। আমরা তাঁদের বলেছি, আমাদের জানাবেন আমরা সরকারের তরফ থেকে আপনাদের সমস্ত রকম সাহায্য করব। যত দূর সম্ভব তত দূর সাহায্য করা হবে, এটা সরকারি ভাবে তাঁদের জানানো হয়েছে।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion namely one from Shri Subrata Mukherjee on the subject of rise in prices of essential commodities and the second from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of non-fulfilment of fifteen-point programme for minority.

On the first subject, Shri Mukherjee submitted the same Adjournment Motion yesterday to which I with held my consent. So, I disallow the notice.

On the second subject, the member may raise the matter during discussion on Governor's address or through Question, Calling Attention, Motion etc, I, therefore, with hold my consent to the motion.

Shri Hassan Uzzaman may, however, read the text of his motion.

[2-00 — 2-10 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল :—

সংখ্যা লঘুদের কল্যাণে প্রধানমন্ত্রীর পনেরো দফা প্রস্তাব এ রাজ্যে যথাযথ ভাবে রূপায়িত না হওয়ায় রাজ্যের সংখ্যালঘু সম্প্রদায় ক্ষুব্ধ ও হতাশ।

## Calling Attention

**Mr. Speaker** : To-day I have received 8 notices of Calling Attention, namely :—

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Shooting of the film 'City of Joy' at Calcutta.<br>(A calling attention on the subject was admitted yesterday and reply is due on 5.3.91.) | : | Shri Lakshman Seth, and Shri Prabuddha Laha. |
| 2. | Diesel crising in Murshidabad and other districts resulting in damage of Boro-Crop. | : | Shri Mannan Hossain. |
| 3. | Alleged manhandling of scientist at Jute Research Institute. | : | Shri Sultan Ahmed. |
| 4. | Dead body of one Smt. Lachmi Devi a burnt patient of Howrah General Hospital found under Auckland Bridge, Howrah. | : | Shri Ambica Banerjee. |
| 5. | Increase of street accidents in Calcutta and either parts of the State. | : | Shri Subrata Mukherjee, Shri A.K.M. Hassan Uzzaman, Shri Gobinda Chandra Naskar, and Shri Saugata Roy. |
| 6. | Reported murder of Shri Pankaj Kumar Basu in his office. | : | Shri Shibaprasad Malik. |
| 7. | Delay in the Construction of 2nd Hooghly Bridge. | : | Shri Jayanta Biswas. |
| 8. | Capsize of boat at Nakashipara on 29.12.1990. | : | Shri Santosh Kumar Sinha. |

I have selected the notice of Shri Jayanta Biswas on the subject

of delay in the construction of 2nd Hooghly Bridge.

The Minister-in-charge may move a statement to-day, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** আগামী 12.3.91.

## Discussion on the letter of Shri Jatin Chakraborty, Ex-Minister, regarding a personal Statement in explanation of his resignation.

**Mr. Speaker :** Before I proceed to the next business of the House I would like to tell the Hon'ble Members that I have received a letter from Shri Jatin Chakraborty, dated 10.1.91, which is as follows :—

Shri Hashim Abdul Halim,

The Hon'ble Speaker,

West Bengal Legislative Assembly,

Assembly House. Calcutta — 700001.

Dear Hon'ble Speaker,

I am sure that you will recall my resignation from the Cabinet on the 28th October, 1988. You will also kindly recall that when this issue was discussed in the Assembly I was out of India for attending an I.L.O. conference in Geneva and the discussion took place in my absence.

Under Rule 200 of the Rules of procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly I am entilled to make a statement in the House inexplanation of my resignation. Such a statement may be made, under the said Rule, with the consent of the Speaker.

I am, now, to seek your consent for making a statement in the ensuing session of the Assembly and I do hope that you will be kind enough to give your consent in this regard.

After I receive your consent as prayed for I shall forward to you

a copy of my statement or the gist or the points of such a statement as required under Rule 200.

An early reply will be gratefully appreciated.

With respectful regards,

**Yours Sincerly,**

**Jatin Chakraborty.**

Now the letter was given to me. I have some reservation on it, because in the first instance the Hon'ble Member stated that motion was discussed in the Assembly during his absence. The subject matter of his resignation was never discussed in the Assembly. What was then discussed was only a motion on the Bengal Lamp issue, not relating to the resignation of the Hon'ble Member. That is not correct here. Another thing is, after resignation he had attended the sessions following this. He attended three other sessions following the resignation. There have been four sessions after his resignation. Now in my view the question relating to the resignation of a Minister entitles him to make a statement at the earliest point of time. And it should be made in the session immediately following his resignation, that is, he should have taken the first available opportunity. How does he make a statement here now ? Though the rules are not very clear in this point, but we do have parliamentary practices and conventions where any subsequent issue, if not disposed of in that session, dies a natural death unless it is adjourned by resolution of the House or postponed by the House. Now this mattter was neither postponed nor adjourned by resolution of the House for discussion in the subsequent session of the House. So in that context this issue died according to our established parliamentary norms and procedure. I do not know how can I allow the Hon'ble Member to make a statement after four sessions were passed. It is the 5th session after his resignation.

But before I take a decission on this matter, I would like to mention here that I had consulted the representatives of all the political parties in the Business Advisory Committee and I felt that we should have a debate on it as it relates to a very important matter. A Member has resigned. He wants to make a statement. But it is very belated. He may have something to say on the legal aspects on this issue. So, I would request Shri Jatin Chakraborty to clarify us that he

does have the right to make a statement on the issue till after four sessions.

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানুয়ারি মাসের ১০ তারিখে আপনার কাছে যে চিঠি দিয়েছিলাম আপনি এখানে তা থেকে বোধ হয় খানিকটা পড়ে শোনালেন এবং উল্লেখ করলেন, তাতে আমি আপনার কাছে অনুমতি চেয়েছিলাম যে, আমি যখন মন্ত্রী ছিলাম, মন্ত্রিত্ব থেকে ইস্তফা দিয়েছিলাম ২৮শে অক্টোবর ১৯৮৮। আপনি জানেন যে আমি ২০০ নং কার্য বিবরণী রুল ২০০তে আপনার কাছে চেয়েছিলাম — আপনার ডিসক্রিশন থাকতে পারে — আপনি যেমন অনেক পরামর্শ করেছেন, আমিও কিছু কিছু আইনজ্ঞের পরামর্শ নিয়েছি। যাই হোক সেটা আপনার সঙ্গে আমার মেলে না। আপনি হাউসে আলোচনা করতে চান, আপনার আইন সম্পর্কে অনেক বিশেষজ্ঞ বন্ধু এপার ওপার দু' ভাগেই আছে। কিন্তু আমার বক্তব্য যে এটা রুল ২০০-তে রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অফ বিজনেসে এটা আছে। তাতে আছে যে এর জন্য কোনও সময় সীমা নির্ধারিত নেই, একটা টাইম লিমিট দেওয়া নেই, কবে তুলতে পারি, বা পারি না। দ্বিতীয়ত হল এটার সঙ্গে আর একটা, যে প্রশ্ন নিয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রী বা মুখ্যমন্ত্রীর ছেলে এঁদের সম্পর্কে একটা নোট দিয়েছিলাম — আমাদের মধ্যে নোট বিনিময় হয় — এবং সেই নোটের পরিপ্রেক্ষিতে আমি ইস্তফা দিয়েছিলাম, তখন যে দলে আমি ছিলাম সেই দলের নির্দেশে। কিন্তু যে মন্তব্যের .....

(গোলমাল)

পরিপ্রেক্ষিতে আমাকে ইস্তফা দিতে হল এবং আমার সময় ছিল না। যখন এই বিষয় নিয়ে আলোচন হয় সেই সময় একটি আন্তর্জাতিক শ্রম সম্মেলনে যোগদান করার জন্য আমি বাইরে ছিলাম। যখন আমি ফিরে এলাম তখন আলোচনা শেষ হয়ে গিয়েছে।

তবে আজকে যদি রুলসের ব্যাপারে বা আইনের ব্যাপারে কোনও বাধা থাকে, আমি আপনার কাছে আর একটি বিষয় বিবেচনার জন্য রাখতে চাই।

[2-10 — 2-20 P.M.]

স্যার, আমি ১৯৩০ সাল থেকে রাজনীতি করছি, অর্দ্ধ শতাব্দীর বেশি সময় ধরে এবং বিধানসভা ও বিধান পরিষদের বহু বছর রয়েছি। ইংরেজ আমলে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলন করেছি।

..... (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) .....

ঐসব বালখিল্য যেসব সদস্য তারা হয়ত এটা জানেন না। সেই সময় থেকে এত আন্দোলন করেছি এবং সেইসব আন্দোলন লড়াই করে কারাবরণ করেছি, লাঞ্ছনা ভোগ

করেছি, বহু দুঃখ বরণ করেছি সেই ইংরেজদের সময়। তারপর দেশ স্বাধীন হবার পর বহু গণতান্ত্রিক সংগ্রাম, শ্রমিক আন্দোলন আমাকে জেলে যেতে হয়েছে বহুবার। ইংরেজদের সময় তিনবার জেলে গেছি এবং আমার উপর বহু বাধা নিষেধ ছিল। স্বাধীনতার পর ২২ বার ধরা পড়েছি এবং জেলে গেছি বারবার। আজকে আমার এটা আপনাকে বিবেচনা করতে বলছি অর্দ্ধ শতাব্দীর বেশি আমার এই রাজনৈতিক জীবন এবং বিধানসভা ও বিধান পরিষদে বহুদিন ধরে থাকবার কথা। কাজেই আমি যখন ইস্তফা দিলাম তখন এই প্রজন্মের মানুষের কাছে কি কারণে আমাকে ইস্তফা দিতে হল সেটা বলবার সুযোগ থেকে কি বঞ্চিত করবেন? আমার বক্তব্য হচ্ছে সেটাই। আইন আছে, সব আছে, কিন্তু আমি একটা মূল্যবোধের রাজনীতি করেছি, কারও কাছে বিবেক বিসর্জন দিই নি, স্তাবকতা করি নি, চাটুকারিতাও করি নি কারও; বিবেক বজায় রেখে আন্দোলন করেছি। আজকে আপনার কাছে আবেদন করছি, প্রায় ৬০ বছর রাজনৈতিক জীবনের প্রান্তে কেন আজকে মন্ত্রিত্বে ইস্তফা দিলাম সেটা এই প্রজন্মের জনসাধারণের কাছে, আগামী দিনের মানুষের কাছে বলতে দিন, আমার কাছে প্রমাণ আছে, এবং সেই সাক্ষ্য প্রমাণ দিয়ে যে অভিযোগ করেছি সেই অভিযোগ যাতে প্রমাণ করতে পারি এবং সেটা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এবং মুখ্যমন্ত্রীর ছেলের বিরুদ্ধে। আমি আশা করি আমাকে সেই সুযোগ থেকে বঞ্চিত করবেন না, কারণ আপনি নিরপেক্ষ। হয়ত আপনি কোনও দলের সদস্য হয়ে থাকতে পারেন, কিন্তু আপনি যখন অধ্যক্ষের আসনে বসেছেন তখন আপনি সম্পূর্ণ নিরপেক্ষ। আপনি যদি আমাকে অনুমতি না দেন তাহলে সাধারণ মানুষ এবং সংবাদপত্র — তারা এটাই মনে করবেন যে, আপনার যে রাজনৈতিক গোত্র সেই রাজনৈতিক গোত্র আজও ছাড়তে পারেন নি। কাজেই আশা করি আমার রাজনৈতিক জীবনের কথা বিবেচনা করে বলতে দেবেন। সাক্ষ্য প্রমাণ আছে। সেই সম্পর্কে তদন্ত করলে প্রকাশিত হতে পারে, প্রমাণিত হতে পারে। সেই সম্পর্কে বলবার সুযোগ আপনার কাছে চাইছি। আশা করি আপনি যে রাজনৈতিক দলেরই হয়ে থাকুন না কেন, অধ্যক্ষ হবার পর রাজনৈতিক গোত্রান্তর আপনার হয়েছে। সেজন্য বিবেচনা করে আমায় সুযোগ দেবেন।

আমি আবেদন জানাতে চাই, আপনার কাছে আবার সনির্বন্ধ অনুরোধ করছি আমার বিষয়টা আপনি বিবেচনা করুন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় কি কারণে তিনি পদত্যাগ করেছেন বলতে চান। আজকে একটা পয়েন্ট আপনি মেনশন করেছেন রুল ২০০ সেটা বলা যায়। কিন্তু বলার সময় তিন তিনবার পার হয়েছে, একটা নয় তিনটি সেশন পার হয়েছে তখন এই কথা মনে পড়ে নি? যখন তাঁর পার্টি তাঁকে দল থেকে বার করে দিল, তাঁকে এক্সপেল করল তখন মনে হল বলবার দরকার আছে? এই হাউসে আমাদের বিরোধী দলের লিডার সুব্রত মুখার্জি মহাশয় বার বার বলেছেন আপনি কেন পদত্যাগ করেছেন তার কারণটা আপনি বলুন। তখন শুধু মুচকি হেসেছেন, বার বার মুচকি হেসেছেন, কিছু বলেন নি। আপনার যে স্টেটমেন্টের অধিকার আছে সেই ব্যাপারে বক্তব্য রাখতে গিয়ে বললেন ৬০ বছর কর্ম জীবনের কথা। ৬০ বছর কেন ৭০-৮০ বছর পর্যন্ত আপনি বহু কাজ করতে পারেন কিন্তু শেষ জীবনে যে কান্ড কারখানা করে যাচ্ছেন তার

জন্য মানুষ আপনাকে ক্ষমা করবে না। সুতরাং আমি এটা সমর্থন করতে পারি না। মাননীয় স্পিকার মহাশয় আপনার কাছে আমার অনুরোধ তিনি যে স্টেটমেন্ট দিতে চান তার আমি বিরোধিতা করছি। কারণ তিনি সুযোগ পেয়েছিলেন তিন তিনবার, তিনটি সেশন পার হয়ে গেছে তখন তিনি কিছু বলেন নি, আফটার থট তিনি কি ভাবে বলবেন। তিনি বিরোধীদের কথায় জানি না তিনি নাচছেন কিনা কিন্তু তার স্টেটমেন্ট করার বিরোধিতা করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় আপনার কাছে ২০০ ধারায় স্টেটমেন্ট করবেন বলে দরখাস্ত জমা দিয়েছেন, আপনার কাছে অ্যাপ্লিকেশন করেছেন। সেটা আপনার গ্রহণ না করা উচিত বলে আমি মনে করছি। তার কারণ আমার মনে হয় আমার চেয়ে আপনি অনেক অভিজ্ঞ, আপনি ভাল বলতে পারবেন। আজকে এত দিন পরে হঠাৎ তাঁর মাথা থেকে উদয় হল তিনি স্টেটমেন্ট করতে চান। যখন তিনি পার্টি থেকে বিতাড়িত হলেন ইউ. টি. ইউ. সি. থেকে বিতাড়িত হলেন, তারপর তিনি আর. এস. পি. (এম) পার্টিতে যোগ দিলেন তখন তিনি বলছেন স্টেটমেন্ট করতে চাই। তিনি বলছেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর বিরুদ্ধে, আমরা কখনও সেটা মেনে নেব না, তিনি চন্দন বসুর বিরুদ্ধে বলতে চান, সেটা আমরা কখনই মেনে নেব না। আমরা এটা শুনব না, কিছুতেই শুনব না। আমি স্পিকারকে অনুরোধ করব আপনি ওই দরখাস্ত অবিলম্বে রিজেক্ট করুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য পরিচালনার যে পদ্ধতি সেই পদ্ধতি অনুযায়ী আপনি বলেছেন যে মাননীয় প্রাক্তন পূর্ত মন্ত্রীর এই হাউসে বিবৃতি দেবার আর কোনও সুযোগ নেই। এই বিধানসভার যে কন্সটিটিউশন, অতীতে দেখেছি যে মন্ত্রিত্ব থেকে পদত্যাগ করেছেন, কাশীকান্ত মৈত্র, সুনীতি চট্টরাজ তাঁরা বিধানসভায় বক্তব্য রেখেছেন। এই ক্ষেত্রে ৪টি বিধানসভার অধিবেশন হল, তিনি বলবার সুযোগ পেয়েছেন তখন তিনি বলার কোনও তাগিদ অনুভব করেন নি। আমি আমার দলের পক্ষ থেকে বলছি সেই সময় তিনি যে বিবৃতি দিতে চেয়েছিলেন তখন তাঁকে দিতে দেওয়া হয় নি তার কারণ তিনি যে সব অভিযোগ উত্থাপন করেছিলেন সেইগুলি আমরা পর্যালোচনা করে দেখেছি সেইগুলো ছিল অন্তঃসার শূন্য, প্রকৃত পক্ষে কিছু ছিল না।

[2-20 — 2-30 P.M.]

ভাঁড়ে মা ভবানী বলে আমাদের বাধ্য হয়ে তদানিন্তন পরিষদীয় দলের নেতা ননী ভট্টাচার্যকে তাঁর তরফে বলতে দেওয়া হয়েছে। উনি এখানে আবার বলতে চাইছেন। ওঁর রাজনৈতিক জীবন দীর্ঘকালের। পুরানো ও দীর্ঘ রাজনৈতিক জীবন তাঁর, তিনি একজন প্রবীণ মানুষ — আজকে তিনি অন্য বেঞ্চ থেকে বক্তব্য রাখতে চাইছেন — সেজন্য সততই আমাদের তাঁর কাছে কিছু প্রত্যাশা ছিল। সেটা হচ্ছে এই যে, তিনি যখন পার্টি থেকে বহিষ্কৃত হলেন তখন থেকে বিধানসভার ভিতরে কিম্বা বাইরে উচ্চ কণ্ঠে প্রচার করে যাচ্ছেন, তখন থেকে বলার চেষ্টা করছেন। সেই ক্ষেত্রে বামফ্রন্টের বিশেষ একটি দলের পক্ষ থেকে

তিনি যেহেতু নির্বাচিত হয়েছিলেন, সেজন্য তাঁর উচিত ছিল আগে জনমত নেওয়া। বিধানসভার সদস্য পদ থেকে পদত্যাগ করে জনমত নেওয়া উচিত ছিল। কিন্তু পদস্খলনের ব্যাপারে উনি এমন একটা পর্যায়ে পৌঁছেছেন, পদস্খলনের মধ্যে দিয়ে উনি এমন একটা জায়গায় তলিয়ে গেছেন যার ফলে দীর্ঘ দিনের অর্জিত যে নীতি নৈতিকতার প্রশ্ন সেটা এসে যাচ্ছে। উনি এই নীতি নৈতিকতা থেকে বিচ্যুত হয়েছেন। আমার বক্তব্য হচ্ছে, এই ভাবে বিবৃতির বদলে বিধানসভার কার্য পরিচালন বিধি, রীতি নীতি যা আছে সেই অনুযায়ী ওঁরা যদি মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কিছু অভিযোগ থাকে তাহলে তো বেঙ্গল ল্যাম্প ইত্যাদি নিয়ে বলার অনেক পদ্ধতি আছে। বলার থাকলে উনি বিধানসভার কার্য পরিচালন বিধির এই সমস্ত ধারা প্রয়োগ করে ঐ সমস্ত বিষয় উত্থাপন করতে পারতেন। কিন্তু উনি সেক্ষেত্রে অপারগ, উনি ঐসব বিষয় নিয়ে কিছু বলবেন না। কারণ ঐ সমস্ত বিষয়ে বলতে গেলে ওঁকে সাব-স্টেনশিয়েট করতে হবে। আগে থেকে নোটিশ দিতে হবে এবং সাব-স্টেনশিয়েট করতে হবে। বিধানসভায় বলার স্বাধীনতা অগাধ। স্পিকার মহাশয়, আপনি বলার ক্ষেত্রে বাধা দেন না — বিরোধী পক্ষের প্রতি আপনার কৃপা সততই বর্ষিত হয়। সেজন্য এখানে আলোচনার জন্য যেটি কোনও পর্যায়ে ছিল না, আপনি সেটিকে আবার আলোচনার বিষয় হিসাবে নির্ধারণ করেছেন। আপনার কাছে দ্বিতীয় অনুরোধ জানাব যে, উনি আমাদের দলভুক্ত ছিলেন, ওঁর গৌরবোজ্জ্বল অতীত সম্পর্কে আমি শ্রদ্ধাশীল, ওঁর সম্পর্কে বারবার একটি কথা শুনেছি, ওঁর সম্পর্কে জনগণের মধ্যে থেকে দুর্নীতিমূলক কথা উত্থাপিত হয়েছে এবং এইসব জনমত তাঁর মন্ত্রিত্বের সময়ে। ওঁর মন্ত্রিত্বের কার্যকাল নিয়ে একটি তদন্ত কমিশন রাজ্য সরকার যাতে গঠন করেন সেজন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ জানাই। তদন্ত করে সরকার দেখুন যে উনি দুর্নীতি মুক্ত কিনা। এই প্রশ্নটি খুব স্বভাবতই বিবেচ্য। মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় আজকে বুঝতে পারছেন না, তাঁকে সমর্থন জানানো হচ্ছে কংগ্রেস পরিষদীয় দলের পক্ষ থেকে। তিনি হাওড়ায় যাচ্ছেন, কংগ্রেস কর্মীদের সভাতে সম্বর্ধিত হচ্ছেন। হালিশহরে চলে যাচ্ছেন, কংগ্রেসের সেবা দলের পক্ষ থেকে সম্বর্ধিত হচ্ছেন। স্বভাবতই আমি ওঁর কাছে অনুরোধ জানাব, জীবনের সায়াহ্নে দাঁড়িয়ে তিনি যদি তাঁর অতীতকে রক্ষা করতে চান, যদি না ইতিহাসের আবর্জনা না হতে চান, অতীতে শ্রমজীবী মানুষের জন্য ভূমিকা পালন করেছেন — শ্রমজীবী মানুষের যে মূল লড়াই — শেষ পর্যন্ত সেই সংগ্রাম করে যান এবং এটা যদি করতে পারেন তাহলে তাঁর অতীত ইতিহাস, সংগ্রামী ইতিহাস গৌরবোজ্জ্বল হয়ে থাকবে। আমি দেখেছি যে একটা পরিবেশের মধ্যে তিনি ত্যাগ তিতিক্ষা করেছেন।

স্বভাবতই তার কাছে অনুরোধ জানাব তিনি আবার রাজনীতিতে ফিরে আসুন, সংশোধন করে নিন, ত্রুটি সংশোধন করে নেওয়া ভাল। মূল রাজনীতির মধ্যে থেকে চলার চেষ্টা করুন। নিজের ঐতিহ্যকে বির্সজন দেবেন না। আজকে পদস্খলন হতে হতে এমন জায়গায় চলে গিয়েছেন অতলে তলিয়ে যাচ্ছেন তার যে ভাবমূর্তি পশ্চিমবাংলায় আছে সেটাকে রক্ষা করার চেষ্টা করুন। দরকার হলে বিধানসভার সদস্য থেকে পদত্যাগ করুন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব তার মন্ত্রিত্বকাল নিয়ে তদন্ত করা হোক। আমি আপনার কাছে আবেদন জানাব বিধানসভায় ঐ ব্যাপারে শব দেহ নিয়ে মাথায় করে ঘুরে বেড়াবার কোনও কারণ নেই। সেই কারণে বলব যেটা নিয়ে বিধানসভায় বহুবার আলোচনা হয়েছে যে প্রসঙ্গ বারবার

ঘুরে ফিরে এসেছে, খারাপ লাগা সত্ত্বেও বারবার যে প্রসঙ্গ উত্থাপন করেছেন তার পুনরুক্তি করবার আর কোনও সুযোগ নেই। আপনি মহানুভব, আপনি অনেকবার সুযোগ দিয়ে থাকেন তাহলেও বলব আলোচনা হলে কোনও সুযোগ নেই তিনি প্রমাণ করতে পারবেন না এটা নিশ্চিত। আজকে আপনি সমস্ত দলের মতামত নেবার যে সুযোগ দিলেন সেইজন্য তার ধন্যবাদ গ্রহণ করা উচিত। এই বলে আমি আপনার ডিসক্রিয়েশনের উপর ছেড়ে দিচ্ছি কারণ এটা একটা বিধানসভার রীতিনীতির ব্যাপার বিধানসভার কার্য পদ্ধতি অনুসারে। তবে আমরা দেখতে চাই বিধানসভায় তার কি বলার আছে, এটা আমরা দেখেছি পার্টির নেতৃত্বে দেখেছি সেখানে তার কিছু বলার নেই। উনি ভাঁড়ে মা ভবানী। কুৎসা ছাড়া ওনার কিছু বক্তব্য নেই।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাক্তন মন্ত্রী শ্রদ্ধেয় যতীন চক্রবর্তী তার পদত্যাগের কারণ জানাতে চান এই মর্মে আপনাকে একটা নোটিশ দিয়েছেন। কিন্তু তার আইনগত বিধিগত এবং প্রচলিত যে ব্যবস্থা তার কিছু ব্যতিক্রম থাকায় তিনি বিধানসভার ভেতরে কিছু মতামত জানাতে চেয়েছেন। কিন্তু যতীন চক্রবর্তীর এই প্রসঙ্গে বিবৃতি দেওয়া উচিত কিনা সেটা আপনি ঠিক করবেন এবং মাননীয় সদস্যরাও তারা মতামত জানাবেন। আমি এই প্রসঙ্গে যে কথাটি বলতে চাই যতীন বাবু বলেছেন বর্তমান প্রজন্মের কাছে তার অতীত তার স্বাধীনতা আন্দোলনে লড়াই এবং গণতান্ত্রিক আন্দোলনে তিনি যে লড়াই করেছেন এবং পদত্যাগ করেছিলেন, পরবর্তীকালে যে অবস্থায় আছে তিনি না জানিয়ে যেতে চান। কিন্তু আমরা জানি বেঙ্গল ল্যাম্প নিয়ে এই ব্যাপারে নানা আলোচনা হয়েছে। বিভিন্ন রাজনৈতিক দিক থেকে সেটা বিশদভাবে শুধু পশ্চিমবাংলা কেন ভারতবর্ষের সমস্ত খবরের কাগজে দিনের পর দিন লেখা হয়েছে খবর বেরিয়েছে, কারুর জানবার পর্যন্ত বাকি নেই। এটা যদি হত এই ঘটনাটা বাইরে আসে নি কেউ জানে না, তাহলে কিন্তু তিনি বলতে পারতেন। কিন্তু সবাই জানেন ঘটনাটা কি, এটা কি হয়েছে, তারপরও তিনি বলেছেন তার অতীত সম্বন্ধে তিনি জানাতে চান। আমার কথা হচ্ছে এই ঘটনাটা একটু লজ্জার ব্যাপার।

[2-30 — 2-40 P.M.]

যতীন বাবুর কাছে আমি অনুরোধ করব যে আপনি এটা প্রত্যাহার করে নিন। এটা বলুন যে, আপনি আর এই নিয়ে এগোতে চান না। কারণটা হচ্ছে, এই প্রজন্মের মানুষ যদি আপনাকে জিজ্ঞেস করেন যে, আপনি আগে কেন বিবৃতি দিলেন না। তাহলে আপনি তার কি উত্তর দেবেন? বিধানসভার অধিবেশন ছাড়া বিবৃতি দেবার জায়গা নেই। মানুষের কাছে সভা, সমিতিতে, পত্রিকার মাধ্যমে আপনি সেই কথা বলতে পারতেন। কিন্তু আপনি তা বলেন নি। আপনি একটা সুযোগের অপেক্ষায় ছিলেন। কারণ তখন আমরা শুনেছি, ওঁনাকে হয়ত আবার ফিরিয়ে নেওয়া হতে পারে কিন্তু সেই সুযোগ যে দিন শেষ হয়ে গেল, আপনাকে যেদিন পার্টি বের করে দিল সেদিন দেখলেন যে আর সুযোগ নেই। তাই আজকে আপনার মহিমা দেখাতে চাইছেন। সেদিন কোথায় ছিল সেই সততা, সেই কর্তব্যের টান, আপনি সেদিনকে তাগিদ অনুভব করেন নি? অতীতে বহু আন্দোলন করেছেন, আপনার সাথে পরবর্তীকালে জড়িত হয়েছি। কিন্তু সেটা বড় কথা নয়। একটা মানুষের পদস্খলন, তাঁর

বিচ্যুতি যখন ঘটে তার পরে সেই জায়গায় আর ফিরে যাওয়া যায় না। আমি আপনাকে অনুরোধ করব, আজকে যাঁরা উৎসাহিত করছেন, যাঁরা বিভিন্ন জায়গায় সভা, সমিতি করে আপনার মুখ দিয়ে এইসব কথা বের করছেন, তাঁরা আপনাকে কোন জায়গাতে নিয়ে যাচ্ছেন সেটা আপনি একটু বুঝে দেখবেন। আমি এখনও আশা করি, আমি আপনাকে অনুরোধ করব, একদিন আপনার সাথী ছিলাম, আপনার কর্মী ছিলাম, আমরা অনেকে শিষ্য ছিলাম এই কথাও বলতে কোনও বাধা নেই। আমি আপনাকে অনুরোধ করব, বাকি কটা দিন আপনি সমাজসেবা করে, মানুষের সেবা করে যান। এইভাবে রক্ষা পাওয়া যায় না। এইভাবে একটা হাস্যকর অবস্থায় পড়বেন। সেজন্য আপনাকে আমি অনুরোধ করব, এই আলোচনাটা আর কিন্তু বাড়াতে দেওয়া ঠিক হবে বলে মনে হচ্ছে না। বাড়াতে দেবেন না। কারণ উনি চারবার সুযোগ পেয়েছেন কিন্তু চারবার বলেন নি। আলোচনাটা উনি জটিল সৃষ্টি করে দিলেন। প্রয়োজন ছিল না। আপনি জটিল অবস্থা সৃষ্টি করে দিলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা আপনি বলুন যে, চারবার উনি সুযোগ পেয়েছেন, বলেন নি। কারণ কনভেনশন অনুসারে তাঁকে দেওয়া যায় না। সুতরাং এর পরে আলোচনা করবার জন্য সুযোগ দেওয়া ঠিক হল না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে কমল গুহ মহাশয় এবং মাননীয় সদস্য জয়ন্ত বাবু দু' জনের বক্তৃতা শুনে খুব দুঃখ লাগল। কিছু দিন আগে এঁদের মন্ত্রী সভায় মন্ত্রী ছিলেন। উনি যে বক্তব্য রাখতেন আমাদের বিপক্ষে, কংগ্রেসের বিপক্ষে তখন ওঁরা উৎসাহিত করতেন। আর আজকে দেখা গেল যে যুবক জয়ন্ত বাবুর সম্বন্ধে ওঁনার যে ধারণটা ছিল, সেটা ভুল। উনি শুধু বিধানসভাকে কলঙ্কিত করেন নি ওঁর পার্টিকে কলঙ্কিত করেছেন, আর. এস. পি. দলকে কলঙ্কিত করেছেন। এও শুনতে হচ্ছে। জয়ন্ত বাবু পরামর্শ দিচ্ছেন তাও ওঁনাকে শুনতে হচ্ছে। ইতিহাসের কালক্ষেপে কি না শুনতে হয়েছে। কমল গুহ বললেন উনি শিষ্য — তিনিও পরামর্শ দিচ্ছেন।

যিনি স্বাধীনতা আন্দোলনে অংশগ্রহণ করেছিলেন, যিনি সারা জীবন ত্যাগ স্বীকার করে গেলেন, তাঁকে পরামর্শ দিচ্ছে কে, না আমাদের জয়ন্ত বিশ্বাস, কমল গুহ ও শচীন বাবু। আমার একটা প্রশ্ন হল যে এই বিধানসভা হচ্ছে একটা গণতন্ত্রের মন্দির। আমরা চেষ্টা করি সারা পশ্চিমবাংলার মানুষকে সত্য কথা জানাতে এবং পশ্চিমবাংলার মানুষ যাতে সেসব কথা জানতে পারে, সেইজন্য আমরা এখানে সারাদিন ধরে মেনশন করি, কোয়েশ্চেন করি, বক্তৃতা দিই। আমি বুঝতে পারলাম না যতীন চক্রবর্তী মহাশয় একটা স্টেটমেন্ট দেবেন এবং সেই ব্যাপারে আমাদের জয়ন্ত বাবু, কমল বাবু ও শচীন বাবুর আপত্তি কেন। আমাদের জয়ন্ত বাবু একজন যুবক, তিনি তার তারুণ্যের কথা ভুলে গিয়ে, সমস্ত ভদ্রতা সভ্যতা বিসর্জন দিয়ে তিনি বলতে চেষ্টা করলেন, যে আমাদের যতীন বাবু ইতিহাস বলতে গিয়ে যেন ইতিহাসের কলঙ্ক না হোন, তিনি যদি সত্যি কথা বলেন, তাহলে ইতিহাসের পাতায় তার নাম স্বর্ণাক্ষরে লেখা থাকবে। বিধানসভায় আমরা হর্সেস মাউথের মুখ থেকে ঘটনা জানতে চাই এবং সেই ব্যাপারে আজকে বাধা কোথায়। আপনাদের জ্বালা কোথায়। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এবং তার পুত্রের নামে যে দুর্নীতি উঠেছে, দি হায়েস্ট পার্সন অফ দি প্লেস, এখানে যিনি সবচেয়ে বড়

তার নামে যে দুর্নীতি উঠেছে, সেটা উদ্ঘাটন করতে বাধা কোথায়, আপনাদের আপত্তিই বা কেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা যদি হয়, ফর দি ইন্টারেস্ট অফ দি পিপল, ফর ন্যাচারাল জাস্টিস, তাহলে আমি ওরা আপত্তি না করে বরঞ্চ যতীন বাবুকে সমর্থন করা উচিত ছিল। কমল বাবু বললেন, চারবার নাকি ওনাকে সুযোগ দেওয়া হয়ছিল। আমি একটা প্রশ্ন করি, চারবার কেন, ওনাকে একশোবার সুযোগ দেওয়া উচিত। সত্যি কথাটা জানতে আপনারা আপত্তি করবেন কেন, সত্যি কথাটা আপনারা বিধানসভায় বলতে দেবেন না কেন। যদি এটা সত্যের মন্দির হয়, যদি এটা জনগণের মন্দির হয়, যদি এটা সত্য কথা বলার জায়গা হয়, তাহলে ফর দি পাবিলক ইন্টারেস্ট তাঁকে বলতে দেওয়া হবে না কেন, এর কারণটা আমি খুঁজে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহুদিন ধরে আমি বিধানসভায় আছি, আজকে অত্যন্ত খারাপ লাগছে, যে যতীন বাবু বলার চেষ্টা করছেন, আর আপনারা বলছেন যে তাকে চার বার, পাঁচ বার বলার সুযোগ দেওয়া হয়েছিল। আমি আপনাকে রুল ২০০ একটু অনুগ্রহ করে দেখতে বলছি —

(1) A member who has resigned the office of Minister may, with the consent of the Speaker, make a personal statement in explanation of his resignation.

(2) A copy of the Statement shall be forwarded to the Speaker and the Leader of the House one day in advance of the day on which it is made :

Provided that in the absence of a written statement, the points or the gist of such statement shall be conveyed to the Speaker and the Leader of the House one day in advance of the day on which it is made.

(3) Such statement shall be made after the questions and before the list of business for the day is entered upon.

(4) There shall be no debate on such statement, but after it has been made, a Minister may make a statement pertinent there to.

[2-40 — 2-50 P.M.]

আমি আপনাকে বলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনে কোথাও বলা নেই যে যতীন বাবু ইমিডিয়েটলি আফটার রেজিগনেশন বলেন নি বলে দ্যাট ইজ বার। ২ নং হচ্ছে মন্ত্রী মহাশয় সেই সময় একটা পার্টির মেম্বার ছিলেন, ডিফেকশন আইনে তাঁকে ধরা যেত, তার

কিছু বাধা ছিল হয়ত। ৩ নং হচ্ছে পার্টি যদি তাঁকে হুইপ দিয়ে থাকে, বার করে থাকে তাহলে তিনি বলতে বাধ্য নন। ৪ নং হচ্ছে তাঁর মতো একজন বর্ষীয়ান নেতা এবং অত্যন্ত রয়্যাল পার্টি সোলজার হিসাবে তিনি বামপন্থী সরকারের একজন মন্ত্রী ছিলেন, বামপন্থীদের মুখ রক্ষার জন্য বামপন্থীদের মুখোস যাতে খুলে না পড়ে, তাদের দুর্নীতি অসাধুতা নোট সম্বন্ধে মানুষের মনে যাতে সন্দেহ না জাগে তারজন্য উনি বামফ্রন্টকে বাঁচিয়ে রাখতে চেষ্টা করে ছিলেন। মানুষ যাতে কিছু না জানে তারজন্য তাদের বাঁচবার চেষ্টা করেছিলেন সত্য কথা না বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখ লাগছে যে তিনি বলতে চান যিনি সই করে নোট দিয়েছেন, যার সঙ্গে মুখ্যমন্ত্রীর বিষয় জড়িত। তিনি বলছেন যে আমি বলব কিন্তু এরা বলছেন যে বলতে পারবেন না পাছে সত্য কথা বললে কলঙ্কময় ইতিহাস উদ্ঘাটিত হয়। এই বিধানসভা সৃষ্টি করে সত্য উদ্ঘাটনের নজির, এই বিধানসভাই সৃষ্টি করে সত্য উদ্ঘাটনের আইন। যতীন বাবু সত্য ভাষণ দিয়ে ৬ কোটি মানুষকে জানিয়ে দিন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর সঙ্গে তাঁদের সম্পর্ক কি ছিল। সকলের সঙ্গে একসঙ্গে স্পিকার মহাশয়ের বলা উচিত যতীন বাবুকে বলতে দিন, তিনি বলুন, সমস্ত বিষয় নিয়ে আলোচনা হোক। একটা কথা আজও মানুষের কাছে অজানা বেঙ্গল ল্যাম্পের কেলেঙ্কারী কি, মানুষের কাছে অজানা মুখ্যমন্ত্রী এবং তাঁর ছেলে [**] কত টাকা চেষ্টা করেছিলেন আত্মসাৎ করতে, কতটা খারাপ কাজ করতে ইনফ্লুয়েন্স করেছিলেন, তিনি সেই কাজ করতে স্বীকার করেন নি। একটা কথা জেনে রাখুন মন্ত্রী হবার আপনাদের লোভ আছে বলে আপনারা কেউ মন্ত্রিত্ব ছেড়ে চলে যাচ্ছেন না, কিন্তু ঐ ভদ্রলোক জীবনের সায়াহ্নে দাঁড়িয়ে সৎ সাহস ছিল বলে পদত্যাগ করে চলে গেছেন; সেজন্য পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষ তাঁর কাছে কৃতজ্ঞ, ঋণী। আমি বলব তাঁকে বলার সুযোগ দিন তিনি বলুন, সমস্ত মানুষ জানুক, তারপর সিদ্ধান্ত নিন। গণতন্ত্রের পবিত্র মন্দিরে সত্যকে উদ্ঘাটন করতে দিন, সমস্ত বাধাকে আটকে আপনি যতীন বাবুকে বলতে দিন।

**মিঃ স্পিকার ঃ** চন্দন বসুর নাম বাদ যাবে। এখন শ্রী দেবপ্রসাদ সরকার বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলতে বলেছেন, কিন্তু আমি বলবার আগে জানতে চাই কারোর পক্ষে যদি আমার বক্তব্য অপ্রিয় হয় তাহলে তাঁরা শুনবেন তো? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে বিষয়টা উঠেছে সে সম্বন্ধে আপনি মতামত চেয়েছেন, আপনি রুলসের কথা বলেছেন, রুলস ২০০ সেটা পড়ে শোনানো হয়েছে, সে ক্ষেত্রে আপনি বলেছেন যে একটা সেশনে যদি সেই ম্যাটারটা ড্রাই আউট করে যায় তাহলে পরের সেশনে হয় না সেটা বলেছেন।

আমাদের এখানে বক্তব্য পরিষ্কার যে, আপনি যদি একেবারে টেকনিক্যালি রুলস অব দি হাউস, বিজনেস — এইভাবে বিষয়টিকে জাস্টিফাই করতে বলেন তাহলে হয়ত আপনাকে স্যাটিসফাই করার মতো রুলস দিয়ে স্যাটিসফাই করা যাবে না। কিন্তু আমি যেটা বলতে চাইছি তা হল এই, এটাই কি সব চেয়ে বড় কথা এবং যে কারণে আপনি এখানে আমাদের

** Note [Expunged as ordered by the chair]

মতামত চাইছেন — মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় যে বিতর্কিত বিষয় নিয়ে পদত্যাগ করেছেন সেই বিতর্কিত বিষয় এখানে আলোচনা হয়েছে। আপনি বলেছেন কয়েক বার আলোচনা হয়েছে। কিন্তু তাঁর অনুপস্থিতিতে আলোচনা হয়েছে বা তিনি যখন উপস্থিত ছিলেন তখন তাঁর কতকগুলি বাইন্ডিংস ছিল এবং তিনি তাঁর কথা বলতে পারেন নি। কিন্তু উনি এখানে দাঁড়িয়ে বিধানসভার মধ্যে সরকারকে সরাসরি যে কথাগুলি বলে চ্যালেঞ্জ করলেন এবং স্বয়ং মুখ্যমন্ত্রীকে পর্যন্ত যুক্ত করে চ্যালেঞ্জ করলেন — ওপেন চ্যালেঞ্জ করলেন। তাঁর সেই চ্যালেঞ্জের মধ্যে সত্যাসত্য আছে, কি নেই, সেটা স্বভাবতই সাধারণ মানুষের মধ্যে প্রশ্ন জাগবে। মাননীয় জয়ন্ত বাবু যে খারাপ কথাই বলুন — তাঁর সর্বশেষ একটি কথা আমি বলব — উনি শেষকালে অন্তত বলেছেন যে, যতীন বাবু তাঁর কথা বললেও কোনও অসুবিধা সৃষ্টি করতে পারবে না। কারণ, তাঁর অভিযোগের কোনও সারবত্তা যে নেই, সেটা নাকি প্রমাণিত হবে — খুব ভাল কথা। আমরা তো আশা করেছিলাম যে, সরকার পক্ষে শচীন বাবু থেকে শুরু করে যারা আছেন তারা অ্যাডভান্স হয়ে বলবেন — যখন এত বড় একটা চ্যালেঞ্জ এখানে এসেছে মুখ্যমন্ত্রীর নামকে কেন্দ্র করে, সরকারকে কেন্দ্র করে — লেট হিম স্পিক। তিনি বলুন, ওপেনলি বলুন, সরকারের গাটস আছে তাকে চ্যালেঞ্জ করে ফেস করা, তার যুক্তি অ্যাকসেপ্ট করা — এটাই তো স্বাভাবিক ছিল। সেদিক থেকে আমার মনে হয় আপনি সেই স্পিরিট থেকেই এখানে আলোচনা তুলেছেন। ফলে এখানে রুলসে কতটা পারমিট করছে, সেটা বড় কথা নয় — একটা সরকারের সততা সম্পর্কে, মুখ্যমন্ত্রীকে পর্যন্ত জড়িয়ে প্রশ্ন উঠেছে — সেদিক থেকে আমি মনে করি এটা অন্তত ক্লিন জনগণের কাছে প্রমাণ করার জন্য — জনগণের কাছে অযথা সন্দেহ যাতে ঘনীভূত না হয় সে বিষয়ে এই চার্জ থেকে সেফ থাকার জন্য আপনারা প্রমাণ করুন, যতীন বাবু যে চ্যালেঞ্জ দিচ্ছেন সরকারের কাছে সেইগুলির কোনও সারবত্তা নেই — জনগণ সেটা জানবে। হাউসের রুলস আছে। আপনি চেয়ারে বসে আছেন। আপনি জনগণের স্বার্থে, গণতন্ত্রের স্বার্থে, সত্য উদ্ঘাটন করার স্বার্থে, সত্য প্রতিষ্ঠিত করার স্বার্থে আপনি একটা নূতন কনভেনশন সৃষ্টি করতে পারেন। সেই দিক থেকে আমি মনে করি যতীন বাবুকে তাঁর বক্তব্য রাখার অবাধ সুযোগ দেওয়া উচিত।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যতীন চক্রবর্তী তাঁর পদত্যাগের কারণ বিশ্লেষণ করে বক্তব্য রাখতে পারবেন কিনা — এই নিয়ে আপনি রুল উল্লেখ করেছেন। আমার পার্লামেন্টারি লাইফে আমি যেটুকু দেখেছি এবং বুঝেছি তাতে এটুকু বলতে পারি যে, এই রুলস আমাদের এই হাউসেরই তৈরি করা এবং সুষ্ঠু ভাবে হাউস পরিচালনার স্বার্থে এই রুলস হাউসই তৈরি করেছে। হাউসই সর্বশেষ কথা বলে। আনেক ক্ষেত্রে অনেক রুলস সাপ্রেস করা হয়। এখানে যে প্রশ্নটি দেখা দিয়েছে — আজকে যদি রুলস দেখিয়ে মাননীয় যতীন বাবুকে তাঁর বক্তব্য রাখতে বাধা দেওয়া হয় তাহলে হয়ত জনসাধারণের মধ্যে ধারণা হবে, না জানি যতীন বাবুর প্যান্ডোরা বক্সে কি লুকিয়ে আছে — তাঁর কি আছে, না আছে, সেই বক্তব্য বলতে দিলে দু-এক দিন হয়ত হৈ চৈ হবে, তারপর সত্য প্রকাশিত হবে। উনি যে দলের সদস্য হিসাবে মন্ত্রী হয়েছিলেন

— সেই দল দায়িত্ব নিয়ে দুটি কথা বলছেন — ১ নং হচ্ছে — ওঁরা যা কিছু বক্তব্যের সারবত্তা নেই, আমরা বিবেচনা করে দেখেছি। উনি বলুন, আমরা চ্যালেঞ্জ মোকাবিলা করছি। জয়ন্ত বাবু চ্যালেঞ্জ নিয়েছেন — দলের কথা বলেছেন। উনি বলেছেন, যতীন চক্রবর্তী সম্বন্ধেও অনেক কথা আছে। তিনি যখন মন্ত্রী ছিলেন, সেই মন্ত্রী থাকাকালীন অনেক কথা শুনেছি, তার সম্বন্ধে তদন্ত কমিশন হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে দলের সদস্য হিসাবে উনি নির্বাচিত হয়েছিলেন সেই দলের বক্তব্য বিচার যদি করা যায় তাহলে আমাদের মনে হয় বাধ্য বাধকতা কিছু না থাকলে তাকে বলতে দিন এবং তিনি বলুন, ডিবেট হোক। তাতে করে এমন নূতন কিছু বেরবে বলে মনে হয় না।

[2-50 — 3-00 P.M.]

অতএব সমস্ত বিষয়টা বিচার বিবেচনার দায়িত্ব যেমন জয়ন্ত বিশ্বাস মহাশয় আপনার উপর ছেড়ে দিয়েছেন তেমনি আমিও এই দায়িত্বটা আপনার উপর ছেড়ে দিচ্ছি, আপনি সিদ্ধান্ত নেবেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় যতীন চক্রবর্তী, তিনি যে বক্তব্য আজকে রেখেছেন তা খুব মন দিয়ে আমি শুনেছি। আমার খুব করুণ লাগল অবস্থাটা যখন দেখলাম মাননীয় সত্য বাপুলি তাকে ডিফেন্ড করছেন। আজকে অবস্থাটা এরকমই যে যতীন বাবুর কার্যকলাপকে ডিফেন্ড করার জন্য সত্য বাপুলি এবং তার দলকে সামনে এগিয়ে দেওয়া হয়েছে। যতীন বাবু সুযোগ পেয়েছিলেন — আপনি ঠিকই বলেছেন। আপনি যে রুলিং দিয়েছেন সেটা সঠিক। বিধানসভা চলাকালীন রুলসকে মেনে চলতে হবে। তার যে বিধি বিধান আছে, প্রচলিত কনভেনশন আছে তার বাইরে যাবার ক্ষমতা কোনও সদস্যের নেই, স্পিকারেরও নেই। সেই দিক থেকে রুলিং সঠিকই হয়েছে। আর যতীন বাবু সম্বন্ধে বলি — আমি জানি না তার পার্টির ভেতরের খবর, আমি আশা করি, পার্টি তার সমস্ত বক্তব্য শুনে খারিজ করে দিয়ে তারপর পার্টি তার সিদ্ধান্ত নিয়েছেন। তার বিবৃতি দেবার কথা — বিধানসভা ছাড়া বিবৃতি দেবার বড় সুযোগ ছিল জনসমক্ষে দাঁড়িয়ে। পুনর্নির্বাচনে কনটেস্ট করার সুযোগ তার ছিল। সেখানে তিনি তার বক্তব্য পরিষ্কার করে বলতে পারতেন। বেঙ্গলের পিপল এত নির্বোধ নয়। তারা যদি মনে করতেন যতীন বাবু যা বলেছেন ঠিকই বলেছেন তাহলে যতীন বাবুকে তারা ভোটে জিতিয়ে দিতেন। আমি মনে করি পশ্চিমবাংলার মানুষ বুঝেছেন। তার পার্টিও বুঝেছেন। স্যার, পার্টিতে তো আপনার পার্টি বা আমার পার্টির লোক নেই, তার পার্টি বুঝে পার্টি থেকে তাকে বহিষ্কার করেছেন। তিনি বিধানসভায় আছেন এবং বারবার সুযোগ পেয়েছেন, সুযোগ ব্যবহার করেন নি। আজকে তিনি নূতন ভূমিকা নিয়েছেন এবং তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছে বিরোধী পক্ষ — কংগ্রেস দল। আমি মনে করি যা বলা হয়েছে ঠিকই হয়েছে। আপনার রুলিং সঠিক। নিয়ম নিষ্ঠ রুলিং দেওয়া হয়েছে।

**Mr. Speaker :** Before I call upon Shri Jatin Chakraborty to reply I would like to hear Mr. Amal Roy. I want some clarifications from Mr. Roy.

**..... (Noise) .....**

**..... (Several Congress (I) Members rose to speak) .....**

**Mr. Speaker :** I would like to ask Mr. Amalendra Roy for some clarifications. Mr. Roy, I want your assistance.

**..... (At this stage several Congress (I) members rose to speak) .....**

**..... (Noise and Interruption) .....**

Please take your seat. I am on my legs.

I am asking Mr. Roy for some technical assistance. Please hear me first. I want to know from Mr. Amalerdra Roy that relating to this Rule i.e. Rule 200 and its Sub-rule — I was trying to look out for a precedent in the Lok Sabha and in our State Assembly of such an incident previously — whether there is any such precedent. In our State we have had resignation of ministers earlier and they had made a statement in the House. But the precedent that I have got is that they had made a statement either during the session or in the session immediately following their resignation. So the question does not tally with their statements. I tried to look out the precedent in the Lok Sabha but I did not find any.

In the matter of privilege there is a specific bar which has to be raised at the earliest opportunity. If it is not at the earliest opportunity then there is a definite bar. In the case of Rule 200 there is no specific bar as such which Mr. Chakraborty has argued and which the Opposition has also argued.

**..... (Noise and Interruption) .....**

Please hear me. Without hearing me you will take a decision, that

is unfortunate. I am an unfortunate person. Please have some patience.

There is another convention of parliament all over the parliamentary world that pending matters in a parliament or matters which can be raised in the parliament in a certain session not being disposed by the parliament in that session die natural death unless postponed or adjourned to the next session.

**..... (At this stage several Congress (I) members rose to speak) .....**

Please take your seat. What is your difficulty I cannot understand.

We find that it is a peculiar case. In this case we find that Mr. Jatin Chakraborty resigned on the 20th October, 1988. After the resignation in that year we had a short session. Mr. Chakraborty had gone to Geneva to attend ILO convention. The Bengal Lamp motion was filed then by the major Opposition party, the Congress (I). The motion was not being taken up for consideration. Then certain member gave me a letter stating that the people are very anxious to know and they wanted a early debate. On receipt of that letter I had fixed an earlier date for debate.

**..... (At this stage the Congress (I) members rose to speak) .....**

Please take your seat.

I fixed a date for debate. Unfortunately, when the date for debate was fixed, Mr. Chakraborty returned during the session itself. And I clearly remember Mr. Subrata Mukherjee demanding of him to make a statement several times.

He also commented — আপনি ত বাঘের বাচ্চা, বলছেন না কেন? If I am not wrong.

**..... (Noise) .....**

There were repeated demands by Shri Subrata Mukherjee to the

Hon'ble member to make a statement. I am not including anything of my own.

..... (Noise) .....

[3-00 — 3-10 P.M.]

Please, have patience to hear me. Now, the Hon'ble member chose not to make a statement for what ever reasons he may have had. Shri Satya Ranjan Bapuli has raised a very pertinent question that he being a member of the party, there might have been a whip. I am not aware of any whip. Because under the Defection Act and Rules, the whip is only valid if a copy of the notice is served on the Speaker; not other wise. I have not received any such notice that there was such a whip on Shri Jatin Chakraborty. Another factor is that a whip is effective as it relates to voting pattern in this House. Members were directed to vote that you, will vote according to such and such things. In this matter, no voting took place. No question arose for voting. So I don't think that any occasion arose for issue of any whip in this matter. But as no copy in this matter of any such whip on Shri Jatin Chakraborty was served on me, there had not been any valid reason to discuss the matter, Even, If any other member wants to contribute something, I can hear him also. We will discuss after I will hear you. So, it is a very technical point which Shri Satya Ranjan Bapuli has raised.

We are grateful. We the parliamentarians sitting here have to consider all the aspects to come to a decision. I do not want to debar Shri Jatin Chakraborty any of his rights but also want to see that no artificial right is created. We have to protect the rights of the parliament first. We cannot create any artificial right. In the garb of rights nobody can come and do anything at any point of time. So the question is what points are relevant. First, I would like to submit for clarification that under Rule 200, whether there is a question of limitation or not or whether any whip has been issued ? Even if it has been issued whether it debars a member who has resigned as a Minister from making a statement ? Because that relates to the inherent rights under the rules whether a whip can debar him. Next, after being requested by another member to make a statement, the member declining to make a statement has waived his right to make a statement or not ? Please, enlighten me on this point. Let me hear Mr. Amalendra Roy.

..... **(Noise)** .....

..... **(At this stage, Shri Subrata Mukherjee rose to speak.)** .....

All right, let Shri Subrata Mukherjee make a statement first.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষেপে সত্যরঞ্জন বাপুলি মহাশয় যা বলেছেন, তার উপর কিছু সাপ্লিমেন্ট করতে চাই। উনার ক্লারিফিকেশনে যাতে কিছু সুবিধা হয় এবং আপনি স্বয়ং আমার নাম মেনশন করেছেন এবং অন্য কেউ কেউও করেছেন, স্বভাবতই আমি কিছু বলার অধিকার রাখি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সাপ্লিমেন্ট হল, আপনি যেটা শর্টকাটে জানতে চেয়েছেন — রুলস অল রাইট, সেটাকে আপনিও সমর্থন করছেন। সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের কথা অনুযায়ী অনলি আপনি বলছেন কনভেনশন। আপনার রুলিংকে আমি অনুরোধ করছি, ডেস্ট্রয় অল দি রুলিংস। যেখানে ক্যাটাগোরিক্যালি আপনার বিরুদ্ধে নো কনফিডেন্স মোশন এনেছিলাম, তখন আপনি প্রিভিলেজ সম্পর্কে একটা কথা বলেছিলেন এবং একটা রুলিং দিয়েছিলেন।

Convention does not mean that you have to carry it throughout your life or every where. Any speaker or House can break the convention for the betterment of the House. Therefore, I think the rule is clear.

আমি মনে করি Any speaker in the House can break the convention. এবং আমি মনে করি, দেয়ারফোর দি রুল ইজ ক্লিয়ার। আমি খুব ক্লিয়ারলি বলছি, আপনাকে অ্যাডভাইস দেবার জন্য কাউল অ্যান্ড সাকদার আছে, মেস আছে, রুলস আছে, তাদের চেয়ে বেশি অমল বাবু আপনাকে সহযোগিতা করতে পারবেন না। আপনার সেক্রেটারিও আছেন, অমল বাবু ইজ নট মোর দ্যান দ্যাট। দেয়ারফোর আমি ক্যাটিগোরিক্যালি বলছি, আপনি আপনার রুলিংকে ভাইয়োলেট করতে পারবেন না। আপনি রুলিং দিয়েছেন Convention may be changed and can be changed any time. রুলিং দিয়ে আপনি স্বীকার করেছেন, সো কনভেনশন-এর ভিত্তিতে হাউসের মর্যাদার নামে আপনি ওঁর মুখকে আটকে রেখে গণতন্ত্রকে ধ্বংস করতে দেবেন না। This is my humble submission. আমি এখনও বলছি, তখনও বলেছিলাম, আমাদের যে রাইট, যেটা এস্টাবলিশড রাইট, সেটা থেকে আমাদের বঞ্চিত করবেন না। এই ডিমান্ড আমি আপনার কাছে করছি। উনি আমাদের পার্টির লোক নন এবং সাধারণ পাবলিকও নন, He is still a member and, therefore, he has every right. এটাকে কোনও সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গি দিয়ে দেখবেন না। পার্টিগত দৃষ্টিভঙ্গির ব্যাপার নয়। আর কনভেনশনের কথা যদি বলেন, You can over rule any convention. যতীন চক্রবর্তী এখন কোনও পার্টিতে নেই। তা ছাড়া আর. এস. পি. আবার একটা পার্টি ওটা একটা যাত্রা পার্টি। ঐ পার্টি আবার তাড়িয়ে দিয়েছে! এখানে ওঁদের কোনও রাইটের ব্যাপার নেই, এটা আমাদের রাইট। পাটি ওঁকে তাড়িয়ে দিয়েছে, না উনি পাটি থেকে

চলে গেছেন? আপনি শুধু কনভেনশন দেখবেন না, আপনি নিজেই নজির স্থাপন করুন। You have a right to give your own ruling there. সেইভাবে আপনি নজির স্থাপন করুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রুল ২০০-র ক্ষেত্রে আপনি কাউল সাকদের দেখুন, এ. আর. মুখার্জি দেখুন, এই কথা বার বার বলা আছে যে, মিনিস্টার স্টেটমেন্ট করতে পারেন এবং এখানে ল্যাঙ্গুয়েজটা দেখুন, 'মিনিস্টার মে মেক এ স্টেটমেন্ট'। আমাদের পার্লামেন্টারি ল্যাঙ্গুয়েজে 'মে'-কে ধরি 'শ্যাল', তার মানে যেটা 'মে' ধরা হয়, সেটা করতে পারে এবং কাউল অ্যান্ড সাকদারে স্পেসিফিক্যালি বলা আছে, প্রিসাইডিং অফিসার ক্যান নট কমপেল হিম টু মেক এ স্টেটমেন্ট। যদি কোনও মন্ত্রী স্টেটমেন্ট না করতে চান রিজাইন করার পরে, আপনারও ক্ষমতা নেই তাঁকে দিয়ে স্টেটমেন্ট করানোর। আপনি জোর করে বলতে পারবেন না যে, আপনাকে স্টেটমেন্ট করতে হবে। সুতরাং আমি আপনার কাছে ক্লারিফিকেশন চাইছি, হোয়েদার ইট ইজ অ্যান ইনহেরেন্ট রাইট, একজন মন্ত্রী রিজাইন করার পর যদি স্টেটমেন্ট দিতে চান তাহলে আপনি তাঁকে আটকাতে পারেন কিনা? আমি খুব খুঁজেছি, আমি এরকম কোনও একজাম্পল পাই নি। আমি এমন কোথাও পাই নি একজন মন্ত্রী রিজাইন করার পর — আগেই হোক, পরেই হোক — হোল পার্লামেন্টারি ডেমক্রেসিতে, কমনওয়েলথের কোথাও এই কনভেনশন কি আছে যে, তিনি স্টেটমেন্ট করতে চাইছেন, অথচ তাঁকে স্টেটমেন্ট করতে দেওয়া হয় নি? আমি এটা বিনীত ভাবে আপনার কাছে জানতে চাইছি যে, মিনিস্টার স্টেটমেন্ট করতে চেয়েছেন, কিন্তু টেকনিকাল গ্রাউন্ডে স্পিকার বা হাউস তাঁকে তা করতে দেয় নি? এই একজাম্পেল যদি একটাও থাকে তাহলে এ ব্যাপারে আপনার যে কোনও রুলিং মেনে নিতে রাজি আছি। আমি শুধু একটা উদাহরণ আপনাকে মনে করিয়ে দিতে চাই, ১৯৬৯ সালের — ২১. ৭. ৬৯ তারিখে মোরারজী দেশাইকে যখন সরিয়ে দেওয়া হয়েছিল, উনি রিজাইন করেছিলেন, মোরারজী দেশাই স্টেটমেন্ট দেবেন বলেছিলেন। ইন্দিরা গান্ধী বলেছিলেন, ওঁর স্টেটমেন্টের সময় আমি বসে থাকব। সেদিন মোরারজী দেশাই-এর স্টেটমেন্টের পর ইন্দিরা গান্ধী জবাব দিয়েছিলেন, স্টেটমেন্টের উত্তর দিয়েছিলেন। সুতরাং আমি বলব সারা পৃথিবীতে স্টেটমেন্ট না দিতে দেওয়ার কোনও কনভেনশন নেই। অতএব যতীন চক্রবর্তীকে বলুন স্টেটমেন্ট দিতে এবং মুখ্যমন্ত্রীকে বলুন বসে থাকতে যাতে সঙ্গে সঙ্গে রিপ্লাই দিতে পারেন। যে সাহস ইন্দিরা গান্ধী দেখিয়েছিলেন, সেই সাহস তিনি দেখান।

**Mr. Speaker :** You have spoken about parliaments of Commonwealth countries. But is there any occasion of making any statement on an incident that happened two and half years ago ? Can you cite a precedent ?

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আপনি যখন জিজ্ঞাসা করলেন তখন একটি কথা বলি,

সেশনের পরে কি ল্যাপস হয়ে যায়? ধরুন, একজন মিনিস্টার সেশনের লাস্ট দিনে রিজাইন করলেন, তাহলে কি তার স্টেটমেন্ট দেবার রাইট থাকবে না সেশন শেষ হয়ে যাচ্ছে বলে? টাইম বার হবে প্রিভিলেজের ক্ষেত্রে। সেখানে আর্লিয়েস্ট অপারচুনিটিতে স্টেটমেন্ট দিতে হবে, আর্লিয়েস্ট অপারচুনিটিতে না দিতে পারলে হবে না। কিন্তু কাউল অ্যান্ড সাকদের বা সে কিম্বা এ. আর. মুখার্জি লেখা বইতে কোনও রুলস আছে কি যে এক্ষেত্রে আর্লিয়েস্ট অপারচুনিটিতে বলতে হবে, ইমিডিয়েটলি বলতে হবে? যেখানে কোনও মন্ত্রীর অধিকার রিফিউজড হয় নি সেখানে হাউসে এমন কোনও প্রিসিডেন্ট আছে কি যে জাস্ট টেকনিক্যাল গ্রাউন্ডে একজন মন্ত্রী রিজাইন করেছেন বলে তার স্টেটমেন্ট জানতে দিলাম না? তাহলে আমরা পসটিরিটির কাছে দোষী থাকব। এটাই আমি বিনীত ভাবে আপনার কাছে নিবেদন করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে যে প্রশ্নটা আছে সেই প্রশ্ন নিয়ে কোনও তিক্ততার সৃষ্টি করার অবকাশ নেই। উত্তেজিত হওয়া বা উত্তেজিত করার কোনও অবকাশ নেই, কারণ আমরা বিতর্ক করছি টেকনিক্যাল কোয়েশ্চেন নিয়ে। আমাদের যে রুল-২০০ আছে তার বেসিসে মন্ত্রী যখন খুশি তখন স্টেটমেন্ট দিতে পারেন কিনা অথবা স্টেটমেন্ট দেবার ব্যাপারে লিমিটেশন আছে কিনা এটাই প্রথম স্টেজ। এই স্টেজে আলোচনা নেই, সেটা আসবে পরে যখন স্পিকার মহাশয় অনুমতি দেবেন, কনসেন্ট দেবেন, তারপর স্টেটমেন্ট তৈরি করবেন। সেই স্টেটমেন্টে কি থাকতে পারে না পারে সেগুলি রুল, কনভেনশন বা প্রিসিডেন্টে বলা আছে। যে মুহূর্তে স্টেটমেন্ট হাউসের সামনে আসবে তারপর উত্তেজিত বিতর্ক, তিক্ততা যত কিছু সৃষ্টি হবার তা হতে পারে, কিন্তু এখন এই স্টেজে নয়। আমি কোনও তিক্ততা সৃষ্টি করতে চাই না, উত্তেজনা সৃষ্টি করতে চাই না। আমার বক্তব্য হচ্ছে, আমাদের রুল-২০০ ঠিকই শুধু বলা আছে স্পিকারের কনসেন্ট লাগবে। তার মানে হচ্ছে, ওখানে একটা বাধা থেকে গেল। এরপর দেখতে পাচ্ছি, স্পিকারের কনসেন্ট পেতে গেলে কি কি করতে হবে — নিশ্চয়ই কতকগুলি শর্ত আছে, সেই শর্তগুলি উল্লেখ করতে চাই না। এখন আমি শুধু আপনার কাছে কতকগুলি প্রিসিডেন্ট — রুল নয় — রাখতে চাই যেখানে বারড যাই লিমিটেশন হয়ে যাবে। কোথায় হবে সেটাই প্রশ্ন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি ধৈর্য ধরে শুনবেন এবং মাননীয় ফরমাল পি. ডব্লু. ডি. মিনিস্টারও নিশ্চয়ই শুনবেন। আমরা আইন তৈরি করি, আমাদের সমস্ত কাজই আইন মোতাবেক করতে হবে। আমরা দেশের মানুষের জন্য আইন তৈরি করছি আর কাজের বেলায় আইন কানুন খাটবে না — যা বলব সেটাই মেনে নিতে হবে এই জিনিস হতে পারে না। নিশ্চয়ই আইনের বইতে যদি স্পষ্ট করে লেখা না থাকে তাহলে আমাদের আওড়াতে হবে প্রিসিডেন্ট কি আছে, কনভেনশন কি আছে। এটা কি ইনটেনশন রুলে যে একজন ৮০০/৯০০ দিন বাদে — আমি যতটা ক্যালকুলেট করেছি — প্রায় ৮০০/৯০০ দিন পার হয়ে গেছে, এখন এখানে এই রুলে যে বিধান করা হয়েছে তার ফলে ৮০০/৯০০ দিন বাদে কেউ বিবৃতি দিতে পারেন কিনা? আবার প্রিসিডেন্ট দেখতে হবে। আমি আপনার কাছে ২৪টি প্রিসিডেন্ট উপস্থাপন করতে পারি।

আমি একটা একটা করে প্রিসিডেন্টগুলি বলে যাই। সব মন্ত্রীর পদত্যাগের ঘটনা, এইগুলি লোকসভা থেকে পেয়েছি, আমাদের বিধানসভায় একসঙ্গে কখন মেটিরিয়াল পাওয়া যায় না, এখানে খুঁজে বার করা কঠিন, ওখানে খুঁজে বার করা সহজ। ফার্স্ট রেজিগনেশন হয়েছিল ১৯৮৪ সালে আর. কে. সম্মুখনচেট্টীর ১৯৫০ সালে ডঃ এস. পি. মুখার্জি এবং ডঃ জন মাথাই। ১৯৫৬ সালে লালবাহাদুর শাস্ত্রী, সি. ডি. দেশমুখ। ১৯৫৮ সালে টি. টি. কৃষ্ণমাচারী। ১৯৫৯ সালে এ. পি. জৈন, ১৯৬২ সালে কৃষ্ণ মেনন, ১৯৬৩-তে কে. বি.। এইগুলি হচ্ছে নজির। সেখানে কি নজির স্থাপিত হয়েছে সেটা আমাদের জানতে হবে। সেজন্য এই নজিরগুলি এখানে উত্থাপন করা হচ্ছে, নিদিষ্ট ভাবে বলা হচ্ছে কবে, কোথায় কখন নজির সৃষ্টি হয়েছে। ১৯৬৫ সালে সি. সুব্রমনিয়াম, ১৯৬৬ সালে শ্রী গুলজারীলাল নন্দ ও শ্রী মহাবীর ত্যাগী, ১৯৬৭ সালে এন. সি. চাগলা, ১৯৬৮-তে শ্রী অশোক মেটা, ১৯৬৯ শ্রী মোরারজী দেশাই। ১৯৬৯ সালে আরও ৪ জন মন্ত্রী পদত্যাগ করেছিলেন। ওঁদের কাছ থেকে মাননীয়া ইন্দিরা গান্ধী পদত্যাগ চেয়েছিলেন, ওঁরা করেছিলেন। ১৯৭২ সালে কে. হনুমন্তীয়া, ১৯৭৩ সালে করণ সিং। করণ সিং যদিও পদত্যাগ পত্র প্রত্যাহার করে নিয়েছিলেন। ১৯৭৫ সালে শ্রী মোহন ধাড়িয়া, ১৯৭৮ সালে রাজনারায়ণ এবং শ্রী চরণ সিং। এই যে ২৪ জন পদত্যাগ করেছিলেন, তা এই পদত্যাগ করার জন্য — লোকসভায় একটি কেসও পাবেন না, নট এ সিঙ্গল কেস — যে কতটা দেরি করা হয়েছে। বিশেষ করে আমি যেগুলির উল্লেখ করেছি। কিন্তু এই ২৪টির মধ্যে অন্তত পক্ষে ২০টি না কি স্টেটমেন্ট হচ্ছে না, তাদের বাদ দিয়ে বলছি সবাই ৭ দিনের মাথায় — একটা নয় — বিঅন্ড সেভেন ডেজ একটা আছে, ৯ দিন — ৭ এর জায়গায় ৯ দিন। আর একটা কেস সেটা হচ্ছে রাজনারায়ণের পদত্যাগ পত্র গ্রহণ করার পর তিনি ৬ মাস বাদে বিবৃতি দিয়েছিলেন। কিন্তু সেখানে বলা হচ্ছে ডিউরিং দি সেশন, যদিও ৬ মাস পরে হয়েছে, তিনি উল্লেখ করেছেন আনইউজুয়াল ডিলেড, কিন্তু যেহেতু আমি ডিউরিং সি সেশন পদত্যাগ পত্র দেওয়া হয়েছে সেজন্য আমি রাজনারায়ণকে বিবৃতি দিতে দিচ্ছি এবং মিঃ স্পিকার তাঁরা রুলিংয়ে বলেছিলেন রাজনারায়ণের বিবৃতি ৬ মাস বাদে দিচ্ছেন বটে উনি পদত্যাগ করেই বলেছিলেন বিবৃতি দেব, বিবৃতির বয়ান জমা দিয়েছিলেন কিন্তু তিনি পেন্ডিং করে বাইরের খবরের কাগজে প্রচার করতে শুরু করলেন পার্লামেন্টে বোমা ফাটাব, দেখে নেব এই করে ৬ মাস কাটালেন। যদিও তিনি পদত্যাগ করার সঙ্গে সঙ্গে জানিয়েছেন কিন্তু বার বার সময় নিয়ে ৬ মাসের মাথায় বিবৃতি দিয়েছেন।

[3-20 — 3-30 P.M.]

এই ২৪টা প্রিসিডেন্টের একটাতেও পাওয়া যাচ্ছে না আট নয় দিন বাদে একই বলেছেন। সাত দিনের মাথায় সবাই বলেছেন। তার মানে হচ্ছে, এটাই প্রিসিডেন্ট, এটাই কনভেনশন এবং সেখানে আনইউজুয়াল ডিলে হলে বিবৃতি দেবার জন্য স্পিকার মহাশয়ের অনুমতি পাওয়া যায় না। এ সম্পর্কে আমি দু-একটি রুলস উল্লেখ করি, পরিষ্কার হবে। প্রথম হচ্ছে, ১৯৪৮ সালে আর. কে. সম্মুখচেট্টীর বিবৃতি এবং সে সম্পর্কে রুলিং। সেখানে সম্মুখচেট্টী পরিষ্কার বলেছিলেন,

It is a parliamentary privilege for a Minister who resigns to explain to Parliament the reasons for his action.

সেই ১৯৪৮ সালে সম্মুখচেট্টী প্রথম উল্লেখ করেছিলেন যে, এটা হচ্ছে পার্লামেন্টারী প্রিভিলেজ। পার্লামেন্টারী প্রিভিলেজের প্রশ্নটা সেই প্রথম রেইজড হয়েছিল। ফর্মার পি. ডব্লু. ডি. মিনিস্টারের বিবৃতি দেবার নিশ্চয়ই অধিকার আছে। তবে সেই বিবৃতি না শোনার অধিকারও আমাদের মেম্বারদের আছে এবং সেটা আমাদের পার্লামেন্টারী প্রিভিলেজ। এই তিনটি প্রিভিলেজ এখানে জড়িত রয়েছে। এই তিনটির মধ্যে কি করে সামঞ্জস্য করবেন সেটা বড় প্রশ্ন। আপনি উল্লেখ করেছেন যে, এটা প্রিভিলেজের প্রশ্ন। নিশ্চিত ভাবে এটা প্রিভিলেজের প্রশ্ন। নিশ্চিত ভাবে আমরা যারা শুনতে চাই এবং যারা শুনতে চাই না তাদের সকলের কাছেও এটা একটা প্রিভিলেজ কোয়েশ্চেন। প্রিভিলেজ কোয়েশ্চেন-এর ক্ষেত্রে আর্লিয়েস্ট অপরচুনিটি নিতে হয়। দেরি হয়ে গেলে প্রিভিলেজ কোয়েশ্চেন তোলা যায় না, কারণ তখন আর তার অর্থ থাকে না। যদি আমার প্রিভিলেজ কোথায়ও খর্ব হয়, আমি সঙ্গে সঙ্গে উঠে দাঁড়াব, সঙ্গে সঙ্গে অধিকার চাইব। কিন্তু দশ মাস বাদে সেই অধিকার চাইতে পারি না। সেজন্যই বলা হয়েছে, অ্যাট দি আর্লিয়েস্ট অপরচুনিটি প্রিভিলেজের প্রশ্ন তুলতে হবে। সেজন্য প্রিভিলেজের যে আসপেক্ট সেটার দিকে লক্ষ্য রেখে আপনাকে রুলিং দিতে হবে। আর. কে. সম্মুখচেট্টীর আর একটি বক্তব্য সেটা নজির হয়ে রয়েছে সেটা এখানে উল্লেখ করছি। তিনি বলেছিলেন,—

I felt that in the context of parliamentary institutions which we have begun to work, we must set absolutely the highest standard of integrity in public life; not even the second grade of standard would be sufficient for us. It must be absolutely the first grade. Even though a Minister's conduct and bonafide may be justified by arguments, yet in the minds of our people who may not understand these technicalities, there is a room even for suspicion that such Minister ought not to continue in Office.

সেখানেও তিনি আর্জেন্সীর কথা বলেছিলেন। কাজেই হোয়াই শুড ইট বি ডিলেড? আটশ দিন বাদে কেন বিবৃতি দেবার প্রশ্ন আসবে বা নয়শ দিন বাদে আসবে? তিনি যেটা বলেছিলেন সেটা হচ্ছে আর্জেন্সী। At the very outset একটা সহজ কথা।

তারপর দেখুন, তিনি স্বীকার করে নিয়ে বললেন, 'আমার মারাত্মক ভুল হয়েছে। আমি হাউসের কাছে, প্রধানমন্ত্রীর কাছে ক্ষমা চাইছি'। সেক্ষেত্রে জহরলাল নেহেরু যে কথা বলেছিলেন সেটা নজির হয়ে রয়েছে। তিনি বলেছিলেন,—

What had happened was an error of judgement however serious — nevertheless it was an error. When any kind of a mistake or error

of this kind was committed, we should accept the consequences of that error and try to remedy that in the way we have tried to do so.

এখানে তো প্রশ্নগুলি আসছে না, রেলিভেন্সি কোথায়, রেলিভেন্সি হচ্ছে সব চেয়ে বড় কথা। তারপরের নজির যেটা আমি পরে আসছি। কারণ হাউস অফ কমন্স-এ যে সমস্ত প্রিভিলেজ, রাইট, আমরা সেইগুলি এনজয় করি ইন টোটো। সুতরাং আজকে আমাদের দেখতে হবে হাউস অফ কমন্সে এই ব্যাপারে প্রিসিডেন্ট কি আছে। যখন সুভ্রমানিয়াম পদত্যাগ করেন তখন কোনও বিবৃতি দেন নি, বিবৃতি ডিমান্ড করা হয়েছিল এবং নাথপাই সেখানে বলেছিলেন—

The first opportunity taken by the resigning Minister for the House of Commons to explain to the Commons as to why he chose to resign.

এটা হচ্ছে হাউস অফ কমন্সের প্রিসিডেন্ট দি ফার্স্ট অপারচুনিটি টু বি টেকেন। কৃষ্ণ মেনন তাঁর পদত্যাগ সম্পর্কে যে নজির হয়ে আছে আমি এখানে উল্লেখ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে কৃষ্ণ মেনন বিবৃতি দেন নি, কৃষ্ণ মেননের বিবৃতি দাবি করা হয়েছিল কিন্তু কৃষ্ণ মেনন বিবৃতি দিলেন না, জওহরলাল উঠে দাঁড়িয়ে বললেন—

It is customary that a minister who is resigning makes a statement before the House. Shri Krishna Menon put it to me whether it was necessary on the occassion to do so.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জওহরলাল নেহেরুর কথাগুলি যে নজির সৃষ্টি করেছে আশা করি আমরা সেটা খেয়াল রাখব। তিনি বলছেন—

I thought as we are discussing this matter fully, not his resignation but the whole matter and the resolutions before the House and the facts fairly well known. It is not really necessary unless the House so desires for him to make a statement here. That is the position.

এই যে জওহরলাল নেহেরু যে বক্তব্য রেখেছিলেন তার ব্যাক গ্রাউন্ড ছিল নো কনফিডেন্স মোশন আলোচনার জন্য ধার্য হয়েছিল এবং কৃষ্ণ মেননের ব্যাপারটা নিয়ে সারা দিন তুমুল আলোচনা হয়েছিল। সেইজন্য জওহরলাল নেহেরু বলেছিলেন যে জিনিস এত আলোচিত, বহু আলোচিত সেই বহু আলোচিত বিষয় নিয়ে এখানে মন্ত্রীর বিবৃতি দেওয়ার কোনও প্রয়োজন নেই এবং সেটাই নজির হয়ে আছে, জওহরলাল নেহেরুর সেই বক্তব্য নজির হয়ে আছে। ভাল করে শুনে নিন তাঁরা যাঁরা ফরমার পি. ডব্লু. ডি. মিনিস্টারকে নাচাতে চাইছেন, ফরমার পি. ডব্লু. ডি. মিনিস্টারকে উত্তেজিত করতে চাইছেন। তাঁরা দয়া করে মনে রাখবেন বহু আলোচিত বিষয় নিয়ে মিনিস্টারের স্টেটমেন্ট দেওয়ার প্রয়োজন নেই,

কৃষ্ণ মেননের পদত্যাগের ক্ষেত্রে সেই ব্যাপারে পার্লামেন্টে নজির হয়ে আছে।

[3-30 — 3-40 P.M.]

এবারে আমি টি. টি. কৃষ্ণমাচারী যেটা বলেছিলেন — উনি কেন বিবৃতি দিলেন, কেন সঙ্গে সঙ্গে বিবৃতি দেওয়ার প্রশ্ন আসছে সেটা বলছি। এটা আসছে এইজন্য—

But I have a duty to perform, mainly to uphold the prestige of the government of which I was a member.

এই নজিরটাই প্রমাণ করে আর্জেন্সী কত বড় Not to decline the Government

গভর্নমেন্টের বিরোধিতা করার জন্য নয়। আমি গভর্নমেন্টের একজন মেম্বার ছিলাম। আমি গভর্নমেন্টের মেম্বার হিসাবে মনে করি গভর্নমেন্টের মর্যাদাকে অক্ষুণ্ণ রাখতে হবে। গভর্নমেন্টের মর্যাদাকে তুলে ধরতে হবে, এইজন্য বিবৃতি দিতে চাওয়া। এইভাবে প্রত্যেকটি নজির আমি তুলে ধরতে পারি। আমি নজির আর বাড়াতে চাই না। লাস্ট নজির হচ্ছে ৬ মাস টাইম চাওয়া হয়েছিল। আমি আগেই উল্লেখ করেছি ৬ মাস টাইম কেন চাওয়া হয়েছিল। রুলিং শুনলে বুঝতে পারবেন টাইম বারড কেন রাখা হয়েছিল এবং ৬ মাসের মধ্যে কেন বিবৃতি দিতে চাওয়া হয়েছিল, কেন তার বাইরে যাওয়া হয় নি। অতএব, এর বাইরে আমরা যেতে পারি না, ৬ মাসের বাইরে আমরা যেতে পারি না। স্পিকার বলেছেন,

It may be that when a statement is unduly delayed the speaker may not permit the Member to make a statement.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজনারায়ণের পদত্যাগ সংক্রান্ত প্রশ্নে মাননীয় স্পিকারের এই যে রুলিং, এই রুলিংটিতে পরিষ্কার বলে দেন যে এখানে লিমিটেশন আছে। এই লিমিটেশনের বাইরে যাওয়া যাবে না। সুতরাং আমি বলছি কেন লিমিটেশন নেই। এটা বোঝার ভুল। লিমিটেশনের পর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবারে সংক্ষেপে একটু বলে দিই। কারণ বুঝতে পারছি ওদের খুব অসুবিধা হচ্ছে এইজন্য যে, এই রকম একটা টেকনিক্যাল বিষয় অথচ কোনও তিক্ততা নেই, কোনও উত্তেজনা নেই, আবার চোরাগোপ্তা আক্রান্ত হচ্ছেন। যাই হোক, আপনি আমাকে ডেকেছেন, আমাকে বলতে হবে। আমি হাইস অব কমন্স-এর ২৫টি দৃষ্টান্ত দিচ্ছি এবং বাঘা বাঘা মন্ত্রীরা পদত্যাগ করেছেন, সেই ব্যাপারে হাউস অব কমন্সে প্রিসিডেন্ট তৈরি হয়ে আছে। একটি কেসও নেই যেখানে ৯০০ দিন, ৮০০ দিন, ২০০ দিন বাদে বিবৃতি দিয়েছেন। ভদ্রলোকরা তা করেন না। আমি নাম করতে চাই না। তাঁরা পদত্যাগ করেছেন এবং পদত্যাগ করে সঙ্গে সঙ্গে তাঁরা বিবৃতি দিয়েছেন। সেই সঙ্গে আমি 'মে' কি বলছেন তা উল্লেখ করে আমার বক্তব্য শেষ করব।

মে প্রথমে বলেছেন To distinct a reference to previous dabate is out of order.

এটা আমাকে ব্যাখ্যা করতে হবে না। আপনি যখন রুলিং দেবেন তখন আপনাকে এই

প্রিসিডেন্টটা খেয়াল রাখতে হবে, এটা হচ্ছে 1864/173-C 1919914 তারপর মে বলছে A personal explanation of the Minister has been permitted to be made by a member on behalf of another who was abroad or was ill or was suspended from the service of the House. কাজেই According to this conventional precedence, former PWD Minister. যদি অ্যাব্রড থেকে থাকেন, অসুস্থ হয়ে থাকেন বা তাঁকে সাসপেন্ড করা হয়ে থাকে From the services of the House that does not debar him from making at statement on the Floor of the House. এই প্রিসিডেন্ট এই কথা বলে দিচ্ছে তার জন্য তার ৯০০ দিন নেবার কোনও প্রয়োজন নেই। ৯০০ দিন নিলে বুঝতে হবে তার অন্য কোনও কারণ আছে যেজন্য তিনি বিবৃতি দেন নি। তারপরে আরও দুইটি প্রিসিডেন্ট দেব No indiscreet indulgence is granted for it is apt to lead to irregular debates. Parliamentary debates, 1503, c-334—6 and 5 এটাও পার্লামেন্টারী একটা প্রিসিডেন্ট। পার্লামেন্টারী ডিবেটস, ১৫৩, সি ৩৩৪—৬ এবং ৫ আরও এই সংক্রান্ত ৫টি প্যারাগ্রাফ আছে। লাস্ট কনক্লুডিং প্যারাগ্রাফ মে তে বলেছেন—

"Though debate must not arise upon the explanations, statements pertinent thereto on behalf of the Government have been permitted.

এই প্রসঙ্গে আপনাকে দেখতে হবে আর্টিকেল ১৬৩, আর্টিকেল ১৬৪, আর্টিকেল ১৬৬ এবং রুলস অফ বিজনেস পার্টিকুলারলি ১৬৬ (৩) এর সঙ্গে আপনাকে মিলিয়ে দেখতে হবে। যেখানে হেড অফ দি গভর্নমেন্টে এ নিয়ে ডিবেট হয়েছে। স্টেটমেন্ট হতে পারে, মিনিস্টারের বিহাফে একজন বলেছেন, উনি অ্যাব্রড ছিলেন, এবং আমাদের মাননীয় সদস্য ননী ভট্টাচার্য মিনিস্টারের বিহাফে বলেছেন এবং সে ডিবেট কনক্লুড করেছেন। হেড অফ দি গভর্নমেন্ট লিডার অফ দি হাউস চীফ মিনিস্টার হিমসেলফ্ আজকে ১৬৩, ১৬৪ অনুসারে যেখানে লিডার অফ দি হাউস চীফ মিনিস্টার ডিবেট কনক্লুড করেছেন। সেখানে কালেকটিভ রেসপনসিবিলিটিস, জয়েন্ট অফ দি রেসপনসিবিলিটিস, ইন্ডিভিজিবিল রেসপনসিবিলিটি একে বলে ক্যাবিনেট ফর্ম অফ গভর্নমেন্ট। দেয়ার ইজ নো স্কোপ ফর ইন্ডিভিজুয়াল অর মিনিস্টার যেটা ক্লোজ করেছেন চীফ মিনিস্টার সেটা ওপেন করা যায় না দ্যাট ইজ ক্লিয়ার প্রিসিডেন্ট। আমি হাউস অফ কমন্স এবং লোকসভার এই সাবমিশনটা আপনার কাছে রাখছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ মাননীয় সদস্য শ্রীযুক্ত অমল রায়ের খুব আইন এবং জ্ঞানগর্ভ ভাষণ শুনলাম। যার ফলে আপনার বিধানসভার মধ্যে ঘুঘু এসে পড়েছিল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ চক্রবর্তী ঘুঘুরাও বোধ হয় আমাদের কাছ থেকে কিছু শিখতে চেয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি. পি. এম.-র পক্ষ থেকে মাননীয় সদস্য আমার প্রীতিভাজন বন্ধু শ্রীযুক্ত শচীন সেন খুব অল্প সময়ের মধ্যে তার বক্তব্য

রেখেছেন এবং তিনি যে আইন দেখিয়ে বলেছেন যে রুলস আছে সেই রুলে আমার কোনও বক্তব্য দেবার অধিকার নেই বা আপনি দিতে পারেন না বাধা আছে। স্যার, জমিদাররা যত বলে মোশায়েবরা তার তিনগুণ বলে। আর এক পক্ষ থেকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যিনি বক্তব্য রাখলেন সেই অমল রায় মহাশয়কে আমরা কখনই আর. এস. পি. দলের বলে মনে করি নি, সে দলেই নেই।

[3-40 — 3-50 P.M.]

আমাদের একটা নিয়ম ছিল আর. এস. পি. দলের যাঁরা বিধানসভার সদস্য তাঁদের একটা হাজিরা খাতায় সই করতে হত। এই ভদ্রলোক কোনও দিন তা করেন নি। সুতরাং তাঁকে আমি দলের বাইরে রাখতে চাই। আমার স্নেহভাজন মাননীয় সদস্য জয়ন্ত বাবুর বক্তব্য আপনার মনে আছে, আপনাকেও স্মরণ করিয়ে দিই, শ্রীযুক্ত ননী ভট্টাচার্য আর. এস. পি. দলের পক্ষ থেকে — আমি যখন ছিলাম না, আমার অবর্তমানে যে বক্তব্য রেখেছিলেন আমার পদত্যাগ সম্পর্কে আপনার নিশ্চয় স্মরণ আছে। তাতে পরিষ্কার লেখা ছিল কি বক্তব্য এখানে উপস্থাপিত করবে সেই সম্পর্কে আমার সাথে পরামর্শ করে কেন্দ্রীয় সমিতির নির্দেশে আর. এস. পি.-র রাজ্য কমিটির সিদ্ধান্ত অনুসারে, এখানে দুজন রাজ্য কমিটির সদস্য আছেন, তিনি নিশ্চয় এখানে আমাকে সমর্থন করবেন, তাতে লেখা হয়েছিল এবং এই সিদ্ধান্ত হয়েছিল বক্তব্যের মধ্যে যেটা লেখা ছিল সেটা হল — উইদাউট গোয়িং ইন্টু দি ট্রুথ অর আনট্রুথ অফ দি নোটস অফ শ্রী যতীন চক্রবর্তী ইন দি ইন্টারেস্ট অফ দি মেন্টেনিং দি ইউনিটি অফ দি লেফট ফ্রন্ট। আমার বক্তব্যে দেওয়া হল যে, আমি এখানে আর কোনও বেশি বক্তব্য যেন না রাখি, এটাই ছিল সিদ্ধান্ত। এখানে জয়ন্ত বাবু তাঁর তো মনে আছে একবার বেফাঁস কথা বলে ধমক খেয়েছিলেন এবং চুপ হয়ে গিয়েছিলেন। সেটা বড় কথা নয়, আমাকে দল থেকে বহিষ্কার করাই বলুন, সংযোগ বিচ্ছিন্ন করাই বলুন, তখন সংবাদপত্র থেকে আমার প্রতিক্রিয়া জানতে চাইল, আমি বলেছিলাম যে সি. পি. এম.-র [***] এবং স্তাবকতা ও শৃঙ্খল ছাড়া বহিষ্কার ছাড়া আমার কাছে কিছুই নয়। স্তাবকতা করবার প্রয়োজন নেই। সি. পি. এম.-কে [***] করবার দরকার নেই। কিন্তু আমি এখন মুক্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মনে রাখবেন আমার ওপর একটা হুইপ ছিল — বেঙ্গল ল্যাম্প সম্পর্কে কোনওও বক্তব্য রাখতে পারব না। যতদিন আর. এস. পি. লেজিসলেচার পার্টির সদস্য ছিলাম তখন যদি আমি তাঁদের বিরোধিতা করে বক্তব্য তুলতে চাইতাম তাহলে মনে রাখবেন ওঁরা যেটা চাইছিল দলত্যাগ করিয়ে ওঁদের সুবিধা হবে। তারপর সি. পি. এম.-র অনুগ্রহের উচ্ছিষ্ট নিয়ে সেখানে দাঁড়াবার চেষ্টা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য আজকে বলা হচ্ছে পদস্খলন হয়েছে — আমার পদস্খলন হয় নি, আমি আমার বিবেক বিসর্জন দিই নি।

আমি কোনও সময় সি. পি. এম.-র [***] বা অনুগ্রহের উচ্ছিষ্ট গ্রহণ করি নি। ওদের নেতৃবৃন্দের নাম আমি করতে পারছি না, কারণ ওরা এই হাউসের সভ্য নয়। ওরা খুব বড় বড় বিপ্লবের কথা বলেন, দীর্ঘ জীবন বিপ্লব করেছেন। লোকসভায় পরাজিত হয়ে,

Note * [ * Expunged as ordered by the chair.]

পেছনের দরজা দিয়ে রাজ্যসভায় গেছেন। কারণ একটা ভোটই তখন ওদের খুব দরকার ছিল। তখন আমাদের ১৯টা ভোট ছিল এবং রাজ্যসভায় নির্বাচিত হওয়ার ব্যাপারে তখন আমার একটা ভোটেরও খুব দাম ছিল। ওদের বড় সেই বিপ্লবী নেতা রাজ্যসভায় গেছেন পিছনের দরজা দিয়ে।

**(সেভারেল মেম্বারস রোজ টু স্পিক।)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ চক্রবর্তী, প্লিজ টেক ইওর সিট।

**(গোলমাল)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ চক্রবর্তী, বসুন।

..... Please take your seat ..... I am on my legs ..... I would like to remind you that there should be no personal allegations and no unparliamentary words should be used.

**..... (Noise) .....**

There should be no personal allegation.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি কারোর নাম করছি না।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। 'চাটুকারিতা' শব্দটা উইল বি এক্সপাঞ্জড।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি প্রথমেই বলেছিলাম — যে বিধানসভায় সি. পি. এম. আমাকে বলতে দেবে, কিন্তু ওরা আমাকে বলতে দেবে না। আপনি যখন আমাকে ডেকেছিলেন, তখন আমি আপনাকে বলেছিলাম, কোনও ভোটাভুটি নেবেন না, আপনি শুধু মতামত নেবেন এবং আপনি মতামত নিয়েছেন। আমি জানতাম, যে আলোচনার সময় মুখ্যমন্ত্রী থাকবেন না এবং মুখ্যমন্ত্রী আজকে নেই। মুখ্যমন্ত্রী না থাকলে, আমি কোনও বিবৃতি দেব না।

[3-50 — 4-00 P.M.]

সুতরাং রাজ্যপালের ভাষণের শেষ দিনে আমি বলব এবং মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে অভিযোগ এনেছি স্বজন পোষণ এবং দুর্নীতির সে সম্পর্কে রাজ্যপালের ভাষণের বিতর্কের উপর মুখ্যমন্ত্রীর জবাব দেবার আগে আমি বলব।

**(তুমুল হৈ চৈ)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এরা চেঁচাবে, কারণ, অনুগ্রহ উচ্ছিষ্ট ভোগী এরা, এই

নিয়ে এরা বেঁচে আছে। সুতরাং আমি সেই সময় যা বলার বলব, আজকে মুখ্যমন্ত্রী না থাকলে আমি বলব না। সুতরাং রাজ্যপালের ভাষণের সময় যদি এরা বাধা দেয় সাংবাদিকরা আছেন, সেদিন আমি প্রেস কনফারেন্স করে মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ জানাব, সেই চ্যালেঞ্জের কি জবাব দেয় আমি দেখতে চাই।

(তুমুল হৈ চৈ)

স্যার, আমাকে দলত্যাগ বিরোধী আইনে ফেলতে চেয়েছিলেন। কিন্তু আমি এখনও এক বছর বিধান সভায় আছি, প্রত্যেকটি বিষয়ে আমি ওদের দুর্নীতি ওদের মুখোস খুলে দেব, এদেরও মুখোস খুলে দেব। এই কথা বলে আমি আমার জবাব শেষ করছি।

**Ruling on the letter of Shri Jatin Chakraborty Ex-Minister, for making a Statement in explanation of his resignation.**

**Mr. Speaker :** Please take your seats. No point of order. There's no point of order. Please sit down. Please.

I have heard at length the submissions of honourable member Shri Jatin Chakraborty and members of most of the parties represented in the ruling front and the opposition. I also sought the assistance of honourable member Shri Amalendra Roy on certain points. The honourable member Shri Jatin Chakraborty has also replied. It has been a very interesting debate. Mr. Chakraborty in his submission has said that when he was abroad the subject matter was discussed and as such he could not make any submission thereto. The subject matter of his resignation was never discussed in this House. What was discussed in this House was a motion on the Bengal Lamp issue. That was discussed. So it is not correct to say that his resignation matter was discussed and he had not been given an opportunity to participate because he was abroad. It was not correct. The House was in session when the honourable member Shri Chakraborty returned. It was on session for three more periods — in the year 1989, and in the year 1990. Now we are in the year of 1991 — in the Budget Session. In all Shri Chakraborty got four sessions in which he actively participated and had ample opportunities to make any statement, he wanted to, relating to his resignation. I have my reservation whether he had any entitlement to make such submissions in the Session other than the one immediately following his resignation.

Certain pertinent points have arisen, very ably taken by Shri Satya Ranjan Bapuli, now the acting Leader of the opposition. He has drawn

my atter:'on. Mr. Chakraborty in his reply has stated also that there was a whip on him by his party. Now under the Anti Defection Act and Rules — a whip to be effective, a copy of it has to be served on the Speaker. No copy has been served to me and as such I cannot take cognizance of such whip. Mr. Chakraborty met me on several occasions. Even at times of submitting this letter he has not disclosed of that whip on him and such restrictions. It is for the first time that he is submitting this, in reply, after he had heard the submissions of Shri Satya Ranjan Bapuli. That is very strange.

**..... (Noise) .....**

It is very natural that this would have been the first point in his letter seeking to make a statement. He could have stated that because of this whip he could not make it earlier.

**(At this stage Shri Subrata Mukherjee rose to speak)**

**..... (Noise) .....**

Mr. Mukherjee, please take your seat.

**..... (Noise) .....**

So, I am making it now. so, question arises that.

**..... (Noise) .....**

I am giving my ruling.

**(At this stage Several Congress (I) members rose to speak)**

If you do not like you may not stay here. I am sorry. I cannot agree with Mr. Chakraborty and Mr. Bapuli as regards the whip. Even if there is a whip that is the internal matter of his party. That is nothing to do with this House. When the member resigns he chose to continue as a member of the party and to-day it is apparent from his own submission that he has now been expelled from his party. Having been expelled from his party he wants to make a statement. It is a dispute between himself and the party. It cannot be debated in the forum of this parliament. It is an issue to be debated either in his party forum or at any other place — not in this House. It is an issue inteiest between himself and his party.

..... **(Noise)** .....

Now coming to the main issue, under Rule 200 — "A member who has resigned the office of Minister may, with the consent of the Speaker, make a personal statement in explanation of his resignation."

**(At this stage members of the Congress (I) Bench walked out of the Chamber.)**

This rule gives prerogative to a member who has resigned to make a statement in the House relating to the cause or the circumstances that has led to his resignation. He has got chances and that chances have to be exercised at the earliest opportunity, at the first available opportunity, within a reasonable time. By no stretch of imagination that can be extended over a period of more than 2 years.

[4-00 — 4-30 P.M.]

**(Including Adjournment)**

I can understand Mr. Chakraborty's feelings and grivances. But I am helpless inside the parliament because I have to protect not only his rights but the rights of so many members and the niceties and the formalities of the parliamentary procedures and conventions. It has been argued that new precedent can be created. Yes, I have earlier reversed a ruling of Hon'ble Deputy Speaker Asutosh Mullick as regards the no confidence vote, where he had held that no confidence vote can be converted into a vote of confidence. But it will not. A negative vote cannot be allowed and any amendment in that respect has to be rejected. I reversed the decision. We can set new precedents. We can reverse earlier decision also. The question now raised whether a new precedent should be set in such a case, whether new conventions should be set so that you are giving a member more than two years time to make a statement. This is such a case. It cannot be done. It should not be done. Because then it gives time to a member to bargain, use black-mail, cajole behind-the-door scene. Parliament is not meant for that. That is for political parties to do outside the parliament. Parliament is meant for clean statement for immediate action, not for bargaining, not for using it as a weapon. It is meant for serving people's interest and that has to be done at the earliest opportunity and not later. I am sorry, Mr. Chakraborty did not take the benefit of earlier opportunity

inspite of having been requested by Shri Subrata Mukherjee in the House of several occasions. He had chosen not to make a statement. That is his decision. I cannot force anybody to make a statement. If he had wanted to make a statement then under the rule, I would have been bound to allow him to make a statement. But he chose not to do it. He cannot come later on and say that I did not chose to do so, now let me do. That connot be done. I cannot allow him to use this forum of parliament as a weapon against his party or against his earlier colleague according to his convenience or what he should think his time of conveience. That is not meant for a parliamentary forum.

As such I am sorry, I cannot accede to the request of Mr. Jatin Chakraborty. No statement can be made. But I am sure that Mr. Chakraborty will have an opportunity because there is a motion of thanks on Governor's Address and the budget session will go on some time more. I am sure, he being a veteran parliamentarian, experienced hand, will not fail to use another opportunity to say what he has to say.

There will be no mention and zero hour today.

**..... (At this stage the House was adjourned till 4.30 P. M.) .....**

[4-30 — 4-40 P.M.] (after adjournment)

**Discussion On Governor's Address.**

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এর আগে সভায় আনা হয়েছে সরকারি তরফ থেকে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা যে অ্যামেন্ডগুলি আনা হয়েছে তার সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আজকে একটু আগে এই সভায় আপনি দেখেছেন যে প্রাক্তন মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয়কে বলতে না দেওয়ার ব্যাপারে অনেক আলোচনা হয়ে গেল। আজকে আমার মনে হয় যেহেতু রাজ্যপাল এই রাজ্যের প্রশাসনিক প্রধান সেহেতু এই রাজ্য সরকারের সম্পর্কে সময়ে সময়ে যে দুর্নীতি, অপশাসনের অভিযোগ এসেছে, সেগুলি রাজ্যের সাংবিধানিক প্রধান হিসাবে তার বক্তব্যে রাখা উচিত ছিল। কিন্তু আমরা জানি যে রাজ্যপালের ভাষণ তৈরি করে মন্ত্রী সভা এবং আমাদের এই পশ্চিমবাংলার মন্ত্রী সভার যে মনোভাব তাতে তাদের সম্পর্কে যে দুর্নীতির অভিযোগ আছে তার বিরুদ্ধে তারা মুখোশ খুলতে চায় না। তাই

আপনি যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা টেকনিক্যাল পয়েন্টে নিয়েছেন। কিন্তু আপনি দেখলেন যে শাসক দল কত রাগান্বিত যতীন চক্রবর্তী বেঙ্গল ল্যাম্প সম্পর্কে বলতে চান বলে। তারা কত উত্তেজিত হয়ে ওঠে মুখ্যমন্ত্রী বা তার ছেলের বিরুদ্ধে কোনও অভিযোগের কথা বললে। আজকে রাজ্যপালের ভাষণে এই রাজ্যে দুর্নীতি মুক্ত প্রশাসন করব এই বক্তব্য থাকা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী নির্বাচনের আগে এই হয়ত শেষ রাজ্যপালের ভাষণে আমরা আলোচনা করছি। এই শেষ রাজ্যপালের ভাষণের আলোচনায় দাঁড়িয়ে আমি হাউসের সদস্য হিসাবে বলতে চাই যে গত কয়েক বছর ধরে এই সরকারের সম্পর্কে বার বার যে দুর্নীতির অভিযোগ এসেছে তার অনেকগুলির প্রস্তাব করে এই হাউসে আনার সুযোগ আমার হয়েছিল। আপনার স্মরণে আছে যে বেঙ্গল ল্যাম্প সম্পর্কে যে আলোচনা হয়েছিল সেই প্রস্তাব আমার ছিল। ট্রাম কোম্পানি সম্পর্কে যে আলোচনা হয়েছিল সেই প্রস্তাবও আমি আমাদের দলের পক্ষ থেকে এনেছিলাম। এছাড়া রডন স্কোয়ার কেলেঙ্কারী সম্পর্কেও আমি প্রস্তাব এনেছিলাম, আলিপুর ট্রেজারী কেলেঙ্কারী সম্পর্কেও এই হাউসে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবও আমি উত্থাপন করেছিলাম। আমরা বারবার আশা করেছিলাম যে একটার পর একটা কেলেঙ্কারীর অভিযোগ যখন সরকারের বিরুদ্ধে উঠছে তখন সরকার এগিয়ে এসে বলবেন যে এবারে দুর্নীতি মুক্ত প্রশাসনের স্বার্থে এই কেলেঙ্কারীগুলির ব্যাপারে আমরা তদন্ত করব, এগুলি সম্পর্কে জনসাধারণের মনে যে সন্দেহ দেখা দিয়েছে সেটা দূর করব। কিন্তু সেটা আমরা দেখতে পেলাম না। আজকে যতীন চক্রবর্তীকে বলতে দেবার ব্যাপারে শাসক দল যে মনোভাব গ্রহণ করেছেন তাতে স্পষ্ট হয়ে উঠেছে যে তারা দুর্নীতির মুখোশ খুলতে চান না, তারা দুর্নীতিকে চেপে রাখতে চান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে ইন্দিরা গান্ধী তার ছেলের কারখানা মারুতিকে জাতীয়করণ করার কথা বলতে পারেন তাহলে মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলের কারখানা রাষ্ট্রায়ত্ব করার কথা বলতে তার আপত্তি কোথায়?

এই মনোভাব তখন আমরা দেখতে পেলাম না। যদি রাজীব গান্ধী, যাঁর সম্পর্কে অনেক কথা রবীন বাবু তাঁর বক্তৃতায় বলেছেন, তিনি যদি বোফর্স মামলার জন্য পার্লামেন্টারী তদন্ত কমিটি করতে পারেন, তাহলে কেন আমাদের রাজ্য সরকার বলতে পারছেন না, একটা দুর্নীতির অভিযোগ সম্পর্কে কেন তা ট্রাম কোম্পানি সম্পর্কে হোক বা বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারী হোক, রডন স্কোয়ারের কেলেঙ্কারী হোক বা কলকাতার বাজার সম্পর্কে কেলেঙ্কারী হোক বা পার্ক নিয়ে কেলেঙ্কারী হোক, ট্রেজারী কেলেঙ্কারী হোক বা তার আগে মাটি কেলেঙ্কারী নিয়ে এই খোলাখুলি তদন্ত হওয়া উচিত ছিল, কিন্তু দুঃখের বিষয় তা হল না। যে কথা রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল, একটা সুস্থ, দুর্নীতি মুক্ত প্রশাসন, এই জিনিস উপহার দেবেন রাজ্যপাল, তা কিন্তু দেখতে পেলাম না। ক্ষমতার উচ্চতম সৌধ, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যখন অভিযোগ আনা হয়েছে, মুখ্যমন্ত্রীর চারপাশে একটা ধোঁয়াশা মুখ্যমন্ত্রীকে ঘিরে যে জমেছে, তা পরিষ্কার করার মতো কোনও ব্যবস্থা এই সরকারের কাছ থেকে দেখতে

পেলাম না। তাই আজকে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে আবার বলছি শাসক দলের এখনও সময় আছে, আপনারা এই অভিযোগগুলো সম্পর্কে তদন্ত করুন। আজকে যারা শাসক দলে বসে আছেন, যারা বারবার সংখ্যা গরিষ্ঠতার জোরে হারিয়ে দিয়েছেন, যখনই এই সব দুর্নীতির অভিযোগ উঠেছে। আমাদের প্রস্তাবগুলো স্বীকার করেন নি, তাদের আমি বলছি, যখন নদীর পাড় ভাঙ্গে তখন আগে থেকে বোঝা যায় না, শুধু একটা কম্পন অনুভূত হয়, সেই ক্ষোভ আপনারা হয়ত লক্ষ্য করছেন না। কিন্তু আমরা লক্ষ্য করছি। আপনারা কীভাবে মানুষের মধ্যে সেই ক্ষোভ নিয়ন্ত্রণ করার চেষ্টা করছেন, আমি এক এক করে উদাহরণ দিয়ে দেখাচ্ছি। গত আগস্ট মাসে রাজ্যপাল একবার দুঃখ প্রকাশ করলেন না, আগস্ট মাসে বাস ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে যে আন্দোলন হয়েছিল, তাতে কংগ্রেসের তিনজন এবং এস. ইউ. সি.-র একজন কর্মী, তারা পুলিশের গুলিতে নিহত হয়েছিল। তখন পুলিশ দিয়ে আন্দোলন দমন করার ব্যবস্থা হয়েছিল। আমরা উল্লেখ করেছি কেমন ভাবে তাদের বিরুদ্ধে আন্দোলন দমন করার চেষ্টা করা হয়েছে। কীভাবে আমাদের নেত্রী মমতা ব্যানার্জির উপর অস্ত্রশস্ত্র নিয়ে ক্যাডাররা আক্রমণ করেছিল। আমরা রাজনৈতিক দল, আমরা বিরোধী দলে আছি, আমরা বিরোধিতা করতে পারি। কিন্তু আজকে সাধারণ মানুষের ক্ষোভের বহিঃপ্রকাশ হচ্ছে। সেখানে পুলিশ সাধারণ মানুষের উপর গুলি চালাচ্ছে এবং পুলিশের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবার মতো ক্ষমতা এই সরকারের নেই। বাগুইহাটিতে লোডশেডিং এর বিরুদ্ধে সাধারণ মানুষ যখন বিক্ষোভ জানাতে ২৬শে সেপ্টেম্বর পূজোর সময় রাস্তা আটকালো, সেখানে অ্যাডিশনাল এস. পি. নির্বিচারে গুলি চালাল। তিন জন মানুষ মারা গেল। আমার কাছে বাগুইহাটিতে গুলি চালানোর উপর বিচারপতিরা যে রিপোর্ট দিয়েছেন — যে দুজন বিচারপতিকে নিয়ে জ্যোতির্ময় নাগ এবং শর্মা সরকারকে নিয়ে এ. ডি. পি. আর. তদন্ত কমিটি করেছিল, তাঁরা যে রিপোর্ট দিয়েছিলেন, সেই রিপোর্ট পড়তে চাই না। কিন্তু তাতে বলা আছে, ওখানকার বিধানসভার সদস্য রবীন মন্ডল, কালকে সরকারি দলের হয়ে যিনি বক্তৃতা দিয়েছিলেন, তিনি এবং ওখানকার সাংসদ নির্মল চ্যাটার্জি, তাঁদের সামাজিক ভাবে বয়কট করার সুপারিশ করেছেন, যদি না তাঁরা ক্ষতিপূরণের ব্যবস্থা করতে পারেন। দুজন নির্দল বিচারপতি এ. ডি. পি. আর. দ্বারা নিযুক্ত তাঁরা বলছেন, অন্যায় ভাবে গুলি চালানো হয়েছে। ভারতীয় দন্ডবিধি অনুসারে সেই সব পুলিশ অফিসারদের শাস্তি হওয়া উচিত।

[4-40 — 4-50 P.M.]

কি বলবেন! মানুষের স্বতঃস্ফূর্ত বিক্ষোভে গুলি চলছে। তারপরে আবার দেখুন, পুজোর পর ডায়মন্ডহারবার রোডে, আমতলায় ডাকাতির বিরুদ্ধে ব্যবসায়ীরা রাস্তা অবরোধ করেছিলেন, আবার পুলিশ সেখানে গুলি চালাল এবং দুজন মানুষ সেখানে মারা গেল। আমি সেখানে গিয়েছিলাম। আজ পর্যন্ত আমতলার ঐ ঘটনার বিচার বিভাগীয় তদন্ত হল না। গত ৩১শে ডিসেম্বর বীরভূম জেলার সাঁইথিয়ায় সাধারণ মানুষ থানা অবরোধ করেছিল। সেখানে অন্যায় ভাবে একজন মানুষকে গ্রেপ্তার করা হয়েছিল, তার বিরুদ্ধে সাধারণ মানুষ প্রতিবাদ জানাচ্ছিল এবং আমরা দেখেছিলাম সন্ত্রস্ত হয়ে সেখান থেকে সি. পি. এম.-এর এম. এল. এ. পালিয়ে গিয়েছিলেন। জনতার রোষের ভয়ে স্থানীয় এম. এল. এ. পালিয়ে গেলেন এবং পুলিশ গুলি

চালাল, দুজন মারা গেলেন এবং এখনও তিন জন গুলিবিদ্ধ মানুষ এস. এস. কে. এম. হাসপাতালে রয়েছেন। অথচ ঐ ঘটনার বিচার বিভাগীয় তদন্ত হল না। আরও সম্প্রতিকালে মালদার সুজাপুরে গত ১৫ তারিখ ১৫ বছরের একটি মেয়েকে লরি চাপা দিল, সুজাপুর স্কুলের মেয়ে, তাকে লরি চাপা দিল, তার বিরুদ্ধে সুজাপুর স্কুলের বাচ্চা বাচ্চা ছেলে মেয়েরা রাস্তা আটকে ছিল। সুজাপুর থানার ও. সি. সেখানে উপস্থিত হয়ে সেখানে গুলি চালাল এবং সেখানে পুলিশের গুলিতে ৪ জন মানুষ মারা গেল। আমি এই যে চারটে ঘটনার কথা বললাম, এর একটারও উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। রাজ্যপাল অসুস্থ মানুষ, তিনি বিদেশে গিয়েছিলেন, কিন্তু তাঁর কি কান নেই, চোখ নেই, তিনি কি শুধু এই সরকারের চোখ দিয়ে দেখবেন পশ্চিমবাংলাকে? রাজনৈতিক দলের আন্দোলন নয়, স্থানীয় মানুষের ওপর পুলিশ নির্বিচারে গুলি চালাচ্ছে। একটা ক্ষেত্রেও বিচার হচ্ছে না, পুলিশ অফিসারের শাস্তি হচ্ছে না, একটারও তদন্ত হচ্ছে না। রাজ্যপাল কি তাঁর ভাষণের মধ্যে একটু সহানুভূতিও প্রকাশ করতে পারেন না? না তিনি তা করেন নি। আমরা দেখছি আজকের পশ্চিমবাংলার পুলিশ, ট্রিগার হ্যাপি পুলিশ। ট্রিগার হ্যাপি পুলিশ নির্বিচারে সাধারণ মানুষের ওপর, গণ আন্দোলনের ওপর গুলি চালাচ্ছে। এর ফলে আজকে নিরীহ মানুষের রাগ কোনও জায়গায় গিয়ে পৌঁছেছে দেখুন এবং তা দেখলে আপনারা নিশ্চয়ই ভয় পাবেন। কয়েক দিন আগে যোধপুর পার্কে ১২ বছরের ঋতুপর্ণা নামে একটি ছোট মেয়ে লরি চাপা পড়ে মারা গেল। হাজার হাজার মানুষ প্রতিবাদে রাস্তা অবরোধ করেছিল, গাড়ি জ্বালিয়ে দিয়েছিল, সেখানে পুলিশ টিয়ার গ্যাস ছুঁড়ল, লাঠি চালাল। পশ্চিমবাংলার মানুষ তেতে রয়েছে, উত্তপ্ত হয়ে রয়েছে, উত্তেজিত হয়ে রয়েছে। ফলে বহু জায়গায়ই আজকে আর সাধারণ মানুষকে নিয়ন্ত্রণ করা যাচ্ছে না, বাগুইহাটির মতো সি. পি. এম. নেতারা মানুষকে নিয়ন্ত্রণ করতে পারছে না যেখানে, সেখানেই ডাকা হচ্ছে পুলিশকে এবং পুলিশ নির্মম রাস্তা গ্রহণ করছে। আমরা আশ্চর্য যে, রাজ্যপাল এটা দেখছেন না। আসলে এই রাজ্যে প্রশাসন ভেঙ্গে পড়েছে, রাজ্যপাল সেটা বুঝতে পারছেন না। তিন জন লোক, তিন জন উগ্রপন্থী এ. কে. - ৪৭ রাইফেল নিয়ে পুরুলিয়া জেলাকে ভীত সন্ত্রস্ত করে তুলেছিল। এ রাজ্যের পুলিশ নিরীহ মানুষদের পেটাতে পারে, গুলি করতে পারে, কংগ্রেস কর্মীদের পেটাতে পারে, কিন্তু উগ্রপন্থীদের মোকাবিলা করতে যাওয়ার তাদের সাহস হল না। আমরা দেখলাম কলকাতার একজন ডি. সি.-র বক্তব্য কাগজে বেরিয়েছে, তিনি বলেছেন, পুলিশ কেবল পার্টির নেতাদের কথায় চলে আর ঘুস খায়, এই পুলিশ ঐ সমস্ত ঘটনার মোকাবিলা করতে পারে না। জেলা প্রশাসনের এমনই অবস্থা যে, কলকাতা থেকে উগ্রপন্থী মারার জন্য পুলিশ পাঠাতে হল। তার মধ্যেই ৯ জন নিরীহ মানুষের প্রাণ গেল। অথচ তার জন্য মুখ্যমন্ত্রী উদ্বেগ প্রকাশ করলেন না। মুখ্যমন্ত্রী বলেছেন, এ. কে. - ৪৭ রাইফেল রয়েছে, কি করবে! কিছুই যদি করতে পারবেন না, তাহলে প্রশাসনে আছেন কেন? মাত্র তিন জন উগ্রপন্থী একটা গোটা জেলা প্রশাসনকে র‍্যান্স্যাক করে দিল। দে ক্যান হোল্ড র‍্যান্সম। এরপর কে আপনাকে মুখ্যমন্ত্রী থাকতে বলছে? এরপরেও মুখ্যমন্ত্রীর কোনও লজ্জা নেই, চিন্তা নেই। আজকে এই সমস্ত ভয়াবহ ব্যাপার ঘটছে। পুলিশ অফিসার মারা গেল, স্টেট ফিউনারেল দেওয়া হল — এ ক্ষেত্রে আকাশের দিকে তাক করে গুলি ছোঁড়া হয়, গুলি ছুঁড়ে সম্মান জানানো হয়, কি হল? আকাশের দিকে তাক করে পুলিশ গুলি চালাল, ১০টি রাইফেলের মধ্যে ৮টি ফাটল না, দুটি ফাটল।

আপনারা পার্টিবাজি করে অ্যাডমিনিস্ট্রেশনকে এই অবস্থায় এনে ফেলেছেন। অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে এসবের একবারও উল্লেখ করলেন না। রাজ্য প্রশাসন সম্পূর্ণ ভাবে ভেঙ্গে পড়েছে। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীকে যখন দেখি তখন আমাদের আগ্রার কারাগারে — আগ্রা ফোর্টে—বন্দি বৃদ্ধ শাজাহানের কথা মনে পড়ে। এখানেও সেরকম এক একজন ছেলে সাম্রাজ্য দখলের জন্য আসতে আসতে এগোচ্ছে। আপনি হয়ত বলতে পারেন বেশি কাব্য করছে, হয়ত বা বেশি ইতিহাসের পিছনে বেশি দূর টানছে। কলকাতায় মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ অ্যাসোসিয়েশনের সভায় বক্তৃতা দিতে গিয়েছিলেন। তিনি সেখানে কি বলেছিলেন? তিনি বলেছিলেন, আমি পুলিশদের জন্য হাসপাতাল করব। পাশ থেকে একজন বললেন, পুলিশদের জন্য সল্টলেকে যে জমি রাখা ছিল হাসপাতালের জন্য সেটা আর কাকে নাকি দিয়ে দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রী বললেন তাই নাকি, অন্য কাউকে দিয়ে দেওয়া হয়েছে। পুলিশের জন্য হাসপাতালের জমি অথচ সেই জমি কাকে নাকি দিয়ে দেওয়া হয়েছে পুলিশ মন্ত্রী তা জানেন না। সেইজন্য তিনি হঠাৎ, তাই নাকি এই সমস্ত কথা বললেন। আমরা দেখছি তরুণ মন্ত্রীরা আস্তে আস্তে তাদের ক্ষমতা বাড়াচ্ছে। একজন তরুণ মন্ত্রী তথা পৌরমন্ত্রী, তিনি প্রচুর ক্ষমতা হাতে চান, সেইজন্য তিনি দুটি কমিটি করেছেন কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির ব্যাপারে। উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি করেছেন কর্পোরেশন এবং স্বায়ত্ব শাসন সংস্থাগুলির ভিতগুলিকে দুর্বল করে দেবার জন্য বুদ্ধদেব বাবু দুটি কমিটি করেছেন। তিনি এইভাবে তাঁর ক্ষমতার ইজারা বাড়িয়ে যাচ্ছেন। আর একজন তরুণ মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তী, তিনি সল্টলেক স্টেডিয়াম অধিগ্রহণ নিয়ে অনেক বিবৃতি দিলেন। শেষ পর্যন্ত সল্টলেক স্টেডিয়াম অধিগ্রহণ করা হল এবং সেখানে ৫৮ বছর পার হয়ে গেছে এমন একজন লোককে ২ হাজার টাকা মাহিনা দিয়ে পুনর্নিয়োগ করা হয়েছে। তার কারণ, তাঁর প্রভাব বাড়াতে হবে। সুতরাং মুখ্যমন্ত্রী আছেন কিনা আমি জানি না। সুভাষ বাবু আমার সঙ্গে মিটিং-এ গিয়েছিলেন উদ্যোগ কেন্দ্রে। সেই মিটিং-এ তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন, কর্মীরা কাজ করে না। বিদ্যুতের এই হালের জন্য মন্ত্রী বলেছেন, কর্মীরা কাজ করে না। তিনি বলেছেন, ৪ হাজার মেগাওয়াট পশ্চিমবাংলায় উৎপাদন ক্ষমতা, সব রকমের প্রতিবন্ধকতা মেনে নিলেও অন্তত ২ হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন এই রাজ্যে করা যায়। কিন্তু সব মিলিয়ে পাচ্ছি ১ হাজার মেগাওয়াটের মতন। অবশ্য সরকারি কর্মচারিদের কাজ না করার মানসিকতাই হচ্ছে এর মূল কারণ। কর্মীদের দায়িত্ব পালনে ব্যর্থতা এবং অবহেলা আরও বেড়েছে এবং দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটেছে। কারণ কর্মীরা বুঝে গেছে কাজ না করলেও বেতন পাচ্ছি, চাকরি হারাবার আশঙ্কা থাকে না এটাই বাস্তব, নিষ্ঠুর, জীবন্ত সত্য। এই বাস্তব, নিষ্ঠুর জীবন্ত সত্যের জন্যই কর্মীরা কাজ করে না, তাই বিদ্যুৎ উৎপাদন হচ্ছে না। রাজ্যপাল তাঁর বক্তৃতায় অ্যাজোইটি অ্যাবাউট দি পাওয়ার সিচুয়েশন এক্সপ্রেস করেছেন, অথচ মন্ত্রীর এই বাস্তব, নিষ্ঠুর, জীবন্ত সত্য কথাগুলি তিনি বললেন না কেন? আজকে পাওয়ার সিচুয়েশন নিয়ে একজন মন্ত্রী এত বড় কথা বলার পরও কেন বিদ্যুৎ মন্ত্রী এই সম্পর্কে বিবৃতি দিলেন না? মুখ্যমন্ত্রীও বা কেন কোনও কথা বললেন না, যে সুভাষ বাবু যা বলেছেন তা ঠিক নয়। তার কারণ, মুখ্যমন্ত্রী তাঁর নিয়ন্ত্রণ করার ক্ষমতা হারিয়েছেন। মন্ত্রীরা যে যে রকম পারছে সেই রকম করছে। কিন্তু সেখানেও ফারাক আছে। সেটা নির্ভর করে যে মন্ত্রী কতটা মুখ্যমন্ত্রীর কাছে আত্ম সমর্পণ করেছে তার উপর। যতীন বাবুকে পদত্যাগ করতে হয়েছিল তা আমরা

জানি। তিনি বেঙ্গল ল্যাম্প নিয়ে একটা নোট দিয়েছিলেন মুখ্যমন্ত্রী এবং তাঁর ছেলের নাম উল্লেখ করে। যতীন বাবুকে মুখ্যমন্ত্রী কিছুতেই সহ্য করতে পারেন নি। আরও একজন মন্ত্রীর কথা উল্লেখ করি যিনি এই সভায় এসেছেন এবং তাঁর কথা বলব বলে আমি নোটিশ দিয়েছিলাম। তিনি হচ্ছেন ক্ষুদ্র সেচ মন্ত্রী। তাঁর বিরুদ্ধে অভিযোগ হল, তিনি নিয়ম বহির্ভূত ভাবে টেন্ডার পাইয়ে দেবার জন্য সক্রিয় হয়েছিলেন। একটা চিঠি মন্ত্রীর প্যাডে দিয়েছেন এবং সই দিয়েছেন এবং তাকে টেন্ডার দেবার জন্য একজন বিশেষ ব্যবসায়ীকে মন্ত্রী চিঠি দিয়েছেন।

[4-50 — 5-00 P.M.]

মন্ত্রীর চিঠির ফটোস্টান্ট কপি কাগজে বেরোল, এবারে আমরা দেখলাম উনি প্রায় মন্ত্রিত্ব ছাড়তে উদ্যত, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী ক্ষুদ্র সেচ মন্ত্রীর ইস্তফাপত্র গ্রহণ করলেন না, উনি বললেন, না, দরকার নেই, এমন কিছু দোষ হয় নি। মন্ত্রী মহাশয় সেই সময়ে বললেন, মনে হচ্ছে সই আমার, চিঠিটা জাল। তারপর মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর একজন অত্যন্ত বশংবদ পুলিশ অফিসারকে দিয়ে তদন্ত করালেন, এক সময়ে যাঁকে তিনি বিলাতে নিয়ে গিয়েছিলেন, কি কারণে তা আমি জানি না। তিনি তদন্ত করে একটা রিপোর্ট দিলেন, তাতে বলা হল যে কামাক্ষা বাবুর সেই চিঠি এবং সই দুই-ই জাল। ক্ষুদ্র সেচমন্ত্রী মহাশয় যখন সেই কথা জানালেন তখন মুখ্যমন্ত্রী মহাশয় বললেন ঠিক আছে, আমার কাছে যখন এসেছো আমি তোমাকে বাঁচিয়ে দোব। তা নিয়ে হাউসে স্টেটমেন্ট হবে না? মন্ত্রী মহাশয়ের সম্বন্ধে অভিযোগ হল, তাঁর ডিপার্টমেন্টে পাইপ কেনার ব্যাপারে অভিযোগ জমা হয়েছে, তাঁর ডিপার্টমেন্টের চীফ ইঞ্জিনিয়ারের বিরুদ্ধে গাদা গাদা অভিযোগ জমা হয়েছে, আমরা এক সময়ে দেখেছিলাম তাঁর ডিপার্টমেন্টে এক সঙ্গে দুজন সচিব, তারপর প্রাইভেট টেন্ডারে কারচুপি, ৭ কোটি টাকা গায়েব, এই সব তাঁর দপ্তর সম্বন্ধে বেরিয়েছে। যেখানে মন্ত্রীর সম্বন্ধে প্রত্যক্ষ ভাবে দুর্নীতির অভিযোগ সেই দুর্নীতির ব্যাপারে কোনও স্টেটমেন্ট হল না। এইভাবে প্রশাসন চলবে? কি ভাবে প্রশাসন চলছে তার একটা বড় উদাহরণ আপনার কাছে দিচ্ছি। রাজ্যে মুখ্যসচিব নিয়োগ করা হল, ৭ জন আই. এ. এস. অফিসারকে সুপারসিড করে। তাঁরা, ওয়ার্কিং ইন রাইটার্স বিল্ডিংস, দায়িত্বপূর্ণ পোস্টে আছেন। তাঁদেরকে সুপারসিড করে সিনিয়ারিটি না মেনে একজনকে দিল্লি থেকে এনে মুখ্যসচিব করা হল। এর জবাব রাজ্যের লোককে দিতে হবে, তার মধ্যে একজন আই. আর. বি. আই.-এর চেয়ারম্যান ছিলেন, তাঁদেরকে সুপারসিড করে করলেন। আমি একজনকে জিজ্ঞাসা করেছিলাম, সে বলল স্যার, আমি জানি না, বাজারে অনেক কথাই বেরোয়। কেন সুপারসিড করা হল এর উত্তরে বলল ১৯৯২ সালে মুখ্যমন্ত্রীর শেষ নির্বাচন, তারপর যে সব তরুণ মন্ত্রী আসবেন সেই সব তরুণ মন্ত্রীদের সঙ্গে কাজ করার মতো মুখ্যসচিব নিয়োগ করা হল ২৮ তারিখে। এই রাজ্যের মানুষ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এইসব প্রশ্নের জবাব চেয়েছিল, জবাব পায় নি। কি পেয়েছে কতকগুলি পাউজড প্ল্যাটিচিউড অ্যান্ড রং ফিগারস। তাই আমি আপনাকে বলছি, মূল জায়গায় যদি যাই তাহলে আপনি দেখবেন এই রাজ্য কোন জায়গায় গিয়েছে। আর একটি উদাহরণ আমি আপনাকে দিচ্ছি। লেবার সিচুয়েশন, শ্রম উদ্যোগ ব্যবস্থা খুব ভাল, ১৯৯০ ওয়াজ এ ইয়ার অফ ইন্ডাস্ট্রিয়াল পিস, কি রকম ইন্ডাস্ট্রিয়াল পিস। কলকাতায় মেট্রো রেল তৈরি হয়েছে,

কলকাতা শহরের মেট্রো রেল ইন্দিরা গান্ধীর বড় আশার জিনিস ছিল। কলকাতার মাটি ফুঁড়ে চলে গেছে যে মেট্রো রেল, গত ১২ তারিখ থেকে সেখানে কাজ বন্ধ। হিন্দুস্থান কনস্ট্রাকশন কোম্পানির একটা জায়গায় কাজ শেষ হয়েছে, সিটু রিট্রেনমেন্টের বিরুদ্ধে নোটিশ দিয়ে স্ট্রাইক করায় সেখানে লক আউট হয়েছে। সাড়ে তিন মাস হতে চলেছে আজ অবধি মেট্রো রেলে কাজ হচ্ছে না, নর্থ সেকশনে। ওখানে জল জমে আছে, মশা হচ্ছে, মাটি ধ্বসে পড়তে পারে, ৩ মাস কাজ বন্ধ রয়েছে। মাননীয় শ্রম মন্ত্রী এখানে উপস্থিত রয়েছেন — ওটা ৩ মাসে মেটাতে পারলেন না? হিন্দুস্থান কনস্ট্রাকশন কাজ শুরু করতে পারল না। এগুলি তো মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করতে পারতেন। চটকল খোলার কথা বলেছেন, কিন্তু যে চটকলগুলি বন্ধ রয়েছে সেগুলির ব্যাপারে তো কিছু বললেন না। নদীয়া এবং বজবজ জুট মিল বন্ধ হয়ে রয়েছে, সে ব্যাপারে মাননীয় রাজ্যপাল কিছু বললেন না কেন?

ইস্টার্ন ম্যানুফ্যাকচারিং কোম্পানি, চটকলগুলো সব বন্ধ হয়ে রয়েছে, সে ব্যাপারে বললেন. না কেন? এটাই কি ইন্ডাস্ট্রিয়াল পিসের নমুনা? এটাই কি তার একজাম্পল? আমি স্যার বিনীত ভাবে একথা বলতে চাই, ইন্ডাস্ট্রিয়াল পিস এই রাজ্যে নেই। রাজ্যের বন্ধ কলকারখানা খুলছে না। রাজ্যপালের ভাষণে কিছু কারখানা খুলছে সেটা বলেছেন, কিন্তু মেটাল বক্স কেন খোলে নি, কেন মেশিনারি ম্যানুফ্যাকচারিং কোম্পানি খোলে নি, দাস রিপ্রোগ্রাফিক্স কেন খোলে নি সেটা বলেন নি। রাজ্যপালের ভাষণে ইন্ডাস্ট্রিয়াল পিসের কথা রয়েছে, কিন্তু এসব কথা নেই। এসব তাঁর বক্তৃতায় উল্লেখ করেন নি। স্যার, আমি একটি কথা বলি, পশ্চিমবঙ্গে একটা সরকার আছে! একটি উদাহরণ দিচ্ছি। গতবার একটা কথা উল্লেখ করেছিলেন যে, পি. ডব্লু. ডি.-র কয়েকটি কাজ সম্পূর্ণ হতে চলেছে। তের-চৌদ্দ বছর ধরে কাজ চলছে, কিন্তু কেন দ্বিতীয় হাওড়া ব্রিজের কাজ শেষ করা গেল না, কেন ক্রেন ভেঙ্গে পড়ল, কেন কলকাতার লোক দিনের পর দিন হাওড়া ব্রিজের উপর জ্যাম সহ্য করবে, এসব কথা কোথায়ও বলা নেই। ঐ ব্রিজের কলকাতা অভিমুখী নির্মাণের কাজ ৯৯ এবং হাওড়ার দিকে নির্মাণের কাজ ৯৮ পারসেন্ট সম্পূর্ণ হয়েছে বলেছেন, কিন্তু আসল ব্রিজ হচ্ছে না। শ্রীরামপুরে ওভার ব্রিজ বহু বছর ধরে সম্পূর্ণ করতে পারছেন না। যাদবপুরে ওভার ব্রিজ বহু বছর ধরে সম্পূর্ণ হচ্ছে না কেন? বেলঘরিয়ার এক্সপ্রেস হাইওয়ে, যা সম্পূর্ণ হলে বহু লোকের উপকার হবে, সেটা কেন সম্পূর্ণ করা যায় নি? আমার কেন্দ্রে দুর্গাপুর ব্রিজ, সেটা এক বছরের কন্ট্রাক্টে সম্পূর্ণ করবেন বলেছিলেন ৪.৫ কোটি টাকা খরচে, কিন্তু আজকে চার বছর হয়ে গেল, সম্পূর্ণ করা গেল না। ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাস, কল্যাণী হাইওয়ে, কোনা টার্মিনাল, গল্ফ গ্রীন প্রোজেক্ট, বৈষ্ণবঘাটা টাউনশিপ টার সেন্টেনারি — এতগুলো নগর উন্নয়ন প্রকল্প, একটা কাজও সম্পূর্ণ করতে পারেন নি। দিস গভর্নমেন্ট ইজ গভর্নমেন্ট অফ আনফিনিশড প্রোজেক্টস। মুখ্যমন্ত্রীও কিছু দেখেন না এবং তার ফলে এই সরকারের আমলে একটি প্রোজেক্ট শুরু হলে সেই প্রোজেক্ট কোনও দিন শেষ হয় না। এডুকেশন সম্বন্ধে বলেছেন, কাজ খুব ভাল চলছে। কিন্তু দেখা যাচ্ছে, শিক্ষকদের বিরুদ্ধে ওরা যুদ্ধ ঘোষণা করেছেন। গতকাল এবং আজকে শিক্ষকরা জেল ভরো আন্দোলন করছেন তার বিরুদ্ধে। অবসর গ্রহণের বয়স জোর করে ৬৫ থেকে ৬০ বছর নামিয়ে দেবার বিরুদ্ধে শিক্ষকরা এই আন্দোলন করছেন। আজকে গ্রামাঞ্চলের স্কুলগুলির অবস্থা কি পর্যায়ে রয়েছে? এখানে মেদিনীপুর

*জেলা থেকে ইলিটারেসী দূর করব সেটা বলেছেন, কিন্তু সেখানে ভলানটিয়ারী অর্গানাইজেশন,* যারা দীর্ঘ দিন ধরে এক্ষেত্রে কাজ করছেন, তাদের বাদ দিয়ে সরকারি শাসক দল সি. পি. এম.-এর কুক্ষিগত মানুষদের এই প্রোজেক্টের কাজে নিয়েছেন। তারপর স্যার, আপনি দেখেছেন, ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্রের বিজ্ঞানীর উপর হামলা হল। শাসক দলের একজন এম. পি.-র উপর অভিযোগ এল। কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হল না। কাজেই এই সরকারের যে কাজগুলি করা দরকার ছিল সেগুলো করতে পারেন নি। এই রাজ্যপালের বক্তৃতায় বেকারত্ব দূর করবার কথা নেই। অসীম বাবু কয়েক লক্ষ ছেলেকে কাজ দেবেন পূজোর আগে বলেছিলেন, কিন্তু সেটাও কমপ্লিট করতে পারেন নি। এটাও বলা নেই রাজ্যপালের ভাষণে। এই সরকার মানুষের দৃষ্টি ঘুরিয়ে দেবার জন্য একের পর এক ব্যবস্থা নিতে পারেন। কিন্তু জ্যোতি বাবুর গ্ল্যামারে হচ্ছে না, তাই বাইরে থেকে প্রেসিডেন্ট গিয়াম বা নেলসন ম্যান্ডেলাকে নিয়ে আসতে হয়।

[5-00 — 5-10 P.M.]

ওঁদের গ্ল্যামার বাড়াবার জন্য কলকাতা ৩০০ করতে হয়, ওঁদের গ্লামার বাড়াবার অন্তরালে মানুষের দৃষ্টি অন্য দিকে ফিরিয়ে দেন। কিন্তু মানুষের যে চাহিদা, মানুষের যে ক্ষোভ মানুষ স্বাভাবিক ভাবে সেটা প্রকাশ করবে। আমরা জানি যখন প্রকাশ করবে তখন এই সরকার তাকে দাবিয়ে দেবার চেষ্টা করবে। আগের বারে ভি. পি. সিং-এর সরকারের আমলে শুধু বন্ধু সরকারের নামে সমস্ত কিছু সমর্থন করে গেছেন, তখন তাঁরা কোনও আন্দোলন করেন নি। এখন বাংলা বন্ধের কথা মনে হয়েছে কাশ্মীরে যখন জগমোহনকে বসানো হল, ফারুক আব্দুল্লাকে পদত্যাগ করানো হল তখন কোনও প্রতিবাদ হয় নি। সেই সময় মূল্য বৃদ্ধির কোনও প্রতিবাদ করা হয় নি। ভি. পি. সিং-এর ১১ মাসের রাজত্বকালে তেলের দাম ২ বার বাড়ানো হয়েছিল, তার কোনও প্রতিবাদ করা হয় নি, এখন ওঁরা বাংলা বন্ধের দিকে যাচ্ছেন।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়, পরবর্তী বক্তা বলতে আরম্ভ করেন।)**

**শ্রী আবুল বাসার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমাদের ননী কর মহাশয় যে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আজকে দুদিন ধরে শুনছি কংগ্রেস বেঞ্চ থেকে যে বক্তব্যগুলি রাখা হয়েছে সেইগুলি। কংগ্রেসকে জনগণ শাসক দল হিসাবে আর চান না, বর্জন করেছেন। ওনারা কেন্দ্র থেকে বর্জিত হচ্ছেন, এখানেও হচ্ছেন। বিরোধী দল হিসাবে তাঁদের ভূমিকা পালন করা দরকার সেটাই তাঁরা করতে পারছেন না। ওনারা কান্ডজ্ঞান হারিয়ে ফেলেছেন আমার মনে হয়। ১৯৫৩ সালে স্টালিন বলেছিলেন যে শাসক যদি শোষক দল হয়ে থাকে তাহলে সংসদীয় গণতন্ত্রের বিপদ আছে। সেই বিপদ হচ্ছে পশ্চিমবাংলায় আমাদের বিরোধী দল, এটা আমাদের কাছে পরিষ্কার। ওঁরা গণতন্ত্র বলতে যা বোঝেন সেই পরিণতি এখানে

করে দিয়েছেন। এক কথায় সংসদীয় গণতন্ত্রের পতাকা ওঁদের হাতে তোলবার ক্ষমতা নেই, এটা কমিউনিস্ট এবং বামপন্থীরা বহন করবে। একটু বুঝে শুনে সব কিছু করবেন বা বলবেন। কি সব উদাহরণ দিলেন, কি সব বললেন ওঁরাই বুঝলেন, আমরা কিছু বুঝলাম না। কি শিক্ষা দিচ্ছেন জাতিকে? ওনারা আমার বিধানসভা কেন্দ্রে গিয়ে নানা রকম ভাবে সব বলে এসেছেন। আপনাদের বলতে দেওয়া হয়েছে বলেছেন, সময় পেয়েছেন বলেছেন। কিন্তু কি বলছেন সেটা তো একটু ভাববেন। সেইজন্য বলছি শাসক যদি শোষক শ্রেণী হয় তখন সংসদীয় গণতন্ত্রের বিপদ নেমে আসে। এখানে রাজ্যপাল তাঁর ভাষণ দেবার সময় ওঁদের চেহারাটা ফুটে উঠল। এখানে রাজ্যপালের ভাষণের সময় ওনারা ওয়াক আউট করলেন। কখন ওয়াক আউট করলেন? যখন বলা হচ্ছে কর্পোরেশনের এবং ১৪টি পৌরসভার নির্বাচন অবাধ এবং সুষ্ঠু হয়েছে তখন। কোনও দিন করেছিলেন অবাধ এবং সুষ্ঠু নির্বাচন আপনারা? আমরা করতে পেরেছি বলেই তো ওনাদের গায়ে এত জ্বলন, এই কথা বলাতে ওনাদের গা জ্বলে উঠেছে। ৪০ বছর আপনারা দেশ শাসন করেছেন এক নাগাড়ে কেন্দ্র এবং রাজ্য। কোনও কিছু আপনারা করেন নি, কোনও জায়গায় সুষ্ঠু ভাবে ভোট করেছেন, কোথায় কোথায় তো ১৫ বছর, ১৮ বছর ভোট করেন নি। এই সমস্ত কথাগুলি কাগজে ওঠা উচিত, লোক জানুক। বামপন্থীরা এটা করছে, তারা তাদের দায়িত্ব সঠিক ভাবে পালন করছে। এইগুলোকে আপনারা উদাহরণ হিসাবে রাখবেন, শুনবেন এবং অন্য জায়গায় প্রয়োগ করবেন। ভারতবর্ষের কোথাও আছে এই জিনিস বিশেষ করে আপনাদের দল যেখানে রাজত্ব করছেন?

আপনারা তাঁকে ফেলে দিলেন গণতন্ত্রের ধুয়ো তুলে — কেন্দ্রে সিং গেলেন। এতক্ষণ একজন মাননীয় সদস্যের প্রতি সমর্থন জানিয়ে বক্তব্য রাখলেন। মাননীয় সদস্যকে সমর্থন করতে গিয়ে, গণতন্ত্রের কি বাহার, কথা বলবার যোগ্যতা নেই, কি বললেন? জিনিসটা একটু বুঝুন। একটা পায়রা আসল, দেখলাম তাতে ধুমাধুম পড়ে গেল। একদিন আপনারা বলেছেন আর আমরা শুনেছি। আমরা তো মজুর মানুষ, সুতরাং আমাদের কথাগুলো বুঝবেন কি করে? মাননীয় রাজ্যপালের ১৯৯০-৯১ সালের ভাষণের মধ্যে এটা আছে — "১৯৯০-৯১ সালটি ছিল অত্যন্ত দূর প্রভাবী, ঘটনাবহুল এবং তীব্র রাজনৈতিক কর্মতৎপরতায় সমাকীর্ণ"। এটা আমাদের দেশের মানুষ চোখ খুলে দেখবেন, চন্দ্রশেখর এসে উপস্থিত — একটা শিখন্ডী গভর্নমেন্ট, যার মাথায় বসে আছে কংগ্রেস। ঘোমটার ভেতরে খেমটা নাচ, যা আপনারা চাইছেন তাই ঘটছে। এটা দেখে দেশের মানুষের মাথা লজ্জায় হেঁট হয়ে যায়। এই কথাটা তো একবারও বললেন না? এইসব না বলে, অমুক তমুক বলে গেলেন। এখানে ঐ সমস্ত কথাবার্তা বলে মানুষকে বিপথে পরিচালিত করার চেষ্টা করছেন। আমরা মনে করি, গত দুবছর রাজীব গান্ধী জনতা কর্তৃক, মানুষ কর্তৃক পরিত্যক্ত হয়েছেন। ভি. পি. সিংয়ের নেতৃত্বে জনতা সরকার প্রতিষ্ঠিত হয়েছিল। মানুষ নূতন আওয়াজ দিয়ে কি বলেছেন? আর অন্যদিকে কংগ্রেস একটা শিখন্ডী খাড়া করে গণতন্ত্র উদ্ধার করছে। বাহা, বাহা, — কি মিছিল আমরা দেখেছি যতক্ষণ ভি. পি. সিং ওখানে ছিলেন। আজ দলত্যাগ আইন কোথায় গেল? কোথা

থেকে ব্যবস্থা করেছেন? আমরা আজ কোথায় আছি? কোথায় বাস করছি? গণতন্ত্রের ধ্বজাধারিরা আজ এক ফোয়ারা ফোটাচ্ছে একদিকে আর অন্যদিকে আন্তর্জাতিক ক্ষেত্রে কি ঘটছে খেয়াল করেছেন? মুখের উপরে বলেছেন এটা সাম্রাজ্যবাদী শক্তি, যে শক্তি সারা পৃথিবীকে পদানত করার জন্য একটা উপসাগরীয় যুদ্ধ লাগিয়েছে? এই যুদ্ধটা কি, কি ইঙ্গিত বহন করে এই কথাগুলো বলছেন না কেন? এসব না বলে কেবল বলছেন দাম বেড়েছে, পেট্রোলের দাম বেড়েছে। কিন্তু কিসের দরুন? একজন বললেন চটের চালান যদি না হয় তাহলে ব্যবসার ক্ষতি হবে। সাম্রাজ্যবাদ তো এইজন্য সৃষ্টি হয়েছে — বাজার দখলের লড়াই করার জন্য সৃষ্টি হয়েছে। এই সাম্রাজ্যবাদী শক্তির পৃষ্ঠপোষকতার জন্য বলছেন চটের থলি ওখানে যাবে। তাহলে ওখানে যদি অস্ত্র যেত তাহলে আপনারা নিশ্চয়ই সমর্থন করতেন? আমরা করেছি এক সময়ে। ১৯৪৪-৪৫ সালে আমি বাটানগরে কাজ করতাম ৪৪-৪৫ সালে যুদ্ধের সময়ে ওখানে হ্যাভার স্যাক্স তৈরি হত। আমরা তখন সকালে যেতাম বিকালে আসতাম। মিত্র পক্ষকে, সোভিয়েত রাশিয়াকে সেই মাল পাঠানো হত। নিজেদের জীবন বিপন্ন করে আমরা তখন দাঁড়িয়েছিলাম। এই কথা বোঝার ক্ষমতা আপনাদের নেই। এখানে জওহরলাল নেহেরুর নাম নিচ্ছেন, অমুক কথা বলছেন, নানা রকম উপমা দিচ্ছেন। এসব ঠিক নয়। আপনাদের মুখে এইসব কথা মানায় না। আজকে আন্তর্জাতিক ক্ষেত্রে যখন এই রকম একটা ঘটনা ঘটছে তখন এখানে পায়রা উড়তে দেখে হাততালি দিচ্ছেন। এইসব করে আপনারা আপনাদের নিজেদের শ্রেণী স্বার্থে কাজ করে চলেছেন, গণতন্ত্রকে হত্যা করছেন। আপনারা ১৯৪০-৪৪ সাল পর্যন্ত বামপন্থী সমাজবাদী যাঁরা ছিলেন, তাঁদের উপরে নানাভাবে আক্রমণ করেছেন। বে-আইনি ভাবে আক্রমণ করেছেন এবং সেই শক্তিকে দুর্বল করে আপনারা মানুষের সর্বনাশ করেছেন। এইসব করে আপনারা কাদের স্বার্থ রক্ষা করেছিলেন? স্বার্থ রক্ষা করেছেন বৃটিশের, যারা এখানে রাজত্ব করেছে তাদের। এখানে যারা মানুষকে শোষণ করেছে তাদের আপনারা ভাতা দিয়েছেন। হায়দ্রাবাদের নিজামের সম্পত্তি রক্ষা করেছেন জমি উদ্ধার করার নাম করে। হায়দ্রাবাদে নবাবের সম্পত্তি কেড়ে নিয়েছেন রাজেন্দ্র প্রসাদ।

[5-10 — 5-20 P.M.]

বললেন অস্ত্র সমর্পণ কর, তাদের জীবন ফিরিয়ে দাও কেন হত্যা করছেন, আপনারা কংগ্রেস করছেন! আমি আপনাদের সাম্প্রদায়িক বলছি না। কিন্তু সাম্প্রদায়িক উৎস আপনারা। এক একবার গণ আন্দোলন দমন করে, গণ সংগঠনকে দমন করে কমিউনিস্ট পার্টি বা অন্য যারা উইল ফোর্স জনগণ নিয়ে চলতে পারে তাদের উপর আক্রমণ করা অপরাধ ক্ষমতার দ্বারা সেখানে মৌলবাদীদের নিয়ে আপনারা শয়তানের রাজত্ব করে গিয়েছেন, তাই যতবারই আন্দোলন হয়েছে ততবারই ভাঙ্গা হয়েছে। শোষণ শ্রেণী অনৈক্য চাইবে তারা চায় ঐক্যকে ভেঙ্গে দিতে। কাজেই আমরা আর আপনারা যে সমান নন, মাননীয় বলতে হয় তাই বলছি, আপনারা মাননীয় হবার যোগ্য নন। আমি যখন যুব প্রতিষ্ঠানের লীডার ছিলাম তখন অনেক বড় লীডার ছিলাম কিন্তু একদিনও জো হুকুম-এর মতো কাজ করি নি। আপনাদের কি পার্টি, আপনাদের মর্যাদা কোথায়, আপনারা তো সরকারে আছেন, আমি জানি না আপনারাই বলেন, তবুও বলব আমি আপনাদের সাম্প্রদায়িক মনে করি না। ৬২ থেকে ৬৬ সাল অবধি যে

দমন আপনারা করেছেন সেই গণ আন্দোলন কমউনিস্ট পার্টির আন্দোলনে বামপন্থীদের উপর যে পীড়ন আপনারা করেছিলেন, যে দাঙ্গা ডেকে এনেছিলেন মৌলবাদীরা, সেই ৭০।৭২ সাল থেকে ৭৮ সাল সেখানে কি গণতন্ত্র রক্ষা করেছেন। এই সমস্ত কিছুর জবাব মানুষের কাছে দিতে হবে। এই ব্যাপারে ২।৪ কথা এখানে রাখব, এখানে ফারাকটা কোথায়। এটা মনে রাখবেন ১১০০ লোককে খুন করেছেন, বলছেন ওরা চোর, ডাকাত ছিল। কিন্তু জেনে রাখবেন ওরা আমাদের গণ আন্দোলনের লোক ছিল, আমাদের কমরেড, কত শিক্ষক ছিল, চোখের সামনে তাদেরকে ধরে নিয়ে গিয়েছেন, পুড়িয়েছেন, আর আজকে রাজ্যপালের ভাষণে মানুষের উপকার করা হয়েছে বলে আপনাদের আঘাত লাগছে। গ্রাম বাংলার জন্য খরচ হচ্ছে, গরিব মানুষের জন্য স্কুল করা হচ্ছে প্রচুর খরচ করা হচ্ছে, তাই আপনাদের বুকে দুড়ুম হয়ে যাচ্ছে। আমরা তো ইতিহাসকে নিয়ে চলি, আমরা অভিজ্ঞতা নিয়ে বলছি আপনারা আমাদের ২০ হাজার লোককে ঘর ছাড়া করেছেন। ৭৭ সালের ইলেকশনের পর আমাদের পক্ষ থেকে প্রমোদ দাশগুপ্ত, জ্যোতি বসু হ্যান্ড বিল দিয়েছিলেন আমরা বলছি যারা আমাদের মেরেছে তারা যেন ঘর ছাড়া না হয়। এইতো ডিসিপ্লিন আপনাদের। আজকে এখানে আপনারা সকলে মিলে চিৎকার করছেন, আমরা যদি সবাই মিলে চিৎকার করি তাহলে আপনারা কথা বলতে পারতেন না। আমি আগেও বলেছি আপনারা সাম্প্রদায়িক নন, তবুও বলছি ৫২ সালে চিন ভারত যুদ্ধের সময় আপনারা কি ভূমিকা নিয়েছিলেন সেটা আমাদের মনে আছে।

একটা কথা, কংগ্রেস ভোট পান, শুভ কাজ করেন কি আপনারা? অন্যদের কথা ছাড়ুন না। ওই আপনাদের নেতা রাজীব গান্ধীর কথাই ধরুন না — তিনি প্রথমে শিলা পুঁতলেন কোথায়? কোথায় গিয়ে পুঁতলেন? অযোধ্যায় গিয়ে করলেন। তারপর মাচান বাবা। মাচান বাবার পায়ের ওপর মাথা রেখে আমি ইলেকশনে নামছি। সেই দল বলছেন — তো আমি এর সঙ্গে একটা কথা বলতে চাই মুসলিম লীগ মৌলবাদীটাকে। তিনিই একমাত্র নেতা, ওই আপনাদের মতন নিধিরাম সর্দার। তিনিই নেতা হয়েছেন। গরিবদের কথা বলুন। কোনও গরিব কৃষককে যখন ভাগচাষের জমি দেওয়া হয় তখন কোনও মুসলিমকে দেওয়া হয় নি? এটা আমাকে বলতে হবে আজকে। যখন কোনও কুটির শিল্পতে কোনও জায়গায় উন্নতি হয় তখন সেখানে কি কোনও মুসলিম লোক থাকেন না? বা তাঁকে কিছু দেওয়া হয় না? একজন হিন্দু মারা গেলে আপনারা প্রতিবাদ করবেন না? তখন কি আপনারা হাতে তালি দেবেন? আপনাদের বক্তৃতা দিতে লজ্জা করে না? কেন আপনাদের লজ্জা থাকে না? আপনারা হিন্দুর কাছে এক রকম আর মুসলমানদের কাছে এক রকম। এই কথা আপনারা বলেছিলেন কালকে। আমরা বলি না, বলব না, আমাদের ইউনিটি। কে পড়ে যাচ্ছে সেটা আপনাদের দেখতে হবে না। আপনারা পড়ে যাচ্ছেন আবার যতীন চক্রবর্তী মহাশয়কেও ফেলতে যাচ্ছেন। এইগুলি দেখতে পাচ্ছেন না? আজকে সব শেষ হয়ে গেছে। আমরা কমউনিস্ট পার্টি করি। সমাজ পরিবর্তনের জন্য আমরা কাজ করছি। সমাজ পরিবর্তনের জন্য আমাদের ঐক্য, সম্প্রীতি, আমাদের নিরপেক্ষ নীতি কাজ করে। আমরা কমউনিস্ট, বামপন্থী আমরা সমাজ পরিবর্তনের জন্য আন্দোলন করি, করছি করব এবং এর জন্য অর্থাৎ দৃষ্টিভঙ্গির তফাৎ থাকার জন্য আমরা অনেক উন্নতি লাভ করতে পেরেছি। কংগ্রেস ভোট পাবার জন্য নানা রকম কৌশল করে। পাঞ্জাবে হিন্দু ভোট পাবে, পাঞ্জাব কি করল? আসলে কি করল?

ত্রিপুরাতে গণতন্ত্র কি করে ধ্বংস করেছেন? আমরা বলব না? এইগুলি চুপ করে বসে থাকব? এখন যদি ভি. পি. সি. সিং থাকত তাহলে আপনাদের কাঁদুনি কি থাকত? এখন ওদিকে যাচ্ছেন না। ধর্মতলা, মালদা ওখানে এবং কোন ও. সি.-র কোথায় কি হচ্ছে এইসব। তারপর খাদ্য আন্দোলন তাঁরা করেছেন। ৬৪ সালে কিছু করি নি? পিটালেন। গণতন্ত্র বলুন, খাদ্য আন্দোলন বলুন সব কিছু এই পশ্চিমবাংলায়। আন্দোলনের রূপ কি — একটা রিক্সা ঠেলে দিয়ে রাস্তা বন্ধ। রাস্তা বন্ধ করে দিয়ে লোকজন দাঁড় করিয়ে আন্দোলন। কত বাস তৈয়ারি করা হবে পোড়াবার জন্য। এখনও পোড়াবার জন্য বাস তৈরি করতে হবে না কি? বলুন না, এইসব তো করেছিলেন। ধনিকের দালাল। একজন লেডি ছিলেন, মাননীয় রাজীব গান্ধীর মা — বলেছেন কি? অনবরত টেকনোলজি, টেকনোলজি, টেকনোলজি। মানুষকে অভ্যাস করে দিয়েছিলেন। টেকনোলজি আমরা চাই। উচ্চতর টেকনোলজি। টেকনোলজি কি রুগ্ন শিল্প করে দিয়েছে? এটা তো একবারও বললেন না। অসাবধানে ব্যবহার করে ফেলেছেন।

[5-20 — 5-30 P.M.]

আপনারা টেকনোলজিকে উৎসাহ দিয়েছেন, কিন্তু ঐ টেকনোলজি ব্যবহার করে কে খাবে। জনগণের জন্য শিক্ষা, স্বাস্থ্য এগুলো আগে করা দরকার। ভারতবর্ষ এখন আর জো হুজুরের ভারতবর্ষ নয়, এখানে সংসদীয় গণতন্ত্রের কথা বলতে হয়। যদি আমাদের দেশের কাজের ধারা অব্যাহত রাখতে হয়, যদি দেশকে সাম্প্রদায়িকতা মুক্ত করতে হয়, যদি দেশকে নিরপেক্ষ রাখতে হয়, যদি দেশের উন্নয়ন অব্যাহত রাখতে হয় তাহলে কংগ্রেসকে এবং কংগ্রেসের দোসর যারা আছে, তাদের দেশ থেকে বিতাড়িত করতে হবে। শিক্ষা, স্বাস্থ্য এবং ভূমি সংস্কার শুধু পশ্চিম বাংলার গর্ব নয়, এসব ব্যাপার নিয়ে সারা ভারতবর্ষ আমাদের গর্ব করে। কাল একজন কায়দা করে বলছিলেন, যে সাদ্দামের ছবি উঠেছে। আপনাদের লজ্জা হয় না যে লোকটা সাম্রাজ্যবাদের বিরুদ্ধে একা লড়াই করে চলেছে তাকে নিয়ে ঠাট্টা করতে। পন্ডিত জওহরলাল নেহেরু যে পার্টির নেতা ছিলেন, সেই পার্টি এখন আর নেই, এটা এখন অন্য পার্টি হয়ে গিয়েছে। তাই আমি বলছি, রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে, তাতে অতিরঞ্জিত কিছু বলা হয় নি, যে কাজ হয়েছে, সেটাই দেখানো হয়েছে, এই কথা বলে পুনরায় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের যে কপি আমাদের কাছে দেওয়া হয়েছে, সেটা আমি সমর্থন করতে পারছি না এবং আমাদের দলের পক্ষ থেকে যেসব অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে সেগুলিকে সমর্থন করে আমি দু-একটি কথা বলব। প্রথমেই বলে রাখা দরকার, সম্প্রতি সংবাদপত্রে দেখলাম, যে আমাদের দেশের মাননীয় রাষ্ট্রপতি সরকারের কাছে একটা প্রস্তাব করেছেন, যে রাজ্যপালের ভাষণ আর রাষ্ট্রপতির ভাষণ, যেটা অধিবেশন আরম্ভ হওয়ার প্রথম দিনে দেওয়া হয় সেটা বন্ধ হওয়া দরকার। তিনি যে সাজেশন করেছেন, সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ রাজ্যপালকে দিয়ে এই রকম অর্দ্ধ সত্য ও বিভ্রান্তিকর যে ভাষণ পড়ানোর ব্যবস্থা করা হয়, সেখানে রাজ্যপালকে অপমান করে আমাদের বক্তব্য রাখতে হয়, এটা আমাদের ইচ্ছা নয়।

তাই এই সরকারের কাছে আবেদন করব আপনারা যা বলতে চান বলুন, আপনাদের সম্বন্ধে আমাদের ডিবেট হোক, কিন্তু রাজ্যপালের ভাষণ এবারে বন্ধ হওয়া দরকার। যখন রাষ্ট্রপতি নিজে বলেছেন তখন ১ মাস বা ২ মাস অন্তর হাউসে এক একটা নীতি ঘোষণা করতে হবে। যাই হোক মাননীয় রাজ্যপালকে দিয়ে ১৩ বছর ধরে একই ভাষণ দেওয়াচ্ছেন। আমি দেখছিলাম আমার কাছে বই আছে, আগেরবার মাননীয় রাজ্যপাল টি. ভি. রাজেশ্বর যে বক্তব্য রেখেছিলেন এবারের বক্তব্যে দেখলাম প্যারাগ্রাফ বাই প্যারাগ্রাফ ঠিক যা যা বলা দরকার প্রায় অনেক মিল আছে, রিপিটেশন আছে। তার মানে মন্ত্রী সভার মন্ত্রীরা যে বক্তৃতা তৈরি করেন তাঁরা জানেন এই রকম ভাবে একটা বক্তৃতা তৈরি করে দিলেই হবে, বিধান সভায় আলোচনা হবে মাত্র, মেম্বাররা সেরকম গুরুত্ব দেয় না। তারপর জিনিসপত্রের দাম বাড়ছে, কারণ হিসাবে মুখ্যমন্ত্রী এবং অন্যান্যরা বলছেন বর্তমানে চন্দ্রশেখরের সরকার রয়েছে তার জন্য দাম বাড়ছে। স্যার, গতবারের বাজেটের পর মুখ্যমন্ত্রী বলেছিলেন ডিজেল, পেট্রোল-এর দাম এবং টায়ার টিউবের উৎপাদন শুল্ক বাড়ার ফলে জিনিসপত্রের দাম বাড়ছে এবং তার সঙ্গে সঙ্গে অন্যান্য লোহা, ইস্পাত ইত্যাদির জিনিসপত্রের দাম বাড়ানোর জন্য জিনিসপত্রের দাম বাড়ছে এই কথা বলার ২৪ ঘন্টা পরে ভি. পি. সিং-এর নির্দেশে মুখ্যমন্ত্রী তাঁর বিবৃতি পাল্টিয়ে ছিলেন। আমি জানতে চাই আমেরিকার রিফুয়েলিং-এর ব্যাপারে আমাদের পার্টির নেতা রাজীব গান্ধী যে স্ট্যান্ড নিয়েছেন পারতেন না পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী একই স্ট্যান্ড নিতে ভি. পি. সিং-এর সময় জিনিসপত্রের দাম বাড়ার জন্য? আপনারাই তো তাঁকে গদিতে বসিয়ে ছিলেন। সেদিন যদি বলতেন আমি সমর্থন করব না তোমাদের সরকারকে তাহলে দুই মাসের মধ্যে দাম করত। জিনিসপত্রের দাম সেদিন থেকে বাড়তে লেগেছিল। ২০ পারসেন্ট ইনফ্লেশনের টাকা আজকে আসতে আসতে এগিয়ে চলেছে। আজকে সাধারণ যারা চাকরি করে মাইনে পায় তারা কি করে বাঁচবে চিন্তা করতে হয়। আজকে যতীন চক্রবর্তী মহাশয় বলতে চেয়েছিলেন, তাঁর কণ্ঠ রোধ করা হয়েছে। কণ্ঠকে এখানে রোধ করা যায় কিন্তু মানুষকে দমানো যাবে না, মানুষের আওয়াজ আপনাদের শুনতে হবে। মানুষ তৈরি আছে, শুধু একটা ধাক্কা চাই, সেই ধাক্কা দিতে হবে। আমরা দেখলাম একজন মাননীয় সদস্য বক্তব্য রাখতে চাইছেন, আপনারা এতবড় গণতন্ত্রের পূজারী যে তাঁর বক্তব্য আপনারা শুনতে চাইলেন না। গ্রামের মানুষের বক্তব্য খুন খারাপি কোথায় গিয়ে পৌছেছে ৩/৪/৫ বছরে। তারা চুপ করে থাকে বটে কিন্তু তারা ভোটের বাক্সে সাইলেন্টলি প্রতিবাদ করতে চায়। কিন্তু তাদের সেই ভোটের বাক্সে পৌছাতে দেওয়া হয় না। যদি তারা ভোটের বাক্সে পৌছাতে পারে তাহলে আমি মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে চ্যালেঞ্জ দিচ্ছি পশ্চিমবঙ্গের একটা নির্বাচন কেন্দ্র বেছে নিন, সেখানে সেন্ট্রাল ইলেকশন সুপারভিসনে নির্বাচন হোক, আপনারা দেখবেন মানুষ কোন দিকে যায়, আপনারা কোথায় গিয়ে দাঁড়ান। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লেফট ফ্রন্টের সে সাহস নেই। আমরা রাজ্যপালের বক্তৃতায় দেখলাম ইন্ডাস্ট্রিয়াল স্ট্যাগনেশন স্বীকার করেছেন লক আউট বেড়ে গেছে। লক আউট বাড়ে মালিক যখন শক্তিশালী হয়। এই রাজ্যে সিটু আন্দোলন মালিকের দালাল হয়েছে, তাই নেতারা দাঁড়িয়ে বলছেন লক্ষ লক্ষ মানুষ দেখতে পাচ্ছি না কেন, মিছিল হয় না কেন, ব্রিগ্রেড প্যারেড গ্রাউন্ড খালি যায় কেন। তাই আজকে জেশপ, বাটার গেটে সেখানকার শ্রমিকরা সিটু, আই. এন. টি. ইউ. সি.-র নেতাদের তাড়িয়ে দিয়েছে। কারণ, তারা মালিকের দালাল হয়েছে, দালালি করে পশ্চিমবঙ্গের শ্রমিককে পিছিয়ে দেওয়া হয়েছে।

[5-30 — 5-40 P.M.]

যারা বাটায় সেদিন সই করেছিল মালিকের দালালি করবার জন্য, তাদের হাতে শ্রমিক আন্দোলন থাকতে পারে না, আমি পরিষ্কার ভাবে এই কথা বলে দিতে চাই। আজকে ইন্ডাস্ট্রিয়াল স্ট্যাগনেশন এমন জায়গায় পৌছেছে — সমস্ত কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। কলকারখানা খোলার জন্য কি প্রস্তাব আছে? হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের কথা বলছে। মুখ্যমন্ত্রী বলছেন ওখানে ৫ লক্ষ লোকের চাকরি হবে। আমার প্রশ্ন হচ্ছে, পশ্চিম বাংলায় বেকারের সংখ্যা কত? কাগজপত্র এবং বিভিন্ন পত্র পত্রিকায় যা বেরোচ্ছে তাতে দেখা যাচ্ছে লক্ষ লক্ষ বেকার এখানে আছে। তার মধ্যে মুখ্যমন্ত্রী বলছেন ৫ লক্ষ লোকের নাকি চাকরি হবে। এই রাজ্যের গ্র্যাজুয়েট, পোস্ট গ্র্যাজুয়েট কর্ম প্রার্থীর সংখ্যা ৬ লক্ষ ৬ হাজার, মাধ্যমিক পাস করা বেকারের সংখ্যা ১৪ লক্ষ ৩৪ হাজার ইত্যাদি সব মিলিয়ে ১৯৯০ সালের ডিসেম্বর পর্যন্ত রেজিস্ট্রিকৃত কর্ম প্রার্থীর সংখ্যা দাঁড়িয়েছে ৪৮ লক্ষ ২০ হাজারে। আর উনি বলছেন ৫ লক্ষ লোকের চাকরি হবে এই হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সে। ওখানে ধু ধু করছে মাঠ। গাছ পোঁতা হচ্ছে। আমি কথা বলেছিলাম ওখানকার মালিকদের সঙ্গে। তারা বলল এনভাইরনমেন্ট পাল্টাতে হবে। তাই এই এনভাইরনমেন্টের জন্য গাছ পুঁতছি। সেই গাছ পোঁতার পরে ইন্টারন্যাশনাল টেন্ডার ডাকা হবে। ততদিনে এই সরকার থাকবে কিনা জানি না। আজকে এই পরিস্থিতির মধ্যে বেকারদের ধাপ্পা দেওয়া হচ্ছে। মুখ্যমন্ত্রী বলছেন ৫ লক্ষ বেকার লোকের কাজ হবে। আমরাও চাইছি এই রাজ্যে শিল্প হোক। এই অবস্থা হলে আপনারা কি করে এই রাজ্যের বেকার সমস্যার সমাধান করবেন? ১৩ বছরেও আপনারা পারলেন না। আপনারা হোয়াইট পেপার শ্বেত পত্রিকা রিলিজ করে বলুন — আমরা প্রাইভেটলি ওদের সঙ্গে কথা বলে জানি — ওরা বলছে আমরা পারছি না। এই কাঠামো ভেঙ্গে পড়েছে। আজকে কি ভাবে প্রশাসন চলছে? মার্কসবাদী কমউনিস্ট পার্টি আলিমুদ্দিন স্ট্রিট থেকে প্রশাসন চালাচ্ছে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কতকগুলি বুরোক্রাট নিয়ে রাইটার্স বিল্ডিংস থেকে পরিচালনা করছেন। একটার সঙ্গে আর একটার যোগ নেই। সেই জন্য মাননীয় সদস্য সৌগত রায় বললেন ঐ যে জমি দেওয়া হয়েছে সেই সম্পর্কে — বুরোক্রাসি চালিয়েছেন জ্যোতি বাবু। জ্যোতি বাবুর ছোট্ট সেক্রেটারিয়েট তৈরি হয়েছে, যে সেক্রেটারিয়েট চালাচ্ছে পশ্চিমবঙ্গের শিল্প ইত্যাদি সমস্ত কিছু। আর আলিমুদ্দিন স্ট্রিট থেকে বলা হচ্ছে বেশি কথা বলবেন না, আপনার ছেলের দুর্নীতি, আপনার সমস্ত দুর্নীতি আমরা পার্টি থেকে সামলাচ্ছি এবং আমরা পার্টি থেকে সেই সব ঝামেলা সহ্য করছি, আপনি বেশি কথা বলবেন না। আপনি যেমন আছেন তেমন থাকুন, মাঝে মাঝে দিল্লি গিয়ে বলুন, আমাদের পার্টি চালাতে দিন। তাই পার্টি ক্যাডার সিস্টেমে চলছে, মুখ্যমন্ত্রীর কথা শোনে না। মুখ্যমন্ত্রী আনন্দবাজার সম্পর্কে অনেক কথা বলেছেন। তিনি দাঁড়িয়ে বলে দিলেন ঐ সব সংবাদপত্রকে আমরা দেখে নেব। আপনারা পশ্চিম বাংলাকে ধূলিসাৎ করে দিয়েছেন, অন্ধকার করে দিয়েছেন, পশ্চিমবঙ্গে শিল্প হবে না। যেসব শিল্পপতির কথা বলছেন — তারা এই রাজ্যে আসবে কেন? কি ইনফ্রাস্ট্রাকচার আছে? কোথায় আছে জল? ফলতা এক্সপোর্ট প্রোমোশন জোন-এর কথা আমরা শুনেছিলাম। সেখানে জলের ব্যবস্থা হয়েছে, ভাল হোটেল হয়েছে? সেখানে ভাল ইন্ডাস্ট্রি করবে কোথায়? ফেসিলিটিজ না থাকলে ইন্ডাস্ট্রি করবে

কোথায়? এই সব করতে গেলে ভাল ব্যবস্থা থাকা চাই, জলের ব্যবস্থা থাকা চাই, হোটেল চাই, রাস্তা ঘাটের ব্যবস্থা থাকা চাই। পশ্চিমবঙ্গের সমস্যা যা ছিল, তাই-ই আছে। সি. আই. টি. প্লটের জমি বিলি ইত্যাদি সব কি হচ্ছে? সল্টলেক আজকে কাদের হয়েছে? ডাঃ বিধানচন্দ্র রায় ওখানে মধ্যবিত্তদের জায়গা দেবার স্বপ্ন দেখেছিলেন। সেখানে কারা জায়গা পাচ্ছে? কোটিপতিরা সেখানে জায়গা পাচ্ছে। কাদের কাছে জমি রয়েছে? কার দাক্ষিণ্যে পাচ্ছে? সেখানে এক একটি নেতা এই জমি বিলি করছে। সেই জমিতে বাড়ি তৈরি করছে কোটিপতিরা। মুখ্যমন্ত্রী বলেছিলেন রাজভবনে থাকতে স্যাঁত সেঁতে ভাব লাগছে, কষ্ট হচ্ছে। ভেবেছিলেন আমাদের বস্তির সেই মায়ের কথা? আপনি ভাবলেন না যে, আমাদের বস্তিতে সেই মা কি ভাবে স্যাঁত সেঁতে ঘরের মধ্যে বাস করে! আর আপনি সেই স্যাঁত সেঁতে ঘর ছেড়ে আলোর দিকে গেলেন সল্টলেকে, যাতে সকালবেলা হলেই আপনার ছেলের দর্শন পান, সকালবেলা হলেই যাতে তরুণ দত্ত চলে আসে। গাড়ি করে যেতে হবে না, সুন্দর পরিবেশে থাকতে হবে।

আমি জানতে চাই, এই রাজ্যের যে অবস্থা — রাজীব গান্ধীকে তো সরিয়ে দিলেন, ভি. পি. সিংকে বসালেন কিন্তু কি অবস্থা হল? আমরা বলেছিলাম, গাছ হিসাবে ব্যবহার করে এই সরকারকে টিকিয়ে রাখবেন না। কমিউনাল ফোর্সের বিরুদ্ধে যদি লড়াই করতে চান তাহলে কমিউনাল ফোর্সকে রেসপেক্টেবিলিটি দেবেন না। তাদের পাশের চেয়ারে বসিয়ে খানাপিনা করবেন না। আপনি যদি রাস্তার কুৎসিত লোককে পাশে বসিয়ে খানাপিনা করেন, দৈত্যকে যদি বোতল থেকে ছেড়ে দেন তাহলে তাকে বোতলে ঢোকানো খুব অসুবিধা হবে। আজকে এইসব কারণেই বি. জে. পি.-র মতন পার্টি রেসপেক্টেবিলিটি পেয়েছে। এক দিকে অটলবিহারী বাজপেয়ী এবং অন্য দিকে সোমনাথ চ্যাটার্জি — এইজন্য ভারতবর্ষের এই অবস্থা হয়েছে। কালকে মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ দিয়েছি কারণ তিনি বুঝতে পেরেছেন নির্বাচন হলে কারা জিতবেন। প্রস্তুত হচ্ছে আমেরিকান শক্তি বি. জে. পি. তারা ভারতবর্ষকে ক্যাপচার করতে চায়। আপনাদেরও রাখবে না আর আমাদের সঙ্গে তাদের ঝগড়া তো আছেই। আমরা ওদের সঙ্গে বসে খানাপিনা করি না। ওদের আমরা চিরশত্রু বলেছি আর আপনারা আমাদের বলেন চিরশত্রু। আপনাদের বলব, আপনাদের পার্টির স্ট্যান্ড আজকে পরিবর্তন করতে হবে। আপনাদের যে সমস্ত ভাল দিক যেমন ইন্টারন্যাশনাল অ্যাফেয়ার্স এবং অন্যান্য প্রগতিশীল অ্যাফেয়ার্স সেগুলি আমরা নিশ্চয় সমর্থন করব। কিন্তু সঙ্গে সঙ্গে আমি জ্যোতি বাবু, বুদ্ধদেব বাবু, শ্রম মন্ত্রীকে বলব, আপনারা আজকে বুকে হাত দিয়ে বলুন, আপনারা টোট্যালি ফ্রাসট্রেটেড কিনা। আজকে পশ্চিমবাংলা যে দিকে যাচ্ছে তাতে পশ্চিমবঙ্গকে বাঁচানো যাবে না। পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙ্গে পড়েছে, পশ্চিমবাংলার বেকাররা কাজ পাচ্ছেন না। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় দক্ষিণ কলকাতার কথা বললেন, আমি উত্তর কলকাতার কথা বলব। সেদিন নেতাজী স্ট্যাচুর কাছে একটা বাচ্ছা ছেলেকে সাইকেল থেকে বাসে ধাক্কা মেরে ফেলে দিল। সেই ঘটনার পর ৫টি বাসে আগুন লাগল। ৫টি বাসে আগুন লাগল কারণ মানুষ উত্যক্ত। বাসে আগুন লাগানোর থিয়োরিতে আমরা বিশ্বাস করি না কিন্তু এ ক্ষেত্রে যেটা হল সেটা হচ্ছে আপনাদের উপর মানুষের রাগের বহিঃপ্রকাশ। মানুষের রাগের বহিঃপ্রকাশ কোন দিক দিয়ে হবে কেউ জানে না। রাজীব গান্ধীর প্রশস্তি গাইলেও কিন্তু মানুষ

আজ আপনাদের ছেড়ে দেবে না কারণ আপনাদের ১২/১৩ বছরের অত্যাচারের কথা মানুষ ভুলতে পারবে না। আপনারা ভাবুন, আপনাদের দিন ঘনিয়ে এসেছে। ব্যালট বক্স ক্যাপচার করে আর কিছু করতে পারবেন না। ব্যালট বক্স ক্যাপচার করে গণতন্ত্রকে হত্যা করতে পারে নি ঐ সোভিয়েত ইউনিয়ন। সেখানে ইস্ট ইউরোপিয়ান কান্ট্রিগুলি ভেঙ্গে পড়েছে। তারা আজকে যুদ্ধ করতে গিয়েছে সবার আগে। ঐ হাঙ্গেরি, পোলান্ড, চেকোশ্লোভাকিয়া যারা নাকি এককালে আপনাদের লাল পতাকার ভাই ছিল তারা যুদ্ধ ক্ষেত্রে সৈন্য পাঠিয়েছে, যুদ্ধ করছে আমেরিকার পাশে দাঁড়িয়ে। তাই বলছি, সময় আছে, এখনও আপনারা সমস্ত জিনিসটা চিন্তা করুন। আপনারা কমিউনিস্ট আন্দোলনকে এ রাজ্যে ভূলুণ্ঠিত করেছেন। কমিউনিস্ট যারা ছিল তারা আজকে আর নেই, বেরিয়ে গিয়েছে। আমি অনেক কমিউনিস্ট ভাইদের জানি যারা হাসপাতালে শুয়ে আছে — তারা খেতে পায় না, ঔষুধ পায় না। জ্যোতি বাবুদের একবারও মনে হয় না তাদের গিয়ে দেখে আসার কথা কারণ জ্যোতি বাবুরা আজকে পাল্টে গিয়েছেন। বড় বড় শিল্পপতিদের সঙ্গে আজকে তাদের লিঙ্ক। তাই তো আমাদের রাজ্যে গোয়েঙ্কারা হয় সি. ই. এস. সি.-র চেয়ারম্যান, তাই তো রিলায়েন্সকে ডাকতে হয় বড় জোড়াতে ফ্যাক্টরি করার জন্য, তাই তো বিড়লাকে বলতে হয় তোমরা এখানে ফ্যাক্টরি না করলে আমরা মরে যাব। এসব কথা ১২/১৩ বছর আগে কি ভুলে গিয়েছিলেন? আর চন্দ্রশেখরের কথা? চন্দ্রশেখর কাদের বন্ধু ছিলেন? ইন্দিরা গান্ধীর কাছ থেকে সরে আসার পর ১০ বছর তিনি জনতা পার্টির সভাপতি ছিলেন। প্রফুল্ল সেনের কাঁধে হাত রেখে গুটি গুটি করে ঐ চন্দ্রশেখরের নেতৃত্বে আপনারা পশ্চিমবঙ্গে ক্ষমতায় বসেছেন আর আজকে সেই চন্দ্রশেখরকে ক্রিটিসাইজ করছেন। এটা করছেন কেন না এই জিনিস আজকে করা দরকার। এই হচ্ছে আপনাদের সুবিধাবাদের রাজনীতি। তারপর যেই চন্দ্রশেখর বলে দিলেন যে ঐ ফাইলগুলি আমি দেখছি অমনি দেখলাম চুপ করে গেলেন, আর কোনও কথা নয়। তারপর রাজীব গান্ধীর কাছে গিয়ে পেছন থেকে বললেন, ওকে সরাতে হবে। হ্যাঁ, কালকেই দেখেছি, খুব খুশি হয়েছি, বলেছেন, আমরা তো ছোট দল, বড় দল কংগ্রেস, কংগ্রেসকে শান্তির জন্য মিটিং ডাকতে হবে। ভাল কথা।

[5-40 — 5-50 P.M.]

ভাল কথা, এইসব জিনিস প্রশংসনীয়, আমরা প্রশংসা করছি। কিন্তু আমরা কাবু হয়ে যাই নি। যখন বি. জে. পি.-র চ্যালেঞ্জে সরকার পড়ে গেল আমরা কি করেছিলাম? আমাদের সামনে দুটো পথ খোলা ছিল। একটা কমিউনিয়াল পলিটিক্স-এর হাতে দেশকে লেলিয়ে দেওয়া, নির্বাচন হবে তাতে ভারতীয় জনতা পার্টির মতো লোকেরা ক্ষমতায় বসবে রাম জন্মভূমির নাম করে। আর দ্বিতীয় বিকল্প হল, আমরা বলেছিলাম যে কিছু স্তাবককে বাদ দিয়ে যারা সরকারের গদিতে বসবে তাদের সমর্থন করব। কারণ দিল্লিতে তো রাষ্ট্রপতির শাসন হয় না। যদি তা হত তাহলে রাষ্ট্রপতির শাসন চাইতাম। তাই, সরকারকে চালাতে হবে সেজন্য বাইরে থেকে একটা সরকারকে সমর্থন দিয়েছিলাম। কিন্তু সঙ্গে সঙ্গে বলেছিলাম যে নীতি বহির্ভূত কাজ যদি হয় তাহলে নিশ্চয়ই সেটা আমরা মেনে নেব না। আমাদের দায়িত্ব আমরা জানি। আমরা আমাদের দায়িত্ব সম্পর্কে সচেতন। আমাদের দায়িত্ব সম্পর্কে

আমরা সচেতন বলে আজকে কমিউনিস্ট পার্টিকে বলতে হচ্ছে যে আপনাদের দায়িত্ব আপনারা পালন করুন, আমরা আপনাদের সমর্থন করব। আজকে দেশের স্বার্থ অনেক উপরে, অনেক কিছু ভুলে যেতে হয়। কিন্তু আপনাদের কাছে অনুরোধ করব যে এই শেষ বছর, আবার নির্বাচন হবে, আপনারা মানুষের কাছে যাবেন কি করে? কত হত্যায় আপনাদের হাত লাল হয়েছে, কত মহিলার ইজ্জত লুণ্ঠন করেছেন, আপনারা কি করে যাবেন মানুষের কাছে সেই কথা জানতে চাই। আমি আর বিশেষ কিছু বলব না, আমাদের সংশোধনীগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা সংবাদ আপনাকে জানাতে চাই এবং হাউসের পক্ষ থেকে আমি এটা দাবিও করতে চাই। স্যার, আমরা এখনই সংবাদ পেলাম ইরাক যে বাহিনী পাঠিয়েছিল কুয়েতে সেই বাহিনীকে ইরাক কুয়েত থেকে প্রত্যাহার করে নেওয়া শুরু করে দিয়েছে এবং অনেক সৈন্য চলে গেছে। সেই সিদ্ধান্তের কথা সাদ্দাম ঘোষণা করেছেন। কিন্তু আমরা সংবাদ পেলাম যে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি এখনও সেখানে রয়ে গেছে, তারা কুয়েত ছেড়ে যাচ্ছে না। আমরা দাবি করি যেহেতু ইউ. এন. ও.-র মূল রেজলিউশন ছিল যে কুয়েতের অধিকৃত এলাকা ইরাককে ছেড়ে দিতে হবে, কিন্তু আমরা দুঃখের সঙ্গে দেখছি যে ছেড়ে দেবার পরেও যুদ্ধ বিরতি ঘোষণা হচ্ছে না। আমরা সকলেই এই বিষয়ে উদ্বিগ্ন। সেজন্য আমরা দাবি করছি কারণ এখান থেকে দাবি করলে মার্কিন সাম্রাজ্যবাদীদের লোকেরা এখানে রয়েছে তাদের কাছে যাবে। সেজন্য আমরা বিধান সভা থেকে দাবি করছি যে এখনই যুদ্ধ বিরতি ঘোষণা করতে হবে, সীজ ফায়ার ঘোষণা করতে হবে এবং গাল্ফ এরিয়া থেকে, সমস্ত উপসাগরীয় এলাকা থেকে মার্কিন এবং মিত্র বাহিনীর সৈন্য সরিয়ে নিয়ে যেতে হবে। কারণ এটাই ইউ. এন. ও.-র সিদ্ধান্ত এবং এটা আমাদেরও দাবি। আপনার মাধ্যমে এই দাবির কথা জানালাম এবং এই দাবির কথা আপনি যদি তাদের জানিয়ে দেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনারা সকলে একমত হবেন তো ইরাক যদি ওখান থেকে সৈন্য উইথড্র করে নেয় তাহলে তো যুদ্ধের আর কোনও প্রয়োজন থাকে না। কাজেই এই সিদ্ধান্ত মেনে নেওয়া উচিত এবং ইমিডিয়েট সিজ ফায়ার হাওয়া উচিত।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি ঠিকই বলেছেন। আমরা সকলেই এই বিষয়ে একমত। আমাদের আশঙ্কার কারণ এই জন্য যে কুয়েত থেকে ইরাকী সৈন্য প্রত্যাহার করে নিয়েছে এবং কুয়েত মুক্ত হয়েছে বলে আমাদের কাছেও সংবাদ এসেছে। আমরা সকলে চাই মার্কিনরা অবিলম্বে সেখানে বোমা বর্ষণ বন্ধ করুক এবং তারাও সরে আসুক। আমাদের মনে এখনও আশঙ্কা আছে বলে আপনাকে অনুরোধ করছি যে আমাদের সকলের মনোভাব আপনি কর্তৃপক্ষকে জানিয়ে দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা এখনই জানিয়ে দেওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমি সাপোর্ট করছি। এটা ইমিডিয়েট খবর দেওয়া হোক যাতে কুয়েত থেকে তারা সরে আসে।

**মিঃ স্পিকার :** আমাদের হাউসের একটা নিয়ম আছে। আমরা সরাসরি কোনও ফরেন কন্সালকে অবহিত করতে পারি না। আমরা থ্রু গভর্নমেন্ট অব ইন্ডিয়া বলতে পারি। এখন আমরা স্টেট গভর্নমেন্টকে বলব আমাদের হাউসের সেন্টিমেন্টটা গভর্নমেন্ট অব ইন্ডিয়াকে জানাতে এবং টু কমিউনিকেট ইট টু দি ইউ. এস. এ.।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এখানে যে তাঁর মহামূল্য ভাষণ দিয়েছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে এবং তাঁর বক্তব্যকে সমর্থন জানিয়ে সংক্ষেপে দু-একটি কথা বলতে চাই। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন ভূমি সংস্কারের দিকে দৃষ্টি দেওয়া হয়েছে, আর ভূমিহীন যারা তাদের দিকে নজর দেওয়া হয়েছে। যারা মৎস্যজীবী, মাছ চাষ করার জন্য তাদের জলাশয়ের ব্যবস্থা করা হয়েছে এবং হচ্ছে। কিছু কিছু ইতিমধ্যেই হয়ে গেছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বেকার যুবকদের সম্পর্কে চিন্তা ভাবনা করা হয়েছে, এই সম্পর্কে উল্লেখ করেছেন। শিক্ষকদের জন্যও ভাবনা চিন্তা করা হয়েছে, এটা দেখে খুব ভাল লাগল। বামফ্রন্ট সরকার আসার পর আমরা দেখছি এই রাজ্যের সমস্ত বিভাগে প্রভূত উন্নতি সাধিত হয়েছে, যা ওঁদের আমলে দীর্ঘ দিন রাজত্ব করা সত্ত্বেও ওঁরা করতে পারেন নি। যেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলা হয়েছে, সেখান থেকে বেকার যুবকরা যাতে সঠিক ভাবে কাজ পায়, তার ব্যবস্থা করা হয়েছে, এটা সঠিক কাজ হয়েছে। তবে সেটার দিকে দৃষ্টি দেবার জন্য বলছি, কারণ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে যে সমস্ত কাজ কর্ম খবর বেকাররা পায়, সেইগুলো যাতে ঠিক ভাবে পরিচালিত হয়, এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি। আর একটা বিষয় বলছি, শিক্ষার সম্প্রসারণ নিশ্চয়ই আমাদের দেশে অনেক হয়েছে, যেখানে আগে শুধু প্রাইমারি স্কুল ছিল, সেখানে মাধ্যমিক স্কুল হয়েছে, অনেক কলেজ হয়েছে, অনেক হস্টেল হয়েছে, এটা খুব ভাল কাজ হয়েছে। তবে আমার মনে হয়, যে সব হস্টেল আছে, সেখানে শিক্ষক এবং ছাত্রদের একটা সিকিউরিটি রাখার দরকার আছে বলে আমি মনে করি। শিলিগুড়িতে একটা কলেজের জন্য বলা হয়েছে। সেখানে যারা পড়তে যায়, সেখানকার পুরানো ছাত্ররা নূতন ছাত্রদের উপর ভীষণ ভাবে অত্যাচার চালায়। তার ফলে সেই সব নূতন ছাত্ররা হতাশ হয়ে ফিরে আসে। এর ফলে সেই সব নূতন ছাত্রদের পড়াশুনার ক্ষতি হচ্ছে। স্কুল কলেজের মধ্যে এই সব ঘটনা ঘটছে, পুরোনো ছাত্ররা নূতন ছাত্রদের উপর অত্যাচার চালাচ্ছে, আমি মনে করি এইগুলো বন্ধ হওয়া উচিত, এবং সেই সব ক্ষেত্রে সিকিউরিটি রাখার প্রয়োজন আছে বলে আমি মনে করি। জওহর যোজনার মাধ্যমে বিভিন্ন পরিকল্পনাকে রূপ দেবার চেষ্টা হয়েছে। দুধ উৎপাদনের ব্যাপার সরকার প্রকৃত ভাবে সফল হয়েছেন। মাছ উৎপাদনের ব্যাপারে সরকার খুব উন্নতি করেছে। রুগ্ন কলকারখানা যেগুলো বন্ধ হয়ে গেছে, সেইগুলো খোলার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে, কারণ আট দশ মাস যদি কারখানা বন্ধ থাকে তাহলে শ্রমিকদের খুব অসুবিধা হয়, সেটা যাতে তাড়াতাড়ি খোলা যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি। হলদিয়া পেট্রো-কেমিক্যাল এবং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প তৈরি করার জন্য যে

ব্যবস্থা নেওয়া হয়েছে, তা যাতে তাড়াতাড়ি সম্পন্ন করা যায়, সেটার দিকে আমি সরকারকে লক্ষ্য রাখতে বলছি। কারণ এই সব উৎপাদন কেন্দ্র তৈরি হয়ে গেছে বেকার যুবকদের চাকরির সংস্থান হবে। এই ছোট্ট বক্তব্য রেখে রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Neil Aloysius O'brien :** I would like to touch on a few of the points raised in the Governor's speech. The emphasis laid on the sector of cottage and small scale industries for creating employment and income on a wider basis especially in the rural areas is truly commendable and reflects a correct orientation of policy priorities. I may, however, draw the attention of the government to the fact that in the Durgapur-Asansol industrial belt — once described as the Ruhr of India — the level of activity in the small scale industries sector has been much below expectations and many of these units mostly ancillary units — can be described as sick. The public sector units under the State should promptly accord to the considerable number of eligible units, ancillary status as per the guidelines of the Board of Public Enterprises, and sustained efforts should be directed towards that end regarding the central public sector enterpirses as well.

[5-50 — 6-00 P.M.]

The problems encountered by the ancillary undertakings in the area in particular, and in the State in general, relate to finance, raw materials, technology, marketing, management, and planning. Take the problem of credit. Because of non-implementation of the single-window concept of leding, owners of ancillary units are driven from pillar to post, for meeting their credit needs. Then there are reports of delay and inadequacy of amount regarding loans sanctioned by the West Bengal Financial Corporation, as well as the commercial banks. Insistence on mortgage of immovable property or on collateral security is also a hurdle for the development of the ancillary industries. It would appear that the dominant source of finance for many ancillary undertakings is their own funds, and their problem of finance is compounded by delayed payments against work done by big units. While there is a felt

need for replacement of obsolete machinery, financial alongside technical difficulties (including insufficient technical guidance) have stood in the way of renovation.

Although the Governor's speech is rightly replete with his government's concern for the one social and economic uplift of the depressed classes, one would have expected a more explicit reference to the role of woman particularly in the rural context. To what extent has the IRDP in this state succeeded in upgrading the skills of women ? Are the women getting wages at par with the men under the JRY ? How far have they been covered by agricultural extension and training schemes, especially for tribal tracts ? What progress has been made regarding the conferring of joint rights to husbands and wives in distributed land, and regarding 'tri-pattas' to women ? How many women have been elected to managerial positions in panchayats and how many panchayats are headed by them ? These are some of the questions that come to my mind in this context which require an answer. In a state traditionally known for its respect for women, it is indeed sad that in the year under review there have been deplorable barbaric acts against women. Bantala, Birati will be remembered with shame.

The Governor's speech does not contain any reference to the problems faced by the major large-scale industries in the State, viz. jute, tea and engineering. One cannot also ignore the fact that a number of State-owned enterprises such as the Durgapur Projects Ltd. have been limping along for a number of years. On the whole, the industrial situation in the State is not particularly encouraging, and all eyes are now focused on the gigantic Haldia-Petrochemicals Complex which figures prominently in the governor's address. The grandiose collaboration between the public and the private sector envisaged under the project is welcome on pragmatic considerations and in the background of the rather emotional and puerile controversy that often veers around the issues of privatisation vs nationalisation.

In conclusion, I would like to offer a few suggestions broadly on the basis of the Governor's address. These relate to the of trepeated, albeit pertinent, plea for improving the functioning of the power sector — a most important infrastructure for the development of the State's economy as a whole, the proper maintenance of roads — another crucial social overhead, the expansion of tourism facilities at new and prospective centres (the construction of a small bridge near Bakkhali is long overdue), and the protection and development of sewage-fed fisheries in eastern Calcutta from the economic as well as environmental point of view. Finally, the Governor's interest in the uplift of the tribals is thoroughly welcome especially as there are continuing portents of unrest in the Jharkhand and Darjeeling scenario, where as claimed in this address the Naxalite violence in the State has been contained. The social and political stability, and the economic progress of the State will be not a little shaped by how the Government deals with the tribal imbroglio.

I end by complimenting the governor for his address and hope that his government will succeed in all its programme of activities within the broad social and economic spectrum outlined in the address.

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে এই সভায় আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে আমাদের আনীত কতকগুলি সংশোধনী প্রস্তাব তার মধ্যে যুক্ত করে দেবার আবেদন জানিয়ে কয়েকটি কথা নিবেদন করতে চাই। আমার পূর্ববর্তী বক্তা মাননীয় সদস্য শ্রী সাধন পান্ডে মহাশয় যে কথা বলেছেন যে আমাদের রাষ্ট্রপতির যে অভিভাষণ ভারতবর্ষের পার্লামেন্টে এবং বিভিন্ন রাজ্যের বিধানসভায় রাজ্যপালদের যে অভিভাষণ তা গতানুগতিক এবং এটা বন্ধ করা দরকার। আমি তাঁর সঙ্গে একমত। যে রাষ্ট্রপতি আজকে গোটা রাষ্ট্রের ভাগ্য নিয়ামক, তাঁর মুখ দিয়ে কতকগুলি অসত্য, কতকগুলি অর্দ্ধ সত্য ভাষণ পাঠ করানো ঠিক নয়। আমরা তাঁর সমালোচনা কোথাও কোথাও করে ফেলি, আমাদের দিক থেকে তা নিয়ম বিরুদ্ধে হয়ে যায়। আমি প্রথমেই বলি, রাজ্যপালের ভাষণে ৩ নং অনুচ্ছেদে রয়েছে, কলকাতার পৌরসভার নির্বাচন এবং ৭৪টি মিউনিসিপ্যালিটির নির্বাচন সহ সমস্তই শান্তিপূর্ণ ভাবে হয়েছে। মাননীয় রাজ্যপাল সরকারি তরফ থেকে বক্তব্য রেখেছেন। আমি পরিষ্কার ভাবে জিজ্ঞাসা করছি, পশ্চিমবঙ্গের সংবাদপত্রগুলো কি অসত্য কথা বলেছেন? পশ্চিম বাংলা এবং কলকাতার আলোকচিত্রীরা যারা সংবাদপত্রের সঙ্গে জড়িত রয়েছেন তারা কি অসত্য ছবি সংবাদপত্রে ছেপেছেন? রাজ্যপালের মুখ দিয়ে এই ভাষণ কেন পাঠ করালেন যে কলকাতার পৌরসভার

নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে? এই সরকারের কি প্রয়োজন ছিল? পৌরসভার নির্বাচনে যদি হেরে যেতেন তাহলে আপনাদের কি ক্ষতি হত? এতে কি ভারতবর্ষের পার্লামেন্টারী ডেমোক্রাসি বদল হয়ে যায়? এতে কি ভারতবর্ষের কমিউনিস্ট আন্দোলন প্রচন্ড রকমের ঘা খাবে? কেন এই জিনিস করলেন? নির্বাচনের সময় আমি কয়েকটি ওয়ার্ডে উপস্থিত ছিলাম। সেখানে দেখেছি কি নারকীয় তান্ডব আপনারা চালিয়েছিলেন। আমি ৪৮ নম্বর ওয়ার্ডে ছিলাম, সেখানে দেখলাম পিস্তল নিয়ে ছেলেরা ঘোরাঘুরি করছে এবং আলোকচিত্রীরা সেই ছবি সংবাদপত্রে ছেপেছে। পশ্চিমবঙ্গে রামরথ এবং বাবরি মসজিদ ইস্যুতে আমরা খুব বেশি ক্ষতিগ্রস্ত হয় নি। হ্যাঁ, আমি সেইজন্য পশ্চিমবাংলার মানুষকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু ভেবে দেখার দরকার আছে, হিমাচল প্রদেশের পালানপুরে বি. জে. পি. রেজোলিউশন অ্যাডপ্ট করলেন যে কে কি বলল না বলল সেটা বড় কথা নয়, সাম্প্রদায়িক ইস্যুর কয়েকটি প্রশ্ন সামনে রেখে আমরা নির্বাচন করব এবং সেই নির্বাচনে দেখলাম ওঁরা ৮৮টি আসনে জয়যুক্ত হলেন। তারপর আপনাদের দলের শ্রদ্ধেয় নেতা শ্রী ই. এম. এস. নাম্বুদ্রিপাদ বললেন যে না, বি. জে. পি.-র সঙ্গে বামপন্থীরা অ্যালায়েন্স করে সরকারে যাওয়া উচিত নয়। কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যাকে আমি বুশ বলি, সেই জ্যোতি বাবু পশ্চিমবাংলার বুশ, তিনি এত বড় মানুষ, তারই প্রথমে ভারতবর্ষের বুকের উপর চালিয়ে দিলেন সাম্প্রদায়িক রথ। ভারতবর্ষের মানুষের উপর স্টীম রোলার চালিয়ে দিলেন। আমরা জানি, হাওড়ার পিলখানায় সিনেমা হলের সামনে গন্ডগোল হল এবং সেটা সাম্প্রদায়িক রূপ নিল। তার আগে পুরুলিয়ার ঝালদায় এই জিনিস হয়েছে। প্রোটেক হিসাবে তিনি কি সি. আর. পি. এবং ই. এফ. আর. নামাতে পারতেন না? কি ক্ষতি হত পশ্চিমবঙ্গের? সারা ভারতবর্ষের তাউজি জ্যোতি বাবুর মর্যাদা হানি হত এই সি. আর. পি. আর ই. এফ. আর. নামানোর জন্য? আজকে পশ্চিমবাংলায় অশান্তির ঝড় বইছে। পুরুলিয়ার এবং হাওড়ার পিলখানার কিছু নিরীহ মানুষ প্রাণ বলি দিল।

[6-00 — 6-10 P.M.]

এই মর্যাদা হানিটুকু মুক্ত করার জন্য পশ্চিমবঙ্গে পুরুলিয়া, হাওড়ার পিলখানায় কতকগুলি নিরীহ মানুষের প্রাণ বলিদান হয়ে গেল। আজকে পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক সম্প্রীতি বিনষ্ট হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকালের বক্তৃতা আমার মনে আছে, আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, মাননীয় বুদ্ধদেব বাবু বলেছিলেন সাম্প্রদায়িক সম্প্রীতি যত দুর্বল হবে, সামন্ততান্ত্রিক এবং সাম্রাজ্যবাদী শক্তি ততই এগিয়ে যাবে, সেই রকম ধর্মনিরপেক্ষ শক্তি যত দুর্বল হয়ে যায় মৌলবাদীর হাতকে ততই শক্তিশালী করে দেওয়া হয়। কংগ্রেসকে দুর্বল করে দিয়েছেন। ১৯৮৮-৮৯ সালের রেকর্ড কোথায় গেল? মাননীয় মুখ্যমন্ত্রী বিভিন্ন জায়গায় গিয়ে তাঁর বক্তৃতায় বলেছিলেন যে বাবরি মসজিদ ভেঙ্গে দেওয়া হচ্ছে, এই ধরনের প্ররোচনামূলক বক্তব্য উনি রেখেছিলেন এবং তার ফলশ্রুতি আমরা হাতে হাতে পেয়েছিলাম। বলেছিলেন যে, আজ বাবরি মসজিদ ভাঙ্গা হচ্ছে, কালকে মথুরায় এবং পরশু বেনারসে মজজিদ ভাঙ্গা হবে। কংগ্রেসকে দুর্বল করার জন্য বলেছিলেন আচার্য বিনোবা ভাবে যখন গোহত্যা বন্ধের চেষ্টা করেছিলেন তখন পশ্চিমবঙ্গের কংগ্রেস কি তা মেনে নিয়েছিল? এইসব প্রচারের তো সুষ্ঠু জবাব দিতে পারেন নি। আমরা এসব বলি না। মাননীয় জ্যোতি

বাবু, মুখ্যমন্ত্রী এইসব সাম্প্রদায়িকতার উস্কানী দিয়ে পশ্চিমবঙ্গকে রক্তাক্ত করেছিলেন। তারপর মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক আশার কথা বলা হয়েছে। প্রথমেই যদি ভূমি সংস্কারের কথা ধরা যায় তাতে বলা হয়েছে ১২.৬১ লক্ষ একর জমি আমরা খাস করতে পেরেছি। গত বছরের বক্তব্যে কি ছিল, গত বছরের বক্তব্যে ছিল ১২.৬০ লক্ষ একর জমি আমরা খাস করতে পেরেছি, সরকারে ন্যস্ত করতে পেরেছি এই এক বছরে মাত্র ১ লক্ষ বেড়েছে, এর মধ্যে কত কেস আছে তা জানেন? ৪৮ হাজার কেস আছে। এতেই কি বিরাট সাফল্য হয়ে গেল? গত বছরে কত জমি বিলি বন্টন করতে পেরেছিলেন, গত বছর ছিল ২.৪৭ লক্ষ, আর এবারে ২.৫২, মাত্র ৫ লক্ষ বেড়েছে, এর মধ্যে কত কেস আছে তা জানেন? আজকে, মাননীয় স্পিকার মহাশয়, এইজন্য আপনার মাধ্যমে বলতে চাই যে, এর মধ্যে বিরাট কিছু একটা কৃতিত্ব নেই। তারপর মাননীয় ক্ষুদ্রসেচ মন্ত্রী মহাশয় রয়েছেন, উনি প্রশ্নের উত্তরে বলেছেন যে ক্ষুদ্রসেচ প্রকল্পের রূপায়ণে বিরাট কৃতিত্ব হয়েছে, আগামী দিনে প্রায় ২৫ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনা যাবে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৯৮৫ থেকে ১৯৯০ সালের মধ্যে ১৫৭ কোটি ৯১ লক্ষ ২৫ হাজার টাকার মধ্যে ৫৬ হাজার টাকা খরচ করতে পারেন নি। সেটা কি কারণে তা দেখার কথা নয়। বিশ্ব ব্যাঙ্ক ৩০০ কোটি টাকা দিয়েছিলেন উনি অবশ্য বলেন যে বিশ্বব্যাঙ্কের টেন্ডার আছে, অমুক আছে ইত্যাদি। তা স্কীমটি নিয়ে নূতন করে এগিয়ে যাবার তো চেষ্টা করতে পারতেন। স্কীম দ্রুত গতিতে সম্পন্ন করতে পারতেন। ৩০০-র মধ্যে মাত্র ৭০ কোটি টাকার কাজ করতে পেরেছেন বিগত ৪ বছরে, তাতে বিরাট আশার কিছু নেই। ৩০০ কোটি টাকা ইতিমধ্যে খরচ হয়েছে কিন্তু তাতে ৩ হাজার হেক্টর জমিকেও জল দিতে পারা যায় নি।

এটা আমাদের অগ্রগতির লক্ষ্যণ? এখানে বেকার সমস্যা দূর করবার ব্যাপারে তিনি বলেছেন নূতন নূতন শিল্প খোলা হচ্ছে, কিন্তু পুরানো কয়টি বন্ধ শিল্পকে খোলা হয়েছে? আমি বলি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে ক্ষুদ্র শিল্পের কথা বলা হয়েছে সে ক্ষেত্রে যে রুগ্ন ইঞ্জিনিয়ারিং শিল্পগুলি রয়েছে সেগুলো কিভাবে পুনরুজ্জীবিত করা হবে সেটা বলা হয় নি। হলদিয়া পেট্রো-কেমিক্যাল-এর কথা বলা হয়েছে, কিন্তু পরিষ্কার করে বলা হল না দুর্গাপুরের ইস্কোর মডার্নাইজেশনের কথা যে ইস্কোর অ্যান্সিলারী হিসাবে ২৪ পরগনা এবং হাওড়ার শিল্পগুলি পুনরুজ্জীবিত হতে পারত। আজকে ১৮টি রুগ্ন শিল্পের মধ্যে ১০টিকে রাষ্ট্রায়ত্ত করা হয়েছে, কিন্তু সেটা করে কি হবে? আজকে ৪৮টি সরকারি আন্ডার টেকিং ইউনিট রয়েছে, কিন্তু এই ৪৮টি ইন্ডাস্ট্রির মধ্যে লাভ করে মাত্র ১১টি ইন্ডাস্ট্রি, বাকিগুলো লোকসানে চলে। রুগ্ন শিল্পের অবস্থা দেখতে একটি রিভিউ কমিটি এসেছিলেন সেন্ট্রাল থেকে। তারা বলেছেন, "ইন্ডাস্ট্রিগুলির এই যে টোটাল লস তার মধ্যে ৩৬ পারসেন্ট লস হচ্ছে লেবার প্রবলেমের কারণে। এর জন্য দায়ী হচ্ছে শ্রমিক আন্দোলন; তাদেরকে সঠিক রাস্তায় পরিচালনা করতে অপারগ হওয়া। ইন্ডাস্ট্রির ক্ষেত্রে টোটাল লসের ২০ পারসেন্ট হচ্ছে বিদ্যুতের অভাবে"। পশ্চিমবঙ্গে ৩৬ পারসেন্ট লসের কারণ যেখানে লেবার প্রবলেম সেখানে আরও নূতন ইন্ডাস্ট্রিকে রাষ্ট্রায়ত্ত করছেন! কিন্তু সেখানে আমাদের অত্যন্ত শ্রদ্ধাভাজন আচার্য প্রফুল্ল রায়ের প্রতিষ্ঠিত বেঙ্গল কেমিক্যালের কথা বলা হল না। ইন্ডিয়া মেশিনারি সম্পর্কে 'ভেল' বলেছিল, ইন্ডিয়া মেশিনারি আমাদের অ্যান্সিলারী হিসাবে কাজ করবে। এ সম্পর্কে

আমরা বিধানসভায় অনেকবার বলেছিও, কিন্তু রাজ্যপালের ভাষণে সেটা বললেন না। আজকে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রির অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? আমি সভার দৃষ্টি আকর্ষণ করে বলি, যে পশ্চিমবঙ্গের মানুষ সারা দিন ধরে সিগারেট খায়, সেই পশ্চিমবঙ্গ থেকে সিগারেটের পেপার তৈরি করবার কারখানা পাঞ্জাবে চলে গেল যারা ধর্মীয় কারণে সিগারেট বর্জন করে চলেছেন। আমরা পাট শিল্প জাতীয়করণ করবার ব্যাপারে এই বিধানসভায় সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছিলাম, কিন্তু সরকার সে সম্পর্কে কি পদক্ষেপ নিয়েছেন, কি কি করবার চেষ্টা করেছেন? রাজীব গান্ধী ২৫০ কোটি টাকার জুট ডেভেলপমেন্ট ফান্ড করেছিলেন নূতন ভাবে এর রিকনস্ট্রাকশনের জন্য। আজকে সেই ২৫০ কোটি টাকার ভেতর মাত্র ৩৯ কোটি টাকা খরচ করতে পেরেছেন পশ্চিমবঙ্গ সরকার! এইভাবে পশ্চিমবঙ্গ এগোবে? ১৫টি চটকল খুলেছে বলেছেন, কিন্তু আপনি শুনলে অবাক হয়ে যাবেন, কটন মিল জুট মিলের শ্রমিকদের সেখানে মাত্র ৩০ টাকা করে বেতন দেওয়া হচ্ছে, কোনও ডিয়ারনেন্স অ্যালাউন্স দেওয়া হচ্ছে না এবং যে কাজ আগে আড়াই জন শ্রমিক করতেন সেই কাজ একজনকে দিয়ে করানো হচ্ছে। আজকে অ্যাঙ্গাস জুট মিল বন্ধ হয়ে গেছে। পশ্চিমবঙ্গে আজকে বেকারের সংখ্যা ৪৮ লক্ষ, কিন্তু তাদের কোনও সুনির্দিষ্ট পথ দেখাতে পারলেন না। এখানে রাজ্যপালের ভাষণের উপর বলতে উঠে আর একটি বিষয়ের উপর না বলে পারছি না। সেটা হল, জিনিসপত্রের দরদামের ঊর্ধ্বগতি।

[6-10 — 6-20 P.M.]

এখন বলছেন যে কেন্দ্রের ভান্ডার থেকে অপ্রতুল সরবরাহ হচ্ছে বলে রেশন ব্যবস্থা ভাল করে চালাতে পারছি না। কবে এটা হয়েছে? চন্দ্রশেখর আসাতে? এর কারণটা কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কারণ আমি আপনার কাছে বিনীত ভাবে বলতে চাই যে পশ্চিম বাংলায় কেরোসিন তেলের কথাই যদি ধরা হয় তাহলে রাজীব গান্ধীর আমলে ১৯৮৯ সালের নভেম্বর মাস পর্যন্ত ৮৬৯ কিলো লিটার কেরোসিন তেল পাওয়া গিয়েছিল। ভি. পি. সিং-এর সরকার ১১ মাস ক্ষমতা থাকা কালে ৭৫৭ কিলো লিটার কেরোসিন তেল পাওয়া গিয়েছিল। কেরোসিন তেলের সঙ্কট হবে না কেন? গ্রামাঞ্চলে ৮ টাকা লিটার হিসাবে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে। এই সম্পর্কে আপনারা কি করলেন? ২২ টাকা করে এক কিলো সরষের তেলের দাম ছিল যখন রাজীব গান্ধী ক্ষমতায় ছিলেন। এখন আপনাদের রাজত্ব কালে, অর্থাৎ রাজীব গান্ধী চলে যাবার পরে ৩৯/৪০/৪১ টাকা করে সরষের তেল পাওয়া যাচ্ছে। রাজীব গান্ধী যখন চলে গেলেন তখন ৪৬ মেট্রিক টন ভোজ্য তেল দিয়েছিল পশ্চিমবাংলাকে। তার সরষের তেলের দামের একটা সমতা ছিল। কিন্তু আপনাদের গভর্নমেন্ট আসার পর ভোজ্য তেল সঠিক ভাবে সরবরাহ করতে না পারায় সরষের তেলের দাম বেড়ে যাচ্ছে। আপনার সরকার এই ব্যাপারে ঠুঁটো জগন্নাথ হয়ে বসে আছে, কোনও কিছু করছে না। আপনাদের আন্দোলন আজকে এই জায়গায় এসে দাঁড়িয়েছে। আজকে পশ্চিমবাংলার যে অগ্রগতির চিত্র মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আমাদের কাছে পাঠানো হয়েছে সেই ভাষণের মধ্যে আর যাই থাকুক বাস্তবে পশ্চিমবাংলার অগ্রগতির কথা উন্নয়নের কথা নেই। আপনারা বহুল প্রচারিত জওহর রোজগার যোজনার কথা বলুন। রাজীব গান্ধীর আমলে

জওহর রোজগার যোজনা আর আপনারা যে সরকারকে সমর্থন করেছেন গত ১ বছরে ভি. পি. সিং-এর সরকারের আমলে জওহর রোজগার যোজনায় কত পেয়েছেন এবং কত খরচা করতে পেরেছেন সেই কথা আপনাদের কাছে পরিষ্কার করে বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই জওহর রোজগার যোজনায় আমরা পশ্চিমবাংলায় রাজীব গান্ধীর আমলে এপ্রিল মাস থেকে নভেম্বর মাস পর্যন্ত পেয়েছিলাম — তার উপর এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. রয়েছে এইগুলি বাদ দিলে — ৯ মাসে পেয়েছিলাম ৪০৬ কোটি ৮১ লক্ষ টাকা। আপনাদের সরকার, ভি. পি. সিং-এর সরকারের আমলে ১০-১১ মাসে দিয়েছে কত? ৩.২৭ শ্রম দিবস সৃষ্টি করতে পেরেছেন, এর জন্য খরচ করেছেন ১১১ কোটি টাকা। সেই জন্য আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না, বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্বিক রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে আমি সমস্ত বক্তব্য শুনেছি, সংক্ষেপে আমি কয়েকটি বিষয় বলতে চাই, কারণ আমার সময় খুব কম। গতকাল আমি শুনলাম মাননীয় সদস্য সত্য বাপুলির কথা। উনি দ্রব্য মূল্য বৃদ্ধির কথা বললেন, চাল সংগ্রহ ইত্যাদির কথা বললেন। আমি সত্য বাপুলি মহাশয়কে বলতে চাই দ্রব্য মূল্য বৃদ্ধির কথা বলতে গিয়ে আপনি যে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দেবার কথা বললেন সেই ব্যাপারে আমরা তো বহু দিন ধরে আন্দোলন করে আসছি। আপনারা যখন কেন্দ্রীয় সরকারে ছিলেন তখন থেকে আমরা আন্দোলন করে আসছি। এটা তো কোনও নূতন কথা নয়, আপনারা কেন নূতন ভাবে রূপ দিচ্ছেন সেটা বুঝতে পারছি না। আপনারা যে আন্দোলন করেছেন, কি ভাবে করেছেন সেটা আমরা জানি না। আমরা ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দর বেঁধে দিয়ে সরবরাহ করার জন্য আন্দোলন করে আসছি।

এখন দর বাড়ছে সত্যি কথা, কিন্তু এর জন্য প্রথম থেকে দায়ী কে? আমরা দীর্ঘ দিন থেকে পেট্রোল ডিজেলের দাম বৃদ্ধির ব্যাপারে বলছি। আমরা বলছি যে পেট্রোল ডিজেলের দাম বৃদ্ধি পাওয়া উচিত নয়, এর দাম বৃদ্ধি পেলে অন্য জিনিসের দাম বাড়ে। এই কথা আপনারা জানেন, আমরাও জানি। কিন্তু এটা প্র্যাকটিকালি আপনাদের জন্যই ঘটেছে। আপনাদের জন্যই চন্দ্রশেখর বে-আইনি ভাবে চলছে। গণতন্ত্রে এটা হয় কিনা জানি না? মাত্র পঞ্চাশ জন এম. পি. কে নিয়ে চন্দ্রশেখর সরকার চালাচ্ছে এবং এর মূলে আপনারাই, রাজীব গান্ধী তাঁর কাঁধে বন্দুক রেখে চলছেন। আপনারা দেখুন, সুন্দর ভাবে চন্দ্রশেখরকে ব্যবহার করছেন। কারণ চন্দ্রশেখরকে ব্যবহার করে মাদ্রাজে, যেখানে সংখ্যা গরিষ্ঠ সরকার ছিল সেখানে রাষ্ট্রপতি শাসন জারি করালেন। এর মূলে কে আছে? আপনারাই চন্দ্রশেখরকে বললেন এবং তিনি বললেন যে সেখানে আইন শৃঙ্খলা নেই। আমি প্রশ্ন করি, এই যে তামিলনাড়ুর সরকারকে ভেঙ্গে দিলেন এবং রাষ্ট্রপতি শাসন জারি করে দিলেন, আমরা জানি, রাজীব যখন ক্ষমতায় ছিলেন তখন তিনি অস্ত্র, টাকা পয়সা দিয়ে শ্রীলঙ্কায় গোলমাল আরম্ভ করেছিলেন এবং প্রভাকরণকে ডেকে পাঠিয়ে টাকা, অস্ত্র এবং থাকার জায়গা দিয়ে কি সাহায্য করেন

নি? এখন আপনারা যতই বলুন না কেন, মানুষ এই কথা ভুলে যাবে না। আসামে একটা সরকার ছিল সেটাকে আপনারা ভেঙ্গে দিলেন। গণতন্ত্রের কথা তো আমরা অনেক শুনলাম। বিহারের অবস্থা দেখুন — সেখানে রাজ্যপালকে সরালেন। বন্দুকের গুলি ছুঁড়লেন কে? এইসব করছেন আর মালা জপছেন, মুখে গণতন্ত্রের কথা বলছেন। এতে আশ্চর্য হবার কিছু নেই যদি পশ্চিমবাংলার বুকে এই জাতীয় আঘাত আসে। পশ্চিমবাংলার বুকে এই আঘাত আসতে পারে। আপনারা এমন সুন্দর ভাবে পরিকল্পনা করছেন যে, তাতে পশ্চিমবাংলায় যদি রাষ্ট্রপতি শাসন হয় তাহলে আশ্চর্য হবার কিছু নেই। বিশেষ করে রাজীব গান্ধী যে ভাবে প্ল্যানিং করছেন তাতে এটা ঘটতে পারে। আর সেজন্য আমরা দেখছি আপনারা দ্রব্য মূল্য বৃদ্ধির ব্যাপারে নানা কথাবার্তা বলছেন। দ্রব্য মূল্য বৃদ্ধির ব্যাপারে আপনারা যেভাবে কথা বলছেন, আপনারা তো আরও কয়েকটি রাজ্যে আছেন, কংগ্রেস শাসিত কয়েকটি প্রভিন্স তো আছে, যেখানে আপনারা শাসন করছেন — বলুন তো, সেখানে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম আছে কী? এটা একমাত্র পশ্চিমবাংলা এবং কেরালায় আছে। অন্য কোথাও আছে? অন্য কোথাও আছে এটা বলতে পারেন? সুতরাং মাননীয় সদস্যকে বলছি, আপনার যে নাম তার অমর্যাদা করবেন না। আপনার নাম সত্য বাপুলি, আপনি অসত্য কথা বলবেন না। তাই আমি বলছি, কৃষি ক্ষেত্রে কি উন্নতি হয় নি? যথেষ্ট উন্নতি হয়েছে। ১৯৫৩ সালে আপনারা জমিদারি প্রথা বিলোপ করেছেন। তারপর কত জমি বিলি বন্টন করেছেন? ১৯৬৭ সালে এখানে যখন বামপন্থী গভর্নমেন্ট ক্ষমতায় আসে তখন থেকেই বিলি শুরু হয়। এই কথাটা আপনারাও জানেন, আমরাও জানি। আমরা এখানে সরকারে এসেছি তার মানে এই নয় যে সমস্ত মানুষের সুখ স্বাচ্ছন্দ এনে দেব। আমরা বামফ্রন্টকে একটা হাতিয়ার হিসাবে ব্যবহার করে ক্ষমতায় এসেছি। পাট্টাদার বর্গাদারকে জমি থেকে কান ধরে আগে যেমন ভাবে বার করে দেওয়া হত, আজকে আর তা কেউ পারবে না। এটা বামফ্রন্ট দিয়েছে। যাদের কোনও ঘর বাড়ি ছিল না তাদের সেটা দেওয়া হয়েছে। সমাজের যারা দরিদ্র মানুষ, অবহেলিত মানুষ তাদের ঘর বাড়ি দেওয়া হয়েছে। এবারে শিক্ষা ক্ষেত্রের দিকে দেখুন। গরিব মানুষ আগে শিক্ষা পেত না, এই সরকার তাদের বিনা মূল্যে শিক্ষার ব্যবস্থা করেছে। এই সরকারের কর্মসূচি আলাদা। আপনাদের সঙ্গে আমাদের পার্থক্য থাকবে এই শিক্ষার ব্যাপারে। শিক্ষাকে এখন অবৈতনিক করা হয়েছে। যে সমস্ত গরিব মানুষ এখন শিক্ষা লাভ করছে তাদের বিনা মূল্যে পুস্তক দেওয়া হচ্ছে। এইসব কথা আপনারা কিছু বলছেন না।

[6-20 — 6-30 P.M.]

শুধু বলছেন অমুক নেই, হ্যাঁ আমি স্বীকার করি, অস্বীকার করে লাভ নেই, আমাদের মধ্যে কিছু ব্যর্থতা আছে। যেমন ধরুন ইলেক্ট্রিসিটিতে আমাদের ব্যর্থতা আছে। আমি গিয়ে দেখেছি, তার জন্য সরকার দায়ী নয়। আমরা দেখেছি দুর্বল থার্মাল প্ল্যান্ট আছে সেখানে ঠিকমতো বা প্রপার সুপারভিসন হচ্ছে না। যেটা আমরা করবার চেষ্টা করছি। আজকে ইলেক্ট্রিকের চাহিদাও বেড়েছে, অথচ আমাদের ইলেক্ট্রিক ডিপার্টমেন্ট দুর্বল আছে। আজকে স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্য কেন্দ্রে ঔষুধের অভাব আছে, এইসব জিনিস দীর্ঘ দিন ধরে হয়ে আছে। এই ব্যাপারে আমাদের সরকার চেষ্টা করছেন যাতে এই সমস্ত জিনিসগুলি আমরা সুরাহা করতে

পারি। আজকে ইরিগেশন বা কৃষির ব্যাপারে বলব যেটা অস্বীকার করার উপায় নেই, আজকে কৃষি কত ডেভেলপ করেছে, কত উৎপাদন বেড়েছে সেটা আপনাদের দেখতে পাচ্ছেন। আপনাদের মুখ্যমন্ত্রী যখন ছিলেন তখন তিনি মানুষকে কাঁচ কলা খেতে বলেছিলেন, আজকে পশ্চিমবাংলায় খাদ্যের অভাব নেই, এটা আপনারাও জানেন, আমরাও জানি। আজকে রাজ্যপালের ভাষণে আমার বলার অনেক কিছু ছিল, কিন্তু আমার আর সময় নেই, তাই রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার ভাষণ এখানে রাখছি। আজকে পশ্চিমবাংলার জনজীবনে এই মূহুর্তে যেটা সবচেয়ে বড় সমস্যা হিসাবে দেখা দিয়েছে, মূল্য বৃদ্ধির সমস্যা, সেই মূল্য বৃদ্ধির নিরসনে রাজ্য সরকারের যে ব্যর্থতার কথা তা এখানে নেই। স্যার, আপনি জানেন যুদ্ধকে শিখন্ডী খাড়া করে কি ভাবে এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী, মজুতদার, কালোবাজারি তারা সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম মারাত্মক ভাবে বাড়িয়েছে। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি, আমি একটা কাগজে দেখলাম বাহারিং থেকে চিঠি দিয়েছে সেই ভদ্রলোক, তিনি যখন কলকাতায় ছিলেন যুদ্ধ শুরু হবার সময় তিনি আক্ষেপ করে লিখেছেন — আমি দেখলাম এখানে পশ্চিম বাংলায় কলকাতায় যে ভাবে জিনিসের দাম বেড়েছে, বাহারিনে ফিরে এসে দেখছি সেখানে কিন্তু জিনিস পত্রের দাম বাড়ে নি। আমি যতটুকু খোঁজ খবর নিয়ে দেখেছি পশ্চিমবাংলায় বোধ হয় ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় সমস্ত জিনিসের দাম বেড়েছে। এটা শুধুমাত্র যুদ্ধকে শিখন্ডী খাড়া করে, যেটা অন্যান্য রাজ্যের তুলনায় বেড়ে গিয়েছে। আমি জানি মূল্য বৃদ্ধির সমস্যা জনিত যে বিক্ষোভ সেটাকে উপলব্ধি করে এবারেও প্রতিবারের মতো ঐ মূল্য বৃদ্ধির জন্য ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসকে এক দামে সরবরাহ করতে হবে এই রকম একটা প্রস্তাব গ্রহণ করে ওরা ওদের দায়িত্ব স্খালন করবে। আমাদের দেশে মূল্য বৃদ্ধির অন্যান্য কারণের মধ্যে অন্যতম কারণ কেন্দ্রীয় সরকারের ভুল নীতির জন্য। শুধু এই কথা বলে কি একটা রাজ্য সরকার অসাধু মজুতদারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের দায়িত্ব স্খালন করতে পারে যেখানে রাজ্য সরকারের হাতে কতকগুলি আইন আছে? যেমন এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট, ১৯৫৫ কেন্দ্রীয় সরকারের এই আইনে কি আছে যখন সমাজের অস্তিত্ব রক্ষার জন্য নিত্য প্রয়োজনীয় জিনিস অর্থাৎ খাদ্য, আলো এই সমস্তর উৎপাদন ও বন্টন এবং সরবরাহ এইগুলি যাতে সুষ্ঠু ভাবে হয় সেইগুলি দেখা দরকার।

এইগুলি যাতে জনসাধারণের সাধ্যের মধ্যে থাকে, নাগালের বাইরে না চলে যায় সেদিকে নজরদারি রাখা। সেজন্য ব্যবসা বাণিজ্য — লাইসেন্স দেওয়া, পারমিট দেওয়া এই সমস্ত কিছু অধিকার, মানে ক্ষমতা এই আইনের বলে দেওয়া হয়েছে। প্রয়োজনে নিত্য প্রয়োজনীয় দ্রব্য মজুতদারদের তাঁরা যে কোনও সময় ব্যবসায়ীদের মজুত ভান্ডার চেক করে, ভেরিফাই করতে পারে। সরকার জিনিসের দাম বেঁধে দিতে পারেন এবং সেই দামে সরবরাহ করতে বাধ্য হবে। এই রকম ক্ষমতা কিন্তু প্রশাসনের বিভিন্ন আইনে দেওয়া আছে। এত বড় ক্ষমতা রাজ্য সরকারের হাতে আছে। ১৯৫৮ সালে অ্যান্টি প্রপিটিয়াস অ্যাক্টের সহায়ক, ১৯৮০ সালে Prevention of black marketing, Maintenance of supply of

essential commodities Act.

এই সমস্ত ভাল ভাল কার্যকর আইন যেগুলি আছে রাজ্য সরকারের হাতে। কিন্তু প্রশ্ন হচ্ছে, আইনগুলি প্রয়োগ করবে কে? এই আইনগুলির দ্বারা অসাধু ব্যবসায়ী, মজুতদার, মুনাফাবাজদের সরকার কঠোর হস্তে দমন করতে পারেন এবং এদের কে কঠোর ভাবে দমন করবার জন্য এই আইন প্রয়োগ করবার জন্য ক্ষমতা দেওয়া আছে। কিন্তু তাঁরা এইগুলি করছেন না। আজকে যখন জিনিস পত্রের দাম অস্বাভাবিক ভাবে বেড়ে যাবার পর জনসাধারণের মধ্যে যখন প্রবল বিক্ষোভ দেখানোর ফলে তখন মাননীয় অর্থমন্ত্রী কাগজে হুমকি দিয়ে বললেন যে ২৪ ঘন্টার মধ্যে যদি দাম না কমানো হয় তাহলে সরকার ব্যবস্থা নেবেন। খুব ব্যবস্থা নিলেন। দাম যথারীতি বাড়ল। মুখ্যমন্ত্রী অবস্থা বেগতিক দেখে, লোক দেখানো একটা সর্বদলীয় বৈঠক ডাকলেন। সর্বদলীয় বৈঠকে সেখানে প্রস্তাব দেওয়া হল — আমাদের দলের থেকেও সুনির্দিষ্ট কতকগুলি প্রস্তাব দিয়েছিলাম ক্রেতা প্রতিরোধের ব্যবস্থা করা। একেবারে তৃণমূল স্তরে অর্থাৎ গ্রাস রুট লেভেলে সর্বদলীয় কমিটি করে সেই সর্বদলীয় কমিটিতে সরকারের প্রশাসন যন্ত্রের সহায়তায় ক্রেতা প্রতিরোধ আন্দোলন গড়ে তুলবেন। এই প্রস্তাব যখন আমরা দিলাম সরকার তখন প্রত্যাখান করলেন। ওঁদের বক্তব্য এতে আইন শৃঙ্খলার প্রশ্ন দেখা দিচ্ছে। আমি বুঝতে পারি না কেন এখানে আইন শৃঙ্খলার প্রশ্ন আসছে। আমরা বলেছিলাম দমদমী দাওয়াইয়ের কথা, কিন্তু দমদমী দাওয়াই মানে ব্যবসায়ীদের মারধোর করা নয়। ক্রেতা প্রতিরোধ আন্দোলন গড়ে তোলা তৃণমূল স্তরে সর্বদলীয় কমিটি করে। জনসাধারণ জানেন, কোথায় মজুত করে রেখেছে, কোথায় কালোবাজারির মাল বিক্রি হচ্ছে — এই সমস্ত খবর জনসাধারণ রাখেন। ফলে এই জনসাধারণকে সঙ্গে নিয়ে সর্বদলীয় কমিটিতে, প্রশাসনের সহায়তায় মজুত মাল উদ্ধার করবার জন্য এবং সেগুলিকে ন্যায্য মূল্যে বন্টন করা হয় এটাই হচ্ছে ক্রেতা প্রতিরোধ আন্দোলন। কিন্তু অসাধু ব্যবসায়ীদের প্রোটেকশন দিয়ে জনগণকে ইনভলভ করলেন না। অথচ মুখে বলছেন জনগণের সক্রিয় সহযোগিতা দরকার। শুধু মুখে বলে যাচ্ছেন পুলিশ এবং জনগণের সহায়তা চাই। অথচ জনগণকে যুক্ত করবার যে বাস্তব প্রক্রিয়া এবং তার জন্য যে প্রস্তাব সেটাকে গ্রহণ করবেন না।

[6-30 — 6-40 P.M.]

এই প্রক্রিয়া, এই প্রস্তাব গ্রহণ করতে তাঁদের বাধা কিসের। আজকে আপনারা তো আইনের কথা বলেন, আমরা বলেছিলাম ঐ আইনের বলে অত্যাবশ্যক দ্রব্যের দাম বেঁধে দেওয়া হোক। কিন্তু সরকার তাতে রাজি হলেন না, জ্যোতি বাবু বললেন, যে এর দাম বেঁধে দেওয়া হলে এটাকে কার্যকর করা যাবে না। তাহলে প্রশাসন কিসের জন্য আছে? আপনাদের হাতে তো আইনগুলো আছে, এনোরমাস পাওয়ার দেওয়া আছে, তার প্রয়োগ করবেন না কেন। কেন আজকে ডিজেলের ও কেরোসিন তেলের ক্রাইসিস? কেন আজকে এই সঙ্কট? সব কিছু আজকে ব্ল্যাকে বিক্রি হচ্ছে। আজকে কি করছে আপনার সরকার? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় কথা হল গণ বন্টন ব্যবস্থা সম্বন্ধে। হ্যাঁ, এই ব্যাপারে একটা সর্বদলীয় কমিটি ডাকা হয়েছিল এবং সেখানে মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন, যে

*অন্যান্য ব্যবস্থার সঙ্গে মূল্য বৃদ্ধি প্রতিরোধের বিষয়ে রাজনৈতিক দলগুলিকে আমরা একটা প্রাইস ইন্ডেক্স দেব। নিয়মিত অত্যাবশ্যক জিনিস পত্রের একটা দামের তালিকা রাজনৈতিক দলগুলির কাছে পাঠানো হবে এবং সেই প্রাইস ইন্ডেক্স অনুযায়ী জিনিসপত্র বিক্রি হচ্ছে কিনা, সেটা তারা দেখবেন।* কোথায় গেল আপনার সেই প্রতিশ্রুতি? আজ পর্যন্ত সেই প্রাইস ইন্ডেক্স, সরকারের প্রতিশ্রুতি অনুযায়ী রাজনৈতিক দলগুলির কাছে পাঠানো হয় নি। যখন সমালোচনা খুব প্রবল হয়, তখন খবরের কাগজে একটা বিবৃতি দিয়ে বা সর্বদলীয় মিটিং ডেকেই সরকারের কাজ শেষ। আপনারা গণ বন্টন ব্যবস্থা জোরদার করার কথা বলছেন, অথচ রেশনে চাল, গমের বরাদ্দ কমিয়ে দিচ্ছেন। এর ফলে খাদ্য সঙ্কট আরও তীব্র হচ্ছে। আজকে বার বার বলা হচ্ছে যে ফলন ভাল হয়েছে, রেকর্ড পরিমাণ ফলন হয়েছে, বামফ্রন্ট সরকারের আমলে রেকর্ড পরিমাণ ফলন হয়েছে। এই রেকর্ড পরিমাণ ফলন হওয়াতে আমরা কি পাচ্ছি? অভ্যন্তরীণ যে খাদ্য সংগ্রহ সেটার তো উন্নতি হওয়া উচিত? কিন্তু সেটা তো হয় নি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য প্রয়োজন মতো কোটা পাচ্ছে না, এর জন্য আমাদের দাবি করতে হবে, বলতে হবে। কিন্তু রাজ্যের অভ্যন্তরীণ যে সংগ্রহ সেটা তো রাজ্যকে করতে হবে। জমির মালিকদের কাছ থেকে, ধান চাষীদের কাছ থেকে, চাল কল মালিকদের কাছ থেকে যে লেভি আদায় করা হয়, আপনারা সেই লেভি ঠিকমতো আদায় করতে পারছেন না। যার ফলে, আজকে অভ্যন্তরীণ খাদ্য সংগ্রহ ব্যবস্থায় সরকারের চূড়ান্ত ব্যর্থতা পরিলক্ষিত হচ্ছে। আপনারা যদি চেষ্টা করতেন, তাহলে গণ বন্টন ব্যবস্থা খানিকটা উন্নতি হতে পারত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরেকটা গুরুত্বপূর্ণ বিষয় আমি বলতে চাই, যেটা হচ্ছে আইন শৃঙ্খলার প্রশ্ন। আজকে আমি আশ্চর্য হয়ে যায়, যারা নিজেদের বামপন্থী বলে দাবি করেন তাদের আমলে এইসব ঘটনা ঘটছে। মাত্র কয়েক মাস আগে বাগুইহাটিতে পুলিশ নির্বিচারে গুলি চালাল, মানুষ হত্যা করল। এটা একটা অকল্পনীয় ঘটনা। বাগুইহাটির ব্যাপারটা এখানে অনেকে আলোচনা করেছেন। বিদ্যুৎ সঙ্কট আজকে আমাদের জনজীবনকে বিপর্যস্ত করেছে। সাধারণ মানুষ পূজোর সময় সাধ আহ্লাদ করে, সপ্তমী পূজোর দিন ঐ রকম লোডশেডিং হল। কিন্তু গভর্নমেন্ট অ্যাসুওরেন্স দিয়েছিল লোডশেডিং হবে না, গভর্নমেন্টের সেই অ্যাসুওরেন্স ফেইল করল। এই অবস্থায় মানুষ অতিষ্ঠ হতেই পারে, এটা সরকারের চূড়ান্ত ব্যর্থতা। কিন্তু মানুষ যখন এই ব্যর্থতার বিরুদ্ধে বিক্ষোভ দেখাচ্ছিল, তখন পুলিশ সেখানে নির্বিচারে গুলি চালাল। সেই গুলিতে এতগুলো মানুষের জীবন চলে গেল, এতগুলো মানুষ মারা গেল, কিন্তু সেখানে কোনও বিচার নেই, কোনও তদন্ত নেই। আছে শুধু তদন্তের নামে প্রহসন। ন্যায় সঙ্গত ভাবে যখন বাগুইহাটির জনসাধারণ এই নৃশংস হত্যাকান্ডের বিরুদ্ধে গর্জে উঠল, তখন বামফ্রন্টের নেতারাও সেখানে মিটিং করতে বাধ্য হল। সি. পি. এম.-র নেতা [**] বক্তৃতা আমি খবরের কাগজে পড়েছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বিমান বাবুর নাম বাদ যাবে বলা চলবে না।

---

** Note [Expunged as ordered by the chair]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তিনি সেখানে জনসভা করে পুলিশকে দোষারোপ করলেন, গালাগাল করলেন। তিনি বললেন পুলিশকে গুলি চালানোর অধিকার দিয়েছে কে? জনগণ দাবি তুলল যে বিচার বিভাগীয় তদন্ত হোক. সরকার রিজেক্ট করলেন, সেখানে সরকারি প্রশাসনিক তদন্ত হল এবং তদন্তের পরিণতি কি — সেখানে নাকি এমন পরিস্থিতি ছিল পুলিশের গুলি না করে উপায় ছিল না। সেখানে একটা প্রহসন হল। অথচ আপনারা জানেন জনসাধারণের দাবি যখন উপেক্ষিত হল তখন সাধারণ মানুষ, নাগরিক ফোরাম এবং গণতান্ত্রিক অধিকার রক্ষা সমিতির উদ্যোগে একটা মানবাধিকার হিউম্যান রাইট ট্রাইব্যুনাল গঠিত হল বিচারপতি জে. শর্মা সরকার এবং বিচারপতি জ্যোতির্ময়ী নাগ এই দুইজনকে নিয়ে এবং মানবাধিকার ট্রাইব্যুনালের রায় গত ২১শে ফেব্রুয়ারি তাঁরা প্রকাশ করেছেন এবং বিচার বিভাগীয় তদন্তের যে পদ্ধতি যে রীতি নীতি সেই অনুযায়ী তদন্ত তাঁরা করেছেন। সরকারি বে-সরকারি সমস্ত প্রতিষ্ঠানকে ৩ দিনের নোটিশ দিয়ে তাঁরা ট্রাইব্যুনাল করেছেন। সরকারের যদি এতটুকু গণতান্ত্রিক রীতি নীতি মূল্যবোধ থাকত তাহলে তাঁরা রাজ্য সরকারের পক্ষ থেকে বিচার বিভাগীয় তদন্তের সঙ্গে হিউম্যান রাইটার্স ট্রাইব্যুনালের সঙ্গে সহযোগিতা করতেন, কিন্তু তাঁরা সহযোগিতা করলেন না। আমাদের ভারতবর্ষের ইতিহাসে নজির আছে অন্যান্য জায়গায় বে-সরকারি মানবাধিকার ট্রাইব্যুনাল যা হয়েছে সেখানে সরকার তাঁদের সঙ্গে সহযোগিতা করেছেন। কিন্তু এঁরা তাঁদের সঙ্গে সহযোগিতা বোধ করলেন না, সরকারের এমনই গণতান্ত্রিক রীতি নীতি মূল্যবোধের অভাব যে তাঁরা বিচার বিভাগের প্রতি এতটুকু মর্যাদা দিলেন না, তাঁরা বাগুইহাটিতে তদন্তের নামে একটা প্রহসন করলেন। সেখানে সরকারি লোক ছিল, বে-সরকারি কোনও লোক সেখানে সাক্ষ্য দেন নি। তাঁরা জানেন এটা একটা প্রহসন। ফলে এই যে ট্রাইব্যুনাল হল এতে সরকার যে মর্যাদা দেবেন এটা তাঁরা আশা করেন নি। এই রকম ভাবে প্রতিটি ক্ষেত্রে বাগুইহাটি, মালদহ জেলার কালিয়াচক থানার সুজাপুরে কি ঘটনা ঘটল — একটা বাচ্ছা স্কুলের মেয়ে লরিতে চাপা পড়ায় সেখানে নৃশংস অবস্থার সৃষ্টি হল, সেখানকার স্কুলের ছাত্র ছাত্রী, সাধারণ মানুষের জমায়েত হল, অবরোধ হল, সেখানে নির্বিচারে গুলি চলল। ১৫ই ফেব্রুয়ারি ৪ জনকে গুলি করে মারল। সরকারি হিসাবে ৪ জন, বে-সরকারি হিসাবে আরও বেশি, এইভাবে সেখানে গুলি চলল। এই যে মানুষগুলি মারা গেল তাদের প্রতি সহানুভূতি দেখানোর জন্য, তদন্ত করার জন্য সেখানে কোনও মন্ত্রী যাওয়ার প্রয়োজন বোধ করলেন না। এত আনকন্সাস এঁরা পিপল সম্বন্ধে। সাঁইথিয়ার ঘটনা এখানে উল্লিখিত হয়েছে, সেখানেও পুলিশ নির্বিচারে গুলি চালিয়েছে, কোনও তদন্ত হচ্ছে না, ধামা চাপা পড়ে যাচ্ছে। ১৩ পার্টি জোট বাস ভাড়া বৃদ্ধি নিয়ে গণ আন্দোলন করলেন, ৩১ শে আগস্ট সেখানে দেখেছেন কিভাবে পুলিশ নির্বিচারে গুলি চালাল নৃশংস ভাবে ৩৩ জনকে গুলি করল, ২২ জনকে কোমরের উপর, বুকে মাথায় গুলি করল, সেখানে মাধাই হালদার শহিদ হল। এইভাবে তাঁরা গণ আন্দোলনকে নির্বিচারে দমন করছেন।

[6-40 — 6-50 P.M.]

.াকাশি পাড়ায় নৌকা ডুবিতে ৪৫ জন শিশু মারা গেল। সেখানে সরকারের চরম

ব্যর্থতা প্রকাশ পেল। এত বড় একটা ঘটনা ঘটে গেল, অথচ সেখানে মুখ্যমন্ত্রী একবার যাবার প্রয়োজন বোধ মনে করলেন না। আপনাদের ছেলে মেয়ের এই রকম হলে বসে থাকতে পারতেন? এতগুলো অসহায়, নিরপরাধ শিশু মারা গেল, অথচ মুখ্যমন্ত্রী একবার সেখানে গেলেন না। উনি তো ফিতে কাটতে এখানে ওখানে যাবার এত সময় পান, আর এইখানে যাবার সময় পেলেন না। যার এতটুকু বিবেক মনুষত্ব আছে সহানুভূতি প্রকাশ করবার জন্য তিনি নিশ্চয় একবার যাবেন। পিপলের জন্য কোনও কনসার্ন ফিলিংস নেই। জন নিরাপত্তা, নাগরিকদের নিরাপত্তা কোনও জায়গায় এসে দাঁড়িয়েছে সেটাই আজকের বিচার্য বিষয়। কলকাতায় পর পর কয়েক দিন ধরে যেভাবে অ্যাক্সিডেন্ট হচ্ছে তাতে মানুষ বিক্ষুব্ধ হচ্ছে। লোক মারা যাচ্ছে। ৩ জন মারা গেছে, সেই কথা উল্লেখিত হয়েছে। এটা কেন হচ্ছে? কোনও রকম ট্রাফিক কন্ট্রোল নেই। র‍্যাস ড্রাইভিং হচ্ছে, দেখার কোনও লোক নেই। কলকাতার বুকের উপর এই জিনিস ঘটছে। জনগণের, নাগরিকদের নিরাপত্তা কোথায় আছে? আজকে শিক্ষার উপর আক্রমণ হচ্ছে। শিক্ষকদের বিরুদ্ধে সরকার একটা জেহাদ ঘোষণা করেছেন। জন দরদী, শিক্ষা দরদী বলে বেড়ান এই সরকার। অথচ বিদ্যালয়ের শিক্ষকদের অর্জিত অধিকার এই সরকার কেড়ে নিচ্ছেন। তার বিরুদ্ধে পশ্চিম বাংলার হাজার হাজার শিক্ষক আজকে উত্তাল আন্দোলনে ফেটে পড়েছে। তিন দিন ধরে তাদের জেল ভরো আন্দোলন গতকাল থেকে শুরু হয়েছে। গতকাল ২০ হাজার শিক্ষক আইন অমান্য করেছেন। আজকে হাজার হাজার শিক্ষক আইন অমান্য করছেন। গণ আন্দোলনের প্রতি এতটুকু মর্যাদা থাকলে তারা সেই মর্যাদার মূল্য দিতেন। কিন্তু তারা তা দিচ্ছেন না। শিক্ষকরা তাদের পেনসনের প্রশ্নটি বারে বারে বলছেন। শিক্ষকরা পেনসনের সুযোগ থেকে বঞ্চিত। জন জীবনের আর একটা সঙ্কট হ৮ হ আজকের ভয়াবহ বিদ্যুৎ সঙ্কট। এই রকম একটা মারাত্মক সঙ্কট সম্পর্কে আপনারা এতদিন ধরে বলে আসছেন এই জিনিসটা আমরা উত্তরাধিকারসূত্রে কংগ্রেসের কাছ থেকে পেয়েছি। এই অভিশাপের কথা তো ১৩ বছর ধরে আর বলা চলে না। ১৩ বছর ধরে বামফ্রন্টের রাজত্ব কালে তারা আর এই কথাটি বলতে পারেন না। প্ল্যান্ট লোড ফ্যাক্টরের ওয়ান থার্ড উৎপাদন করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**(এই সময় লাল আলো জ্বলে যাওয়ায় মাইক বন্ধ করে দেওয়ায় কিছু শোনা যায় নি।)**

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অধিবেশনের প্রারম্ভে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং প্রত্যুত্তরে মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তার সমর্থনে আমি দু-চারটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপালের ভাষণ আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যদের পছন্দ হয় নি। তারা এতে সন্তুষ্ট হতে পারেন নি। এতে তাদের সন্তুষ্ট হবার কথা নয়। তাদের সন্তুষ্ট করার দায় আমাদের নয়। কারণ তারা চেয়েছিলেন ঐ দোমিনিক লা পিঁয়ে তাঁর সিটি অব জয়-তে কলকাতার যে ধরনের ছবি এঁকেছেন রাজ্যপাল মহাশয় যদি কলকাতাসহ গোটা রাজ্যের সেই রকম ছবি আঁকতে পারতেন তাহলে তারা সুখি হতেন। তারা সুখি হতেন যদি রাজ্যপালের ভাষণে থাকত পশ্চিমবাংলার শহরগুলি জঞ্জালে ভর্তি হয়ে আছে, পুঁতি গন্ধময় হয়ে আছে মনুষ্য বসবাসের অযোগ্য হয়ে

উঠেছে এবং মানুষ শহর ছেড়ে পালাচ্ছে "এই রকম ছবি থাকলে তারা সুখি হতেন। এই রকম অবস্থা দেখেও পৌর প্রতিষ্ঠানগুলি কিছুই করছে না, নির্বিকার হয়ে বসে আছে" — এই রকম অবস্থা হলে তারা সুখি হতেন খুশি হতেন। "এখানে আইন শৃঙ্খলা বলে কিছু নেই, এখানে একটা বিভীষিকার রাজত্ব চলছে, ষড়যন্ত্র খুন, খারাপি, রাহাজানি, ধর্ষণ ইত্যাদি চলছে, অথচ পুলিশের কোনও অস্তিত্ব নেই" — এই সব থাকলে তারা খুশি হতেন।

তারা খুশি হতেন যদি এই ভাষণে থাকত যে পরিবহন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য চলছে। এসব কথা থাকলে তারা খুব আনন্দিতও হতেন। স্যার, এটা পশ্চিম বাংলার চেহারা নয়, এটা বাস্তব চিত্রও নয়। কাজেই স্যার, তাদের খুশি করার জন্য ঐ সমস্ত কথা রাজ্যপালের পক্ষে বলা সম্ভব নয়। স্যার, একথা সকলেই জানেন যে এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে সরকারের প্রতিটি বিভাগ উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে। আমরা একের পর এক বিভাগ ধরে ধরে যদি পর্যালোচনা করি তাহলে আমরা নিশ্চয় দেখতে পাব যে পূর্ববর্তী সরকারগুলি দীর্ঘ সময় ধরে যে কাজ করেছেন সেখানে সাফল্যের ক্ষেত্রে বহুগুণ আমরা তাদের অতিক্রম করে গিয়েছি। তারা এটা চাইছেন না, পছন্দ করছেন না তাই তারা আমাদের ব্যর্থতা দেখতে উন্মুখ হয়ে রয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সাফল্য যেমন আছে তেমনি নিশ্চয়.ত্রুটিও কোথাও কোথাও আছে। আমরা ইদানিং যেটা লক্ষ্য করেছি সেটা হচ্ছে যে সরকারের বিভিন্ন কাজে যে আন্তরিকতা আছে, যে সদিচ্ছা আছে, যে সৎ সংকল্প আছে সেটা বিভিন্ন কারণে ব্যাহত হয়ে যাচ্ছে, বানচাল হয়ে যাচ্ছে, প্রতিহত হয়ে যাচ্ছে। যেমন আমি যদি বলি শিক্ষা ক্ষেত্রের অবস্থা। এটা .কেউ অস্বীকার করবেন না যে বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষা ক্ষেত্রে প্রভূত উন্নতি সাধিত হয়েছে। অনেক ছাত্র ছাত্রীকে শিক্ষার সুযোগ দেওয়া হয়েছে। যারা এতদিন শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত ছিল তাদের স্কুলের আওতায় আনা হয়েছে। যে সমস্ত শিক্ষক শিক্ষিকা কাজ করেন তাদের মর্যাদা অনেক গুণ উন্নীত হয়েছে, তাদের পারিশ্রমিক অনেক গুণ বেড়েছে। শিক্ষা ক্ষেত্রে একটা পঠন পাঠনের পরিবেশ সৃষ্টি হয়েছে, সেখানে অনিশ্চিত ভাবটা কাটিয়ে ওঠা গিয়েছে। তা সত্ত্বেও কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, যে বছরটা আমরা অতিক্রম করতে যাচ্ছি সেই বছরে বাজেটে কর্মসূচি ছিল, কথা ছিল যে প্রায় ৪/৫ শো মাধ্যমিক বিদ্যালয়কে বা নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে অনুমোদন দেওয়া হবে বা উন্নীত করা হবে। কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা দেখলাম, আলোচ্য বছরটিতে নূতন স্কুলের অনুমোদন প্রায় হয় নি বললেই চলে এবং ২/৪টি ক্ষেত্রে মাত্র হাইকোর্টের আদেশে উন্নীতকরণের কাজ হয়েছে। এ ছাড়া প্রতিশ্রুতি অনুযায়ী নূতন স্কুল বা উন্নীতকরণের কাজ হল না। তারপর প্রাথমিক স্কুলের ছাত্র ছাত্রীদের পাঠ্য পুস্তক সরবরাহ করার ক্ষেত্রে আমরা নিশ্চয় উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছিলাম। প্রায় সমস্ত বই রাজ্য সরকার থেকে বিনা মূল্যে দেবার ব্যবস্থা করেছিলাম। কিন্তু এ ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা ভাল নয়। অনেক বই আদৌ পৌছালো না, কিছু কিছু বই-এর একটা ভগ্নাংশ মাত্র পৌছালো, বেশির ভাগ পৌছালো না। বছরের শেষ পর্যন্ত তারা বই পেল না। পাঠ্য পুস্তক ছাড়া একটা বছর তাদের পার করতে হল। তারপর পোষাকের জন্য একটা টাকার বরাদ্দ ছিল প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রীদের জন্য। কেন জানি না এ বছর তাদের পোষাক দেওয়া হল না। এরপর টিফিনের প্রশ্নে আসি। বলা হয়েছিল

এ বছর রান্না করা খাবার পরিবেশন করা হবে। টিফিনে পাউরুটি যেটা দেওয়া হত তার জায়গায় রান্না করা খাবার দেওয়া হবে। কিন্তু কার্যত দেখলাম রান্না করা খাবার তো দেওয়া হল-ই না, পাউরুটিও দেওয়া হল না। এ বছর টিফিনের প্রোগ্রামটা সাসপেন্ডেড হয়ে গেল। এসব ক্ষেত্রে একটা আমলাতান্ত্রিক ঢিলেমি, শ্লথ গতি আমরা দেখছি, এটা কাটিয়ে উঠতে হবে, এ ক্ষেত্রে উন্নতি করতে হবে। পানীয় জল সরবরাহের ক্ষেত্রে নিঃসন্দেহে আমাদের সাফল্য উল্লেখযোগ্য বিশেষ করে গ্রামাঞ্চলের ক্ষেত্রে এবং আরও বিশেষ করে বলতে গেলে খরা প্রবণ এলাকা — বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, বীরভূম যেখানে পানীয় জলের তীব্র সঙ্কট প্রতি বছর প্রায় লেগেই থাকে।

[6-50 — 7-00 P.M.]

এখানে বিভিন্ন কূপ খনন করা হয়েছে, রিগবোর টিউবওয়েলের মাধ্যমে পানীয় জলের দুর্বিসহ অবস্থা কাটিয়ে উঠতে পারা গেছে তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু আমরা দেখছি যে পাইপ ওয়াটার সাপ্লাইয়ের ক্ষেত্রে একটা বিরাট শ্লথ গতিতে কাজ চলছে। ৮/১০/১২ বছর ধরে কোন কোন প্রোজেক্টের কাজ চলছে তার শেষ হয় নি। একটা প্রোজেক্টে যে জল দেবার কথা সেখানে তা দেওয়া যাচ্ছে না, আংশিক ভাবে তা চালু হচ্ছে। আবার যেটুকু চালু হচ্ছে সেটাও অনিশ্চিত ভাবে জল সরবরাহ করা হচ্ছে। সেখানে কখন জল আসবে কেউ জানে না, কখনও কখনও একটানা ৫/৭ দিন পর্যন্ত জল বন্ধ হয়ে থাকছে। এর কারণ জানতে গেলে বলা হচ্ছে যে লো ভোল্টেজের জন্য টিউবওয়েল জল টানতে পারছে না, প্রেসার নেই বলে জল পড়ছে না। আমি মনে করি বিভিন্ন বিভাগের মধ্যে একটা সমন্বয় না থাকলে এই জিনিস হবে। আমরা যে কর্মসূচি নেব সেটাকে সব দিক থেকে যাতে সাকসেসফুল করতে পারি তার জন্য বিভিন্ন দপ্তরের মধ্যে একটা সমন্বয় করতে হবে। স্বাস্থ্যের ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি যে অনেক টাকা খরচ করে সরকার কতকগুলি স্বাস্থ্য কেন্দ্র তৈরি করছেন, কিছু উপ-স্বাস্থ্য কেন্দ্র করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় আমরা দেখছি সেগুলির ঘর বাড়ি তৈরি হয়ে পড়ে আছে কিন্তু স্বাস্থ্য কেন্দ্র চালু করা যাচ্ছে না। কারণ হিসাবে কখনও শোনা যায় যে ডাক্তার নেই, আবার কখনও শোনা যায় ডাক্তারদের নিয়োগ পত্র দেওয়া হয়েছে কিন্তু তারা জয়েন করছে না, তারা গ্রামে যেতে চাইছে না। বহুকাল ধরে এই পুরানো কথা শুনে আসছি। ডাক্তারদের কথা নয় বাদ দিলাম। উপ-স্বাস্থ্য কেন্দ্র যেগুলি আছে সেখানে একজন মেল এবং একজন ফিমেল স্বাস্থ্য কর্মী থাকে। কিন্তু সেগুলিও চালু করা যায় নি। কারণ জানতে চাইলে বলা হচ্ছে যে প্রয়োজনীয় সংখ্যক নার্সিং স্টাফ নেই। এরা তো আকাশ থেকে আসে না। এগুলি স্বাস্থ্য দপ্তর থেকে পরিকল্পনা তৈরি করার সময়ে চিন্তা করা উচিত। রাজ্য এক বছরে কত নার্সিং স্টাফ পেতে পারে সেগুলি জেনে এই পরিকল্পনা করা উচিত। তা না হলে আমরা বিধানসভায় ঘোষণা করছি যে ১ হাজার উপ-স্বাস্থ্য কেন্দ্র চালু করব কিন্তু কার্যত দেখা যাচ্ছে এক শতও হল না। এই প্রতিশ্রুতি দিয়ে লাভ নেই। কথা এবং কাজের মধ্যে একটা সমন্বয় গড়ে তুলতে হবে। আমাদের পরিকাঠামোর যে আর্থিক সঙ্গতি আছে সেইমতো পরিকল্পনা তৈরি করতে হবে এবং তাকে বাস্তবে রূপায়িত করতে হবে। বিদ্যুতের ক্ষেত্রে আমরা একই অবস্থা দেখছি। এটা নিশ্চয়ই উল্লেখযোগ্য যে বিগত কয়েক

বছরে আমরা বিদ্যুতের উৎপাদন দ্বিগুণ বাড়িয়ে দিয়েছি। কিন্তু আমাদের চাহিদা যদি ৪ গুণ বেড়ে যায় তাহলে এই উৎপাদন ২ গুণ, ৩ গুণ হলেও তাতে কোনও লাভ নেই। বিদ্যুতের সরবরাহ ঠিকমতো হচ্ছে না। মানুষের ধৈর্যের সীমা ছাড়িয়ে যাচ্ছে। এটার জন্য আমরা কম খরচ করছি না। কিন্তু এর প্রয়োজনীয়তার কথা চিন্তা করে যা খরচ করার সেটা করতে হবে। আজকে এর দুর্বিসহ অবস্থার অবসান ঘটানো হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সড়ক ব্যবস্থা ক্ষেত্রে দেখছি যে রাজ্যের সড়কগুলি অত্যন্ত ভাঙ্গাচোরা অবস্থায় আছে। এগুলি তালি মেরে মেরে চালানো হচ্ছে। সেটাও টাকার অভাবে এগুলি সব জায়গায় করা যাচ্ছে না। কারণ জানতে গেলে বলা হচ্ছে যে অর্থের অভাব, প্রয়োজনীয় বাজেট বরাদ্দের অপ্রতুলতা। আমরা দেখছি যে এর ফলে অনেক ক্ষয়ক্ষতির সম্মুখীন হতে হচ্ছে, দুর্ঘটনা হচ্ছে এবং যাতায়াতে অনেক সময় লেগে যাচ্ছে। এই রাস্তাগুলি সারাবার জন্য আমাদের অর্থের সংস্থান করতে হবে। আমার এলাকার একটা কথা আমি এখানে বলছি। সেখানে এই জিনিসটা অত্যন্ত প্রকট ভাবে আমাদের চোখে পড়ছে। পুরুলিয়ার রাস্তাঘাট ভাল। কিন্তু সদরের পাশাপাশি বাঁকুড়া জেলার রাস্তাঘাট অত্যন্ত খারাপ। পাশাপাশি দুটো জেলায় এই রকম অবস্থা থাকার ফলে মানুষের মধ্যে একটা প্রশ্ন দেখা দিচ্ছে। আমরা যখন বাসে যাতায়াত করি তখন নানারকম বিরূপ মন্তব্য আমাদের শুনতে হয়। কাজেই এগুলি সারাবার জন্য সচেষ্ট হতে হবে। মানুষের ন্যূনতম চাহিদা যাতে পূরণ করা যায় সেদিকে নজর দিতে হবে। অন্যান্য অনেক জিনিসে বিশেষ সাফল্যের খতিয়ান দেখতে পাচ্ছি। কিন্তু পাশাপাশি প্রতিটি ক্ষেত্রে এই যে অসঙ্গতির কথা আর কাজের মধ্যে সেটা মানুষের চোখে পড়ছে সেটাকে দূর করা দরকার। কথা এবং কাজের মধ্যে যাতে সমন্বয় থাকে সেটা দেখতে হবে। আমাদের মন্ত্রী সভাকে এই বিষয়ে আরও সজাগ হতে হবে, আরও তৎপর হতে হবে এবং অবিলম্বে এই সব বিষয়গুলো যা বললাম, সেইসব সম্পর্কে পদক্ষেপ নিতে হবে যাতে সাধারণ মানুষ অসহনীয় দুর্গতির মধ্যে না পড়ে। বামফ্রন্ট সরকার জনগণের সরকার। সুতরাং জনগণের স্বার্থের দিকে তাকিয়ে অগ্রাধিকার এর মাধ্যমে সেই কাজগুলো শেষ করতে হবে। সুনির্দিষ্ট সময় সীমার মধ্যে যাতে প্রতিশ্রুতি দেওয়া কাজগুলো শেষ হয় সেদিকে সজাগ দৃষ্টি দিতে হবে। এই কয়েকটি কথা বলে, পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ আমরা ভাল করে পড়েছি। মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিম বাংলার যে চিত্র সার্বিক চিত্র সেটা সঠিক ভাবে তুলে ধরা হয় নি। বরং পশ্চিমবাংলার আসল চিত্রকে বিকৃত করা হয়েছে। ২৩ নং প্যারায় বিদ্যুৎ পরিস্থিতি সম্পর্কে বলা হয়েছে, রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতির উদ্বেগের কারণ হচ্ছে সাঁওতালডি, ব্যান্ডেল, ডি. পি. এল. বিদ্যুৎ উৎপাদন কম হয়েছে, সেইজন্য বিদ্যুৎ সঙ্কট হচ্ছে। তার সঙ্গে বলা হয়েছে ভাল মানের কয়লা সরবরাহ করা হচ্ছে না, ফলে বিদ্যুৎ উৎপাদন কম হচ্ছে। কিন্তু রাজ্যের বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের যে প্রশাসনিক ব্যর্থতা সেটা সম্পর্কে বলা হয় নি। এছাড়া রাজ্যের যে বিদ্যুতের চাহিদা কত, সেটা কিন্তু পশ্চিমবাংলার মানুষ জানে না। সেটা রাজ্যপালের ভাষণের মধ্যে তুলে ধরা হয় নি। বিদ্যুতের কথা বলতে গেলে বক্রেশ্বরের কথা বলতে হয়, সেই বক্রেশ্বরের অবস্থা কি সেটা রাজ্যপালের ভাষণে বলা হয় নি। ১২ নং প্যারায় রাজ্যে শিল্পে বিনিয়োগের বৃদ্ধি সম্পর্কে বলা হয়েছে। গত ৯ মাসে

১১৮টি লেটার অব ইনটেন্ট দেওয়া হয়েছে। এই লেটার অব ইনটেন্ট মানেই কিন্তু শিল্পে বিনিয়োগ হচ্ছে, তা কিন্তু নয়। লেটার অব ইনটেন্ট আগেও অনেকে পেয়েছে, কিন্তু বিদ্যুতের অভাবে তারা অন্য রাজ্যে গিয়ে শিল্প স্থাপন করেছে। ১৭ নং অনুচ্ছেদে গণ বন্টন সম্পর্কে বলতে গিয়ে রাজ্যপাল বলেছেন কেন্দ্রীয় ভান্ডারের বরাদ্দ রাজ্যের প্রয়োজনের তুলনায় অপ্রতুল হওয়া সত্ত্বেও আমাদের সরকার গণ বন্টন ব্যবস্থাকে শক্তিশালী করেছে। কিন্তু আমরা বাস্তব ক্ষেত্রে দেখতে পাচ্ছি কোরেসিন নিয়ে যে ভাবে ব্ল্যাক মার্কেটিং হচ্ছে শহরে এবং গ্রামে গঞ্জে ডিজেল নিয়ে যে ভাবে ব্ল্যাক মার্কেট হচ্ছে গ্রামে গঞ্জে, তা নজির বিহীন। তাঁরা যদি গণ বন্টন ব্যবস্থাকে ঠিক ভাবে চালাতেন, যদি গণ বন্টন ব্যবস্থা ভাল হত তাহলে এই অবস্থা হত না। কেরোসিন ব্ল্যাক মার্কেটে চলে যাচ্ছে, কালোবাজারিদের মাধ্যমে বাংলাদেশে চলে যাচ্ছে। ডিজেলের যে কোটা ছিল, কেন্দ্র সেই কোটা বাড়িয়ে দিয়েছে, তা সত্ত্বেও ডিজেলের সঙ্কট রয়েছে। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে রেকর্ড খাদ্য উৎপাদন হয়েছে। অনেক ফসল হয়েছে। কিন্তু রেকর্ড উৎপাদন হওয়া সত্ত্বেও কেন সাত টাকা কে. জি.-তে চাল বিক্রি হচ্ছে।

[7-00 — 7-10 P.M.]

রাজ্য সরকার কোনও রকম প্রশাসনিক ব্যবস্থা নিতে পারছে না। নিতে পারছে না, এর অন্য কোনও কারণ নেই একটাই কারণ, একটা অত্যন্ত দুর্বল প্রশাসনিক ব্যবস্থা পশ্চিমবাংলায় চলছে। এর জন্যই আজকে চালের দাম প্রতি কিলো ৭ টাকায় উঠেছে। শাক সজির অবস্থা দেখুন, শীতকালেও শাক সজির দাম বেড়ে গেছে। কারণ হিসাবে গালফ যুদ্ধের কথা বলা হচ্ছে। গালফ যুদ্ধের জন্য শীতকালে কেন শাক সজির দাম বাড়বে, তা আমি বুঝতে পারছি না! তারপর রাজ্যপালের ভাষণের ১৪ নং প্যারায় বলা হয়েছে, "১৯৯০-এর বছরটি সাধারণ ভাবে শিল্পে শান্তির বছর"। কারণ হিসাবে বলা হয়েছে, এই বছর শিল্পে ধর্মঘট, লক-আউটের ঘটনা কম ঘটেছে। হ্যাঁ, আমিও বলছি রাজ্যে শিল্পে শান্তি আছে, তবে এটা শ্মশানের শান্তি। এই রাজ্যের ৬৩টি জুট মিলের মালিকরা ই. এস. আই.-র ২৬ কোটি টাকা জমা দেয় নি। চট শিল্পে সরকার নির্ধারিত ন্যূনতম মজুরি মাসিক ১৩৬৫ টাকা ২৮ পয়সা। কিন্তু বহু চট কল মালিকই এটা মানছে না। নর্থ ব্রুক জুট মিল মাসিক ন্যূনতম মজুরি দিচ্ছে ৮৯০ টাকা, এম্পায়ার জুট মিল দিচ্ছে ৯১০ টাকা, নস্কর পাড়া জুট মিল দিচ্ছে ৫২৫ টাকা। এরপরেও শিল্পে শান্তি আছে বলতে হবে! এটা অত্যন্ত দুঃখের কথা। আজকে সংবাদপত্র হচ্ছে আমাদের প্রধান প্রচার মাধ্যম এবং সংবাদপত্রকে আমরা গণতন্ত্রের রক্ষক তথা গণতন্ত্রের মন্দির হিসাবে দেখে থাকি। সেই সংবাদপত্র আছে এ রাজ্যে আক্রান্ত। 'সত্যযুগ' পত্রিকা বন্ধ হয়ে গেছে। 'ভারত কথা' পত্রিকার শ্রমিকরা না খেয়ে মরছে। 'যুগান্তর', 'অমৃতবাজার' পত্রিকার সাংবাদিক, অসাংবাদিক বন্ধুরা আজ আড়াই মাস মাইনে পাচ্ছেন না। এর নাম শিল্পে শান্তি! 'ভারত কথা'র শ্রমিকদের বিষণ্ণ মুখ, 'সত্যযুগ'-এর শ্রমিক কর্মচারিরা অনাহারে দিন কাটাচ্ছে, 'যুগান্তর' 'অমৃতবাজারের' সাংবাদিক, অসাংবাদিক শ্রমিক কর্মচারিরা অর্ধাহার, অনাহারে দিন কাটাচ্ছে। এর নাম শিল্পে শান্তি! এটা অত্যন্ত দুঃখের কথা। পশ্চিমবাংলার রাজ্যপালের ভাষণে বলা হচ্ছে, পশ্চিমবাংলায় শিল্পে শান্তি এসে গেছে, কোনও অশান্তি নেই। আজকে পশ্চিমবাংলায় শ্রমিকদের মধ্যে আন্দোলন করার প্রবণতা নষ্ট হয়ে গেছে, নষ্ট করে

দেওয়া হয়েছে। শাসক দলের শ্রমিক সংগঠন 'সিটু' আজ আর কোনও আন্দোলন করছে না। তারা মালিকদের সঙ্গে এবং প্রশাসনের সঙ্গে যৌথ ভাবে হাত মিলিয়ে লক্ষ লক্ষ টাকা সংগ্রহ করে সম্মেলন করছে। একদিকে 'সিটু'র সম্মেলন হচ্ছে, অপর দিকে পশ্চিমবাংলার বন্ধ কলকারখানার লক্ষ লক্ষ শ্রমিক মারা যাচ্ছে। ভুখা শ্রমিকরা যেখানে মারা যাচ্ছে, সেখানে শাসক দলের শ্রমিক সংগঠন 'সিটু'-র মালিকদের সঙ্গে হাত মিলিয়ে লক্ষ লক্ষ টাকা খরচ করে সম্মেলন করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে আর একটা জিনিস নেই, সেটা হচ্ছে, পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে কোনও কথা। অথচ পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা আজকে একেবারে বিপর্যস্ত হয়ে পড়েছে। কিন্তু সে বিষয়ে কোনও কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। কোথাও কোনও সরকারি হাসপাতালে ঠিকমতো চিকিৎসা পাওয়া যায় না। আমরা সাবজেক্ট কমিটির সদস্য হিসাবে অনেকগুলি হাসপাতাল ঘুরে দেখেছি, কোথাও ঠিকমতো চিকিৎসা ব্যবস্থা নেই। এরপর আবার দেখুন, নাকাশি পাড়ায় নৌকাডুবির ঘটনা ঘটল, সেখানকার হাসপাতালের চার জন এম. ও. গিয়েছিলেন নৌকার ঘাটে, ফিরে এসে দেখলেন তাঁদের থাকবার জায়গা র‍্যান্সাক হয়ে গেছে। সেখান থেকে ডাক্তারদের তাড়িয়ে দেওয়া হল। আজকে পশ্চিমবাংলার গ্রামে ডাক্তার যেতে চায় না, এর মূল কারণই হচ্ছে সেখানে ডাক্তারদের ঠিকমতো থাকবার ব্যবস্থা নেই, নিরাপত্তা নেই, সুষ্ঠু পরিবেশ পরিস্থিতি নেই। মার খাওয়ার হাত থেকে বাঁচার জন্য পশ্চিমবাংলার স্বাস্থ্য কেন্দ্রগুলিতে রাতে ডাক্তাররা থাকেন না। নাকাশি পাড়ায় একদিকে যেমন নৌকা ডুবিতে নারী, শিশু সহ বেশ কিছু মানুষ মারা গেছে তেমন অপর দিকে একই দিনে ডাক্তার বাবুরাও আক্রান্ত হয়েছেন, তাঁদের কোয়ার্টার ভাঙচুর হয়েছে। এ বিষয়ে সরকারের কোনও বক্তব্য আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখছি না। গোটা রাজ্যে সাধারণ মানুষের কোনও নিরাপত্তা নেই, অথচ রাজ্যপালের ভাষণের তিন নং অনুচ্ছেদের মধ্যে আমরা দেখছি বলা হয়েছে, "এই রাজ্যে নকশাল হিংসাত্মক ঘটনা প্রতিহত করা সম্ভব হয়েছে"। খুব ভাল কথা। কিন্তু নারী নির্যাতনের কথা, সেটা তো সরকার অস্বীকার করতে পারেন না। অথচ বানতলা, বিরাটির লজ্জাকর নারী নির্যাতনের ঘটনার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই।

সেই সমস্ত ঘটনার কথা, নারীদের যে সম্মান হানি করা হয়েছে সেই সমস্ত কথা রাজ্যপালের ভাষণে নেই। রাজ্যপালের ভাষণে পুলিশি অত্যাচারের কথা একবারও বলা হয় নি। শত শত যে সমস্ত গণতান্ত্রিক কর্মী মারা গেছেন তাঁদের কথা রাজ্যপালের ভাষণে একবারও বলা হয় নি। আজকে দেখুন, পুলিশ প্রশাসনের কি অবস্থা হয়েছে। ছোটবেলায় আমরা বইতে পড়েছিলাম, আই. এস. এস. অফিসাররা প্রশাসন চালায়, আই. পি. এস. অফিসাররা প্রশাসন চালায়, কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি, তার সঙ্গে নূতন করে আর একটি গোষ্ঠী যুক্ত হয়ে গেছে, তার নাম হচ্ছে এল. সি. এস. অর্থাৎ লোকাল কমিটি সেক্রেটারি। এই লোকাল কমিটি সেক্রেটারি ও. সি.-র পাশে বসে প্রশাসন চালাচ্ছে। ওরাই আসলে থানায় ও. সি.। বুশ যেমন রিমোট কন্ট্রোল-এর মাধ্যমে ইরাকে যুদ্ধ করছে, এল. সি. এস.-রাও তেমনি রিমোট কন্ট্রোলের মাধ্যমে প্রশাসন চালাচ্ছে। অত্যন্ত দুঃখের কথা, পশ্চিমবাংলায় আজকে যেমন জ্যোতি বাবু বুশ আছেন তেমনি এই কমরেড বুশরা থানার প্রশাসন চালাচ্ছে আর পুলিশ নিষ্ক্রীয় হয়ে গেছে। সরকারি অফিসে যান, ঠিকমতো কাজ

পাবেন না। সেখানে এক ধরনের বুশরা বসে আছে, কো-অর্ডিনেশন কমিটির নেতা। তাকে ধরতে না পারলে সরকারি স্তরে কোনও কাজ হবে না। আপনাকে ফিরে যেতে হবে। এইসব মিনি বুশদের কথা রাজ্যপালের ভাষণে লেখা নেই। এবার খেলাধূলার প্রসঙ্গে বলি। এক সময়ে পশ্চিমবঙ্গে অনেক খেলোয়াড় জন্ম গ্রহণ করেছেন এবং ওলিম্পিকে খেলেছেন। অনেকেই তাঁরা পশ্চিমবঙ্গের গর্ব ছিলেন। আজকে দেখছি, কয়েক বছর ধরে খেলাধূলা ব্যবস্থা আস্তে আস্তে খারাপ হয়ে যাচ্ছে। একথা আজকে অস্বীকার করে লাভ নেই। আজকে খেলাধূলার জন্য নূতন কোনও স্টেডিয়াম পশ্চিমবাংলায় হচ্ছে না। উত্তর কলকাতার টালাপার্কে একটা মিনি স্টেডিয়াম করার জন্য অনেকবার দাবি করেছি কিন্তু এখন পর্যন্ত সেখানে মিনি স্টেডিয়াম হল না, স্পোর্টস কমপ্লেক্স হল না। এবার শিক্ষা ব্যবস্থার প্রসঙ্গে আসি। মেডিক্যাল শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে বলতে গেলে বলতে হয়, ছোট বেলায় দেখেছি, অন্য রাজ্য থেকে রোগীরা আসত এখানে চিকিৎসা করাতে এবং ছাত্ররা আসত এখানে ভর্তি হতে। অথচ এখন পর্যন্ত এখানে এ. আই. আই. এম. এস. হল না, বিগত ১৪ বছর ধরে পড়া হল না। কাগজে দেখলাম — মুখ্যমন্ত্রীর একটা ছাত্র ভর্তির কোটা আছে মেডিক্যাল কলজেগুলোতে এবং সেই কোটার পরিমাণ হচ্ছে ১০টি — এবার মাননীয় স্বাস্থ্যমন্ত্রীও একটা কোটা চেয়েছেন যে তাকে যেন ১০ জন ছাত্র ভর্তির কোটা দেওয়া হয়। এই ব্যাপারে স্বাস্থ্য দপ্তর একটি ফাইলও তৈরি করেছে (নম্বর এইচ/এম. ই. আর. টি/ ২ এম-৫১/৯১)। ৫ই ফেব্রুয়ারি স্বাস্থ্যমন্ত্রী এই ফাইলে সই করেছেন। তার নিজের জন্য ছাত্র ভর্তির যে কোটা চেয়েছেন তাতে তিনি বলেছেন, বিভিন্ন রাজ্য থেকে মেডিক্যাল কলেজে ভর্তির আবেদন জানিয়ে তাঁর কাছে অনুরোধ আসে। নিজস্ব কোনও কোটা না থাকায় তিনি অনুরোধ রক্ষা করতে পারেন না। এক সময়ে কলকাতা শহরে বাছা বাছা ছাত্ররা পড়ত, কিন্তু এখন মেডিক্যাল শিক্ষা ব্যবস্থাকে নষ্ট করার জন্য চেষ্টা চলছে। আমি তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের আনীত অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎশরণ বাগচী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক করে মাননীয় বিধায়ক শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। এতক্ষণ ধরে আমি কংগ্রেসীদের ভাষণ শুনছিলাম। কংগ্রেসিরা বামফ্রন্ট সরকারের সাফল্যগুলিকে যেভাবে নস্যাৎ করার চেষ্টা করছে, আমি অবাক হয়ে তাই দেখছিলাম।

[7-10 — 7-20 P.M.]

তাঁরা এই রাজ্যের প্রগতিবাদী সংগ্রামী আন্দোলন পরম্পরায় থেকে বিচ্ছিন্ন এবং সাংস্কৃতিক আন্দোলনের বিরোধী। দু-একটি বিচ্ছিন্ন ঘটনাকে অবলম্বন করে আমাদের এই রাজ্যের যে স্থিতাবস্থা রয়েছে বামফ্রন্টের পক্ষে তাঁকে নাকচ করে দেবার চেষ্টা করছেন। যদিও আমরা জানি যে সেই চেষ্টা ফলপ্রসূ হবে না। গোটা দেশ থেকে পশ্চিমবঙ্গকে বিচ্ছিন্ন করে সারা দেশের মধ্যে যে জাতীয় সঙ্কট দেখা দিয়েছে সেই সঙ্কটগুলিকে শুধুমাত্র পশ্চিমবঙ্গের সঙ্কট

বলে চিহ্নিত করার চেষ্টা করছেন এবং সেই চেষ্টা করে বালির মধ্যে উট পাখীর মতো তাঁরা নিজেদের নিশ্চিন্ত এবং নিরাপদ আশ্রয়ের সন্ধান করছেন, সেই সন্ধান তাঁরা করুন। আমি তাঁদের এই কথাটা বলতে চাই যে, পশ্চিমবঙ্গে অধিকাংশ লোক গ্রামে বাস করেন এবং গ্রামীণ অর্থনীতিতে বামফ্রন্ট সরকার যে বিচিত্র সাফল্য লাভ করেছেন সেই সাফল্যকে তাঁরা যতই অস্বীকার করুন, কিন্তু ব্যাপক ভূমি সংস্কার, কৃষি সংস্কার এবং অন্যান্য নানাবিধ মূল্যবোধের প্রসারের মধ্যে দিয়ে গ্রামীণ অর্থনীতির উন্নয়ন ঘটেছে সেই উন্নয়নে বামফ্রন্টের সাফল্যে তাঁরা আশ্চর্য হয়েছেন এবং বুঝেছেন যে এখন তাঁরা যে সমস্ত রাজ্যের শাসন পরিচালনায় আছেন সেখানে গ্রামীণ অর্থনীতির উন্নয়নের ধারাকে অব্যাহত রাখতে হবে। তা তাঁরা উট পাখীর মতো বালির মধ্যে মাথা গুঁজে থাকতে চান তা থাকুন, আমি তাঁদের দলের মধ্যে নেই। আমি রাজ্যপাল মহাশয়কে তাঁর এই ভাষণের জন্য ধন্যবাদ জানাচ্ছি এবং আমি মনে করি তাঁর এই ভাষণের মধ্যে পশ্চিমবঙ্গের যথার্থ চিত্র ফুটে উঠেছে। সুতরাং ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের সমর্থনে এই রাজ্যের কতকগুলি গুরুত্বপূর্ণ এবং জ্বলন্ত সমস্যা রয়েছে সেই সমস্যাগুলিকে এই প্রসঙ্গে তুলে ধরতে চাই। আজকে এ কথা সত্য এবং মাননীয় রাজ্যপাল নিজেই তা স্বীকার করেছেন যে, সবচেয়ে গুরুত্বপূর্ণ সঙ্কট হচ্ছে বিদ্যুতের সঙ্কট এবং সেটা তীব্রতর হয়ে উঠেছে। ঘন ঘন লোডশেডিং এমন পর্যায়ে গেছে যে সাউথ ইস্টার্ন এবং ইস্টার্ন রেলওয়ের গাড়িগুলি পর্যন্ত বন্ধ হয়ে যাবার জোগাড় হয়েছে। গতকাল ৩ ঘন্টা লোডশেডিং হয়েছে, এখানে আসবার সময় আমি আসতে পারি নি, তার প্রধান কারণ হাইভোল্টেজ লাইনে বিদ্যুৎ সঙ্কট লোডশেডিং দেখা দিয়েছে। আজকে এই লো ভোল্টেজের ফলে আজকে ডিপ টিউবওয়েলগুলি ক্রমাগত অকেজো হয়ে যাচ্ছে, অথচ আমরা জানি আমার জেলায় এ বছর আমন ধানের ফলন ভাল হয় নি, হৈমন্তিক ফসলের অবস্থাও খুব ভাল নয়, কাজেই উচ্চ ফলনশীল ধান তৈরি করতেই হবে। কিন্তু সমস্ত কৃষকেরই ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, বা অন্যান্য পাম্পসেটগুলি নষ্ট হয়ে যাচ্ছে ঐ লো ভোল্টেজের জন্য। এই সম্পর্কে বিদ্যুৎ বিভাগে মনিটারিংয়ের ব্যবস্থা করা দরকার। সেটা না করলে ভবিষ্যতের জন্য আরও দুর্দিন অপেক্ষা করছে। দীর্ঘ দিনের কংগ্রেস শাসনের অনিবার্য ফলশ্রুতি হিসাবে এবং কেন্দ্রীয় সরকারের ব্যর্থতা ভারতবর্ষের মানুষের উপর চাপিয়ে দিয়েছেন তারই পরিণতি এ কথা স্বীকার করতেই হবে। মাননীয় রাজ্যপাল স্বয়ং স্বীকার করেছেন যে উপসাগরীয় যুদ্ধের জন্য মুনাফাবাজ এবং কালোবাজারিরা দ্রব্য মূল্য বৃদ্ধির চেষ্টা করেছিল, কিন্তু তাদের সেই প্রচেষ্টার বিরুদ্ধে রাজ্য সরকার ব্যবস্থা নিয়েছেন। আমরা জানি তখন ৫/৬ দিনের চেষ্টার ফলে দাম কমে গিয়েছিল, কিন্তু আবার তা বাড়তে শুরু করেছে। বিভিন্ন যে আইনগুলি আছে মুনাফাবাজ এবং কালোবাজারিদের অত্যাবশ্যকীয় পণ্যগুলিকে নিয়ন্ত্রণ করার জন্য সেগুলি দৃঢ় ভাবে যদি প্রয়োগ না করা যায় তাহলে দ্রব্য মূল্য বৃদ্ধির মূল কোথায় তা আমরা ধরতে পারব না। কারণ কেন্দ্রীয় সরকার আমাদের হাতে নেই। কেন্দ্রীয় সরকারের ব্যর্থ নীতির

খেসারত আমাদের দিতে হবে। তাই মানুষকে যতটুকু রিলিফ দেবার কথা সেটা আমরা দিতে পারছি না। আমার মনে হয়, এ বিষয়ে রাজ্য সরকারের যত্নবান হওয়া উচিত। তা না হলে সঙ্কট অন্যান্য রাজ্যের মতো এই রাজ্যকেও গ্রাস করবে। কারণ মাঝে মাঝেই দেখা যাচ্ছে, রাস্তায় বাস থাকছে না। বিশেষ করে যে সমস্ত জেলায় রেল লাইন নেই সেই জেলাতে এই সঙ্কট অত্যন্ত তীব্র হয়েছে। রাজ্য সরকারকে ধন্যবাদ, রেশনিং ব্যবস্থা করে তাঁরা এই সমস্যা প্রতিকার করবার চেষ্টা করছেন এবং সফল হয়েছেন। কিন্তু আমি মনে করি এই ব্যাপারে একটা মনিটরিং ব্যবস্থার মধ্যে দিয়ে এটা প্রসারিত করা উচিত। কারণ যে যুদ্ধ চলছে সেটা আরও কিছু দিন চললে এই সঙ্কট আরও তীব্রতর হবে এবং তার জন্য আরও কিছু ব্যবস্থা অবিলম্বে নেওয়া দরকার।

মিঃ ডেপুটি স্পিকার স্যার, রাজ্যপাল তাঁর ভাষণে ক্ষেত মজুরদের ভরতুকিযুক্ত মূল্যে চাল সরবরাহ করবার কথা বলেছেন। বলেছেন চার সপ্তাহ ধরে এই চাল তাদের দেওয়া হয়েছে। নিশ্চয়ই এর জন্য রাজ্যপাল এবং রাজ্য সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমার মনে হয় গত বছর এটা আট সপ্তাহ দেওয়া হয়েছিল। এই বছর মেদিনীপুর জেলায় আমন ধান হয় নি, বাজারে সাত সাড়ে সাত টাকা চালের কিলো। কাজেই এই বছরও তাদের আট সপ্তাহ ধরে ভরতুকি মূল্যে চাল দেওয়া যেত এবং তার জন্য ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল। আমি মনে করছি, তাদের জন্য ঐ ব্যাপারে দীর্ঘতর ব্যবস্থা নেওয়া প্রয়োজন। আজকে রাজ্যের সংগঠিত শ্রমিকদের সাথে সাথে গ্রামের ক্ষেত মজুরদের কথা ভাবতে হবে, কারণ আজকে তারা অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়েছে। কাজেই গত বছর যে দাবি জানিয়েছি, এবারও সেই একই দাবি জানাচ্ছি যে, রাজ্য সরকারের শ্রম দপ্তরের অধীনে ক্ষেত মজুরদের জন্য একটা পৃথক ডাইরেক্টোরেট করা যায় কিনা যে ডাইরেক্টোরেট-এর মাধ্যমে ক্ষেত মজুর এবং তার পরিবারের জন্য সহায়ক কল্যাণ মূলক আইন করে তাদের সাহায্য করা যেতে পারে?

..... (লাল বাতি) .....

আমার সময় নেই, না হলে এ-ব্যাপারে দুই একটি প্রস্তাব রাখতাম। এই কাজগুলির দিকে লক্ষ্য রাখবেন এই আশা প্রকাশ করে রাজ্যপালকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব ননী কর মহাশয় এনেছেন তাকে সমর্থন করে এবং কংগ্রেসের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২১ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং মাননীয় বিধায়ক ননী কর মহাশয় তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণের উপর

গতকাল থেকে যে আলোচনা শুরু হয়েছে তাতে বিরোধী দলের সদস্যরা গতকাল থেকে আজ পর্যন্ত যা বলেছেন শুনেছি। তাঁরা এর বিরোধিতা করেছেন, কিন্তু গঠনমূলক সমালোচনা করতে পারেন নি। কারণ হচ্ছে, পশ্চিমবঙ্গে যে বাস্তব পরিস্থিতি চলছে, একটা স্থিতাবস্থা বজায় রয়েছে, রাজ্যপাল তাঁর ভাষণে সেটাই বলবার চেষ্টা করেছেন। এটা অনস্বীকার্য যে, দীর্ঘ ১৩ বছরের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক আন্দোলন দ্রুততর বৃদ্ধি পাচ্ছে এবং সেই গণ আন্দোলন আজকে শুধু পশ্চিমবঙ্গেই সীমাবদ্ধ নেই, গোটা ভারতবর্ষে সেটা বাড়তে শুরু করেছে। এর ফলে আতঙ্কিত হয়ে তারা আগাম প্রচেষ্টা শুরু করেছে। আজকে পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক পরিবেশ বজায় রাখার চেষ্টা করা হচ্ছে এবং প্রতিক্রিয়াশীলরা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়েছে। ঠিক এই সময় লক্ষ্য করছি, তারা এখানে সন্ত্রাসের রাজত্ব কায়েম করবার চেষ্টা করছে এবং সেটা পরিকল্পিত ভাবেই শুরু করেছে বিভিন্ন ইস্যুকে কেন্দ্র করে। পরিকল্পনা করে বামপন্থী কর্মীদের উপর আক্রমণ হানার চেষ্টা করছেন তারা।

[7-20 — 7-30 P.M.]

আশ্চর্যের বিষয় লক্ষ্য করছি ওঁরা খুন করার মতো জঘন্য কাজে লিপ্ত হচ্ছেন। আমরা দেখলাম যে যখন রাজ্যপালের ভাষণ পড়া হচ্ছে তখন ওঁরা ওয়াক আউট করলেন একটা কারণে। সেই কারণ হচ্ছে পশ্চিমবাংলায় পৌরসভার নির্বাচন, কলকাতা কর্পোরেশনের নির্বাচন অবাধ এবং সুষ্ঠু ভাবে সম্পন্ন করা গিয়েছে বলে। ওঁরা এটা সহ্য করতে পারছেন না। আজকে আমি প্রশ্ন করতে চাই পৌরসভার যে নির্বাচন হল তাতে সব জায়গাতেই তো বামপন্থীরা জয় লাভ করে নি, ওঁরাও তো কিছু জায়গায় জয় লাভ করেছেন, এটা সম্ভব হল কি করে যদি রিগিং হয়ে থাকে, দুর্নীতি হয়ে থাকে? তা যদি হত তাহলে তো ওঁরা আসতেই পারতেন না। ওই নির্বাচন অবাধ ও সুষ্ঠ ভাবে হয়েছে বলেই ওঁদের এত গাত্রদাহ হচ্ছে। সাম্প্রদায়িক সম্প্রিতির কথা বলুন। পশ্চিমবাংলা সাম্প্রদায়িক সম্প্রিতির একটা পিঠস্থান। কংগ্রেস এবং কিছু মৌলবাদী শক্তি পশ্চিমবাংলায় একটা জাতপাতের লড়াই লাগাবার জন্য, দাঙ্গা লাগাবার চেষ্টা করেছিল। আমরা জানি সারা রাজ্যে এই ধরনের কোনও কিছু ঘটনা ঘটে নি। আমরা গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে মানুষের চেতনাকে উদ্বুদ্ধ করতে পেরেছি। মানুষের চেতনাকে এমন উন্নত পর্যায়ে নিয়ে যেতে পেরেছি যাতে করে যে কোনও পরিস্থিতিতে সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুণ্ণ রাখতে পেরেছি। কংগ্রেসিদের বোঝা শক্ত, কারণ ওঁরা দিনের বেলায় কংগ্রেস করেন এবং রাতের বেলায় মুসলিমলীগ করেন। ওঁরা চেষ্টা করেছিলেন গরিব মানুষদের নিয়ে উস্কানি দিয়ে একটা অঘটন ঘটাতে। গ্রামের মধ্যে তাঁরা চেষ্টা করেছিলেন, যারা লেখাপড়া জানে না তাদের একটা সুঁড়সুড়ি দেবার চেষ্টা করেছিলেন। কারণ সেটা আমরা গত কেন্দ্রের নির্বাচনে লক্ষ্য করেছি। সেই নির্বাচনে ওঁরা হেরে গিয়েছেন। আমাদের ওঁরা ঠাট্টা করে বলতেন বন্ধু সরকার। এটা কিন্তু বাস্তব কথা যে বিগত ১১ মাসের রাজত্ব কালে আমরা

দেখেছি ওই সরকারের বেশ কিছু ইতিবাচক দিক ছিল কি শিল্পের ক্ষেত্রে, কি কৃষি ক্ষেত্রে, কি শিক্ষা ক্ষেত্রে। কেন্দ্রীয় সরকার সম্পর্কে আমরা বারে বারে বলছি অর্থনৈতিক সীমাবদ্ধতার কথা। অর্থনৈতিক সীমাবদ্ধতা ছিল তা সত্ত্বেও আমাদের ক্ষেত্রে তাঁরা সুবিবেচনা করেছেন। কিন্তু আমরা লক্ষ্য করলাম একটা ইস্যুকে কেন্দ্র করে সুপরিকল্পিত ভাবে বি. জে. পি.-কে মদত দিয়ে সরকারের পতন ঘটানো হল। ইন্দিরা গান্ধী পাঞ্জাব সমস্যার সৃষ্টি করে গেছেন, রাজীব গান্ধী উত্তরপ্রদেশ সমস্যার সৃষ্টি করেছেন। রাজীব গান্ধী যদি না শিলান্যাশ করতেন তাহলে এই ধরনের ঘটনার সৃষ্টি হত না। এটা বাস্তব কথা যে সুপরিকল্পিত ভাবে একটা সরকার ভেঙ্গে দেবার চেষ্টা করেছিলেন এবং করলেনও তাই। তাঁদের কাছে অত্যন্ত পরিতাপের বিষয় যে পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা তাঁরা পারছেন না। আমরা লক্ষ্য করেছি বিভিন্ন ভাবে ওঁরা চেষ্টা করেছেন সংখ্যা লঘু সম্প্রদায়কে নিয়ে, তফসিলি জাতি এবং উপজাতিদের নিয়ে একটা জাতপাতের লড়াই লাগাবার। আমাদের বামপন্থী সরকার মিলিত ভাবে সর্বশেষ জনসাধারণের সমর্থন নিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে পেরেছে। এটাই হচ্ছে ওঁদের গায়ের জ্বালা। ভূমি সংস্কারের কথা এখানে বলা হয়েছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে ১৩-১৪ বছরে আমরা যা করতে পেরেছি সেটা সারা ভারতবর্ষের কাছে পশ্চিমবাংলা একটা উদাহরণ। ভূমি সংস্কার আমরা যা করেছি তার মধ্যে দিয়ে গ্রামাঞ্চলে গ্রামীণ অর্থনীতির পুনর্বাসন করা গিয়েছে। গরিবদের মধ্যে জমি বিলি বন্টন করা গিয়েছে এবং তাতে সার্বিক উৎপাদন বৃদ্ধির করা গিয়েছে। আমরা কৃষকদের সংগঠিত করতে পেরেছি। আমরা ১ নং ভূমি সংস্কার আইন নিয়ে আন্দোলন করেছি, ২ নং ভূমি সংস্কার আইন নিয়ে আন্দোলন করছি। গরিব মানুষদের যাদের জমি ছিল না, যাদের কোনও বাস্তু ছিল না তাদের আমরা বাস্তু জমি দিয়েছি। এটা ওঁরা সহ্য করতে পারছেন না। আমরা এর উপরই সবচেয়ে বেশি গুরুত্ব দিয়েছি। তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে একটা বিরাট অংশের মানুষ, ৫৬ শতাংশের উপর মানুষ এর দ্বারা উপকৃত হতে পেরেছে।

আমরা গ্রামাঞ্চলে যে বাস্তু জমি পেয়েছি তা ২.৫ লক্ষ মানুষের মধ্যে বিলি বন্টন করা গিয়েছে। পঞ্চায়েতের ক্ষেত্রে দেখলাম বিশাল একটা বিষয়, এই ব্যাপারে শুধু সারা ভারতবর্ষে নয়, আন্তর্জাতিক ক্ষেত্রে পঞ্চায়েত নিয়ে আজকে গবেষণা হচ্ছে, রিসার্চ হচ্ছে। পশ্চিমবাংলার এই পঞ্চায়েতি ব্যবস্থা আজকে আন্তর্জাতিক ক্ষেত্রেও দৃষ্টি কেড়েছে। পশ্চিম বাংলার এই যে কাঠামো, পঞ্চায়েতিরাজ কি ভাবে সফল করতে পেরেছি, কি ভাবে কার্যকর করতে পেরেছি যার মধ্যে দিয়ে আমরা সারা পশ্চিমবাংলার গ্রামে একটা জোয়ার সৃষ্টি করতে পেরেছি। রাজ্যের জন্য যে বাজেট হচ্ছে তার অর্দ্ধেকটা পঞ্চায়েতের মধ্যে দিয়ে খরচ হচ্ছে। শুধু এটা একটা বিষয় নয়। কংগ্রেসি আমলে আমরা দেখেছি গোটা দেশের যে ব্যবস্থা তখন ছিল তা রাইটার্স বিল্ডিংস থেকে পরিচালিত হত। আমরা সেই ব্যবস্থাকে বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে একেবারে গ্রাস রুট লেভেল পর্যন্ত নিয়ে যেতে পেরেছি, সাধারণ মানুষকে এর সঙ্গে যুক্ত

করে গ্রামের বুকে একটা কর্মের জোয়ার আনতে পেরেছি। ৩৪১টি ব্লকে বর্তমানে উন্নয়নের কাজ চলছে। আপনারা জওহর রোজগার যোজনার কথা জানেন। এই ব্যাপারে পশ্চিম বাংলার যখন সুনাম ছড়িয়ে পড়েছে, রাজীব গান্ধী নিজেও স্বীকার করেছেন যে এত ভাল পঞ্চায়েতি ব্যবস্থা সারা ভারতবর্ষে নেই, তখন আমরা কি দেখলাম? আমরা দেখলাম তিনি আগের ব্যবস্থাকে পরিবর্তন করে, আগে নাম ছিল ইন্দিরা আবাসন যোজনা, জওহর রোজগার যোজনা চালু করেছেন। অর্থাৎ দাদু এবং মায়ের নামটা যাতে ছড়িয়ে পড়ে তার ব্যবস্থা করেছিলেন। ভোটের উদ্দেশ্যে জওহর রোজগার যোজনা, যদিও এর মধ্যে অনেক বাইন্ডিংস, অনেক বাধা বিপত্তি ছিল, তা সত্ত্বেও আমরা এটাকে খুব চ্যালেঞ্জের মধ্যে দিয়ে গ্রহণ করেছিলাম। আমরা নিশ্চিত ছিলাম যে সেই সমস্ত বাধা অতিক্রম করে সফল রূপায়ণ আমরা করতে পারব। আমরা সেটা করতে পেরেছি। কৃষিক্ষেত্রে এই রাজ্য বড় রকমের সাফল্য অর্জন করেছে। চাল উৎপাদনের ক্ষেত্রে রেকর্ড পরিমাণ উৎপাদন হয়েছে। এটা যেমন একটা ভাল অংশ, তেমনি গরিব মানুষদের মধ্যে জমি বিলি বন্টন আমরা করতে পেরেছি এবং গরিব মানুষের নাম আমরা রেকর্ড ভুক্ত করতে পেরেছি। আজকে এখানে আর জমিদার জোতদার নেই। আমরা শুধু যে চাল উৎপাদন বৃদ্ধি করতে পেরেছি তাই নয়, ডাল, সরষে চাষ, অন্যান্য উচ্চ ফলনশীল চাষও বৃদ্ধি পেয়েছে। ১৯৯০ সালে একটা ভাল অংশ, এক লক্ষ চুরানব্বই হাজার মিনিকিট আমরা গরিব কৃষকদের মধ্যে বিলি বন্টন করতে পেরেছি, এর ফলে উৎপাদনও বৃদ্ধি করতে পেরেছি। এর সঙ্গে সঙ্গে পাট চাষের উৎপাদনকে আমরা বৃদ্ধি করতে পেরেছি পাটের দাম কৃষকরা সঠিক ভাবে পাচ্ছে না এটা আমরা জানি। আমরা লড়াই আন্দোলন করছি যাতে কৃষকরা তাদের ন্যায্য দাম পায়। কৃষির উৎপাদন যাতে বাড়ানো যায় তার জন্য সরকার নানা ভাবে চেষ্টা করছেন। ক্ষুদ্র সেচ, মাঝারি সেচের পরিকল্পনা সরকার হাতে নিয়েছেন। ডিপ টিউবওয়েল, রিভার লিফট ইত্যাদি বিভিন্ন মাধ্যম দিয়ে আমরা দেখছি বিশাল একটি কাজ হাতে নেওয়া হয়েছে। কার্যকর করার ক্ষেত্রে যদিও অসুবিধা আছে, আমরা দেখলাম যে ক্ষুদ্র সেচের আওতায় পঁচিশ হাজার হেক্টর জমিকে আনা হয়েছে। সমবায়ের ক্ষেত্রে দেখছি কৃষি সমবায়কে কাজে লাগিয়ে বেকার সমস্যার সমাধানের ব্যাপারে চেষ্টা করা হচ্ছে। বড় শিল্প নয়, এই সমস্ত দিকে বিশেষ ভাবে বেকার সমস্যার সমাধানের দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে। আমরা গ্রামের দিকে বিশেষ ভাবে লক্ষ্য করছি। আজকে যে বেকারের সৃষ্টি হয়েছে তা কেবল পশ্চিমবাংলা সরকারের সৃষ্ট নয়। শিক্ষার হার এবং শিক্ষিতের সংখ্যা যে ভাবে বৃদ্ধি পেয়েছে তাতে সাধারণ ভাবে বেকার বাড়তে পারে। প্রশ্ন হচ্ছে এই যে, অন্য রাজ্যে কি এই সমস্যা নেই? বেকারদের জন্য আমাদের রাজ্য সরকারের যে কর্মসূচি রয়েছে তা হচ্ছে, গ্রামের ক্ষেত্রে কুটির শিল্পের প্রসার ঘটানো। এটা অনেকটা করা গেছে, সেজন্য কিছুটা উন্নতি হয়েছে। এর মধ্যে দিয়ে বেকারদের কর্ম সংস্থানের ব্যবস্থা করা গেছে।

[7-30 — 7-40 P.M.]

স্বাস্থ্য দপ্তরের ব্যাপারে বলতে চাই আমরা বহু লোককে, শত শত ডাক্তারকে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় অনেক জায়গায় ডাক্তাররা যেতে চান না যেটার ব্যাপারে আজকে কংগ্রেসের একজন মাননীয় সদস্য বললেন। নির্যাতনের জন্য ডাক্তাররা গ্রামে যেতে চান না, এটা ঘটনা নয়। যারা শহরে বাস করেন তারা এটা বলতে পারেন, ভাবতে পারেন কিন্তু আজকে গ্রামের পরিবেশ অনেক উন্নত হয়েছে, রাস্তা ঘাটের অনেক উন্নতি হয়েছে, যোগাযোগ ব্যবস্থার অনেক বেশি উন্নতি হয়েছে। আজকে পরিবেশকে আমরা অনেক উন্নতি করতে পেরেছি, গ্রামের মানুষের শিক্ষাদানে সাহায্য করতে পেরেছি। এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কংগ্রেস পক্ষ থেকে আমাদের রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ ভাবে সমর্থন করবেন এটা করা সম্ভব নয়। কিন্তু সত্য বাবু কালকে যে কথাটা বললেন আমি অত্যন্ত সবিনয়ে বলব দয়া করে এই যে দাঙ্গা এই সাম্প্রদায়িক সম্প্রীতির ব্যাপারে সমালোচনা করবেন না। সারা ভারতবর্ষে যখন আগুন জ্বলছিল তখন এইখানে জ্বলছিল। আমি আপনাকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে চাই আমার নির্বাচনী ক্ষেত্রে একটা দাঙ্গা লাগাবার ব্যবস্থা হয়েছিল এবং এরা সবাই কংগ্রেসের লোক, তারা ইসলামী পথে এই দাঙ্গা শুরু করে দিয়েছিল এটা আমাদেরকে অনেক কষ্টে রোধ করতে হয়েছে। আপনারা অনেক বিষয়ে সমালোচনা করেন তাতে আমাদের আপত্তি নেই, এই সাম্প্রদায়িক সমস্যা নিয়ে কোনও কথা বলবেন না। আজকে বারবার বলা হচ্ছে যে ভি. পি. সিং-কে সমর্থন করে আমরা অন্যায় করেছিলাম, কিন্তু আমরা বলব আমরা সমর্থন করে ঠিকই করেছিলাম। রাজীব গান্ধী পশ্চিমবঙ্গের উন্নয়নকে ব্যাহত করেছিলেন, ১২।১৪ বছর ধরে হলদিয়া পেট্রো-কেমিক্যাল আটকে ছিল, ভি. পি. সিং তাঁকে অনুমোদন দিয়েছেন, কিন্তু আপনারা তা পারেন নি। আপনারা তো রাম রথের কথা বলছেন — আমরা তো এই হাউসে বি. জে. পি.-র একটা লোককেও আনি নি আপনারা কংগ্রেসের লোকেরাই তাদের সঙ্গে সমঝোতা করেছেন সিট ভাগ করেছেন, আমাদের বামফ্রন্টে কিন্তু একজনও আসে নি। পার্লামেন্ট থেকে বারবার বলা হয়েছে বি. জে. পি.-কে নিতে পারব না, রাজীব গান্ধীকে হটাবার জন্য আমরা তাদের সঙ্গে নেই। আপনারা সমালোচনা নিশ্চয় করবেন, কিন্তু দুইটি ব্যাপারে নারী নির্যাতন ও সাম্প্রদায়িক ঘটনা দয়া করে বলবেন না। আপনারা তো মাঝে মাঝেই আঁতাত করেন, চন্দ্রশেখরকে রাজীব গান্ধী ভাই বলে মনে করে না, চন্দ্রশেখর চিরকাল এই জওহরলাল নেহেরুর পরিবারের বিরুদ্ধে লড়াই করে এসেছে, আজকে চন্দ্রশেখরকে ঢোকাতে হয়েছে বোফর্সকে চাপা দেবার জন্য। চন্দ্রশেখর ছাড়া কোনও আসা ছিল না। আজকে এই সমস্ত জিনিসগুলি আমাদেরকে দেখতে হবে। আপনারা যদি আজকে সারা

ভারতবর্ষ ঘুরে আসেন তাহলে দেখবেন — আমরা সারা ভারতবর্ষ ঘুরে এসেছি — একমাত্র খাবার জিনিস পশ্চিমবঙ্গেই সস্তা আছে, যা ভারতবর্ষের কোথাও পাওয়া যায় না।

আমরা দিল্লি থেকে আরম্ভ করে সমস্ত কংগ্রেসি রাজ্যগুলি ঘুরে এসেছি সেখানে দেখেছি খাবারের দাম প্রচন্ড। কিন্তু পশ্চিমবাংলায় গরিব লোকও বাঁচতে পারেন আবার বড় লোকরাও বাঁচতে পারেন। এখানে গ্র্যান্ড হোটেলে খাবার মতন লোক আছেন, আবার এক টাকার ছাতু খাবারও লোক আছে। তা ছাড়া কলকাতার বাইরে অন্য যেখানেই যান সেখানে সাত টাকার কমে খাবার পাওয়া যায় না। আজকে আর একটা কথা বলতে চাই, একটা কথা স্বীকার করা উচিত ছিল — বামফ্রন্ট সরকার কিছু না করে থাকতে পারে কিন্তু সাম্প্রদায়িক সম্প্রীতি তাঁরা রক্ষা করেছেন এবং এর জন্যই ভোট পাওয়া উচিত। কংগ্রেসে থেকে কাজ করা যায় না। কংগ্রেস ভূমি আইন পাস করলেও, কংগ্রেস এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট পাস করলেও তা চালু করতে পারেন নি। কেন পারেন নি, তার কারণ হচ্ছে, কংগ্রেসে যে চরিত্রের লোক ছিল তা দিয়ে কাজ করা যায় না। বরকত গনিখানের ২১২ বিঘা বাগান ছিল, সেই বাগান বিক্রি হয়েছিল। এখন আবার সেই বাগান ফিরিয়ে নেওয়া হয়েছে। এই চরিত্রের লোক দিয়ে ভূমি ব্যবস্থার সংশোধন করা যায় না। বামফ্রন্ট সরকার অনেক কিছু করেছেন। ভূমি ব্যবস্থার সংশোধন করেছেন। ২০ লক্ষ চাষীর মধ্যে জমি বিলি করেছেন। আপনারা জমি বিলি করতে পেরেছেন? শ্রেণী সংগ্রামী চরিত্রের লোক ছিল না কংগ্রেসের মধ্যে। আজকে বাস্তু ভিটা জমি বিলি করা হয়েছে। আজকে এইসব জিনিস গ্রাম পরিকল্পনার মাধ্যমে করা হয়েছে। কিছু যদি নাও করে থাকে — রেকর্ড পরিমাণ চাল উৎপাদন করেছে। প্রচুর শস্য বিমা উৎপাদন করেছে। এই সব কেমন করে হল? কংগ্রেস ছাড়া ভারতবর্ষ বাঁচবে কি না জানি না তবে পশ্চিমবাংলায় কংগ্রেস চলবে না। তারপর, রাজ্যপালের ভাষণে এই কথা কোথাও বলা হয় নি যে, কেন্দ্রের বঞ্চনার জন্য রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। স্যার, একটা কথা বলতে চাই, বেকার সমস্যা সমাধানের জন্য ব্যাঙ্ক অসহযোগিতা করছে, ব্যাঙ্কের থেকে ছেলেরা লোন পাচ্ছে না, সেসরু থেকে লোন পাচ্ছে না। এটা রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। এরপর উত্তরবাংলার মানুষ আজকে অবহেলিত এবং অসহায় বোধ করছেন। দার্জিলিংয়ের জন্য একটা পরিকল্পনা করা হয়েছে কিন্তু উত্তরবাংলার জন্য সেরকম কিছু করা হয় নি। উত্তরবাংলার রাস্তাঘাট, স্কুল সব থেকে খারাপ অবস্থায় আছে। আমার মনে হয়, উত্তরবাংলার দিকে নজর দিলে ভাল হয়। তা না হলে বিচ্ছিন্নতাবাদের সৃষ্টি হবে। দ্বিতীয়, কথা হচ্ছে, বিদ্যুতের কথা বলতে গিয়ে বলব, মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, আমাদের কয়লা খনির সঙ্গে লিঙ্কেজ ভাল আছে। কিন্তু এখানকার ভাল কয়লা মহারাষ্ট্র বা অন্য কোথাও চলে যাচ্ছে অথচ আমাদের বিদ্যুৎ কেন্দ্রগুলি ভাল কোম্পানির কয়লা পাচ্ছে না। এই বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে দৃষ্টি দিতে অনুরোধ করব। আর ১৪০০ বিদ্যালয় হবে, এটা খুবই ভালো কথা।

[7-40 — 7-48 P.M.]

আজকে বলতে হবে সেই স্কুলগুলোতে সেই লোকগুলোর চাকরি হবে কি, হবে না? কারণ সেই লোকগুলোকে ঝুলিয়ে রাখার কোনও দরকার নেই। আর স্কুলগুলো কোথায়, কোথায় হবে সেটা আজকে বলে দিন। রাজ্যপালের ভাষণে পানীয় জলের কথা বলা হয়েছে। বলা হয়েছে, এমন কোনও গ্রাম নেই পশ্চিমবঙ্গে, যেখানে পানীয় জলের কোনও উৎস নেই। কিন্তু আমরা দেখেছি, আজকে বহু গ্রামে টিউবওয়েল নেই, এটা দেখা দরকার। এই কথা বলে আমি রাজ্যপালের ভাষণের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব মাননীয় বিধায়ক উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। পশ্চিম বাংলার সামগ্রিক বিষয় নিয়ে আলোচনা করতে গেলে, গোটা ভারতবর্ষকে বাদ দিয়ে সেই আলোচনাটা হতে পারে না। আমাদের বিরোধী পক্ষ যারা আছেন, সেই কংগ্রেস দলের বক্তব্য আমি শুনেছি। যারা দীর্ঘ দিন ধরে কেন্দ্র ও রাজ্য সব ক্ষেত্রেই শাসন চালিয়েছে। আজকে দেশটাকে তারা বিকিয়ে দিয়ে গেছেন। আজকে আমাদের বৈদেশিক ঋণের পরিমাণ দাঁড়িয়েছে ৮০ হাজার কোটি টাকা, যেটা আর কিছু দিন বাদে এক লক্ষ কোটি টাকা ছাড়িয়ে যাবে বলে মনে হয় এবং এর ফলে বিপুল ব্যায়ভার আমাদের উপর এসে পড়ছে এবং সে বোঝা আমাদের বইতে হচ্ছে। আজকে মূল্য বৃদ্ধির কথা বলা হয়েছে, কিন্তু মূল্য নির্ধারণের ক্ষেত্রে — সে কয়লাই বলুন, কেরোসিনই বলুম, ইস্পাত বলুন, পরিবহন বলুন, রেলের ভাড়া বলুন — এগুলোর দাম কে ঠিক করে দেয়? এগুলোর দাম সব কেন্দ্রীয় সরকার ঠিক করে দেয়, তাহলে এখানে এই কথা বলে কি হবে। আজকে কংগ্রেস কেন্দ্রে এমন একটা সরকারকে সমর্থন করছে যারা তিন পায়ের উপর দাঁড়িয়ে আছে। যাদের একটা পা ৬ ফুট, আর একটা পা ৩ ফুট, আর একটা পা ১ ফুট। এমন একটা সরকার আজ কেন্দ্রে দাঁড়িয়ে আছে এবং যাকে সমর্থন করছে কংগ্রেস দল। এখানে সৌগত বাবু বললেন, পশ্চিমবাংলায় উগ্রপন্থীরা হাঙ্গামা করছে, আর প্রশাসন নাকি কিছু করতে পারছে না। প্রশাসন তো এখানে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছে। কিন্তু, আপনারা তো একবারও পাঞ্জাব, আসাম ও অন্ধ্রপ্রদেশের কথা বললেন না। অন্ধ্রপ্রদেশে কি ঘটনা ঘটেছে? সেখানে তো কংগ্রেস শাসনের যে ইতিহাস, সেটা হচ্ছে দাঙ্গা-হাঙ্গামা, জাত-পাতের লড়াই ইত্যাদি সৃষ্টি করা এবং এই সুযোগে রাজনৈতিক ফায়দা লোটা। আজকে আমরা লক্ষ্য করছি, সারা পৃথিবীতে যেখানে যুদ্ধ সেখানেই মার্কিন সাম্রাজ্যবাদ। আর পশ্চিমবাংলায় যেখানেই রাস্তা অবরোধ, বাস বন্ধ, বাস পুড়িয়ে দেওয়া সেখানেই কংগ্রেস দল। আজকে সামান্য একটা পথ দুর্ঘটনাকে কেন্দ্র করে এলাকায় ওরা গন্ডগোল সৃষ্টি করছে, আজকে এসব থেকে ওরা রাজনৈতিক ফায়দা লোটবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলার গণতন্ত্রের কথা ওদের মুখে শোভা পায় না। আজকে ১৯৭৭ সালের আগে অবস্থা কি ছিল সেটা চিন্তা করুন। তখন স্ব-শাসিত সংস্থাগুলিতে নির্বাচন হত না। ১৪-১৫ বছর যাবৎ ওরা কোনও পৌর সভায় নির্বাচন করে নি। বামফ্রন্ট সরকার এই রাজ্যে প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে এই সমস্ত ক্ষেত্রে নিয়মিত নির্বাচন হচ্ছে। নির্বাচন হলে ওরা

হারবে, এই জন্য ওরা নির্বাচন করত না। কলকাতা কর্পোরেশনের নির্বাচনে ওরা হেরে গেছে, সম্প্রতি কেরালায় যে পঞ্চায়েত নির্বাচন হল সেখানেও ওরা হেরে গেছে। কিন্তু আমি ওদের মনে করিয়ে দিতে চাই, যে কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে কোনও নির্বাচন হলেই সেখানে বহু মানুষকে খুন করা হয়। এটা আপনারা অস্বীকার করতে পারেন? কিন্তু পশ্চিমবাংলায় প্রত্যেকটি নির্বাচন শান্তিপূর্ণ উপায়ে করা হয়, মানুষ এখানে নির্ভয়ে ভোট দিতে পারে, নির্ভয়ে তাদের মতামত প্রকাশ করতে পারে। রাজ্যপাল তার ভাষণের মধ্যে পশ্চিমবাংলার যে ছবি তুলে ধরেছেন, সেই ছবিতে দেখতে পাবেন — সাম্প্রদায়িক সম্প্রতী, প্রশাসনিক তৎপরতা এবং বামফ্রন্ট সরকারের কর্ম প্রচেষ্টা।

জনগণের যে ঐতিহ্য হচ্ছে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে জাত-পাতের বিরুদ্ধে সংগ্রাম করা, সাম্প্রদায়িক সম্প্রতী রক্ষা করা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে রাজ্যপালের যে বক্তব্য সেটা অত্যন্ত সঠিক এবং বাস্তব সম্মত সঠিক ছবি তুলে ধরেছেন। ওরা বিদ্যুতের কথা বলছেন, আমরা প্রশ্ন করতে চাই ১৯৭৭ সালের আগে পর্যন্ত বিদ্যুৎ খাতে ওরা কত টাকা খরচ করেছিলেন? পশ্চিমবঙ্গে বিদ্যুৎ খাতের জন্য যে টাকা বরাদ্দ ছিল সেই বরাদ্দকৃত টাকা ওরা অন্য খাতে ব্যয় করেছিলেন। বিদ্যুতের চাহিদা বাড়ছে, ক্ষুদ্র ও কুটির শিল্পের বিকাশ ঘটছে, ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপনে পশ্চিমবঙ্গ নজির স্থাপন করেছে, কর্ম সংস্থানের ক্ষেত্রে ক্রমশ অগ্রগতি ঘটছে। এজন্য বিদ্যুতের দরকার। এইসব কথা ওরা বললেন না, সঠিক তথ্য স্বীকার করলেন না। সঠিক তথ্যকে সমর্থন করে তারপর সমালোচনা করবেন। ওরা এমন ভাবে সমালোচনা করলেন রাজ্যপালের ভাষণকে যেন পশ্চিমবঙ্গের অগ্রগতি কিছুই হয় নি। ওরা শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করলেন। এইভাবে যদি বিরোধিতা করতে থাকেন তাহলে পশ্চিমবঙ্গের বিধানসভায় ওদের অবস্থা শূন্যে পৌঁছাতে পারে। আমি আশা করব আমাদের বিরোধী দল তাঁরা বিরোধী দলের যথাযোগ্য ভূমিকা পালন করবেন। আমি আর একবার রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে বসে বসে ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর বিরোধী পক্ষের কথা শুনছিলাম। আমাদের মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি দু একটা কথা বলতে চাই। সমালোচনা নানা রকমের হতে পারে বিরূপ সমালোচনা, স্বাস্থ্যকর সমালোচনা। স্বাস্থ্যকর সমালোচনা তাকেই বলব যদি সেই সমালোচনার মধ্যে কিছু ভাল দিকের কথা থাকে এবং মন্দ দিকের কথাও থাকে। এখানে আমাদের বিরোধী পক্ষের সদস্য যাঁরা সমালোচনা করলেন তাঁদের ক্ষেত্রে দেখতে পাচ্ছি তাঁরা কেবল বিরূপ সমালোচনা করেছেন, সরকার পক্ষের যে ভাল দিকগুলি আছে, যেগুলি অ্যাচিভমেন্ট আছে সেগুলি তাঁরা বলছেন না। ইতি পূর্বে কংগ্রেস সরকার যখন চলছিল তখন একটা জিনিস আমরা দেখেছি টোটাল ইর‍্যাডিকশন অব ইললিটারেসি যাকে আমরা বলি সেই টোটাল ইললিটারেসি দূরীকরণের জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা কংগ্রেস সরকারের কালে নেওয়া হয় নি। কিন্তু এটা জোর গলায় বলা যেতে পারে আমাদের এই বামফ্রন্ট সরকার সেটাকে বিশেষ ভাবে গ্রহণ করেছেন এবং একেবারে তৃণমূল স্তর থেকে ইললিটারেসি দূরীকরণের কাজে তাঁরা

বিশেষ ভাবে প্রচেষ্টা চালিয়েছেন। এটা নিঃসন্দেহে বলা যেতে পারে প্রায় সমস্ত জেলাগুলিতে এই টোটাল ইর‍্যাডিকেশন অব ইললিটারেসির কাজ আরম্ভ হয়ে গিয়ে সফলতার দিকে এগিয়ে যাচ্ছে এবং মাধ্যমিক শিক্ষা স্তরে কাজের সঙ্গে শিক্ষার যে যোগ সেই যোগটা অত্যাবশ্যকীয়, সেই যোগ না থাকলে সঠিক শিক্ষার দ্বারা কিছু লাভ হয় না, কিছুটা সেই শিক্ষার মধ্য দিয়ে কাজের সঙ্গে তার যোগ সেটা মাধ্যমিক স্তরে অত্যাবশ্যকীয় করা হয়েছে, সেটা ঢোকানো হয়েছে কোর্স হিসাবে।

তারপর আমি প্রাথমিক স্কুলগুলিকে মাধ্যমিক স্কুলে পরিণত করার প্রচেষ্টা সম্পর্কে দু-একটা কথা বলতে চাই। কিছু প্রথমিক স্কুল স্থাপন করা এবং কিছু প্রাথমিক স্কুলকে মাধ্যমিক স্তরে উন্নীত করার যে সিদ্ধান্ত গৃহীত হয়েছে, এটা নিশ্চয় একটা উল্লেখযোগ্য ব্যাপার শিক্ষা ক্ষেত্রের এই উল্লেখযোগ্য দিকটি এড়িয়ে গেলে চলবে না। আমি আর একটি বিশেষ কথা উল্লেখ করতে চাই যে, তফসিলি এবং আদিবাসী অধ্যুষিত অঞ্চলে যে অত্যাচার, উপদ্রব হয়েছে সেখানে বিশেষ স্পেশাল কোর্ট বসিয়ে বিচারের ব্যবস্থা করা হয়েছে। এই সব ব্যাকওয়ার্ড এলাকায় আইনের সুফল পৌঁছে দেবার বিশেষ ব্যবস্থা করা হয়েছে এবং পাবলিক প্রসিকিউটর দেওয়া হয়েছে। এ ছাড়াও আরও কতকগুলি বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আদিবাসী এবং তফসিলি অধ্যুষিত এলাকায় হোম স্টেড ল্যান্ড বিলি করার বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। ইতি মধ্যে যে ল্যান্ড দেওয়া হয়েছে তার শতকরা ৬১ ল্যান্ড তফসিলি এবং আদিবাসী অধ্যুষিত লোকেরাই পেয়েছে। আর একটি দুঃখের কথা রাজ্যপাল মহাশয় বলতে পারতেন — সেটা তিনি জানেন। জানি না তিনি কেন সেটা বলেন নি। মেদিনীপুর জেলার মধ্যে খেজুরী থানা হচ্ছে তফসিলি অধ্যুষিত এলাকা। উচ্চ শিক্ষার ক্ষেত্রে সেখানে একটি কলেজ বিশেষ ভাবে তৈরি করা দরকার এবং এই বিষয়টি রাজ্যপালের কাছে বারে বারে বলাও হয়েছে এবং বিষয়টি তিনি জানেনও। কিন্তু আজ পর্যন্ত সেটি আর তৈরি করা হল না — এটা অত্যন্ত দুঃখের কথা। এই বিষয়টি আমি বিশেষ করে নোট করে নেওয়ার জন্য অনুরোধ করছি। এটা নোট করার যোগ্য বিষয়। তারপর ফিশারিজ ডেভেলপমেন্ট হয়েছে — এটাও একটা উল্লেখযোগ্য দিক। অন্যান্য ডেভেলপমেন্টের ক্ষেত্রে উল্লেখযোগ্য দিক হল — সোস্যাল ফরেস্ট্রি। আমরা জানি সোস্যাল ফিশারিজ করা হয়েছে। মৎসজীবীদের পেনসনের ব্যবস্থা করা হয়েছে। যারা বৃদ্ধ হয়ে পড়ছে তাদের পেনসনের ব্যবস্থা করে দেওয়া হয়েছে। এই কথা বলে মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 7.48 P.M. till 1 P.M. on Monday, the 4th March, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Monday, the 4th March 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 5 Ministers, 2 Ministers of State and 114 Members.

[1·00 — 1-04 P.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Honourable Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Abdus Sattar, Leader of the Opposition of this august House and ex-minister of the State Government** who breathed his last on the 28th February, 1991 at Calcutta after a protracted illness. He was 66.

Born on the 5th June, 1925 at Lalgola in Murshidabad district Shri Sattar had his education at Lalgola M.N. Academy and Serhampore K.N. College. He completed his higher education in Calcutta and acquired his M.A. and LL.B. degrees from Calcutta University. He joined the Berhampore Bar in 1952. He took active interest in district politics at a young age. He became a member and later the President of the Murshidabad Zilla Parishad. He was a member of the Lalgola Panchayat Samiti and President of the Congress(I)'s district Committee for several years. He was also a member and later President of Murshidabad District School Board. Besides he was closely associated with several educational institutions at Lalgola.

Shri Sattar played an important role in the State politics from mid sixties. He was a member of Provincial Congress Committee, All India Congress Committee and was also the President of West Bengal Pradesh Congress Committee during 1971-72.

Shri Sattar was a member of the now defunct West Bengal Legislative Council from June, 1966 to February, 1967. He was elected to the West Bengal Legislative Assembly for successive terms since 1967 from Lalgola Constituency as a Congress candidate. He served as the Minister-in-charge of Land and Land Revenue Department in the P.D.F. Ministry in 1968 and again held the same portfolio alongwith Excise

Department in the P.D.A. Ministry in 1971. During 1972 to 1977 he was given the charge of Agriculture and Community Development, Rural Water Supply, Judicial and Legislative Departments. He was the leader of Congress Legislature Party in the House since 1977. From 1982 onwards he acted as the Leader of the Opposition of this House and he held this position till his death.

This soft spoken and ever-smiling Congress leader was by nature amiable and modest and won the hearts of all who came in contact with his pleasant personality.

At his death the State has lost a leading political leader of the old School.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon'ble Members rose in their seats and observed silence for two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

**Adjournment**

The House was then adjourned at 1-04 P.M. till 1 P.M. on Tuesday, the 5th March, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 5th March, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 11 Ministers, 4 Ministers of State and 167 Members.

[1-00 — 1-10 P.M.]

### Obituary References

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Prof. Ajit Kumar Saha,** an eminent physicist who died at his residence in South Calcutta on the 1st March, 1991. He was 69.

He was the worthy son of his illustrious father, Prof. Meghnad Saha. Born in August 1922. Prof. Saha had his early education in Switzerland and later at Allahabad. He graduated from the Presidency College, Calcutta and did both his M.Sc. and D.Sc. from Calcutta University.

A recipient of the prestigious 1951 Exhibition Scholarship, Professor Saha worked at the laboratory of Nobel laureate Prof. Max Born in Edinburgh. On his return to India he joined the Institute of Nuclear Physics, later renamed as Saha Institute of Nuclear Physics, in Calcutta and set up the experimental beta spectroscopic laboratory. He headed a powerful group of theoretical physicists to pioneer research in solid state physics in India. He wrote several books on this subject.

Dr. Saha enjoyed a long standing association with the Saha Institute of Nuclear Physics as a senior professor and head of the Department of Theoretical Nuclear Physics and solid state physics. He also served as the director of the institute for some time and on retirement was made the Emeritus Professor.

Prof. Saha held a number of responsible positions in various scientific bodies and institutions. He was the general President of that Indian Science Congress, a council member and fellow of Indian National Science Academy, at trustee and council member and for some time the head of the Bose Institute, Calcutta, a council member of Indian Metereological Department and a member of the general body of the Council for Scientific and Industrial Research. He was the Physical

*Science Secretary and a Council member of the Asiatic Society for a considerable period. He also headed the Calendar Reform Committee as its Chairman.*

His death creates a void in the arena of cultivation of Nuclear Physics in the country. Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

.....(at this stage Hon'ble Members stood in silence for two minutes).

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

.....(Several Congress(I) Members rose to speak).....

...(noise)...

## DISCUSSION ON THE INCIDENCE OF COLLAPSE OF BUILDING AT COLLINS STREET

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলিন্স লেনে যে দুর্ঘটনা ঘটেছে সেটা সারা ভারতবর্ষের ইতিহাসে বোধ হয় সবচেয়ে দুর্ভাগ্যজনক, দুঃখজনক এবং কলঙ্কজনক ঘটনা। আজকে সেখান থেকে ৫৩/৫৪ জনের মৃতদেহ উদ্ধার করা হয়েছে এবং আরও কত মৃতদেহ সেখানে আছে কেউ তা জানে না। আজকে যখন বিধানসভা চলছে, ঠিক সেই সময় যখন এই দুর্ঘটনা ঘটলো, তা জানার পর আমার মনে হয়, সমস্ত দলের মাননীয় সদস্যরা একমত হবেন, এই বিষয়ে কোনও রাজনীতি না করে, একটা আলোচনা তারা করুন, এবং যারা দোষী, তাদের শাস্তির ব্যবস্থা করুন, এবং যে মন্ত্রী মহাশয় দোষী, যাদের চিহ্নিত করা যায়, তাদের বিরুদ্ধে এই হাউস থেকে একটা সর্বসম্মতভাবে প্রস্তাব দেওয়া উচিত। আলোচনা তো হবেই। শুধু আলোচনা না করে কোনও মন্ত্রী মহাশয় দোষী কারণ মন্ত্রী বুদ্ধদেব বাবু তিনি নিজে বলেছেন তিনি বুঝছেন কে দোষী, সুতরাং তার নৈতিক দায়িত্ব বোধ আছে, তিনি কিন্তু এখনও পর্যন্ত পদত্যাগ করেন নি, মেয়র প্রশান্ত চ্যাটার্জি তিনিও এখনও পর্যন্ত পদত্যাগ করেননি। তারা যখন এখন পর্যন্ত পদত্যাগ করেননি, তখন আজকে সমস্ত কোয়েশ্চেন আওয়ার বন্ধ করে দিয়ে আলোচনা করার ব্যবস্থা করুন। যে মন্ত্রী মহাশয় এর দায়িত্বে আছেন তার বিরুদ্ধে রেজলিউশন এদের আলোচনা করার সুযোগ দেওয়া হোক এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিন্স লেনের দুর্ঘটনা খুবই দুঃখজনক ঘটনা। আমি অনুরোধ করছি কোয়েশ্চেন আওয়ার বন্ধ করে দিয়ে এই সম্পর্কে একটা আলোচনার সুযোগ দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিন্স লেনে যে মর্মান্তিক ঘটনা গত ২৮শে ফেব্রুয়ারি ঘটে গেল, এতে সারা পশ্চিমবাংলার মানুষ মর্মাহত, এবং এই ঘটনা

নজিরবিহীন, সুতরাং সমস্ত বিজনেস আওয়ার বন্ধ করে দিয়ে এই বিষয়ে আলোচনার সুযোগ দিন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার বুকে বাড়ি ভাঙার ঘটনা প্রথম নয়, সম্প্রতি কলেজ স্ট্রিটে যে বাড়ি ভেঙে পড়ে, এই সমস্ত বিষয় সম্পর্কে আলোচনা করা হোক, কোয়েশ্চেন আওয়ার এবং মেনশন. আওয়ার বন্ধ করে দিয়ে। আলোচনার সময় কয়েকটি বিষয়ের দিকে লক্ষ্য দেওয়া উচিত, যেমন বাড়ির প্ল্যান করার পর যখন বাড়ি করা হবে, তারা যে সমস্ত মশলার ভাগ দিয়ে বাড়ি করে, সেই সম্পর্কেও আলোচনা করতে হবে। আর একটা বিষয়, আমাদের সরকারি দপ্তরের টেন্ডারের যে প্রশ্ন আছে, সেখানে ২০ পারসেন্ট, ৩০ পারসেন্ট লেসে কাজ হয়, এই সমস্ত বিষয়গুলো আজকে এখানে আলোচনা করতে পারি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিন্স লেনে যে বাড়িটা ভেঙে পড়েছে, সেটা অত্যন্ত ভয়াবহ ঘটনা। আমি নিজে সেখানে গেছি, এ গলির ভেতর যে কি ভাবে এরকম বাড়ি উঠছিল, এটা একটা আশ্চর্যজনক ঘটনা। কলকাতায় এইরকম প্রচুর বাড়ি উঠছে, সরকার এই ব্যাপারে কি করতে চান, সেটা জানতে চাই। সুতরাং এই বিষয়ে আলোচনা করা হোক, এই সম্পর্কে আমি সম্মতি জানাচ্ছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, বিরোধী দলের নেতা যে প্রস্তাব উত্থাপন করেছেন ইতিমধ্যেই সমস্ত দলের তরফ থেকে সে প্রস্তাবকে সমর্থন জানানো হয়েছে। আপনি অতীতে এই ধরনের গুরুত্বপূর্ণ বিষয়ে যেখানে জনসাধারণের স্বার্থ ওতঃপ্রোতভাবে জড়িত—আমাদের আলোচনার সুযোগ দিয়েছেন। বিধানসভার নির্দিষ্ট কর্মসূচি বাতিল করে আলোচনার সুযোগ করে দিয়েছেন। আজকের এই বিষয়টি নিয়ে সাধারণ মানুষের মধ্যে আলোড়ন সৃষ্টি হয়েছে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। অতএব পুঙ্খানুপুঙ্খ আলোচনা হওয়া উচিত। গণতান্ত্রিক রীতি-নীতির প্রতি শ্রদ্ধা প্রদর্শনের জন্য বিধানসভায় — বিশেষ করে বামফ্রন্ট ক্ষমতাসীন হবার পর আপনি বহু নজির স্থাপন করেছেন। সেইজন্য আমার আপনার কাছে আবেদন আজকে আমাদের প্রশ্ন-পর্ব, উল্লেখ-পর্ব এবং প্রয়োজন হলে জিরো আওয়ার পর্যন্ত সাসপেন্ড করে এ বিষয়ে আমাদের আলোচনা করার সুযোগ করে দিন। বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে উপযুক্ত গুরুত্ব দিয়েই আমাদের আলোচনা করা উচিত। এরমধ্যে রাজনীতির কিছু নেই। যেসব অসাধু মানুষ এরসঙ্গে জড়িত তাদের চিহ্নিত করা দরকার।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'কলিন্স লেনের' বাড়িটিই কলকাতা শহরে বাড়ি ভাঙার প্রথম ঘটনা নয়। যখন কলকাতার ৩০০ বছর পূর্তি হচ্ছে তখন তিন বছরে কলকাতায় তিনটে বাড়ি ভেঙে পড়েছে। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার ঠিকই বলেছেন, এটাতে কোনও রাজনীতির প্রশ্ন নেই, এটা একটা মানবিকতা বোধের প্রশ্ন। সুতরাং আমার মনে হয় অন্যান্য সমস্ত বিষয়গুলি সম্বন্ধে এখন আলোচনা স্থগিত রেখে এত বড় একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনি আলোচনার অনুমতি দেবেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কলিন্স লেনের বাড়ি ভাঙার যে

ঘটনাটি ঘটেছে সেটিকে একটি হত্যাকান্ডের ঘটনাই বলা যায়। ঘটনাটি নিয়ে বিধায়করা যখন আলোচনা করতে চাইছেন তখন আমর মনে হয় আপনি আলোচনা করার অনুমতি দেবেন। ইতিমধ্যে কলকাতায় তিনটে বাড়ি ভেঙেছে, অনেক জীবনহানি হয়েছে। এই সমস্যার স্থায়ী সমাধানের কথা মনে রেখেই যেন আমরা আলোচনায় অংশগ্রহণ করি, এটাই সকলের কাছে আমার অনুরোধ।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলিঙ্গ লেনে বাড়ি ভাঙার ফলে যে মৃত্যু সংগঠিত হয়েছে তা অত্যন্ত দুঃখজনক এবং মর্মন্তুদ ঘটনা। ঘটনাটির বিষয়ে এখানে আলোচনা হওয়া একান্ত প্রয়োজন। শুধু তাই নয়, ভবিষ্যতে যাতে এই ধরনের ঘটনা আর না ঘটতে পারে সেদিকে লক্ষ্য রেখে এই বিধানসভায় একটা সর্ব-সম্মত মতামত বেরিয়ে আসা দরকার। আমি সেইজন্য আপনাকে অনুরোধ করছি, আপনি আজকে বিধানসভার পূর্ব নির্ধারিত কার্যসূচি স্থগিত রেখে এ বিষয়ে আলোচনা করার জন্য আমাদের অনুমতি দিন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিঙ্গ লেনে যে চারতলা বাড়িটি ভেঙে পড়ে গেছে এবং তারফলে যে ৫২ জন মানুষের মৃত্যু হয়েছে সে ঘটনাটি অত্যন্ত দুঃখজনক এবং মর্মান্তিক ঘটনা। এরকম ঘটনা কলকাতায় বার বার তিন বার ঘটে গেল। কলিঙ্গ লেনের ঘটনায় ইতিমধ্যেই ৫২ জনের মৃত্যু হয়েছে, এবং আরও কিছু লোক হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। সেইজন্য আমি আপনাকে অনুরোধ করছি, আজকে বিধানসভার নির্দিষ্ট সমস্ত কাজ বন্ধ রেখে এই বিষয়ে আমাদের আলোচনার ব্যবস্থা করে দিন, যাতে ঐ ঘটনায় যারা প্রকৃত দোষী তাদের শাস্তি হয়।

**মিঃ স্পিকার ঃ** এখন সমস্ত পার্টির প্রতিনিধিদের বক্তব্য শুনে আমি মনে করছি যে এই হাউসের কন্সেনসাস আছে যে কলিঙ্গ লেনে যে বাড়ি ভাঙার ঘটনা সেটা গুরুত্বপূর্ণ এবং এটা আলোচনা করার দরকার আছে। এইজন্য কোয়েশ্চেন, মেনশন আওয়ারটা ছেড়ে দিয়ে ২ ঘন্টা আলোচনা করব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা ৩ ঘন্টা সময় করে দিন।

**মিঃ স্পিকার ঃ** আমি আপনাদের কাছ থেকে যে লিস্ট পেয়েছি তাতে ১ ঘন্টা সময়ও এখানে নেই। সুতরাং ২ ঘন্টা যথেষ্ট সময়। এরমধ্যে বক্তারা তাদের বক্তব্য রাখবেন, তারপর হাউসের অন্য বিজনেস হবে। আমি সুদীপ বন্দ্যোপাধ্যায়কে ইনিসিয়েট করতে অনুরোধ করছি। আমি শুধু এখানে এইকথা বলতে পারি, এই ঘটনা অত্যন্ত দুঃখজনক এবং দুর্ভাগ্যজনক। আইন-কানুন না মেনে কনস্ট্রাকশন করেছে। এই ব্যাপারে পাবলিক ওপিনিয়নের দরকার আছে। সবাই মিলে এর বিরুদ্ধে লড়তে হবে, মোকাবিলা করতে হবে। এখানে রাজনীতি আনা উচিত হবে না। এখন বক্তব্য রাখবেন সুদীপ বন্দ্যোপাধ্যায়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি কি অ্যাডজোর্নমেন্ট মোশন অ্যাকসেপ্ট করলেন?

**মিঃ স্পিকার ঃ** কোনও অ্যাডজোর্নমেন্ট মোশন নয়। হাউসের কনভেনশন অনুযায়ী ইমপর্টান্ট ইস্যু হলে কোয়েশ্চেন মেনশনের বদলে আমরা আলোচনা করি, অ্যাডজোর্নমেন্ট মোশন নয়।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কলিন্স লেনে যে ঘটনা ঘটেছে সেটা দুর্ভাগ্যজনক ঘটনা, কলঙ্কজনক ঘটনা। এই বিষয়ের উপর আপনি যথেষ্ট গুরুত্ব দিয়ে এবং সভার মতামত নিয়ে যে আলোচনা করতে দিয়েছেন তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। যে কথাটা বলা দরকার সেটা হচ্ছে ৫৪ জন মানুষ প্রাণ হারিয়েছেন কলকাতার কলিন্স লেনে যে ঘটনা ঘটেছে এটা প্রথম ঘটনা নয়, তৃতীয় ঘটনা। কলকাতা শহরে বহুতল বাড়ি ভেঙে পড়ার ঘটনা এর আগে ঘটেছে। ডাঃ রাজেন্দ্র দত্ত লেনে প্রদীপ কুন্দলিয়া যিনি একজন প্রোমোটার তার বাড়ি ভেঙে পড়ল, এরপর আলিপুরে বাঙ্গুরদের বাড়ি ভেঙে পড়ল আর তৃতীয় ঘটনা ঘটল কলিন্স লেনে সমস্ত ঘটনাকে ছাড়িয়ে গিয়ে এইরকম একটি দুঃখজনক ঘটনা ঘটল। স্যার, যে কথাটা বলা দরকার, কলকাতা শহরে ১৯৮৪ সাল থেকে ১৯৯০ সাল এই ৬ বছরের মধ্যে ৮ হাজার থেকে ১০ হাজার বে-আইনি বাড়ি তৈরি হয়েছে। এই ৮ হাজার থেকে ১০ হাজার বে-আইনি যে বাড়ি তৈরি হয়েছে তার মূলে আছে অসাধু প্রোমোটার। কলকাতা শহর আজকে এইসব অসাধু প্রোমোটারদের স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। প্রদীপ কুন্দলিয়ার যে বাড়ি ভেঙে পড়ল আমি বিস্মিত হলাম-১১ মাস পরও প্রদীপ কুন্দলিয়ার বিরুদ্ধে কোনও চার্জশিট দেওয়া গেল না, আরও দুর্ভাগ্যের বিষয়, প্রদীপ কুন্দলিয়ার বাড়ির ব্যাপারে সরকারি উকিল শ্রী সরোজেস মুখার্জি, পাবলিক প্রোসিকিউটর, তিনি পুলিশের কাজকর্মের বিরুদ্ধে, অবহেলার অভিযোগ এই মামলা পরিচালনার দায়িত্বভার নিতে অস্বীকার করেন এবং পদত্যাগ করেন। এইসব দেশে প্রমাণিত হয় যে অসাধু প্রোমোটারদের সঙ্গে একটা গোপন যোগসাজসের প্রশ্ন যদি না থাকত তাহলে কলকাতা শহরে এই জিনিস ঘটত না। আজকে আমাদের জানতে হবে আমি সংবাদ পেয়েছি মাননীয় বুদ্ধদেববাবুকে আমি এই ব্যাপারে অনুসন্ধান করতে অনুরোধ করব এই প্রদীপ কুন্দলিয়া, কুখ্যাত ভদ্রলোক, যিনি এই বাড়ি ভেঙে পড়ার ব্যাপারে জড়িত, যিনি ইস্টার্ন পেপার মিলের মালিক, তিনি লন্ডন শহরের বুকে ৪ নম্বর রয়েড স্ট্রিটে কনস্ট্রাকশন কোম্পানি খুলেছেন। সম্প্রতি ইরাকে যে বিধ্বংসী কান্ডকারখানা ঘটল সেখানে যে কনস্ট্রাকশনের কাজ হবে সেই কনস্ট্রাকশনের কাজ একটা যৌথ উদ্যোগে ধরবার চেষ্টা করছেন। এই অভিযোগ আমি এই কলকাতা শহরের বুক থেকে পেয়েছি। আমি সরকারকে অনুরোধ করব, এই ঘটনার অনুসন্ধান করে দেখুন, এর সত্যতা সম্পর্কে আমাদের অবহিত করুন। এই যে ঘটনা, এটা যদি সত্যি হয় তাহলে অসাধু প্রমোটারদের শায়েস্তা করা কখনই কলকাতা শহরের বুকে সম্ভবপর হবে না। আজকে আমাদের বাস্তব অভিজ্ঞতা বলছে যে, থানার একটি অংশ, কলকাতা কর্পোরেশনের একটি অংশ এবং এলাকায় এলাকায় সি.পি.এম.-এর এক শ্রেণীর ক্যাডারদের মধ্যে একটা আনহোলি নেকসাস একটা অশুভ আঁতাত তৈরি হয়ে গেছে। এই আনহোলি নেকসাসের ফলে কোনও অবস্থাতে কখনই এই পরিস্থিতির মোকাবিলা করা যাবে না। যখনই পুলিশ দেখতে যাচ্ছে, তাদের পয়েন্ট অফ গান থামিয়ে দেওয়া হচ্ছে। এবং যখনই আমরা অভিযোগ করেছি যে, ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজোরিয়াদের হাতে কলকাতাকে বিক্রি করবার চেষ্টা হয়েছিল, বিভিন্ন পৌর বাজারগুলিকে ন্যূনতম প্রিমিয়ামে বিক্রি করবার চেষ্টা করা হয়েছিল, বুদ্ধদেববাবু বরাবর সেই অভিযোগ খন্ডন করে এসেছেন। কিন্তু কি কি কারণে আজকে এসব ঘটছে তার গভীরে তিনি যাননি। আজকে ক্যালকাটা কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্ট সম্পূর্ণভাবে নিষ্ক্রিয়। তাই আজকে

মন্ত্রী বুদ্ধদেববাবুর কাছ থেকে জানতে চাই, বিল্ডিং ট্রাইব্যুনাল ঠিকমতো কাজ করছে কিনা, আইন মেনে প্ল্যান তৈরি হচ্ছে কিনা, ট্রাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের আনুপাতিক হার মেনে বাড়ি তৈরি হচ্ছে কিনা এবং সেটা দেখাশুনা করবার ব্যবস্থা কলকাতা কর্পোরেশনে আছে কিনা, এবং এসব ক্ষেত্রে তিনি সন্তুষ্ট কিনা? এক্ষেত্রে আমরা বার বার বলে আসছি যে, একটা মাপকাঠি ঠিক করুন, একটা লিমিট করুন যে কর্পোরেশনের কোনও এলাকায় কত তলা বাড়ি করা যাবে, তারজন্য একটা নির্দিষ্ট মাত্রা স্থির করে দিন। কিন্তু আজ পর্যন্ত সেই লিমিট নির্দিষ্ট করতে পারলেন না। এটা সরকার পক্ষের সম্পূর্ণভাবে ব্যর্থতা। প্রদীপ কুন্দলিয়ার বাড়ি ভেঙে পড়বার পর একটা তদন্ত কমিটি গঠিত হল, কিন্তু তার রিপোর্ট প্লেস করলেন না। অথচ স্টেটসম্যান পত্রিকায় সেই রিপোর্ট বেরিয়ে গেল। হাউসে আমাদের কাছে আজও সেই তদন্ত কমিটির রিপোর্ট প্লেস করলেন না। একইভাবে বাঙ্গুরের বাড়ি ভেঙে পড়েছে এবং আজকে কলিন্স লেনের বাড়ি ভেঙে পড়ল। তদন্ত কমিটি করেছেন। কিন্তু এতে কি হবে? কারণ প্রদীপ কুন্দলিয়া আজকে রাস্তায় বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে। সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই গোটা পরিস্থিতির উপর। গড্ডালিকা স্রোতে ভেসে চলেছেন সরকার। একটার পর একটা ঘটনা ঘটছে এবং তারপর একটা করে তদন্ত কমিটি গঠন করা হচ্ছে। প্রশাসনিক নিয়ন্ত্রণ আজকে সম্পূর্ণভাবে আলগা হয়ে পড়েছে। আপনার উপর বিশ্বাস ছিল, কিন্তু কোথায়? সরকার পক্ষ থেকে বলা হয়েছে, সেখানে কংগ্রেস কাউন্সিলর। রেলে যদি কোনও দুর্ঘটনা ঘটে সেক্ষেত্রে রেলমন্ত্রী যদি বলেন যে, যে রেল স্টেশনে দুর্ঘটনাটি ঘটেছে সেটা বিরোধীপক্ষের এম.পির লোকসভার কেন্দ্রের এলাকা, তাহলে কি মেনে নিতে হবে যে, যেহেতু বিরোধী এম.পির এলাকায় রেল দুর্ঘটনাটি ঘটেছে সেজন্য কেন্দ্রীয় রেলমন্ত্রীর কোনওরকম দায়িত্ব আসছে না, দায়িত্ব বর্তাচ্ছে ঐ এলাকার এম.পির উপর? কাজেই এইভাবে বলে লাভ নেই। আজকে এখানে নগর সভ্যতার সঙ্কট দেখা দিয়েছে। আর এর থেকে যদি অভিজ্ঞতা লাভ করতে না পেরে থাকেন তাহলে আহ্বান জানাচ্ছি, আসুন, কলকাতা শহরের বুকে ঘুরে ঘুরে দেখুন যে এই শহরের বুকে কি পরিমাণ বেআইনি বাড়ি তৈরি হয়েছে। আপনি সেই একই কথা বলে থাকেন যে, বর্ধন মার্কেট, পার্ক প্লাজা ভাঙা যাচ্ছে না, কারণ আইনগত বাধা আছে। কিন্তু প্রদীপ কুন্দলিয়ার বিরুদ্ধে পুলিশের চার্জ-শীট দিতে কেন ১১ মাস সময় লাগে সেটা পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যরা জানতে চাইতেই পারেন। আজকে একটি বাড়ি ভেঙে পড়ায় ৫২ জনের অসহায়ভাবে মৃত্যু হয়েছে। সেখানে কলকাতায় আজকে যদি ৮ হাজার বেআইনি বাড়ি থাকে তাহলে তাতে বসবাসকারি ৪ লক্ষ মানুষকে কিভাবে বাঁচাবেন? আজকে ঐসব বেআইনি বাড়িতে যাদের বাস তাদের জীবনের নিরাপত্তা নেই। ইরাকের সঙ্গে মার্কিন যুক্তরাষ্ট্রের যুদ্ধে এক লক্ষ ইরাকি প্রাণ দিয়েছেন। সেখানে কলকাতার বুকে ঐসব বেআইনি বাড়িতে যে চার লক্ষ মানুষ বাস করছেন তাদের জীবন আজকে বিপন্ন। বলব এই ঘটনার প্রতিবাদে আবার যখন মানুষের প্রতিবাদকে সোচ্চার করতে কংগ্রেস কলকাতা বন্ধ ডাকল তখন শ্যামল চক্রবর্তীকে সরকারের তরফ থেকে বন্ধ ভেঙে দেবার দায়িত্ব দেওয়া হচ্ছে। এর চেয়ে লজ্জার আর কিছু থাকতে পারে? আজকে কলকাতা বন্ধকে আপনারা সমর্থন করুন। এতগুলো মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন, লজ্জা করে না আপনাদের? অসাধু প্রোমোটারদের বিরুদ্ধে যে প্রতিবাদ সেই প্রতিবাদের আরও একটা কলকাতা বন্ধকে ব্যর্থ করে দেওয়ার পেছনে প্রোমোটারদের হাতকে শক্ত করে

দেবার চেষ্টা করছেন। তার পেছনে কি যুক্তি দেখালেন? সামনে অ্যানুয়াল পরীক্ষা, পরীক্ষার্থিদের অসুবিধা হবে তাই। পরীক্ষার্থিদের জন্য ভারি আকুতি আপনাদের! কলকাতার বুকে ক্যাডার বাহিনী নামিয়ে, শ্যামল চক্রবর্তীর নেতৃত্বে ক্যাডার বাহিনী নামিয়ে শ্যামল চক্রবর্তীকে নেতা সাজিয়ে এগিয়ে দেবার চেষ্টা করছেন। আজকে এর বিরুদ্ধে আমরা প্রতিবাদ করছি। এবারে আমি বুদ্ধদেববাবুকে বলব অসাধু প্রোমোটারদের হাতে কলকাতা বিক্রি হয়ে গেছে, অসাধু প্রোমোটারদের স্বর্গ রাজ্য এটা। আজকে এই নৈতিক দায়িত্ব বোধে আপনি, মেয়র-ইন-কাউন্সিল, মেয়র পদত্যাগ করুন। এই দাবি হচ্ছে কংগ্রেসের পক্ষ থেকে। এটা কোনও রাজনৈতিক দাবি নয়, আপনাদের নৈতিক দায়িত্ব বোধে আপনারা পদত্যাগ করুন। আপনাদের পদত্যাগের মধ্যে দিয়ে আপনারা পরিষ্কার বুঝিয়ে দিন, এই যে সমস্যা মোকাবেলা করতে সরকার প্রকৃতপক্ষে রাজি। আপনারা সঠিকভাবে বুঝিয়ে দিন প্রকৃত পক্ষে সরকার এই সমস্যার মোকাবেলা করতে চায়। কলিন্স লেনের বাড়ি ভাঙার সূত্র ধরে কলকাতা শহরের বুকে কাউন্সিলারদের ক্ষমতা নিয়ে বার বার বোঝানোর চেষ্টা করা হচ্ছে। কাউন্সিলারের কোনও বিল্ডিং বন্ধ করে দেবার, কাজ চালু করে দেবার বা কাজ করাবার কোনও এক্তিয়ার বা ক্ষমতা আছে কিনা সেটা পরিষ্কার করে বলে দেবেন, আপনার মুখ থেকে সেটা শুনতে চাই। আপনারা গ্রামবাংলা থেকে এসেছেন, এখানে বসে চিৎকার করবেন না, এখানকার পরিস্থিতি আপনারা জানেন না, আপনারা মুখ বুজে বসে থাকুন। কলকাতা কাউন্সিলারদের কি ক্ষমতা আছে, প্রকৃত ক্ষমতা কি আপনি আজকে সেটা ব্যাখ্যা করে বলে দেবেন ১৯৮০ সালের অ্যাক্ট অনুযায়ী। আজকে আপনারা কলকাতা শহরের কাউন্সিলারদের এই ব্যাপারে জড়িয়ে দেবার চেষ্টা করছেন। আজকে তাই আমি বলতে চাই কলকাতার বুকে এই সমস্ত কাজ যারা করে বেড়াচ্ছে বাড়ি ভাঙার ব্যাপারে যারা জড়িত, সেই ইস্টার্ন পেপার মিলের মালিক এবং ইস্টার্ন বিস্কিটস কোম্পানির মালিকের ছেলে মিলে একটা কোম্পানি খুলছে লন্ডন শহরের বুকে ৪ নং রয়েড স্ট্রিটে বাগদাদে কন্সট্রাকশনের কাজ ধরবার চেষ্টা করছে। তারাই আবার কলকাতার বুকে অসাধু প্রমোটারদের হয়ে লড়াই করছে। এটা হতে পারে না। অসাধু প্রোমোটারদের মতো এই ধরনের মানুষের হাতে হাত মিলিয়ে পার্টি অফিসে চাঁদা নিয়ে রাজনীতি করার চেষ্টা করছেন। অবিলম্বে এই জিনিসের নিরসন হোক এই দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিন্স লেনে গত ২৮ তারিখে রাত্রে যে মর্মান্তিক দুর্ঘটনা সেই দুর্ঘটনায় ইতিমধ্যে ৫০ জনের বেশি মানুষ মারা গেলেন। ঘটনা যে খুবই মর্মান্তিক সেটা আমরা সকলেই স্বীকার করছি। কাগজে দুটি ছোট ছেলের ছবি বেরিয়েছে সেটা আপনারা দেখেছেন, সেই দুটি ছেলের পরিবারে আর কেউ বেঁচে নেই। এইরকম একটা মর্মান্তিক ঘটনা সেইদিন আমাদের রাজ্যে ঘটল। যেরকম মর্মান্তিক ঘটনা সেই দিন ঘটল সেইরকম মর্মান্তিক ঘটনা কলকাতার শহরে যাতে আবার না ঘটে সেই উদ্দেশ্য নিয়ে আজকে আলোচনা হোক এই দাবি আমরা উত্থাপন করেছিলাম। আশা ছিল বোধহয় আইনকানুন বা অন্য কিছু ভাবে পরিবর্তনের কোনও সূত্র বিরোধী দল থেকে উত্থাপিত হবে, যে সূত্রের ভিত্তিতে মাননীয় মন্ত্রী হয়ত ভাববার সুযোগ পাবেন যে এইভাবে কলকাতা পৌরসভাতে বিল্ডিংস অ্যাক্ট, আইনকানুন বা অন্যকিছু ভাবে পরিবর্তন করার সুযোগ আসবে। এটা যদি

আসত তাহলে বেআইনি ভাবে যারা বাড়ি করছে বা বেআইনি ভাবে বাড়ি তৈরি করে মানুষ মারার চক্রান্ত করছে তাদের বিরুদ্ধে কলকাতা শহরে আগামি দিনে যাতে আর বাড়ি না ভাঙে তার ব্যবস্থা গ্রহণ করা যেত। আমি দুঃখিত যে, এইরকম কোনও সাজেশন, এইরকম বাস্তবমুখী কোনও পরিকল্পনার কথা এখনও শুনলাম না। আমি আশাকরি কংগ্রেসের মধ্যে যারা শুভবুদ্ধি সম্পন্ন মানুষ আছেন তারা এইরকম মর্মান্তিক ঘটনা যেন না ঘটে তারজন্য সেই ধরনের কোনও উদাহরণ বা সাজেশন উত্থাপন করবেন। আগামি দিনে এইরকম হত্যাকান্ড যাতে আর না ঘটে এইরকম প্রশ্ন অনেক উঠেছে। আমাদের ভাবতে হবে, কলকাতা কর্পোরেশনের মধ্যে দেখলাম এটা নিয়ে পরপর তিনটি বাড়ি ভাঙলো। একটি বাড়ি কুন্দলিয়া তৈরি করেছিল যিনি একজন বড় কন্ট্রাক্টর তথা প্রোমোটার। ২য়টি হচ্ছে সেই বাড়ি যেটি নির্মাণ করেছিল বাঙ্গুর, ইনি একজন বড় প্রোমোটার। তৃতীয় বাড়ি যেটি ভেঙেছে সেটি এই কুন্দলিয়া এবং বাঙ্গুরের মতো প্রোমোটারকে দেখে নতুন নতুন যে প্রোমোটার তৈরি হয়েছে তাদের দ্বারা নির্মিত বাড়ি। এই ধরনের বাড়ি যাতে তৈরি না হতে পারে সেজন্য আমাদের সকলে মিলে চেষ্টা করা উচিত। আমি এই ধরনের বাড়ি তৈরি বন্ধ করার ব্যাপারে একমত। এই ক্ষেত্রে রাজনীতির প্রশ্ন সামনের সারিতে আনা উচিত নয়। এই মর্মান্তিক ঘটনাকে নিয়ে রাজনীতি করবেন না। এ সম্বন্ধে নতুন কিছু করার থাকলে তা আপনারা আমাদের সামনে উপস্থাপিত করুন। আমরা সকলে মিলে চেষ্টা করব যাতে আগামি দিনে এইভাবে আর ৫৪ জন গরিব সাধারণ মানুষকে আর মরতে না হয়। প্রথম বাড়িটি ভাঙল কুন্দলিয়ার। প্রশ্ন উঠেছে যে সেটি কোথায় ভাঙল? কাউন্সিলারকে? কুন্দলিয়ার কাউন্সিলার ছিলেন কংগ্রেসি। ২য় বাড়িটি ভেঙেছে বাঙ্গুরের। কলকাতা পৌরসভার প্রতিনিধি কে? কংগ্রেসি কাউন্সিলার। কলিন্স লেনে আবার বাড়ি ভাঙল। সেক্ষেত্রে কাউন্সিলার কে? কংগ্রেসি কাউন্সিলার। এখানে আগেভাগে প্রশ্নটা উত্থাপিত হয়েছে বেশ কৌশলে একজন এম.পি. এমনকি এম.এল.এ.র ক্ষেত্রে এই প্রশ্ন উত্থাপিত হয়নি। একজন এম.এল.এ. বা এম.পি.র পৌরসভা সংক্রান্ত ব্যাপারে কোনও ক্ষমতাই নেই। আজকের দিনে পৌরসভার আইনকানুন যারা নাড়াচাড়া করেন, পৌরসভার নির্বাচিত প্রতিনিধি যারা, তাদের হাতে কতটা ক্ষমতা আছে তা সবাই জানেন। আজকে বরো আছে। তাদের হাতে সম্পূর্ণ ক্ষমতা, কাউন্সিলারদের হাতে সম্পূর্ণ ক্ষমতা রয়েছে। আজকে বরোর অধীনে কলকাতা কর্পোরেশনের বিভিন্ন অফিসাররা কাজ করেন। বিল্ডিং আজকে বরোর অধীন হয়ে গেছে। আজকে কাউন্সিলারদের নির্দেশ ব্যাতিত কেউ চলতে পারবেন না, সেই ক্ষমতা অফিসারদের নেই। আমি খুশি, ইতিমধ্যেই পৌর প্রধান, মেয়র কর্পোরেশনের বিল্ডিংস ডিপার্টমেন্টের পাঁচজনকে সাসপেন্ড করেছেন। আপনারা এটা কাগজে দেখেছেন। আজকে কাগজে বেরিয়েছে। কাগজে এও বেরিয়েছে যে আজ থেকে যে সমস্ত বেআইনি বাড়ির উপরে কলকাতা পৌরসভার নোটিশ আছে সেগুলোকে ভেঙে ফেলার কাজ শুরু হবে। আমরা মেয়রকে সাধুবাদ জানাই। কলকাতায় এই সমস্ত বেআইনি বাড়িগুলোকে ভাঙা শুরু হলে বেআইনিভাবে যারা কনস্ট্রাকশনের কাজ করছে তাদের মনে একটা ভয় সৃষ্টি হবে, তা সেটা যতটুকু বেআইনি হোক না কেন, বেআইনি কাজ করলে তা ভাঙা হবে। আমি বলতে চাই আপনারা একটু বিচার করবেন যে পৌর প্রতিনিধি ছিলেন, সেই পৌর প্রতিনিধির কি কোনও দায়-দায়িত্ব কিছু নেই। এটার ব্যাপারে বোরো মিটিংয়ে উত্থাপন করা হয়েছিল কিন্তু সেখানে দেখা গিয়েছে যে কোনও চিঠি নেই, দপ্তরের মধ্যে চিঠি দেয়নি, কাউন্সিলার কিছু বলেননি, বিল্ডিং কমিটিতে

কোনও চিঠি নেই, মেয়র ইন কাউন্সিল তিনি কিছু জানেননা। কাউন্সিলার বলেছেন আমি গলিটাই চিনি না, উনি গিয়েছিলেন কিনা জানিনা, তবে উনি বলেছেন আমি ঐ রাস্তায় যাইনা। আমরা যারা কলকাতায় থাকি আমরা শুনেছি তার উল্টোটা সেখানকার কাউন্সিলারের সঙ্গে নাকি একটা অশুভ আঁতাত ছিল বিল্ডিং কন্ট্রাক্টরের। নাহলে এতবড় একটা বাড়ি ঐ গলির মধ্যে কি করে হল, যে গলির মধ্যে কোনও গাড়ি ঢোকেনা রিক্সা ঢোকেনা এতবড় একটা কন্সট্রাকশন ভেঙে পড়ে গেল, কিন্তু বাড়িটা হয়ে গেল কেউ কিছু জানেনা। কাউন্সিলার নাকি এইসব বোঝেনি এবং এ ব্যাপারে তার ধরারও কোনও অবকাশ ছিল না। আমরা দেখেছি বাঙুরের ঘটনায় সেখানে কলকাতার পৌরসভা থেকে গার্ড বসিয়ে দিয়েছেন, কিন্তু সেই গার্ড প্রত্যাহৃত করার ব্যাপারে সেখানকার কংগ্রেসি কাউন্সিলার সরাসরি হস্তক্ষেপ করেছিলেন। সেটা কাগজে বেরিয়েছে, আমরাও এখানে উত্থাপন করেছিলাম, এক পেশে এই সমস্ত কাজ হচ্ছে। আমি তাই বলতে চাই একটু আপনারা ভাবুন সকলে মিলে নিশ্চয় পৌরসভা আছে, নিশ্চয় তার কর্মচারিরা আছেন, পুলিশও আছে, কিন্তু আমরা যারা জনগণের প্রতিনিধি পৌরসভাতেই হোক, এম.এল.এ. হোক, এম.পি. হোক—এম.পি.দের কথা তো ছেড়ে দিচ্ছি কিন্তু পৌরপ্রতিনিধি যারা সমস্ত দলের তারা এই জায়গায় এই বিষয়টিকে সাহায্য করবেন কিনা। বোধহয় বেআইনি ঘর হচ্ছে সেই ব্যাপারে চোখবুজে আমরা রাজনীতির কথা বলব না বেআইনি কাজের বিরুদ্ধে মানুষকে সোচ্চার করব না সেই বেআইনি কাজের বিরুদ্ধে জনগণকে একটা জায়গায় দাঁড় করাব যদি কেউ আন্দোলন করে তাহলে তার বিরুদ্ধে মানুষ যাতে দাঁড়াতে পারে। আমাদের আশা এই বেআইনি বাড়ি তৈরি করার ব্যাপারে যে প্রবণতা সৃষ্টি হয়েছে, সেই ব্যাপারে যদি সকলে মিলে দাঁড়াই তাহলে আমরা নিশ্চয় এই প্রবণতাকে রুখতে পারব। আজকে প্রশ্ন উঠেছে আইনের প্রশ্ন নিয়ে সেই ব্যাপারে আমি কিছু বলব না সেটার ব্যাপারে মন্ত্রী উত্তর দেবেন। আপনাদের স্মরণে আছে, আমরা বিধানসভা থেকে কুন্দলিয়া এবং বাঙ্গুরের বাড়ি যখন ভেঙে পড়েছিল তখন একটা আইন পাস করেছিলাম কলকাতা শহরে যে বে-আইনি বড় মাল্টি স্টোরেড বিল্ডিং হচ্ছে সেটা বন্ধ হোক। সেই আইন আমরা মিলিতভাবে সকলে মিলে তৈরি করেছিলাম। সেই আইনের হাল আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? ওরা বলছে যে হাইকোর্ট থেকে নাকি একটা অর্ডার দিয়েছে যে ওদের আর কিছু করা যাবেনা, কেউ আটকাতে পারবে না, এই সমস্ত প্রোমোটাররা দেখি যে খুব উৎসাহ নিয়ে ঘুরে বেড়াচ্ছেন। তাই আজকে এই বিধানসভায় আমাদের সকলের মিলিতভাবে বলা উচিত, কাগজেরও বলা উচিত, কলকাতা শহরে যেন আর কোনও মানুষ না মারা যায়। বিধানসভায় যদি আমরা একটা জায়গায় এই ব্যাপারে দাঁড়াবার চেষ্টা করি—যদিও জানি যে আইনের কাঠগোড়ায় হয়ত এটা ভেঙে যাবে তাহলেও অসাধু প্রোমোটারদেরকে আমরা চিহ্নিত করতে পারব। এই বিষয়টা যদি কেবলমাত্র কয়েকজনের ঘাড়ে চাপিয়ে দিয়ে দেওয়া হয় তাহলে জনগণের দায়িত্বটা আমরা পালন করতে পারব না।

[1-40 — 1-50 P.M.]

এই ব্যাপারে অন্তত ঐক্যমত হয়ে যাতে আগামিদিনে কলকাতা শহরে বাড়ি না ভাঙে, এইরকম মানুষ না মারা যান আগামিদিনে তারজন্য সকলের মিলিতভাবে উপায় উদ্ভাবন আমাদের করতে হবে। আর যখন বাড়ি ভাঙতে যাবেন যে বাড়িগুলি বে-আইনি, আমরা

জানি বাড়ি ভাঙতে গেলে একাধারে কোর্ট, আর একাধারে কিছু লোকজন মিলে তাদের বিরুদ্ধে দাঁড়িয়ে আমাদের কর্তব্য, জনগণের কর্তব্য হওয়া উচিত সেখানে দাঁড়িয়ে অন্তত কাজে সাহায্য করা যাতে আগামিদিনে এই সমস্ত বাড়ি তৈরির জন্য যে প্রবণতা সেই প্রবণতা বন্ধ করতে পারি। কিছু কিছু গাফিলতি সমস্ত জায়গায় থাকতে পারে, কিন্তু তার বিরুদ্ধে রুখে দাঁড়াবার যে কর্তব্য সেই রুখে দাঁড়ানোর কর্তব্যটাকে সকলে মিলে গ্রহণ করতে হবে। যদি কোথাও আইনের ফাঁক ফোঁকর থাকে যে ফাঁক ফোঁকরের সুযোগ এই সমস্ত প্রোমোটাররা গ্রহণ করছে। কোথাও কোথাও কিছু কনাইভেন্স গ্রহণ করছেন। এধার, ওধার করে আইনের পরিবর্তন করে সাধারণ মানুষকে, কলকাতার মধ্যবিত্ত মানুষকে মরতে দেবনা। মানুষকে এক জায়গায় দাঁড় করিয়ে অসাধু ব্যবসায়িদের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। এত মৃত্যু আমরা চাইনা। এইরকম জায়গাতে দাঁড়িয়ে আলোচনাটা হওয়া উচিত। আমি একটু আবেগপ্রবণ হয়ে যাচ্ছি, তার কারণ একটি মেয়ে তার বাবার বাড়িতে সবেবরাত করতে এসেছিল। আমরা চাই এই ব্যাপারে সকলের মিলিত প্রচেষ্টা হওয়া উচিত। প্রশ্ন উঠেছে, এটাকে নিয়ে রাজনীতির প্রশ্ন উত্থাপিত হচ্ছে কিন্তু অন্তত এই ব্যাপারটাকে নিয়ে রাজনীতি করবেন না। আমরা দেখছি যে কংগ্রেস বন্ধ ডেকেছেন। কি দাবি? কিসের দাবিতে বন্ধ? এটা বলতে হবে আমাদের কাছে, যে এই বন্ধটা কার বিরুদ্ধে এবং কি করাতে চাইছেন সরকারকে দিয়ে সেটা অন্তত এই বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে বলুন। ভাঙুন বাড়ি কিন্তু বলুন যে এই জায়গাটার পরিবর্তন করতে হবে। এই ব্যাপারে আমি আপনাদের সঙ্গ একমত। কিন্তু কেবলমাত্র মানুষের মৃত্যুকে কেন্দ্র করে, একটা মর্মান্তিক ঘটনাকে কেন্দ্র করে কলকাতা শহরে এই রাজনীতির খেলা খেলতে যাবেন না। এই করে, মানুষজন খারাপ ভাবে। খালি খারাপ ভাবে তাই না আগামিদিনে যাতে এইরকম মৃত্যু না ঘটে তারজন্য যে প্রচেষ্টা সেই প্রচেষ্টার জন্য সর্বস্তরে ব্যবস্থা করা উচিত। কেবলমাত্র রাজনীতি করবার জন্যই রাজনীতি এই জায়গায় এসে দাঁড়িয়েছে। আমরা প্রতিবাদ করছি, প্রতিবাদ করছি এই কারণে যে, মানুষ মারা গেছেন। কিন্তু এই বিষয়ে কি চাইছেন? সরকারকে দিয়ে কি কথা বলাতে চাইছেন? কি করণীয় আছে? পুরোনো দিনের বহু ঘটনা জানা আছে, এটা এখন আর হয়না। যাদের যাদের গাফিলতি, সত্যিকারের যাদের গাফিলতির জন্য হয়েছে, এটা যেন তার ভবিষ্যৎ এবং আগামিদিনে যাতে না হয় তারজন্য ব্যবস্থা করা উচিত। আমরা চাই, কংগ্রেস অন্তত সেই জায়গায় এসে দাঁড়িয়ে বলুক যে আমাদের লোকজনকে নিয়ে বে-আইনি বাড়ির বিরুদ্ধে আমরা দাঁড়াব এবং এই সমস্ত অসাধু প্রোমোটারদের বিরুদ্ধে আমরা একমত হয়ে লড়ব। কিন্তু কেবলমাত্র ধর্মঘট করে, মানুষের সেন্টিমেন্টকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। সরকার ৫ জনকে সাসপেন্ড করেছেন এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের চেষ্টা করছেন। তাই আমি আপনাদের বলতে চাই, আপনারা সঠিক কোনও জায়গায় দাড়িয়ে আজকে ধর্মঘট করতে চাইছেন সে বিষয়ে বক্তব্য উপস্থিত করবেন। যদি সেটা না করতে পারেন তাহলে আমাদেরও গণতান্ত্রিক অধিকার আছে সেই ধর্মঘটের প্রতিবাদ করার এবং তার বিরুদ্ধে কথা বলার। আমরা কোনও জায়গায় গন্ডগোলে যেতে চাই না। আসুন, আমরা মানুষকে বলব কেন ধর্মঘট হচ্ছে, যদি দরকার থাকে তাহলে মানুষই তা করবে। রাজনীতি না করে এটা যাতে বন্ধ হয় সে ব্যাপারে আসুন আমরা সকলে মিলে একসঙ্গে কাজ করি, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ আপনি আজকে মেনশন; কোয়েশ্চেন বাদ দিয়ে বাড়ি ভাঙার ব্যাপারে এখানে ডিসকাশন করার সুযোগ দিয়েছেন। স্যার, আপনি বলেছেন আজকের ডিসকাশনটা খুব সিরিয়াস এবং এটার ব্যাপারে রাজনীতি না করে সঠিকভাবে যাতে এই সমস্যার সমাধান করা যায় সে ব্যাপারে বলতে বলেছেন। স্যার, আমাদের রাজ্য বিশেষ করে কলকাতা শহরে, প্রশাসন, কর্পোরেশন এবং কর্পোরেশনের সঙ্গে পুলিশ তাদের ভূমিকা পালন করছে সে ব্যাপারে বলতে হবে। কয়েকদিন আগে কলিন্স লেনে বাড়ি ভেঙে যে ৫২ জন মারা যায়, তাদের প্রত্যেকটা বডি আমি আমার নিজের চোখে দেখেছি। মৃতদের মধ্যে ছ'মাসের শিশু থেকে আরম্ভ করে ৬০ বছরের বৃদ্ধও ছিল। তারা রাত্রিবেলা ঘুমোচ্ছিল, তারা কোনওদিন ভাবেওনি যে সেই ঘুমই তাদের শেষ ঘুম। চল্লিশ, পঞ্চাশ বছর তারা ঐ বস্তিতে বাস করছে, তারা কোনওদিন ভাবেওনি যে বাড়িটা ভেঙে পড়বে। স্যার, আজকে এখানে লক্ষ্মীবাবু কাউন্সিলারদের ক্ষমতা সম্বন্ধে বললেন। আমি পাঁচ বছর কাউন্সিলার ছিলাম, আমি জানি ঐ বুদ্ধদেব এবং প্রশান্তবাবুরা কিভাবে ফাংশন করে। আমি নিজে বিল্ডিং ডিপার্টমেন্ট বে-আইনি কন্সট্রাকশনের ব্যাপারে কমপ্লেইন করেছিলাম। সন্ধ্যের সময় দেখলাম আমার বাড়িতে প্রোমোটার, বাড়িওয়ালা থেকে আরম্ভ করে বাড়ির সব লোকজন আমার বাড়িতে এসে হাজির। ওরা আমাকে এসে বলল আপনি আমাদের বিরুদ্ধে কমপ্লেইন করেছেন? আমি জিজ্ঞাসা করলাম, আপনাদের কে বলেছে। ওরা বলল, বিল্ডিং ডিপার্টমেন্টের ইন্সপেক্টার এসে আমাদের বলেছে, যে কাউন্সিলার কমপ্লেইন করেছে, তাই আমরা তোমাকে কাজ করতে দেব না। এইভাবে বুদ্ধদেব বাবুর কর্পোরেশন চলে। আমি দায়িত্ব নিয়ে বলছি, কলকাতার পুলিশের একজন ডি.সি, যিনি দু'মাস আগে ট্রান্সফার হয়ে গেছে, তিনি চৌরঙ্গীতে একজন ভুজিওয়ালা যখন তার দোকানে ম্যাজেন্টাইন ফ্লোর তৈরি করছিল, তখন সেই পুলিশ অফিসার সেই দোকানের মালিককে ধরে নিয়ে যায় এবং তাকে বলে তুমি বে-আইনি কাজ করছ। সেই ডি.সি. সেই মালিকের কাছে দেড় লক্ষ টাকা ঘুস চায়। তখন সেই ভূঁজিওয়ালা বুদ্ধদেববাবুর কাছে কমপ্লেইন করে, যে আমি কোনও ইল্লিগ্যাল কাজ করছি না, আমি কেবল দোকানটা রিনোভেশন করছি, কিন্তু বে-আইনি কাজের জন্য ঐ ডি.সি দেড়লক্ষ টাকা চাইছে। আজ কলকাতা শহরে রাজাবাজার, মেছুয়াবাজার, তোপসিয়া, কাশীপুর, পাটোয়ারি বাগান প্রভৃতি জায়গায় বে-আইনিভাবে বিল্ডিং তৈরি হয়নি? সেখানে সব জায়গায় কি কংগ্রেসি কাউন্সিলার? আমি দায়িত্ব নিয়ে বলছি এবং স্পিকার সাহেবকে আমি অনুরোধ করব, আপনি আজকে একটা হাউস কমিটি করুন, আমি আপনাকে নিয়ে যাব, আমি দেখাব, ঠিকা টেন্যান্সি ল্যান্ডের ওপর, ভেস্টেড ল্যান্ডের ওপর বে-আইনি বাড়ি হচ্ছে। আজকে যে ৫২ জন মারা গেছে তারা সমস্ত মুসলমান ভাই। আজকে কেন এই মুসলমান এরিয়ায় বে-আইনি বাড়ি হচ্ছে, না, তাদের জন্য এই সরকার কোনও হাউসিং স্কীম করেনি। বুদ্ধদেব বাবু, এই বে-আইনি বাড়ি ভেঙে দিয়ে তাদের থাকার অ্যারেঞ্জমেন্ট করে দিন সল্ট লেকে জমি দিয়ে। বস্তিতে জমি কায়েম করে নিয়ে ভেস্টেড জমির উপর হাউসিং স্কীম করুন, সেখানে সি এম ডি এ, সি আই ডি, আপনার ডিপার্টমেন্টকে বলুন বাড়ি করতে। কিন্তু তা আপনারা করেননি। বাড়ি হতে ১ বছর সময় লাগে, ১/২ মাসে বাড়ি হয়না।

কর্পোরেশন, পুলিশ, সি পি এমের লোকাল কমিটি ঘুমিয়ে থাকে, তাদের সঙ্গে অ্যারেঞ্জমেন্ট করে বে-আইনি বাড়িগুলি হয়। আমি চ্যালেঞ্জ করে বলছি, মাননীয় স্পিকার মহাশয়, আপনি হাউস কমিটি করুন, আমি সেই কমিটিকে নিয়ে যাব, তারা দেখতে পাবেন ক্যালকাটা ইউনিভার্সিটির প্রফেশর, লেকচারার, ডব্লু বি সি এস অফিসার, ইঞ্জিনিয়ার তারা এই বে-আইনি বিল্ডিং-এ বাস করছেন। তারা নিজেরা আমাকে বলেছেন কি করব, আমরা ঘরবাড়ি পাচ্ছি না। সাউথ অব পার্ক স্ট্রিটে ১২০০ টাকা স্কোয়ার ফিট এ ঘর পাওয়া যায়, কিন্তু আমাদের পক্ষে সেখানে থাকা সম্ভব নয়, সেজন্য বস্তিতে এসেছি, বে-আইনি বাড়িতে থাকতে হচ্ছে। সরকার তাদের বাড়ি দিতে পারেন না। কলকাতা কর্পোরেশনের সি পি এম কাউন্সিলার, কংগ্রেস কাউন্সিলার আছেন, তাদেরও বে-আইনি বাড়িতে বাস করতে হচ্ছে। তাদের জিজ্ঞাসা করুন কেন তুমি এখানে থাকছ, তিনি বলবেন কোথায় ঘর পাওয়া যাবে আমাকে দেখিয়ে দিন। আজকে ১৩/১, তালতলা লেনে একটা বে-আইনি বাড়িতে গ্রাউন্ড ফ্লোরে সি পি এমের লোকাল কমিটির অফিস ডেলি হচ্ছে। আলিমুদ্দিন স্ট্রিটে সি পি এমের হেডকোয়ার্টারে জ্যোতি বাবু, বুদ্ধদেব বাবুকে দেখি, সেই আলিমুদ্দিন স্ট্রিটের চারিদিকে ১০০ খানা বে-আইনি বাড়ি ১০ বছরে হয়েছে। বুদ্ধদেববাবু কি সেটা দেখেননি? আজকে এখনই আমরা খবর পেয়েছি যে ৯৭ কলিঙ্গ স্ট্রিটে যেখানে মানুষ বাস করছে সেখানে ১২ টার সময় পুলিশ, বুদ্ধদেব বাবুর ডিপার্টমেন্টে গিয়ে বাড়ি ভাঙা আরম্ভ করেছে। ৯৭ নং কলিঙ্গ স্ট্রিটে ২ বছর আগে বাড়ি হয়েছে, আজকে সেখানে বাড়ি ভাঙতে আরম্ভ করেছে। কলকাতা শহরে বস্তিগুলিতে যান, দেখবেন সেখানে বাড়ি তৈরি হচ্ছে, কিন্তু সেখানকার লোক সেখানে বাড়ি পাচ্ছে না। কিন্তু কলিঙ্গ স্ট্রিটে যেখানে ৫২ জন লোক ৪ দিন আগে মারা গেছে আজকে সেখানে ফোর্স পাঠিয়ে টেনশন সৃষ্টি করা হচ্ছে। বুদ্ধদেব বাবু আজকে বাড়ি ভাঙতে চান ভাঙ্গুন কিন্তু ভাঙবার আগে ঠিক করতে হবে যারা ওখানে বাস করছে তাদের কোথায় নিয়ে যাবেন। আজকে প্রোমোটার বিল্ডারদের কথা বলছেন, আজকে প্রোমোটার বিল্ডার কুন্দলিয়া বাঙ্গুর তাদের জন্য আপনারা অন্যদের স্যাংশন্ড প্ল্যান বন্ধ করে দিয়েছেন। কলকাতা শহরে যাদের ২/৩ কাঠা জমি আছে যারা বাড়ি করতে চায় মধ্যবিত্ত লোয়ার ইনকাম গ্রুপের লোক তারা স্যাংশন্ড প্ল্যান পায় না। তাদের ২ বছর ধরে কর্পোরেশনের বিভিন্ন ডিপার্টমেন্টে ঘুরে বেড়াতে হয়, তারপর কর্পোরেশন প্ল্যান রিফিউজ করে। কিন্তু প্রোমোটার ডেভেলপাররা আপনার পার্টির সঙ্গে গভর্নমেন্টের সঙ্গে ট্রাফিক ডিপার্টমেন্টের সঙ্গে আপনাদের সঙ্গে কথাবার্তা বলে স্যাংশন্ড প্ল্যান পেয়ে যায়। এই যে ইল্লিগ্যাল কনস্ট্রাকশন বস্তিতে দেখা যাচ্ছে যখনই তার ৫/৬ ফুট ভীত হচ্ছে তখনই সেখানে পুলিশ পাঠিয়ে কর্পোরেশন থেকে সেই ভীত ভেঙে দিন, কিন্তু সেটা আপনারা করেন না। কলকাতা শহরে ১০ হাজার বে-আইনি বাড়ি তৈরি হয়েছে, আজকে বলছেন কি করে এটাকে আটকানো যায়।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কলকাতার বাড়ি ভাঙা সম্পর্কে আপনি আমাকে আলোচনা করার জন্য যে সুযোগ দিয়েছেন তারজন্য আমি আপনার কাছে কৃতজ্ঞ। স্যার, আমি ৩টি অঞ্চল সম্পর্কে আলোচনা করতে চাইছি। আমি প্রথমেই কলিঙ্গ লেনে ভেঙে পড়া বাড়ি সম্পর্কে বলতে চাই। ওখানে ৫৩ জন মানুষের জীবনহানি হয়েছে। এটা অত্যন্ত মর্মান্তিক এবং বর্বরোচিত ঘটনা। সরকার পক্ষ থেকে এই ঘটনার পূর্ণাঙ্গ তদন্ত

হওয়া উচিত এবং হওয়া উচিত এইজন্য যে, কর্পোরেশন সেখানে গার্ড দেওয়া সত্ত্বেও সেখানকার স্থানিয় কংগ্রেস(ই) কাউন্সিলর এই সম্পর্কে কেন দৃষ্টি আরোপ করেন নি এবং কর্পোরেশনকে ওয়াকিবহাল করেন নি। তার প্ররোচনায় এবং আরও কিছু কংগ্রেস(ই) নেতৃবৃন্দের প্ররোচনায় ৪ মাসে এই বাড়ি নির্মিত হয়েছে বে-আইনি মাল মশলা এবং বাজে মাল মশলা দিয়ে নির্মিত হয়েছে। তারফলে এই ৫৩ জন লোক মারা গেল। এইজন্য আমি ধিক্কার জানাচ্ছি। লজ্জা হওয়া উচিত ওদের। ওরাই আবার এইজন্য ৮ তারিখে কলকাতা বন্ধ ডেকেছেন। নিজেদের দোষ ঢাকবার জন্য নিজেরাই কলকাতা বন্ধ ডেকেছেন। এর আগে বেহালা, ভবানীপুরে অঘটন ঘটেছে। লোয়েস্ট টেন্ডারে সেখানে বাড়ি হল এবং বাজে মাল দিয়ে বাড়ি তৈরি হল। এই সম্পর্কে চেক আপ করার মতো পৌরপ্রতিষ্ঠানের কোনও আইন নেই। সঠিক মাল দিচ্ছে কিনা সেটা চেক করার জন্য এই সভা থেকে সিদ্ধান্ত গ্রহণ করে একটা নতুন আইন প্রণয়ন করা হোক এবং সেটা করা হলেই আগমিদিনে এই অঘটনের হাত থেকে সাধারণ মানুষকে বাঁচানোর সুযোগ পাওয়া যাবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে প্রথমেই আমি ধন্যবাদ জানাচ্ছি আজকে সবচেয়ে বড় ইস্যুর উপর আমাকে বলতে দিয়েছেন এবং একে আজকে সারা পশ্চিমবাংলার মানুষ ধিক্কার জানাচ্ছে। এই একটি বড় ইস্যুর উপর আপনি বিধানসভায় আলোচনা করার সুযোগ দিয়েছেন। কলকাতার ৩০০ পূর্তি উপলক্ষে কলিন্স লেনের এই বাড়িটি ভাঙল এবং তার ফলে ৫২ জন মানুষ মারা গেল। এর থেকে বড় রসিকতা কলকাতার মানুষের কাছে রাজ্য সরকার আর কিছু করতে পারেনি স্যার, পৌরমন্ত্রী বলেছেন তার নৈতিক দায়িত্ব আছে। অতীতের কথা একটা স্মরণ করতে হয়। মন্ত্রী যখন চেয়ারে বসে নৈতিক দায়িত্বের কথা বলেন তখন সঙ্গে সঙ্গে তার পদত্যাগপত্র'ও পাঠিয়ে দেন স্পিকারের কাছে। মাননীয় বুদ্ধদেববাবু তার সেই নৈতিক দায়িত্ব পালন করতে ব্যর্থ হয়েছেন। তিনি এখনও এই ঠান্ডা ঘরে বসে আছেন—এই কথা ভাবতে'ও আমাদের লজ্জা হয়! বেহালা, ভবানীপুরের পরে কলিন্স লেনে এত বড় একটা ঘটনা ঘটে গেল। এই ঘটনার পরে'ও বুদ্ধদেববাবু এখনও বহাল-তবিয়তে বসে আছেন। স্যার, আমরা দেখছি বাড়ি ভাঙছে, মানুষ মরছে এবং এইসব বড় বড় ঘটনা কলকাতার বুকে হচ্ছে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুকে আমরা কোথাও যেতে দেখিনি। হঠাৎ বিবেকের তাড়নায় বুঝতে পেরেছেন ভোটের ঢাকে কাঠি পড়েছে, তাই মুসলিম ভাইদের ভোট চাই। সেইজন্য তড়িঘড়ি করে রাইটার্স থেকে ছুটে গেলেন কলিন্স লেনে তাদের সহানুভূতি ভোট আদায় করার জন্য এবং সেখানে গিয়ে একবার'ও দেখলেন না ভেঙে পড়া বাড়ির তলায় কয়েকটি মৃতদেহ পড়ে আছে এবং কয়েকটি বাচ্চা শিশু পড়ে আছে। এই বাচ্চার মা, বাবা মারা গেছে। তারা হসপিটালে ভর্তি হয়ে আছে। তাদের ভবিষ্যত কোথায় কোনদিকে আছে সেটা তারা জানে না। সেই হসপিটালে গিয়ে বাচ্চা দুটিকে একবার দেখে আসার সৌজন্যবোধটুকু'ও মাননীয় মুখ্যমন্ত্রী এবং বুদ্ধদেববাবু দেখাতে পারলেন না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে ১৯৭৭ সাল থেকে এই সরকার প্রমোটারদের সঙ্গে একটা গোপন আঁতাত করে, গোপন চক্রান্ত করে হাওড়া এবং কলকাতা শহরের মানুষগুলিকে মারার জন্য একটা জাল তৈরি করেছে। স্যার, আমার

কাছে একটি লিস্ট আছে, মাননীয় বুদ্ধদেববাবুকে আমি সেটা দিয়েছিলাম। সেখানে আমি বলেছিলাম হাওড়া শহরে ২৮টি বাড়ি বে-আইনিভাবে তৈরি হয়েছে। যার প্রত্যেকটি হচ্ছে জি প্লাস ৯, ১০, ১১, ১২ - ডবসন রোড, হাট লেন, অবনী দত্ত রোড ইত্যাদি এই সমস্ত জায়গায় এই ধরনের বহুতল বাড়ি তৈরি করেছে এবং সবচেয়ে বড় কথা হচ্ছে এই সব বে-আইনি বাড়ি তৈরির ক্ষেত্রে প্রমোটারদের সঙ্গে গোপন আঁতাত আছে।

[2-00 — 2-10 P.M.]

স্যার, আমি যে কথা বলছিলাম, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির অফিস মাননীয় বিধায়ক সুলতান আমেদ বলছিলেন হাওড়ায় মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সবচেয়ে বড় অফিস হচ্ছে ধর্মতলা লেনে। এই অফিসটা বেআইনি বাড়িতে বিধানসভায় দাঁড়িয়ে একথা আমি বলছি। সেখানে রাস্তা এনক্রোচ করে, রাস্তার উপর পিলার তুলে এই বাড়িটা তৈরি করা হয়েছে। এখানে কোনও স্পেস রাখা হয়নি। জ্যোতিবাবু এক এক জায়গায় যাচ্ছেন আর বক্তব্য রাখছেন পার্টি অফিস তৈরি হচ্ছে না কেন? স্যার, এই পার্টি অফিস তৈরি হচ্ছে কি ভাবে? পার্টির ঐ লাল্লু-বিল্লু ক্যাডারের দল, তারা বেরিয়ে পড়ছে এবং বাড়ির জায়গা জবর দখল করছে। সেখানে আইনের দরকার হচ্ছে না কারণ কর্পোরেশন ওদের হাতে এবং সেইভাবে কর্পোরেশনে তারা পাঠিয়ে দিচ্ছে এবং বড় বড় বাড়ি তৈরি করে নিচ্ছে। কলকাতা এবং হাওড়ার বুকে এইভাবে এরা বিগত কয়েক বছর ধরে অবাধে রাজত্ব করে চলেছে। স্যার, আমরা কুন্দলিয়া, বাঙ্গুরদের কথা বলি। এই কুন্দলিয়া, বাঙ্গুররা কেউ নয়, আসল বাঙ্গুর, আসল কুন্দলিয়া হচ্ছে এই বুদ্ধদেব ভট্টাচার্য। এই বুদ্ধদেব ভট্টাচার্যকে যদি পৌরমন্ত্রীর পদ থেকে অপসারণ করা না যায় আমি জানি না আরও কত অভিশাপ এই সরকারের উপর পড়বে। আমরা দেখছি, একের পর এক বাড়ি ভেঙে পড়ছে। মানুষের মাথার উপর থেকে ছাদ চলে যাচ্ছে। যারা বহুতল বাড়িতে থাকেন আতঙ্কে তারা দিনরাত কাটাচ্ছেন, ভাবছেন কোন তলাটা ভেঙে পড়বে। ঐ সব বহুতল বাড়ির আশেপাশে যে সমস্ত বস্তি আছে সেখানকার মানুষরা রাত্রে ঘুমাতে পারছেন না, ভাবছেন যে কোনও সময়ে এই সমস্ত বাড়ি ভেঙে পড়তে পারে। স্যার, হাওড়ার কথা যেটা আপনাকে বলছিলাম তাতে ২৮টি এরকম বাড়ির লিস্ট আপনার কাছে দেব যার কোনওরকম অনুমোদন হাওড়া কর্পোরেশনের কাছ থেকে এরা নেয় নি। ডবসন রোড, জি.টি.রোড, কিংস রোড, হাটলেন এই সমস্ত জায়গায় ১১/১২ তলা করে বাড়ি তৈরি হয়েছে। সেখানে ফায়ার বিগ্রেডের কাছ থেকে পারমিশন নেওয়া হয়নি। স্যার, আমরা জানি, বহুতল বাড়ি করতে গেলে ফায়ার বিগ্রেডের পারমিশন নেওয়া দরকার, আপনি স্যার, বুদ্ধদেব বাবুকে বলুন, তিনি হাওড়ার মেয়র স্বদেশ চক্রবর্তী কিংবা কলকাতার মেয়র প্রশান্ত চ্যাটার্জির কাছে জানতে চান যে, যে সমস্ত বহুতল বাড়ি তৈরি হয়েছে তারজন্য ফায়ার বিগ্রেডের পারমিশন নেওয়া হয়েছে কিনা? কি করে তাদের বিদ্যুতের কানেকশন দেওয়া হয়? সমস্ত জায়গায় এরা আদান প্রদান করে অন্যায়ভাবে পয়সা লেনদেন করে এই সমস্ত প্রোমোটাররা কানেকশন করিয়ে দেয়। কোথাও ফায়ার বিগ্রেডের, কোথাও বিদ্যুতের পারমিশন করিয়ে দেয়। স্যার, আমি যে লিস্টের কথা বলছিলাম, সে কথাই বলছি। হাওড়ার লিলুয়ায় মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সিটুর একটি অফিস আছে। এটা পরের জায়গা এনক্রোচ করে করা হয়েছে। রেল লাইন দিয়ে গাড়ি যখন যায় তখন বাড়িটি কাঁপে। যে কোনও সময় বাড়িটি

ভেঙে পড়ে রেল লাইন অবরোধ সৃষ্টি করতে পারে। স্যার, এই বহুতল বাড়ি নিয়ে পশ্চিমবাংলার বুকে যে ধরনের দুর্নীতি বিরাজ করছে তাতে মানুষের কাছে এই বহুতল বাড়ি আতঙ্ক হয়ে দাঁড়িয়েছে। হাওড়া শহরে এদের কোনও বিধায়ক নেই কিন্তু মন্ত্রীরা সেখান দিয়ে যাতায়াত করেন। স্যার, আপনি যদি পায়ে হেঁটে হাওড়া থেকে বেলুড় পর্যন্ত যান তাহলে দেখবেন এমন সব রাস্তা রয়েছে যেখানে এই সমস্ত বহুতল বাড়ি হবার জন্য দিনের বেলা সূর্যের আলো এবং রাত্রের বেলা চাঁদের আলো প্রবেশ করতে পারে না। ১২ তলা/১৩ তলা করে এক একটি বাড়ি। এখানে কোনও সাইট স্পেস ছাড়া হয়নি। এদের আশেপাশে কোনও পুকুর নেই। ভগবান না করুন, স্যার, যদি কোনওদিন আগুন লাগে তাহলে সেখানে যে কি অবস্থা হবে তা চিন্তাও করতে পারছি না। আমি বুদ্ধদেববাবুকে বলছিলাম, হাওড়ার ঐ ডবসন রোড, কিংস রোড ইত্যাদি জায়গায় যে সমস্ত ১১/১২ তলা করে বাড়ি হয়েছে তাতে আপনার দোসর হাওড়া কর্পোরেশনের মেয়র, তিনি পারমিশন দেন নি কিন্তু তিনি চোখ অন্যদিকে ঘুরিয়ে রেখেছেন। আপনার দলের কাউন্সিলার, সেখানকার কাউন্সিলার লক্ষ্মীবাবু অঙ্ক কষে বললেন যে এখানে কংগ্রেসের কাউন্সিলার। যদি তাই হয় তাহলে হাওড়ার ক্ষেত্রে আমি আপনাদের সে প্রশ্ন করি। ঐ ডবসন রোড, কিংস রোড, হাট লেনে বড় বড় ১২/১৩ তলা যে সমস্ত বাড়ি হয়েছে যার লিস্ট বুদ্ধদেববাবুকে একবার দিয়েছি এবং আবার দেব, তার একটাও আইনমাফিক তৈরি হয়নি। এখানে পেছনে স্পেস রাখা হয়নি, গাড়ি পার্কিং-এর জায়গা নেই, একটা বাড়ির গা ঘেঁষে আর একটা বাড়ি তৈরি হয়েছে। আজকে হাজার হাজার বাঙ্গুর, কুন্দলিয়া হাওড়ায় ঘুরে বেড়াচ্ছে এবং যে কোনও সময়ে কলকাতার মতো অবস্থা হাওড়ায় হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই, বুদ্ধদেব বাবু এখানে নৈতিক দায়িত্বের কথা বলেছেন, বিবেকের তাড়নার কথা বলেছেন। কিন্তু তিনি এখনও এই ঠান্ডা ঘরে বসে আছেন। তার যদি নৈতিক দায়িত্ব থাকে তাহলে সেই দায়িত্ব নিয়ে পদত্যাগ করে দেখান এবং যেখান থেকে তিনি বিধানসভায় দাঁড়িয়েছিলেন সেখানে আবার দাঁড়িয়ে দেখান যে সেখানকার লোক আপনাকে চান কিনা। আপনি এইসব লাল্লু-ভল্লুকে বাড়িতে রেখে লাল বাহাদুর শাস্ত্রীর পদাঙ্ক অনুসরণ করে এই ইস্যুর উপরে আবার ভোটে দাঁড়ান, আমি আপনাকে চ্যালেঞ্জ করছি, তাহলে দেখবেন পশ্চিমবঙ্গের মানুষ আপনাকে চায় কি না। আজকে বুদ্ধদেববাবু এবং তার গুরু জ্যোতিবাবুর দম্ভের জন্য পশ্চিমবঙ্গ শেষ হয়ে যাচ্ছে। আমি আপনাদের বলছি যে আপনারা আগামিদিনের সেই ভয়ঙ্কর দেওয়াল লিপি পড়তে শিখুন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয় নিয়ে এতক্ষণ আলোচনা হচ্ছে, আমি প্রথমেই আলোচনার শুরুতে বলেছিলাম যে বিষয়টি এতই মর্মান্তিক এবং দুঃখজনক এরমধ্যে রাজনৈতিক প্রশ্ন টেনে আনা উচিত হবেনা। কিন্তু আমরা দেখছি যে বিরোধী সদস্যরা যতটা পারছেন এরসঙ্গে রাজনীতিকে যোগ করে একটা নির্দিষ্ট ভূমিকা গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে লক্ষ্মীবাবু যে কথা মাল্টি স্টোরিড বিল্ডিং সম্পর্কে বলেছেন সে ক্ষেত্রে সংশ্লিষ্ট এলাকার কাউন্সিলরদের কি ভূমিকা থাকে সেটা জানতে চাইব। দ্বিতীয়ত মাল্টি-স্টোরিড বিল্ডিং যেখানে যেখানে হচ্ছে সে ক্ষেত্রে অনুমোদনের সঙ্গে কি কি শর্তাবলি

যুক্ত থাকে এবং কারা যুক্ত থাকেন সেটাও জানতে চাইব মন্ত্রী মহাশয়ের কাছে। তারসঙ্গে সঙ্গে আর একটা ব্যাপার হচ্ছে, এ ক্ষেত্রে যারা প্রোমোটার, যারা যুক্ত আছেন, তাদের চিহ্নিতকরণ করা যাবে কি না সেটাও বলবেন। আজকে কলকাতায় প্রোমোটারের অভাব নেই। এই প্রোমোটার কে এবং কারা সেটা চিহ্নিতকরণ করা দরকার। এছাড়াও অতীতের ঘটনার পরিপ্রেক্ষিতে বলছি যেসব ক্ষেত্রে অভিযুক্ত হচ্ছে সেই অভিযুক্ত ব্যক্তিদের দীর্ঘদিন ধরে রাখা যায়না। আমি জানতে চাই যে আমাদের যে প্রচলিত আইন-কানুন আছে সেই আইন-কানুনের মধ্যে দিয়ে যারা অপরাধ করছে তাদের সামাজিক ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের ব্যাপারে বাধা কোথায় এবং সরকার সেখানে কি ভূমিকা গ্রহণ করেছেন? এই প্রচলিত আইনের মধ্যে দিয়ে মামলা দায়ের করে দিয়েই কর্তব্য শেষ হবে না বলে মনেকরি। এ ছাড়া মন্ত্রী মহাশয়ের কাছে আর একটা আবেদন করব। আমার নিজের ধারণা হচ্ছে কলকাতা শহর অত্যন্ত জনাকীর্ণ এবং এখানে এতবেশি বাড়ি হচ্ছে যারফলে এগুলি ভেঙে পড়ছে। এখানে মাল্টি স্টোরিড বিল্ডিং করার প্রয়োজনীয়তা আছে কিনা সেটা দেখা দরকার। প্রয়োজন হলে আইন করে মাল্টি-স্টোরিড বিল্ডিং তৈরি করার যে অনুমোদন সেটা বন্ধ করে দেওয়া হোক। এখানে মাল্টি-স্টোরিড বিল্ডিং আর করা যাবেনা এই আইন করা হোক। আমরা ভারতবর্ষের বিভিন্ন জায়গার বড় বড় শহর দেখেছি। একমাত্র বোম্বে ছাড়া আর কোথাও এইরকম মাল্টি-স্টোরিড বিল্ডিং করার অনুমোদন দেওয়া হবেনা। একমাত্র বোম্বে শহরে মাল্টি স্টোরিড বিল্ডিং হচ্ছে আমার ধারণা এইসব ব্যাপারে সরকারের একটা নির্দিষ্ট সিদ্ধান্ত নিতে হবে যে কলকাতা শহরে আর মাল্টি স্টোরিড বিল্ডিং করতে দেওয়া হবেনা। এই মাল্টি-স্টোরিড বিল্ডিং যদি আর করতে না দেওয়া হয় তাহলে এই ধরনের ব্যাপক দুর্ঘটনা হতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়াও মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি আবেদন রাখব। যদিও সরকার এই সম্পর্কে সিদ্ধান্ত নিয়েছেন তাসত্ত্বেও বলব যে এই কলিঙ্গ লেনের যাদের মৃত্যু হয়েছে এবং আহত হয়েছে তাদের ক্ষতিপূরণ দেবার জন্য আবেদন করব। যেসব সাধারণ মানুষ, যারা ঐ বস্তিতে বাস করত, যারা এই অপরাধের শিকার হয়েছে তাদের উপযুক্ত ক্ষতিপূরণ দেবার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব। এছাড়া যে বিষয়টা সবচেয়ে উল্লেখযোগ্য, মধ্য কলকাতায় এইসব ক্ষেত্রে এমন অভিযোগ আছে, এইসব ক্ষেত্রে পুলিশ থেকে শুরু করে এমনভাবে সব প্রোমোটারের সঙ্গে একাট গাঁট ছড়া বাঁধা থাকে, কর্পোরেশন কর্তৃপক্ষ, পুলিশ কর্তৃপক্ষ, তাদের সকলের জন্য একটা বেনামে ব্যবস্থা থাকে, এরা প্রোমোটারের কাছে কেনা হয়ে যায়, এইরকম অভিযোগ আছে, কারণ আমরা যেখানে থাকি এম.এল.এ. হস্টেলে, সেখান থেকে কলিঙ্গ লেন খুব দুরে নয়। পুলিশ প্রশাসন কার্যত ব্যর্থ হয়ে যায়। কারণ এদের যারা গড ফাদার, তারা অত্যন্ত শক্তিশালী। এদের পেছনে যারা আছে, তারা রাজনীতি এবং অন্যান্য ক্ষেত্রে অত্যন্ত শক্তিশালী মানুষ তাদের চিহ্নিত করার দরকার আছে। সেইজন্য সুনির্দিষ্ট ভাবে যেকথাগুলো বলেছি, মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি, এই মর্মন্তুদ ঘটনা ঘটল, এই ঘটনার ফলে যাদের মৃত্যু হল, তাদের ক্ষতিপূরণের। ব্যবস্থা করা হোক এবং কলকাতায় যে সব মাল্টি স্টোরিড বিল্ডিং হচ্ছে, তা বন্ধ করে দেওয়া হোক। এরমধ্যে ধর্মঘট, হরতালের কোনও ব্যাপার ছিল না। ওরা রাজনৈতিক কারণে আগামি আট তারিখে ধর্মঘট ডেকেছেন, আমি অনুরোধ করব, তারা এটা প্রত্যাহার করে দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টার উপর আমরা আলোচনা করছি, আমি মাননীয় সরকার পক্ষের সদস্য লক্ষ্মী দে মহাশয়ের বক্তব্য খুব মনোযোগ দিয়ে শুনলাম, উনি বলেছেন, এই বিষয়টা নিয়ে রাজনীতি করা উচিত নয়, যে মর্মান্তিক ঘটনা ঘটেছে, এটা সত্য এটা নিয়ে রাজনীতি করা উচিত নয়। কিন্তু এই কথা তাকে জিজ্ঞাসা করতে চাই, এই কথা বলার মধ্যে দিয়ে তিনি কি বলতে চাইছেন? ইট ইজ অ্যাবসলিউটলি অ্যাকসিডেন্ট? এটা কি অবধারিত ছিল, এই অ্যাকসিডেন্ট কি অ্যাভয়েড করা যেত না? এটা কি অবাস্তব? কথাগুলো যেভাবে বলা হয়েছে, যেন এটা একটা নির্দিষ্ট দুর্ঘটনা, এটা নিয়ে রাজনীতি করা উচিত নয়। তাহলে আমি জিজ্ঞাসা করতে চাই, এতজন যে মারা গেল, আপনাদের সরকারের, আপনাদের পৌর দপ্তরের তরফ থেকে তারা ১৯শে জানুয়ারি নোটিশ দিয়েছে যে সম্পূর্ণ বেআইনি ভাবে এই বাড়ি তৈরি হচ্ছে, এই বাড়ি তৈরি বন্ধ করো। ১৯শে জানুয়ারি নোটিশ দেওয়া হল, অর্থাৎ বিষয়টা পৌরসভার, বিষয়টা উন্নয়ন দপ্তরের। সরকারের একটা অজানা ব্যাপার, এটা হয়ে গেছে, ব্যাপারটা এমন নয়। প্রায় দেড় মাস আগে নোটিশ দেওয়া হয়েছে যে ঐ বেআইনি বাড়ি তৈরি বন্ধ করতে হবে। সেই নোটিশ দেওয়া সত্ত্বেও কিভাবে তলার পর তলা হয়ে গেল, কি করছিল পৌর দপ্তর? সরকার থেকে যদি নোটিশ দেওয়া হয়, পৌর দপ্তর থেকে যদি নোটিশ দেওয়া হয় বাড়ি তৈরি বন্ধ করার ব্যাপারে? সেই আদেশ তারা মানছে কি না, সেটা দেখার দায়িত্ব তো প্রশাসনের আছে। ইজ ইট অ্যান অ্যাক্সিডেন্ট? পৌরসভা কি এরজন্য রেসপনসিবল নয়? সরকার কি রেসপনসিবল নয়? লক্ষ্মী দে মহাশয় এই বিষয়ে কি বলবেন সেই সম্পর্কে আমি জানতে চাই। লক্ষ্মীবাবু বলবার চেষ্টা করলেন, কোর্টের জন্য, ইঞ্জাংশনের জন্য বেআইনি বাড়ি ভাঙা যায় না। আমি সংবাদপত্রে দেখেছি পৌরমন্ত্রী নিজেই বলেছেন, এই বাড়িটির ক্ষেত্রে কোনও ইঞ্জাংশন ছিল না। তাহলে কোর্টের অজুহাত, আইনের অজুহাত, ইঞ্জাংশনের অজুহাত এক্ষেত্রে কার্যকর নয়। আজকে এখানে বলা হচ্ছে, ভবিষ্যতে এই ধরনের মর্মান্তিক দুর্ঘটনা যাতে আর না ঘটে তারজন্য এখনই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। কিন্তু আমার প্রশ্ন ইতিপূর্বে যে প্রতিশ্রুতি সরকারের পক্ষ থেকে বার বার দেওয়া হয়েছে, কুন্দলিয়া, বাঙ্গুরদের ক্ষেত্রে তাদের বাড়ি ভেঙে পড়ার সময় যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সে প্রতিশ্রুতির ফলশ্রুতি কি? ঐ সমস্ত ঘটনার এতদিন পরে আজকে পৌরমন্ত্রী বলছেন, বেআইনি বাড়ি ভাঙা হবে! উনি আরও বলেছেন, একটা বেআইনি বাড়ি করার প্রবণতা দেখা যাচ্ছে। এর নাম প্রবণতা? ১০ হাজার বেআইনি বাড়ি হল, বস্তি এলাকায় ৬ হাজার বেআইনি বাড়ি উঠে গেল, ইট ইজ এ গো অফ দি ডে। আর উনি বলছেন, প্রবণতা! এর নাম প্রবণতা? এতদিনে সরকারের টনক নড়ল, বেআইনি বাড়ি ভাঙতে হবে! এতদিন পরে মনে হচ্ছে, বিধানসভায় আইন আনতে হবে। তাহলে ১৪ বছর কি করলেন? এই প্রশ্ন মানুষের মনে জাগবে। সরকারের পলিটিক্যাল ডিটারমিনেশন সম্বন্ধে প্রশ্ন দেখা দিচ্ছে। এই যে এত বাড়ি উঠেছে এগুলি সরকারের সঙ্গে, পৌর কর্তৃপক্ষের সঙ্গে অসাধু প্রমোটারদের আঁতাতের মধ্যে দিয়ে উঠছে বলে যদি অভিযোগ করা হয়, তাহলে কি অন্যায় করা হবে? আজকে সরকার নিজেকে অসহায় দেখাতে চাইছেন। অথচ চোখের সামনে আইন থাকা সত্ত্বেও আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে, পৌরসভার বিল্ডিং বিভাগকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তাদেরই নাকের ডগায় হাজার হাজার বেআইনি বাড়ি হয়েছে। তাহলে কিসের জন্য সরকার, কিসের জন্য পৌর দপ্তর? কেন জনগণ এই সরকার চালাতে অর্থ দেবে? এই প্রশ্ন কি

আজকে জনগণ করতে পারে না? আজকে বিনা-অপরাধে এতগুলি মানুষের জীবন চলে গেল। এ বিষয়ে পূর্ণাঙ্গ নিরপেক্ষ তদন্ত হওয়া উচিত। অমানবিক, ক্রিমিনাল অ্যাকটিভিটির বিচার বিভাগীয় তদন্ত হওয়া উচিত। যে প্রশাসন এই ঘটনার জন্য দায়ী সেই প্রশাসনকে দিয়ে প্রশাসনিক তদন্ত নিছক প্রহসনে পর্যবসিত হতে বাধ্য। তাই জনসাধারণের দাবি, এক্ষেত্রে পূর্ণাঙ্গ নিরপেক্ষ তদন্তের জন্য হাইকোর্টের বিচারপতি দিয়ে নিরপেক্ষ বিচার বিভাগীয় তদন্ত কমিশন বসানো হোক। নিহত এবং আহতদের পরিবারবর্গকে উপযুক্ত ক্ষতিপূরণ দেওয়া হোক। আর এটা দাবি করতে হবেই বা কেন? অনেক আগেই সরকারের এটা ঘোষণা করা উচিত ছিল। একটা সরকারের যদি জনমুখি দৃষ্টিভঙ্গি থাকে তাহলে তারা নিজেরাই এটা ঘোষণা করেন। বিনা-অপরাধে যাদের সর্বনাশ হল তাদের ক্ষতিপূরণ দেবার কথা এখনও পর্যন্ত কেন সরকারের পক্ষ থেকে ঘোষণা করা হল না? আজকে এই প্রশ্নও জনগণের মধ্যে দেখা দিয়েছে। অবশ্যই এটা অত্যন্ত স্বাভাবিক প্রশ্ন। সাথে সাথে এই জঘন্য ঘটনার জন্য দায়ী সমস্ত দোষি ব্যক্তিদের বিরুদ্ধে দৃষ্টান্তমূলক শাস্তি দেবার ব্যবস্থা করারও দাবি উঠেছে। আজকে আর শুধু কথাবার্তা নয়, কুন্দলিয়া, বাঙ্গুরদের বাড়ি ভাঙ্গার সময়ে যেমন প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তেমন প্রতিশ্রুতি নয়, অবিলম্বে যথার্থ কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে হবে। ফিউচার এরকম রেকারেন্স আর যাতে না হয় তারজন্য কার্যকর পদক্ষেপ সরকারকে নিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকে এবিষয়ে আমাদের আলোচনার দাবি মেনে নিয়ে সকলকে বলার সুযোগ দিয়েছেন, তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করব পৌরমন্ত্রীর সামনে জনগণের যে দাবিগুলি উঠেছে, অর্থাৎ তথাকথিত প্রশাসনিক তদন্তের পরিবর্তে প্রকৃত সত্য উদ্‌ঘাটন করার জন্য বিচার বিভাগীয় তদন্ত কমিশন গঠন করা, নিরপেক্ষ ব্যবস্থা করা, দোষি ব্যক্তিদের দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা করা এবং নিহত ও আহতদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ দেওয়া, এই দাবিগুলি তিনি তথা সরকার মেনে নেবেন। আমি আরও আশা করব ভবিষ্যতে যাতে এই ধরনের ঘটনা আর না ঘটে তারজন্য সরকার কার্যকর কি পদক্ষেপ গ্রহণ করবেন তা এই সভাকে জানাবেন, জনগণের সামনে রাখবেন। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় স্পিকার স্যার, আজকে কলিন্স লেনে যে মর্মান্তিক ঘটনা ঘটেছে তার উপর সমস্ত বিধায়কদের বলবার সুযোগ দিয়েছেন এবং সরকারের কাছে তাদের সুপারিশ রাখার জন্য যে সুযোগ করে দিয়েছেন তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকের আলোচনায় বিরোধী পক্ষের সদস্যরা যেভাবে আলোচনা করলেন তাতে আমি হতাশ হয়েছি। তারা এই সমস্যার সমাধানের কোনও কথা বলেননি, তারা স্রেফ রাজনীতি করলেন। এইরকম ঘটনায় তাতে কি উপকার হবে? আমার মনে হয় তাঁরা এই বিষয়ে কোনও চিন্তা করেননি। তারা রাজনীতি করেছেন, করতে পারেন। কথা হচ্ছে, এইরকম মর্মান্তিক ঘটনা অতীতে হয়েছে, আজকে হয়েছে এবং ভবিষ্যতেও হবে যতক্ষণ না আমরা সমস্ত বে-আইনি বাড়ি ভেঙে দিতে পারি। যে কোটি কোটি লক্ষ লক্ষ টাকা ব্যয় করে এই সমস্ত বে-আইনি বাড়ি তৈরি করা হয় সেগুলি যদি ভেঙে দেওয়া যায় তাহলে প্রোমোটাররা আর ভয়ে ভবিষ্যতে এই বাড়ি তৈরি করতে এগিয়ে আসবে না। সেইজন্য আমি মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, আপনি সংবাদপত্রে বিজ্ঞপ্তি দিন। কলকাতার

নাগরিকদের আহ্বান করুন, এক থেকে দেড় মাস সময় দিন, নাগরিকদের বলুন, আপনাদের এলাকায় এলাকায় কোথায় কোথায় বে-আইনি বাড়ি তৈরি হয়েছে তার সংবাদ যদি জানা থাকে তাহলে আমাদের জানান। আপনি জনগণের উপর নির্ভর করুন। আমি মনে করি এর সুফল পাওয়া যাবে। এছাড়া আপনার বিভাগকে দিয়ে, কর্পোরেশনকে দিয়ে ইতিমধ্যে এই সম্পর্কে অনুসন্ধান করা দরকার এবং এই বিধানসভায় জানানো দরকার কতগুলি বে-আইনি বাড়ি তৈরির ঠিকানা পেয়েছেন এবং কতকগুলি ক্ষেত্রে আপনি ব্যবস্থা নিয়েছেন। কারণ এটা খুবই প্রয়োজন দেখা দিয়েছে। একথা ঠিকই, আইনে আছে কর্পোরেশনের কাউন্সিলাররা বাড়ি ভাঙতে পারেন. না, কিন্তু বে-আইনি বাড়ি যদি কোথাও তৈরি হয় সেই সম্পর্কে রিপোর্ট দেওয়া তাদের পক্ষে বাধ্যতামূলক এবং কর্তব্য। আমি বলতে চাই, ঐ ওয়ার্ডের কাউন্সিলার সেই দায়িত্ব পালন করেননি, তিনি যে দলেরই হোন না কেন। এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই, অন্যান্য কর্পোরেশনের কাউন্সিলারদের তাদের নিজ নিজ ওয়ার্ডে এইরকম বে-আইনি বাড়ি যাতে তৈরি না হয় সেই সম্পর্কে সচেতন করার জন্য আমাদের বামফ্রন্ট সরকার সজাগ হবেন এবং তারজন্য নিশ্চয়ই ব্যবস্থা নেবেন যাতে ভবিষ্যতে এইরকম ঘটনা না ঘটতে পারে। কারণ আমরা বিপদের মধ্যে আছি। ওনারা বলছেন এইরকম ৮।১০ হাজার বে-আইনি বাড়ি তৈরি হয়েছে। এইসব দিক বিচার করে নিশ্চয়ই ব্যবস্থা নেবেন এইকটি কথা বলে মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি আজকে আলোচনার সুযোগ করে দিয়েছেন বলে আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। প্রথমেই স্যার, আমাদের ভাবা দরকার যে এতগুলি লোক মারা গেল নিশ্চয়ই আমরা রাজনীতি করতে চাই না, কিন্তু একটা জিনিস পরিষ্কার মাননীয় মন্ত্রী মহাশয় আরবান ডেভেলপমেন্ট মিনিস্টার, কিন্তু তার থেকেও অনেকবেশি কাজ আছে পশ্চিমবঙ্গে। মুখ্যমন্ত্রীর অনেকগুলি দপ্তর তাকে দেখতে হয়, পার্টির কাজ করতে হয়। তাই আমাদের অনেকের চিন্তা তিনি এই ডিপার্টমেন্ট দেখতে পারবেন কিনা, সময় দিতে পারবেন কিনা? কিছু অফিসারের মতামত নিয়ে তাকে চলতে হয়। আমি দেখলাম প্রাক্তন মেয়রকে সরিয়ে দিয়ে পলিটিক্যাল কন্ট্রোল অফ দি ক্যালকাটা কর্পোরেশন উনি নেবার চেষ্টা করলেন নিজের নমিনিকে মেয়র করে দিয়ে। তা সত্ত্বেও আমরা দেখলাম যে, সমস্যার সমাধান হয়নি। অনেকে বলেছেন যে, ঐ এলাকায় কংগ্রেস কাউন্সিলার রয়েছেন। কিন্তু আমার কথা হল, সেসব এলাকায় এমনভাবে নাগরিক কমিটি সৃষ্টি করা হয়েছে যে, সমস্ত অপারেশনে কাউন্সিলারকে বাই-পাস করে করা হয়। মন্ত্রী মহাশয় হয়ত জানেন না, কলকাতাকে পলিটিক্যাল কন্ট্রোল করবার জন্য সেখানে পার্টির বিভিন্ন ইউনিটকে ছেড়ে দিতে হয়। এইজন্যই ছেড়ে দিতে হয় যে, যারা ইলেকশনের সময় রিভলভার নিয়ে তাড়া করেছিল তাদের তো খাদ্য দিতে হবে! তাই তাদের বলা হয়, এলাকাওয়াইজ তোমরা তোলা তোলো। এই যে নেকসাস, নির্বাচনের সময় যাদের কাজে লাগানো হয়, তাদের সঙ্গে যদি আঙ্গুল তুলে কথা বলতে যান আপনার পার্টি উঠে যাবে। তাই তাদের উপর আপনার কোনও কন্ট্রোল নেই, থাকতে পারে না। ঐ যে ঠিকা টেনেন্সি অ্যাক্ট এটা একটা ভয়ঙ্কর ব্যাপার। এতে বলেছিলেন যে, বাড়ি তৈরি করা যাবে। কর্পোরেশন ইলেকশনের সময় বলেছিলেন। ঠিকা টেনেন্সি অ্যাক্টের এসব সম্বন্ধে হাউসের কনফিডেন্স নেওয়া, আমাদের সঙ্গে আলোচনা করা উচিত ছিল। ফলে বাড়ি

তৈরি হতে লাগল। মুখ্যমন্ত্রী বলেছেন যে, এ-ব্যাপারে জনগণকে প্রতিবাদ করতে হবে। কিন্তু আমরা তো তাদেরই প্রতিনিধি। কখনও আমাদের ডেকেছেন, এসব নিয়ে আলোচনা করতে চাই? কোনও এম.এল.এ. বা এম.পি.কে এ-ব্যাপারে আলোচনা করতে ডাকেননি। আপনি বলেছেন, আগামি ৮ তারিখে বন্ধ ডেকে কংগ্রেস রাজনীতি করছে। আমাদের এই বন্ধ রাজনীতি নয়। আপনারা যদি তামিলনাড়ুতে রাষ্ট্রপতির শাসন হলে বন্‌ধ ডাকতে পারেন তাহলে আমরাও মানুষের স্বার্থে বন্ধ ডাকতেই পারি। আপনারা বাচ্চা শিশুদের পরীক্ষার প্রশ্ন তুলেছেন, কিন্তু যারা সেই শিশুদের পড়তে আলোটুকু দিতে পারে না তাদের মুখে এই কথা সহ্য করা যায় না। আলো দিতে না পারার কারণে যখন হল ক্যালকাটা লোডশেডিং এর তলায় তখন তাদের মুখে শিশুদের সম্পর্কে কোনও বক্তব্য সমর্থন করা যায় না। এটা একটা বিরাট সমস্যা যার দ্রুত সমাধান দরকার, কিন্তু কোনও পদক্ষেপ না নিতে পেরে পদত্যাগও করবেন না। নৈতিকতার কারণে। এখন আর পাঁচ বছর অন্তর মুখ্যমন্ত্রী তার ক্যাবিনেটের মন্ত্রীদের পোর্ট ফোলিও চেঞ্জ করেন না, ব্যর্থতা বিচার করা হয়না এবং সেজন্য পদত্যাগ করারও দরকার হয়না। এই ১৪ বছরে ৩০০ বছরের এই নগর-জীবনকে ধ্বংস করে দিয়েছেন। আজকে আপনার পার্টি ক্যাডাররা 'সিটি অফ জয়' এর শুটিং ফ্লোরে মলটভ ককটেল মেরেছে। কেন মেরেছে তারা সেটা? বলেছেন খারাপ কিছু দেখানো যাবে না। আপনি নাকি হার্ট লাইন ইন দি পার্টি, আপনাকেই প্রশ্ন করি, জাজরা ঐসব ফ্ল্যাট নিয়েছেন বলে যা বলেছেন তার বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? আপনি মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সদস্য, অনেক বিপ্লব দেখালেন; কয়েকটা জাজকে শায়েস্তা করতে পারেন না? এদিকে খবরের কাগজে কাপুরুষের মতো বিবৃতি দিচ্ছেন! আজকে বলুন, আপনারা পার্টি সদস্যরা তাদের কাছ থেকে কত টাকা ফি নিয়েছে, যারা ঐসব বাড়ি করছে সেক্ষেত্রে আপনাদের অ্যাফিলিয়েশন আছে কিনা? শুধু খবরের কাগজে বিবৃতি দিলে চলবে না, আপনাকে সবটা দেখতে হবে। এইরকম বিপ্লবী চরিত্র নিয়ে কাজ করতে চান। কিন্তু কিছুই হচ্ছে না। আপনি একজিবিশন করতে দিল্লি যাচ্ছেন, পার্টি কনফারেন্স করছেন, অতি ব্যস্ত মানুষ আপনি। এদিকে আপনার দপ্তরের একটার পর একটা ব্যর্থতা। আপনার মনে লজ্জা লাগে না? একটি বাড়ি ভেঙে পড়ে এতগুলো প্রাণ চলে গেল। একবারও মনে হলনা, জ্যোতিবাবুর কাছে একটা পদত্যাগ পত্র পাঠিয়ে দিই? সেটা করলে ইমেজ বাড়ত। কিন্তু আপনি সেটা পারলেন না, মন্ত্রিত্বের লোভ সামলাতে পারলেন না। আপনি লোভ সামলাতে পারলেন না, সেজন্য আপনি পদত্যাগপত্র আপনার পকেটে রেখে দিয়ে আপনি চালিয়ে যাচ্ছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় অত্যন্ত সংক্ষেপ আমার কয়েকটি কথা আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখছি। আমাদের পৌরমন্ত্রী কলকাতার তিনশ বছর পূর্তি উপলক্ষে লক্ষ লক্ষ টাকা খরচ করে প্রদর্শন করেছেন নানাকিছু, নাচগান শুনিয়েছেন কলকাতাবাসীকে এবং নানাভাবে তিনি তাদের সামনে বহু কিছু উপস্থিত করেছেন। এরই পাশাপাশি তিনি শ'খানেক শিশু, নারীর মরদেহ উপহার দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এদের দীর্ঘদিন জানি, দীর্ঘদিন এদের সাথে কাজ করেছি। আমার একটা দৃঢ় প্রত্যয় আছে এই পৌর দপ্তরের সাথে এবং কর্পোরেশনের সাথে প্রোমোটারদের একটা শুভ আঁতাত আছে, বহুদিন লেনদেন এদের মধ্যে হয়ে থাকে। এরা এখন সমস্ত ব্যাপারটা প্রশাসনিক

তদন্ত করে চাপা দিতে চাইছেন। একজন সিটিং হাইকোর্টের জাজকে দিয়ে এই ধরনের লেনদেন এবং অশুভ আঁতাত ইত্যাদি আছে কিনা সে সম্পর্কে তদন্ত করনো হোক। আজকে অনেকে বলছেন যে এরমধ্যে রাজনীতি নেই। কিন্তু স্যার, সুস্থ রাজনীতি নেই, ভোটের রাজনীতি আছে। তা যদি না হয়, আকস্মিক আমি চমকে গেলাম কাগজ দেখে যে, আমাদের মুখ্যমন্ত্রী তিনি একদিন এমনকি প্রাক্তন মুখ্যমন্ত্রীর প্রয়াণের পরে এই সৌজন্যবোধটুকুও পর্যন্ত ছিল না যে সেখানে গিয়ে তাকে শ্রদ্ধা জানিয়ে আসেন, বিশেষ করে নিজে যখন কলকাতাতেই ছিলেন। নাকাশিপাড়ায় যখন ৬২ জন শিশু জলে ডুবে মারা যায়, তিনি সেখানেও যান নি। হঠাৎ মুখ্যমন্ত্রী কাউকে কিছু না জানিয়ে কলিন্স লেনে গেলেন। কিসের জন্য? ভোট আসছে। ওখানে মুসলমান ভাইবোনেরা মারা গেছে। আজকে মুসলমানদের ভোট চাই। সুতরাং মুখ্যমন্ত্রী কাউকে না জানিয়ে সেখানে হঠাৎ করে গিয়ে হাজির হলেন। স্যার, এইসব মন্ত্রীদের পদত্যাগ দাবি করছি। এরা পদত্যাগ করবে না, জোঁকের মতো লেগে থাকবে ঐ আসনে। এদের ওখান থেকে টেনে নামাতে হবে। সাধারণ মানুষের কাছে সেই আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলিন্স লেনে মর্মান্তিক দুর্ঘটনা সম্পর্কে দীর্ঘক্ষণ ধরে আলোচনা হচ্ছে। এই ঘটনাকে কেন্দ্র করে এই বিধানসভায় অনেক গঠনমূলক কথাবার্তা বেরিয়ে এসেছে। মূল কথা হচ্ছে কলকাতা মহানগরিতে গৃহ নির্মাণের বিষয়টি যেসব সংস্থার উপর নির্ভর করছে, সেইসব সংস্থা তাদের দায়িত্ব পালনের ক্ষেত্রে সঠিক ভূমিকা পালন করছে কিনা বা সেইক্ষেত্রে আইনকানুনের মধ্যে কিছু ক্রটি-বিচ্যুতি আছে কিনা তা পর্যালোচনা করে দেখতে হবে এবং ক্রটি-বিচ্যুতি যদি থাকে তাহলে তা সংশোধন করার প্রয়োজনীয়তা আছে। আমরা জানি, কর্পোরেশন কিংবা মিউনিসিপ্যালিটিগুলিতে গৃহনির্মাণের জন্য পরিকল্পনা অনুমোদন করে থাকেন। কিন্তু তা অনুমোদিত হওয়ার পরে যারা গৃহনির্মাণ করেন ব্যক্তিগত বা প্রোমোটারদের মাধ্যমে হোক দেখা যায় মূল নকশা যেটি অনুমোদিত হয়েছিল তার বাইরে গৃহ নির্মাণের কাজ চলছে। এটা রোধ করার জন্য যে প্রশাসনিক ব্যবস্থা আছে তারমধ্যে নানাবিধ ক্রটি-বিচ্যুতি আছে, যারফলে কার্যকর হয়না এবং যারফলে কলকাতা শহরে হাজার হাজার বেআইনি বাড়ি গজিয়ে উঠেছে। এরফলে অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি হচ্ছে, মানুষের জীবন এবং সম্পত্তিকে বিপন্ন করে তুলছে। আজকে এর বিরুদ্ধে একটা সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। এই গৃহ নির্মাণ সংক্রান্ত যে আইনকানুন, নিয়ম-কানুনগুলো রয়েছে সেগুলো যাতে সঠিক ভাবে প্রযুক্ত হয়, ক্রটি-বিচ্যুতিগুলো যাতে দূর করা সম্ভবপর হয়, আগামিদিনে যাতে এইরকম ঘটনা আর না ঘটে তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই কথা বলে কলিন্স লেনে যে দুঃখজনক ঘটনা ঘটেছে এবং এরফলে যে সমস্ত মানুষ মারা গেছেন তাদের প্রতি আন্তরিক সমবেদনা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।'

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাদের মন্ত্রী সভায় বামফ্রন্টের দুর্যোধন পৌরমন্ত্রী কৃতিত্বের শিখরে পৌঁছেছেন। ভবানিপুর, বেহালা এবং কলিন্স লেনে যে বাড়ি ভেঙে পড়েছে তার মাধ্যমে তিনি হ্যাট্রিক লাভ করেছেন। আজকে আমরা প্রথমে তার হ্যাট্রিক লাভ করার জন্য আসুন সবাই মিলে কেন্দ্রীয় সরকারের কাছে তার পদ্মশ্রী পাবার ব্যাপারে আবেদন করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুনলাম, সি.পি.এম এবং আর.এস.পি. বন্ধুরা

বক্তব্য রাখলেন। জয়ন্তবাবু বক্তব্য রাখলেন আমি শুনলাম। জয়ন্তবাবু বলেছেন যে বম্বে দিল্লিতে এইরকম হয় না। হ্যাঁ, সত্যিই তো বম্বে দিল্লিতে এইরকম বেআইনি হাই রাইজ বিল্ডিং হয়না। তার একমাত্র কারণ বম্বে দিল্লিতে সি.পি.এম. এবং আর.এস.পি-র চিহ্ন দেখা যায় না। তাই সেখানে বেআইনি বাড়ি দেখা যায় না। লক্ষ্মীবাবু বলেছেন কোথায় বাড়ি ভেঙে পড়েছে, কোন কোন কংগ্রেস কাউন্সিলার সেখানে আছেন। আজকে আমি বলতে চাই এবং আমাদের মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয়ও বলছেন হাইরাইজ বিল্ডিং, বেআইনি বাড়ি হচ্ছে। ১৩-১৪-১৫-১৬ নং ওয়ার্ডে সেখানে কোন কাউন্সিলার রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু কলকাতাতেই নয়, হাওড়া নয়, পশ্চিমবাংলার যে সমস্ত মিউনিসিপ্যালিটি হাওড়া এবং কলকাতার নিকটবর্তী সেখানে আমরা দেখাতে পারি ব্যাপকভাবে বেআইনি বহুতল বাড়ি নির্মাণ হচ্ছে। কলকাতা এবং হাওড়া পৌরসভায় কোনও বিল্ডিং আইন নেই। একটাই বিল্ডিং আইন আছে, সেই বিল্ডিং আইনটা হচ্ছে যদি প্রোমোটার ইন ক্লাব জিন্দাবাদ বলতে পারে, কলকাতা এবং হাওড়ার মেয়রকে কুর্নিশ করতে পারে, প্রোমোটার সি.পি.এম পার্টির অর্থ ভান্ডারে অর্থ পৌঁছে দিতে পারে সেই বিল্ডিং তৈরি করতে পারবে। এছাড়া আর কোনও বিল্ডিং আইন কোনও পৌরসভায় কোথাও নেই। শুধু ইনক্লাব জিন্দাবাদ বলতে হবে, শুধু সি.পি.এম-এর তহবিলে অর্থ দিতে হবে তাহলেই বিল্ডিং তৈরি করতে পারবে। আমি দায়িত্ব নিয়ে বলছি হাওড়া জেলায় কোনও একটা সি.পি.এম কাউন্সিলার, ১৩নং ওয়ার্ডের সি.পি.এম কাউন্সিলার তারসঙ্গে প্রোমোটারের যোগ-সাজস ছিল। এবারে তাকে বাদ দিয়ে দেওয়া হল ভোট থেকে, তার পরিবর্তে রিগিং-এর মাধ্যমে আর একজন সি.পি.এম কাউন্সিলার হয়েছেন, তিনি ডাইরেক্টলি প্রোমোটারের সঙ্গে হাতে হাত মিলিয়ে বেআইনি কাজ করে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের দুর্যোধন আমাদের পৌরমন্ত্রীর কাছে বারে বারে বলেছি হাওড়ায় ৮-১০ ফুট রাস্তায় কোনও সূর্যের আলো পড়ে না। ১০-১২ তোলা বাড়ি তৈরি হয়ে গেছে রাস্তার ধারে। ঈশ্বরের অশেষ করুণা যে কোনও কোলাপ্স করেনি, বাড়িতে আগুন লাগেনি। যে কোনওদিন আমরা জানি দুর্ঘটনা ঘটতে পারে। সেইদিন কিন্তু এই দুর্যোধন আমাদের কাছ থেকে ছাড়া পাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আজকে আপনার কাছে প্রস্তাব করছি যেভাবে বেআইনি ভাবে পশ্চিমবাংলার বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে এবং কলকাতা এবং হাওড়া পৌরসভাতে বাড়ি নির্মাণ হচ্ছে তার সমস্ত দায়-দায়িত্ব এই দুর্যোধন পৌরমন্ত্রীকে নিতে হবে। আমরা লোকসভায় দেখেছি এই সি.পি.এম. আর.এস.পি যারা এম.পি. তারা এখানে রেল দুর্ঘটনা ঘটলে তা নিয়ে চিৎকার করেন এবং রেলমন্ত্রীর পদত্যাগ দাবি করেন। তাদের কথা অনুসরণ করে আমি পৌরমন্ত্রীকে বলতে চাই আপনার যদি সৎ সাহস থাকে তবে আপনি কমিউনিস্ট পার্টির সদস্য পদ থেকে এবং আপনার যদি নৈতিক শিক্ষা থাকে তাহলে আপনি পদত্যাগ করুন। তারপর আপনি অন্য জায়গা থেকে বক্তৃতা রাখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌরমন্ত্রীর পদত্যাগ করা উচিত এবং একটা সর্বদলীয় কমিটি করে হাওড়া এবং কলকাতায় সর্বত্র মিউনিসিপ্যালিটির যে বেআইনি বহুতল বাড়ি হচ্ছে সেইগুলি এনকোয়ারি করার জন্য সর্বদলীয় কমিটিকে পাঠানো হোক। স্যার, হাই রাইজ-র ব্যাপারে তদন্ত করার জন্য চীফ সেক্রেটারির মাধ্যমে একটা কমিটি করা হয়েছে, কিন্তু তা সত্ত্বেও এতবড় ক্ষমতাসম্পন্ন কমিটি থাকা সত্ত্বেও ব্যাপকভাবে হাই রাইজ চলছে, বেআইনি কারবার চলছে। এর একটাই কারণ প্রমোটারদের অর্থ তহবিল মজবুত করে লাল্লু, বিল্লুদের দিয়ে

হাওড়া এবং কলকাতায় পৌর নির্বাচনে জেতবার জন্য প্রশ্রয় দেওয়া, এছাড়া আর অন্য কোনও উপায় নেই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পশ্চিমবাংলায় বাড়ি ভাঙা একটা নূতন কলঙ্ক এবং আমাদের প্রত্যেকের মুখে একটা কালিমালিপ্ত ছাপ করে দিয়েছে। এইজন্য আমার দাবি আজকে পৌরমন্ত্রীকে পদত্যাগ করতে হবে। পশ্চিমবাংলার মানুষ আপনাদের কাউকে ক্ষমা করবে না, তাদের চাপে চাপা পড়ে যাবেন যেমনভাবে কলিন্স লেনের মানুষ ধ্বংসস্তুপে চাপা পড়েছে। পশ্চিমবাংলার মানুষ এদের সকলকে চেপে পিষ্ট করে দেবেন, এটা আপনারা-জেনে রাখুন। এই বলে পৌরমন্ত্রীর পদত্যাগ দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** স্যার, কলকাতার তিনশত বর্ষ নিয়ে যখন আমরা গর্ব করছি তখন কলকাতার বুকে এইরকম ধরনের বাড়ি ভাঙা আমাদের কলকাতার তিনশত বর্ষর গর্বকে নিস্তেজ করে দিয়েছে। এইরকম ভাবে দুর্ঘটনা আগেও ঘটেছে। কলিন্স লেনে যে বাড়িটা বেঙে পড়েছে এটা আমার প্রায় বাড়ির কাছেই। বাড়িটা একটা সরু গলির ভেতরে সেখানে বস্তি আছে, সেই বস্তির ওখানেই ছোট ছোট ৫ তলা বিল্ডিং উঠেছিল। আবার সেটা মাটির তলায় বসে গেল, পাশের বস্তির উপর ভেঙে পড়ল। নিরীহ শ্রমিক শ্রেণী, খেটে খাওয়া মানুষ সরকারি হিসেবে ৫২ জন মারা গিয়েছেন, ওখানকার যারা বাসিন্দা তারা বলছে ৬৫ জন, সরকারি হিসেব ৫২ জন। আজকে এদের জন্য সরকারের পক্ষ থেকে ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা উচিত। এবং যে দুইজন শিশু বেঁচে আছে তাদের বাড়ির প্রত্যেকে মারা গিয়েছেন তাদেরও দায়িত্ব সরকারের নেওয়া উচিত। আজকে যে সমস্ত বেআইনি বাড়ি হচ্ছে, এইগুলি যদি এইভাবে ভেঙে পড়ে তাহলে কলকাতা শহর একদিন মহেঞ্জোদড়ো, হরোপ্পা হয়ে যাবে। আশ্চর্যের কথা বেআইনি বাড়ি হচ্ছে সবাই স্বীকার করছেন তার সংখ্যা নিয়ে মতভেদ থাকতে পারে, ১০, ১২, ১৪ হাজার হতে পারে কিন্তু এটা ঠিকই বেআইনি বাড়ি হচ্ছে। আমি ২ নং রিপন স্কোয়ারে থাকি যে ভাড়া বাড়িতে থাকি সেই বাড়িটিই হচ্ছে সবচেয়ে বড় বাড়ি এবং তার আশেপাশের বাড়িগুলি সবই খোলার, তখন এটাই ছিল সবচেয়ে উঁচু বাড়ি, কিন্তু এখন এই বাড়িটিই হচ্ছে সবচেয়ে নিচু বাড়ি। আমার পাশের বাড়ি ১ নম্বর রিপন স্ট্রিটে খোলার বস্তি ছিল এবং বে-আইনি বাড়ি ওঠে, তখন আমি কমপ্লেন করেছিলাম। তারপর পুলিশ গেল, কিন্তু কমপ্লেন করা সত্ত্বেও বাড়িটা উঠে গেল। এখন শুনছি, বাড়িটা ৬ ইঞ্চি বসে গিয়েছে। আমি নিজেই ভয়ে ভয়ে থাকতাম। ভাবতাম বিধানসভায় হয়তো শোকপ্রস্তাব পালন করতে হবে। অবস্থাটা এমনই জটিল হয়েছে। কেন এমন অবস্থা হবে? মাননীয় সদস্য শ্রী লক্ষ্মী দে বলেছেন বেআইনি বাড়ি করবার প্রবণতা কিন্তু এই প্রবণতা কেন হচ্ছে? ঠিকা টেনান্সি অ্যাক্ট পাস করলেন। ঠিকা টেনান্সি অ্যাক্টে ডেভেলপমেন্ট প্ল্যানিং এর অর্ডার দিলেন কিন্তু ট্রান্সফারের অর্ডার দিলেন না। পারপিচুয়াল রাইট দিলেন। তখন ওই ঠিকা টেনান্টের কাছে সে তো নিজে বিক্রি করতে পারছে না, বাড়ি করতে পারছে না এবং জমিটাও সম্পূর্ণ তার হচ্ছে না। অবস্থাতো এই দাঁড়িয়েছে। তারপর ওই প্রোমোটার গিয়ে বলল ৪ তলা বাড়ি করে দেব বেআইনি এবং সেই ক্ষেত্রে ভাড়াটিয়া আমরা বসিয়ে দেব। ভাড়াটের কাছ থেকে সেলামি যা নেবার নিয়ে নিয়েছি। এরপর ভাড়া দিতে পারবেন। ঠিকা টেনান্ট ভাড়াটিয়া সে ওই প্রস্তাবে রাজি হয়ে গেল। এরপর দেখা গেল যে, প্রোমোটার

তাড়াতাড়ি বাড়িটা কমপ্লিট করে নিতে কারণ যত বেশিদিন লাগবে তত বেশি পুলিশকে ঘুস দিতে হবে, তত বেশি কর্পোরেশনকে ঘুস দিতে হবে। রাতারাতি বাড়িটা প্রোমোটার করে নিতে চায়। ওখানে পুলিশ বসিয়েও কিছু হবে না, কারণ পুলিশকে ম্যানেজ করে এইসব বেআইনি বাড়ি উঠছে। আমার পাড়ায় দেখছি, রাতের পর রাত ধরে বাড়ি তৈরি হচ্ছে। কমপ্লেন করেও কিছু হয়না। লেনদেনের ব্যবস্থা আছে। আজকে ওই কলিন্স লেনে বাড়ি ভাঙার জন্য কর্পোরেশনের ৫ জন এমপ্লয়িকে সাসপেন্ড করেছেন কিন্তু পার্কস্ট্রিট থানার ও.সি. তার বিরুদ্ধে, পুলিশের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? এটাতো নেওয়া উচিত। পুলিশ কন্নাইভেন্স ছাড়া ওইভাবে বাড়ি উঠতে পারে? এই তো অবস্থা। মাননীয় সদস্য শ্রী সুলতান আহমেদ বলেছেন এবং এটা ঠিক যে মুসলমান এলাকায় বসবাসের খুবই অসুবিধা এবং তাদের জন্য কি কোনও হাউসিং স্কীম নেওয়া হয়েছে? আমি এম.এল.এ. হওয়া সত্ত্বেও কলকাতায় থাকবার জন্য বাড়ি পাইনি এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে দরখাস্ত করেছিলেন কিন্তু পাইনি। ভাবতে পারা যায় অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? এটার জন্য একটা প্ল্যানিং হওয়া দরকার। ঠিকা টেনান্সি অ্যাক্টের সংশোধন হওয়া দরকার। আর তদন্তের কথা বলছেন মাননীয় স্পিকার মহাশয়ের নেতৃত্বে একটা হাউস কমিটি করে কিভাবে পরবর্তীকালে এইগুলিকে ঠেকানো যাবে সেটা দেখতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** আমি কলকাতার এম.এল.এ.। কলিন্স লেনের ঘটনা খুবই দুর্ভাগ্যজনক। এতগুলি মানুষ প্রাণ হারিয়েছেন এবং দুঃখ জানাবার ভাষা ওদের জানা নেই। দুর্গতদের পাশে না যদি কাজ করা যায় তাহলে তাদের দুঃখ বোঝা যায় না। গত কয়েকদিনে আমরা ওদের পাশে গিয়ে দাঁড়িয়েছি, তাদের সাহায্যের জন্য এগিয়ে গেছি, কাজকর্ম করেছি, চিকিৎসার ব্যবস্থা করেছি ভলান্টারি অর্গানাইজেশন নিয়ে গিয়ে এবং সবরকম সাহায্য করেছি সেইহেতু আমার কিছু বলবার অধিকার আছে। স্যার, আমি যে অঞ্চলে থাকি সেই অঞ্চলে কয়েকটা বাড়ি, কয়েকটা বস্তি আনঅথরাইজড হয়েছে। আমি এই ব্যাপারটা কর্পোরেশনকে জানিয়েছি, কিন্তু কর্পোরেশন আমাকে বলেছে স্থানীয় কাউন্সিলার যদি অপোজ করেন, তাহলে সেই বাড়িগুলো ভাঙা যাবে না বা বে-আইনি কাজগুলো আটকানো যাবে না। আপনি দেখবেন কলকাতায় যে তিন জায়গায় বাড়ি ভেঙে পড়ল, কুন্দলিয়া, বাঙ্গুর এবং কলিন্স লেনে, সবকটা জায়গায় কংগ্রেসি কাউন্সিলার। ব্যাপারটা হচ্ছে, রামায়ণের সেই সোনার হরিণের পেছনে ছোটার মতো আর সূর্পনখার নাক কাটার ঘটনার মতো। স্যার, এই সূর্পনখারা নিজেরা প্রোমোটার ও বস্তির মালিককে প্রলুব্ধ করছে ও তাদের দিয়ে বাড়ি বানাচ্ছে। কোনও কোনও জায়গায় ওরা নিজেরাই কন্ট্রাক্টরি করছেন। [************]

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন্স)

**মিঃ স্পিকার ঃ** আমি অতীতেও বলেছি আবার আজকেও রিপিট করছি, কোনও মাননীয় সদস্যর বিরুদ্ধে অ্যালিগেশন আনতে গেলে তাকে আগাম নোটিশ দিতে হবে। এটা হচ্ছে নিয়ম, আশাকরি আপনারা এটা কমপ্লাই করবেন। that portion will be expunged.—যিনি আজকে বক্তৃতা করেছেন, এক্স কাউন্সিলার এবং এম.এল.এ, ১৯ রিপন

[*Expunged as ordered by the Chair]

স্ট্রিট ও বে-আইনি বাড়ি এই কথাগুলি বাদ যাবে।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** স্যার, আমি কারোর নাম বলিনি। আমি বলেছি, জনৈক কাউন্সিলার। কংগ্রেস আমলের মন্ত্রী এবং এখন যিনি এম.এল.এ, সেই জনৈক এম.এল.এ কুন্দলিয়ার একটা ফ্ল্যাটে থাকে। স্যার ঐ সূর্পনখারা আজ লঙ্কাকান্ড বাঁধাতে চাইছে। ওনারা লঙ্কাকান্ড বাঁধাবার যে চেষ্টা করছেন, তাতে রাবণের বংশ যেমন নির্বংশ হয়ে গিয়েছিল, সেইরকম ওনারাও নির্বংশ হয়ে যাবে। পশ্চিমবাংলার মানুষ তাদের ক্ষমতা করবে না। ওরা কলকাতায় পরপর অঘটন ঘটাবার চেষ্টা করে যাচ্ছে। ওরা প্রোমোটারদের প্রলুব্ধ করে বাড়ি তৈরি করে যাচ্ছেন প্রোমোটারদের দিয়ে। হাসানুজ্জামান সাহেবের সঙ্গে আমি একমত, ওরা বেশি লাভ করতে চাইছেন এবং বেশি লাভটা দিয়ে ওরা আবার ফ্ল্যাট কিনে নিচ্ছে। স্যার, ঐ কংগ্রেসি কাউন্সিলারদের যদি কিছু নৈতিক বোধ থাকে, তাহলে তারা তাদের দায়িত্ব পালন করুক। যে তিনটে এলাকায় বাড়ি ভেঙে পড়েছে, সেই তিনটে এলাকার কাউন্সিলাররা পদত্যাগ করে, তারা তাদের নৈতিক দায়িত্ব পালন করুন। প্রমাণ করুন, যে তারা সূর্পনখা দলের কেউ নয়, রাবণের গোষ্ঠীর কেউ নয়। আমার এলাকায় কয়েকটা বাড়ির ব্যাপারে আমি জানানো সত্ত্বেও, কাউন্সিলার অপোজ করাতে সেই বাড়িগুলো ভাঙা যাচ্ছে না। ৯৫।১, কাশীপুর রোডে আনঅথারাইজড একটা বাড়ির ঘটনা জানানো সত্ত্বেও সেই বাড়ি ভাঙা যাচ্ছে না, ১৫,১২। ১৩ কাশীপুর রোডে, কে একজন মিশ্রর বাড়ি সেটাও বে-আইনিভাবে তৈরি হচ্ছে, কংগ্রেসি কাউন্সিলার অপোজ করেছে, আমি কিছু করতে পারিনি মাঠবাগান বস্তি, সেখানেও একটা বাড়ি আন-অথারাইজড, সূরজ জুট প্রেস ওর শেডগুলো আন-অথারাইজড ভাবে নির্মাণ করা হয়েছে, কিন্তু আমি কিছু করতে পারিনি, কংগ্রেসি কাউন্সিলার অপোজ করেছে। ঐ সূর্পনখাদের নাক পশ্চিমবাংলার মানুষ কেটেছে, আরও কাটবে। রাবণের গোষ্ঠীকে আমরা ধ্বংস করব। ঐ সূর্পনখাও রাবণের গোষ্ঠীকে পশ্চিমবাংলা ও ভারতবর্ষ থেকে নির্বংশ করতে হবে। যতদিন পর্যন্ত না ওরা নির্বংশ হচ্ছে ততদিন ওরা লঙ্কা-কান্ড বাঁধাবার চেষ্টা করবে। ওরা সবকিছু নিয়ে পলিটিক্স করে। স্যার, আপনার কাছে আমি আবেদন করব, তারা তাদের নৈতিক দায়িত্ব পালন করুক, তাহলেই বুঝব তারা পশ্চিমবাংলার মানুষের জন্য কিছু কাজের কাজ করলেন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিন্স লেনে গত ২৮শে ফেব্রুয়ারি যে মর্মন্তুদ বাড়ি ভেঙে পড়ার ঘটনা ঘটেছে তাতে ৫৪ জন মারা গেছে এবং ১০০ জনের বেশি মানুষ আহত হয়েছে, তা নিয়ে এই বিধান সভায় দীর্ঘক্ষণ ধরে আলোচনা হয়েছে। কলকাতার বাড়ির ব্যাপারে আমি পরে দু'একটা কথা বলব, তার আগে এই বাড়ি ভাঙা সম্পর্কে আমাদের যে দাবি আপনাদের কাছে পেশ করছি আমি আশা করি মন্ত্রী মহাশয় সেই দাবিগুলি মেনে নেবেন। আমাদের প্রথম দাবি প্রাক্তন মুখ্য সচিবকে দিয়ে তারা যে তদন্ত কমিটি করেছেন আমরা তা মানি না, তার জায়গায় হাইকোর্ট বা সুপ্রীম কোর্টের কোনও সিটিং বিচারপতিকে দিয়ে কলিন্স লেনের বাড়ি ভাঙার ব্যাপারে তদন্ত করতে হবে। ২নং দাবি হচ্ছে যারা মারা গেছেন তাদের প্রত্যেকের পরিবারকে কমপক্ষে ১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিতে হবে এবং যারা আহত হয়েছেন তাদের প্রত্যেকের পরিবারকে কমপক্ষে ৫০ হাজার টাকা ক্ষতিপূরণ দিতে হবে। ৩নং দাবি হচ্ছে কলকাতায় বেআইনি বাড়ি কত আছে সে সম্পর্কে

একটা বিস্তারিত সার্ভে করার জন্য বিশিষ্ট যারা কারিগরি বিশেষজ্ঞ টেকনিক্যাল এক্সপার্ট তাদের নিয়ে একটা কমিটি তৈরি করতে হবে। ৪নং দাবি হচ্ছে বাড়ি তৈরির ব্যাপারে আইনকে আরও কঠিন করতে হবে এবং যারা এই বাড়ির প্রোমোটার তাদের ক্ষেত্রে এটা বাধ্যতামূলক করতে হবে যে তারা যত টাকার বাড়ি বানাবেন তার ১০ পারসেন্ট তারা জীবন বিমা করবেন যাতে নিহত এবং আহত মানুষরা তার দ্বারা প্রোটেকটেড হন। সি পি এমের যে সদস্যরা বললেন তাদের মুর্খতার সঙ্গে আমি পাল্লা দিয়ে পারব না, আমি শুধু মন্ত্রীর কাছে দুটো প্রশ্ন করতে চাই আমার কাছে সি এম সি অ্যাক্ট, ১৯৮০ আছে, স্যার, আপনি এটা পড়েছেন, বুদ্ধদেব বাবুও পড়েছেন, কিন্তু ওদের হোল বেঞ্চে একটা লোকও নেই যিনি এটা পড়েছেন। দীপক বাবু ডাক্তার মানুষ ওর জানার জন্য বলছি, ওনার বাস হয়েছে, বুদ্ধি নাশ হয়েছে, উনি রামায়ণ দিয়ে শুরু করলেন, যাইহোক বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করতে চাই এই যে বিল্ডিং অ্যাক্ট রয়েছে যার ৩৯০ ধারা থেকে শুরু হয়ে বিল্ডিং এর উপর ৪১২, ৪১৪ সমস্ত ধারা রয়েছে তার কোনও ধারার কোনও জায়গায় লেখা নেই কোনও কাউন্সিলারের কোনও ভূমিকার কথা। এই আইন আপনাদের আমলে আপনাদের তৈরি করা, কোনও জায়গায় কাউন্সিলারের কথা উল্লেখ নেই। কমিশনার, মেয়র-ইন-কাউন্সিল (বিল্ডিং) এর উল্লেখ আছে, ডিস্ট্রিক্ট বিল্ডিং সার্ভেয়ারের উল্লেখ আছে, সিটি আর্কিটেক্টের উল্লেখ আছে, কিন্তু কোনও জায়গায় কাউন্সিলারের উল্লেখ নেই। এই আইন আমাদের তৈরি করা নয়। বিল্ডিং এর ব্যাপারে এই যে ২২টা ধারা আছে সেখানে কাউন্সিলারের কথা কেন নেই এটা জিজ্ঞাসা করতে চাই? দ্বিতীয়ত আমি বুদ্ধদেব বাবুকে প্রত্যক্ষভাবে অভিযুক্ত করতে চাই গত বছর যখন কুন্দলিয়ার বাড়ি ভাঙে তখন ১২ জন মানুষ মারা গেল। এই হাউসে আমরা তা নিয়ে আলোচনা করলাম, তারপর বুদ্ধদেব বাবু একটা আইন এনেছিলেন এই মিউনিসিপ্যাল অ্যাক্টের কিছুটা সংশোধন করে যা ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট ১৯৯০ বলে ২৫.১.৯০ তারিখে পাশ হয়েছিল। সেই আইনে বলেছিলেন ১ বছরের মধ্যে কোনও হাই রাইজ বাড়ি তৈরি করা যাবে না। হাই রাইজ বাড়ি ১ বছর বন্ধ হল। আইনটা ল্যাপ্স করে গেছে ২৫.১.৯১ সালে, বুদ্ধদেব বাবু তারপর কোনও আইন বা অর্ডিন্যান্স আনেননি। আপনি বিল্ডিং এর প্রোমোটার সাথে যোগসাজস করে আইনটাকে ল্যাপ্স করে দিয়ে তাদের সুযোগ করে দিয়েছেন এরমধ্যে যত পার বাড়ি তৈরি করে নাও, আমরা এবার বিধানসভায় আইন আনছি, সেজন্য পাল্টা কোনও আইন উনি আনেননি প্রত্যক্ষভাবে। তৃতীয় প্রশ্ন উনি হাইকোর্টের একজন জাজের সম্পর্কে বলেছেন, কাগজে ওর বিবৃতি বের হয়েছে। যদি ওর সৎ সাহস থাকে তাহলে আজকে উনি সেই জাজের নাম বলুন এবং কনটেমপ্ট অব কোর্ট কেস করুন। আপনি বিপ্লবী বক্তৃতা দিলেন হাইকোর্ট রায় দিয়ে বাড়ি তৈরি আটকে দিচ্ছে। কোথায় আটকাচ্ছে, কোনও জাজ টাকা নিয়েছে, আপনাকে বলতে হবে। আর যদি না বলেন তাহলে আপনি ওকে বিবৃতি প্রত্যাহার করে বলতে বলুন ওর সৎ সাহস নেই। ফালতু ফাঁকা বুলি আওড়াবেন না। বেআইনি বাড়ি তৈরির সমস্যার কথা বলছি। দু' ধরনের বাড়ি তৈরি হচ্ছে। একটি হচ্ছে বড় বড় প্রোমোটার কোটি কোটি টাকা ইনভেস্ট করছে, মধ্যবিত্তরা তাদের বাড়ি নিচ্ছে। তাদের স্যাংশন্ড প্ল্যান অনেক ক্ষেত্রেই আছে। কিন্তু তারা সেই স্যাংশন্ড প্ল্যান ডিভিয়েট করছে। সেই ডিভিয়েসন করে সেখানে ওরা হয় হাইকোর্টে মামলা করে চেপে রাখছে, নইলে কর্পোরেশনকে টাকা দিয়ে ওরা সেটাকে বের হতে দিচ্ছে না। আর দ্বিতীয় ধরনের বেআইনি বাড়ি হচ্ছে বস্তির মধ্যে।

বস্তি ভেঙে, বস্তির লোককে তুলে বেআইনি বাড়ি হচ্ছে। এই দায়িত্ব সম্পূর্ণ আপনাদের এবং আপনারা সরকারের আসার পরে এটা হচ্ছে। কংগ্রেস আমলে আমরা বস্তি রিহ্যাবিলিটেশন স্কীম শুরু করেছিলাম। বস্তির মানুষের জন্য পাকা বাড়ি তৈরি করার কাজ শুরু করেছিলেন। সেই স্কীম আপনারা বন্ধ করে দিয়েছেন। ঠিকা টেন্যান্সি অ্যাক্ট করেছেন। এই ঠিকা টেন্যান্সি অ্যাক্টে তাদের পাকা বাড়ি তৈরি করার অধিকার দেন নি। বস্তির মানুষদের'ও অ্যাসপিরেশন আছে। তারা'ও আর একটু ভাল বাড়ি করে থাকতে চান। তাই তারা প্রোমোটারের শিকার হচ্ছেন। আপনাদের বেশি অভাবের জন্য বস্তি রিহ্যাবিলিটেশন স্কীম, সি.এম.ডি.এ. স্কীম আমরা দেখছি না। আপনারা চেতলায় গিয়ে দেখে আসুন যে, সেখানকার বস্তির মানুষরা কত উন্নত অবস্থায় আছে। কংগ্রেস আমলে এইগুলি আমরা করেছিলাম। আপনারা উৎসাহ দিয়েছেন? কারা এই বাড়ি তৈরি করছে? যারা এই বাড়ি তৈরি করছে তারা অ্যান্টি সোসাল বলছেন। কি করে তারা সাহস পাচ্ছে? স্যার, এই লোকগুলিই কর্পোরেশন ইলেকশন, পার্লামেন্ট ইলেকশনে সি.পি.এম.এর হয়ে বন্দুক নিয়ে রিগিং করছে। ওরাই [****] পার্টির হয়ে রিগিং করছে।

**মিঃ স্পিকার ঃ** লক্ষ্মীবাবুর কাছে ঘুরছে এই কথাটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** ঠিক আছে, স্যার, - সি.পি.এম. বিধায়কদের সঙ্গে ঘুরছে। যখন তারা আসছে পার্টির কাছে তারা বলছে আমরা কি পেলাম? বললাম তো বেআইনি বাড়ি করো, তোমাদের কিছু বলব না। স্যার, আপনি কলকাতা শহরে এতদিন আছেন। স্যার, আপনি জানেন কলকাতা শহরে ৩ তলা বাড়ি তৈরি হয়ে যায় কর্পোরেশনের ইন্সপেক্টর আছে, ব্লক সরকার আছে, কর্পোরেশনের ডিস্ট্রিক্ট বিল্ডিং সার্ভেয়ার আছে, সিটি আর্কিটেক্ট আছে, এম.আই.সি. আছে, কমিশনার আছে, মেয়র আছে, ফুল টাইম মাইনে করা সব লোক আছে। আপনারা কেউ বলবেন না, কি করেছেন? চোখের সামনে ৩/৪ তলা বাড়ি তৈরি হল একটি জায়গাতে'ও বাধা দেওয়া হল না কেন? আমি আজকে এই নৈতিকতার প্রশ্নই করছি এখানে ক্ষমতার রাজনীতি করে লাভ নেই। কলকাতা শহরের আপনি পৌরমন্ত্রী। আপনাদেরই সরকার, আপনাদের পুলিশ মেয়র'ও আপনাদের, কর্পোরেশন'ও আপনাদের। আর সেই কর্পোরেশনে বাড়ি ধ্বসে ৫৪ জন লোক মারা গেছে। রাজনীতি নয় আপনার নৈতিক দায়িত্ব নেই? আপনি পদত্যাগ করুন। মাননীয় বুদ্ধদেববাবু, আপনি পার্টির সভায় যান, পার্টিতে উঠুন, রাজনীতিতে উঠুন কিন্তু আপনি যদি রাজনীতিতে উঠতে চান তাহলে সেই সাহস দেখান যে সাহস লালবাহাদুর শাস্ত্রি দেখিয়েছিলেন। অনেক কিছু ল্যাপ্স আছে। আপনার পুলিশ কিছু করেনি, কর্পোরেশন কিছু করেনি, আপনার মেয়র কিছু করেনি। আপনি আজকে বলুন, বাংলার হিরো হবেন? তাই আজকে নৈতিকভাবে আপনার পদত্যাগ ছাড়া অন্য কোনও দাবি আমাদের নেই। আমাদের প্রথম এবং শেষ দাবি হচ্ছে আপনার পদত্যাগ এবং আপনাকে পদত্যাগ করতে হবে, এটাই হচ্ছে আপনার নৈতিক দায়িত্ব। এটা হলে তবেই আমরা আপনার কিছু কথা শুনব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমি সামান্য এক

*Note [Expunged as ordered by the Chair]

মিনিটে একটি কথা বলতে চাই। স্যার, আপনার কাছে অনুরোধ হচ্ছে, উনি অলরেডি দায়ী বলে একটা স্বীকার করে নিয়েছেন "আমিই এই বিষয়ের জন্য দায়ী - এই ঘটনার জন্য, ৫৪ জনের মৃত্যুর জন্য দায়ী।" আপনি আইনজ্ঞ মানুষ, আপনি বলুন একজনকে খুন করলে যাবজ্জীবন কারাদন্ড হয়। ৫৪ জনকে খুন করেছেন এবং উনি নিজে থেকে স্বীকার করেছেন সংবাদপত্রে — "আমিই ৫৪ জনকে খুন করার জন্য দায়ী।" তাহলে এটাকে আপনি কি বলতে চান বলুন। সেইজন্য ওর পদত্যাগ ছাড়া আমাদের আর কোনও দাবি থাকতে পারে না, উনি পদত্যাগ করুন।

(গোলমাল)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাই কারণ আপনি অন্য আলোচনা বন্ধ করে এই আলোচনাটা এখানে করার অনুমতি দিয়েছেন বলে।

(গোলমাল)

(একসঙ্গে অনেক কংগ্রেসি সদস্য বলতে থাকেন।)

আলোচনা সমস্ত পক্ষ থেকেই করা হয়েছে এবং এই আলোচনায় অনেকগুলি সুচিন্তিত বক্তব্য...

(গোলমাল)

(একসঙ্গে অনেক কংগ্রেসি· সদস্য বলতে থাকেন)

বেরিয়ে যাবেন তো বেরিয়ে যান না, আর তা না হলে মন দিয়ে শুনুন সাহস থাকলে।

(গোলমাল)

(অ্যাট দিস স্টেজ কংগ্রেস আই মেম্বার ওয়াকড আউট অব দি চেম্বার।

[3-10 — 3-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাই আপনি আজকে এই আলোচনাটার গুরুত্ব উপলব্ধি করে প্রথমেই এই আলোচনাটা করার সুযোগ আমাদের দিয়েছেন বলে। এতক্ষণ ধরে সমস্ত সদস্যই দু' পক্ষেরই, যারা আলোচনায় অংশ গ্রহণ করেছেন তারা এই সমস্যার বিষয়ে অনেকগুলি গুরুত্বপূর্ণ দিক সম্বন্ধে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। এরজন্য তাদের ধন্যবাদ জানাই। আমি সংক্ষেপে কয়েকটি কথা বলব। বিরোধীদের যদি সমস্ত ব্যাপারটা সম্পর্কে দায়িত্ব জ্ঞানের পরিচয় থাকতো তাহলে তারা এখানে বসে আলোচনাটা শুনতেন। যে সমস্যা নিয়ে আমরা আলোচনা করছি, এই সমস্যাটা আমরা সকলেই জানি, স্বীকার করি যে এটা হঠাৎ শুরু হয়নি, এটা আকাশ থেকেও পড়ে নি। এই কলকাতা মহানগরির অনেক ধরনের জটিল সমস্যার মতন এর একটা দীর্ঘ অতীত আছে। কলকাতা শহরের জনসংখ্যার সমস্যা, জনসংখ্যার চাপ, কলকাতা শহরে বাসস্থানের সমস্যা, কলকাতার কত মানুষ বাসস্থান খুঁজে বেড়াচ্ছে এবং যে কোনও একটা পথ খুঁজছে, বিশেষ করে নিম্নবিত্ত,

মধ্যবিত্ত মানুষ সংখ্যালঘু সম্প্রদায়, পিছিয়ে পড়া মানুষ শ্রমজীবী মানুষ— কত হাজার মানুষ বাসস্থানের জায়গা খুঁজছে এর একটা দীর্ঘ অতীত আছে। এসব কিছু বাদ দিয়ে হঠাৎ এই সমস্যাটা আকাশ থেকে পড়ে নি। আমাদের বামফ্রন্ট সরকার যখন এ রাজ্যে ক্ষমতায় আসলো সমস্যাটা কি তারও আগে থেকে শুরু হয়নি? কলকাতায় তখনও কি বাসস্থানের সমস্যা ছিল না? কলকাতায় তখনও কি বেআইনি বাড়ি তৈরি হত না? কলকাতায় তখন কি কর্পোরেশনের আইন ভেঙে বেআইনি বাড়ি হত না? হত। তারসঙ্গে যুক্ত ছিল আজকের এই বিরোধীরা তারা যখন ক্ষমতায় ছিলেন ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত ৫ বছর তখন কর্পোরেশনই ছিল না। যারা আজকে কর্পোরেশন নিয়ে এত কথা বলছেন, কাউন্সিলারদের অধিকার নিয়ে এত কথা বলছেন তাদের সময় সিদ্ধার্থবাবুর আমলে সুব্রতবাবু যখন মন্ত্রী ছিলেন তখন সেই সরকারের প্রথম অর্ডিন্যান্স ছিল কর্পোরেশন দখল করা এবং ৫ বছর কর্পোরেশন ওরা দখল করে ছিলেন, নির্বাচন করেন নি। কয়েকজন আমলার হাতে শহরে বেপরোয়াভাবে অন্যায় হয়েছে এবং সেই অন্যায়ের তালিকা আমি এখানে পেশ করতে পারি যে কত অন্যায় হয়েছে। আমরা এইসব জেনেই বামফ্রন্ট সরকারে এসেছিলাম। এই রাজ্যে দারিদ্রতা আছে, বঞ্চনা আছে, বাসস্থানের সমস্যা আছে। এই শহরে বেআইনি কাজের জন্য অপরাধিরা গিজ গিজ করছে। এসব আমরা জানি। এসব জেনেই আমরা বামফ্রন্ট সরকারে এসেছিলাম এই অবস্থায় পরিবর্তন করতে চাই বলে। এই ব্যাপারে আমরা ১৪ বছর নিরলস ভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছি। এস.ইউ.সি.আই-এর মাননীয় সদস্য যে কথা বললেন, আমি তাকে একথা বলতে চাই যে আমরা সরকারে আসার পরে ২ বার সি.এম.সি আইনের পরিবর্তন করেছি। পুরানো আমলের কর্পোরেশন আইনের খোল-নলচে একবার আমরা প্রশান্তবাবুর আমলে পাল্টেছি। আমি যে কয় বছর এই দাবিতে আছি, ওনার যদি স্মরণে না থাকে উনি কষ্ট করে একটু দেখে নেবেন, আমি নতুন করে শিলিগুড়ি এবং আসানসোলের জন্য নুতন আইন করেছি। আমি অন্যদিকগুলি বাদ দিয়ে বলছি। অন্যদিকে অনেক নতুন কথা আছে। শিলিগুড়ি এবং আসানসোলের জন্য নতুন আইন করেছি এবং বিল্ডিং রুলস আইন যেটা করেছি, সেই নতুন আইনে আমরা কি করেছি সেটা দেখে নেবেন। সেটা করতে আমাদের কত সময় লেগেছে এবং কত পরিশ্রম করতে হয়েছে। দ্বিতীয়ত এই কলকাতা শহরেও আমরা বিল্ডিং রুলস তৈরি করেছি। কিন্তু আমরা যখন গোটা পরিস্থিতিটা দেখলাম, সমস্যা যা, পরিস্থিতির চাপ যা, সেখানে সরকারি কাজের সঙ্গে পরিস্থিতির চাপের একটা ফাঁক থেকে যাচ্ছে। আমরা তখন ঠিক করলাম যে আমাদের অনেকগুলি জায়গা একটা মৌলিক সিদ্ধান্ত নিতে হবে। তার একটা দিক হচ্ছে নতুন আইন, নতুন রুলস। আমরা কর্পোরেশনের দুটো নতুন আইন করেছি এবং আমি যে বিল্ডিংস রুলস-এর কথা বলেছি সেটা ২ বছর ইনজাংশন থাকার পরে সেই বিল্ডিং রুলস-এর এতদিনে অনুমোদন পেয়েছি হাইকোর্ট থেকে। মাননীয় বিরোধী দলের সদস্যরা চলে গেলেন। তাদের এতটুকু ধৈর্য নেই জানার এবং বোঝেনও কিনা তাও আমি জানিনা। যখন কলকাতায় বিল্ডিং রুলস আটকে ছিল, কিছুতেই অনুমোদন দিচ্ছেনা, আমরা কোনও উপায় না দেখে একটা সিদ্ধান্ত করেছিলাম। ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসে একটা আইন আমরা করেছিলাম। সেই আইন ছিল এক বছরের। যতক্ষণ পর্যন্ত বিল্ডিং রুলস না পাস হচ্ছে, অনুমোদন দিচ্ছে ততক্ষণ পর্যন্ত এক বছরের জন্য কোনও বহুতল বাড়ি কলকাতায় করতে দেবনা। তখন বিরোধী সদস্যরা এখানে বিরোধিতা করেছিলেন। তারা

বলেছিলেন যে এইরকম আপনি আটকাতে পারেন না। আমি বলেছিলাম যে পারি এবং এক বছরের জন্য সমস্ত বহুতল বাড়ি আটকে রেখেছিলাম। আমার হিসাবে কলকাতা শহরে ২০৭টি বাড়ি এক বছরের জন্য পুরোপুরি ভাবে আটকে রাখা হয়েছিল। মামলা হয়েছিল যে এটা আটকাতে পারি কিনা এই নিয়ে। এটা সুপ্রীম কোর্ট পর্যন্ত গিয়েছিল। সেই মামলায় বিখ্যাত আইনজীবী সিদ্ধার্থশঙ্কর রায় সরকারের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে মামলা করেছিলেন যে না কলকাতা শহরে এইরকম আটকানো যাবেনা। আমরা আটকেছি। এক বছর চলে গেছে। হাইকোর্টও জানতেন যে কেন আমরা এই আইন করছি। তারপরে বিল্ডিংস রুলস-এর অনুমোদন দিয়েছে। আমাদের উদ্দেশ্য নয় যে চিরকালের জন্য এইরকম আইন করে আটকে রেখে দিলাম। একটা কথা জয়ন্তবাবুকে বুঝতে অনুরোধ করছি যে ভারতবর্ষের সংবিধানে কোনও আইন করে শহরের উপরে চিরকালের জন্য কোনও বাড়ি করতে দেবনা, এটা করা যায় না। আমরা তাকে খানিকটা সীমাবদ্ধ করতে পারি। আমরা কিছু সময়ের জন্য আটকাতে পারি। একতলা করবে বা কিরকম করবে সেটা করতে পারি। কিন্তু বাড়ি করতে পারবে না কোনও শহরে এটা করতে পারিনা। আমি মাননীয় সদস্যদের একটা কথা বলতে চাচ্ছি যে আমরা শুধু আইনের দিকে চেয়ে বসেছিলাম না। আমরা আইন তৈরি করেছি, বিল্ডিংস রুলস তৈরি করেছি। এসব করার উদ্দেশ্য হচ্ছে আমরা যাতে সকলে মিলে আইনের মধ্যে দিয়ে কাজ করতে পারি। দুর্বলতা আছে। ক্রমান্বয়ে ২০/২২ বছর ধরে কর্পোরেশন নির্জিব হয়ে যাচ্ছিল। আইনের কোনও বাস্তবতা থাকছিল না। সেজন্য আইনের পরিবর্তন করেছি। শুধু সরকার চলতে পারেনা যদি কোর্ট আমাদের সঙ্গে সহযোগিতা না করেন। আমি আপনাদের জানার জন্য একথা বলতে চাই যে কলকাতা কর্পোরেশনে বিল্ডিংস সংক্রান্ত মামলা আছে ২ হাজারের উপরে। এটা আপনারা কল্পনা করতে পারেন। যে কয়টা মামলা আমার লেভেলে সরকারি স্তরে আমি দেখার চেষ্টা করি, এইরকম ৩৪টি মামলা আছে যেগুলি কলকাতার খুব বড় বড় বাড়ি এবং মার্কেট। এই ৩৪টি মামলা যেটার আমি নিয়মিত খবর রাখি কি হচ্ছে না হচ্ছে। আমি প্রেসকেও অনেকবার বলেছি। আমি সেগুলি বলে আর সময় নষ্ট করতে চাইনা। কেশব সেনের বাড়ি মধ্য কলকাতার মহম্মদ আলি পার্কের পাশে। সেই বাড়ি সরকার অধিগ্রহণ করবে এবং সেখানে বাংলা একাডেমি করবে। কিন্তু মাসের পর মাস সেটা আটকে আছে, কোনও উত্তর নেই। পার্কস্ট্রিটের নাকের ডগায় বেআইনি ভাবে বাজার হল পার্ক প্লাজা নামে। বছরের পর বছর অতিক্রম করে যাচ্ছে কোনও সিদ্ধান্ত নেই কোর্টের। এখানে একজন মাননীয় সদস্য জজ সাহেবের নাম জানতে চাইলেন। আমার নাম মনে থাকেনা, আর আমি নাম বলতে পারব না। আমি নাম বলতে পারলে খুশি হতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধান সভার নিয়ম-কানুন আমি যতটুকু বুঝি তাতে আমার মনে হয় নাম বলা উচিত হবেনা। তবে যে জজ সাহেব বেআইনি মার্কেটের উপরে ইনজাংশন দিয়েছেন, তিনি আবার সেই মালিকের কাছ থেকে একটা ফ্লাট নিয়েছেন। এটা গোপন ব্যাপার নাকি। কাজেই আমাকে কোর্টের দ্বারস্থ হতে হয়েছে। ৩৪টি মামলা সরকার সরাসরি গ্রহণ করেছে। আইন তো একদিকে চলে না? আইনের সঙ্গে সরকার আছে, আইনের সঙ্গে বিচারালয় আছে, সেখানে গিয়ে যদি আমি আটকে যাই তাহলে অসুবিধা হয়। অনেকগুলো ক্ষেত্রে আটকে গেছি। আর একটা কথা হচ্ছে, দু' হাজার মামলা রয়েছে, এটা একটা বাধা, এটা অস্বীকার করছেন কেন? ৩৪টা বড় বড় মামলা রয়েছে, ফয়সালা হচ্ছে না, এটা একটা সমস্যা। দ্বিতীয়

সমস্যা হচ্ছে এখানে বলা হল, বিরোধীরা বারবার বলেন যে বড় বড় প্রোমোটার—সুদীপ বাবু বারবার একই কথা বলেন। কলকাতার মার্কেট আমরা সিদ্ধান্ত নিয়েছি সরকার থেকে, বারবার বলেছি কোনও ফতেপুরিয়াকে দিয়ে কোনও কলকাতার মার্কেট হবে না। এটা চূড়ান্ত সিদ্ধান্ত। আমরা বার বার বলেছি, হবে না। কুন্দলিয়ার ব্যাপারে কি হয়েছে, কুন্দলিয়া কি করছে? যে ঘটনা ঘটল ভবানিপুরে ১৯/৬/৮৯ তারিখে, তার চার্জশিট হয়েছিল সাতদিনের মধ্যে, ৭/৬/৮৯ তারিখে। মামলা চলছে। তারপর তিনি গ্রেপ্তার হলেন, কয়েকদিন তিনি আত্মগোপন করেছিলেন, আমরা খুঁজে বার করেছি। তিনি গ্রেপ্তার হলেন, তারপর তিনি বেল পেয়ে যাচ্ছেন, ছাড়া পেয়ে যাচ্ছেন, এটা কি সরকার থেকে সিদ্ধান্ত করে কুন্দলিয়া বেল পেয়ে যায়? গোটা পশ্চিমবাংলার সংবাদপত্র কেন গর্জে উঠে না যে এর বেল পাওয়া উচিত নয়, এর জেলে থাকা উচিত? আমরা কি চেষ্টা করিনি, কিন্তু আমরা চেষ্টা করা সত্ত্বেও বেল পেয়ে গেছে। বেল পেয়ে গিয়ে কলকাতা শহরে এই একটা অপরাধি সে আবার সব অনুষ্ঠান করে শুনেছি, কাগজে দেখেছি। তার মামলা চলছে, দিনের পর দিন ডেট পড়ছে, এই হচ্ছে নিয়ম, এই হচ্ছে পদ্ধতি দেশের। শেষ মামলার ডেট পড়েছে এপ্রিল মাসের সাত তারিখে, সরকার পক্ষ থেকে চার্জশিট দেওয়া হয়েছে, এফিডেভিট দেওয়া হয়েছে, সব কাজ সম্পূর্ণ। এই মুহূর্তে আমরা সকলে চাইছি, আপনাদের সকলের সঙ্গে যে ২৭ তারিখের এই মামলার ফয়শালা ২৭ তারিখেই হোক। ২৭শে এপ্রিলেই ফয়শালা হোক এবং এটা একটা অন্তত প্রতীকি হিসাবে চরমতম শাস্তি পাক এই কুন্দলিয়া। কিন্তু এটা শুধু সরকারের রাজনৈতিক ইচ্ছার উপর কি নির্ভর করছে? আমি বলছি এই সমস্যাগুলো আছে এবং এই ধরনের যে কটা মামলা আমাদের সামনে আছে, যদি সেই মামলার ব্যাপারে উনি বলে চলে গেলেন — পি.পি. পাল্টানো হল কেন? হ্যাঁ, তারসঙ্গে মত পার্থক্য হয়েছিল। কি আইনের কি ধারাতে আমরা মামলা করব, সেই বিষয়ে মত পার্থক্য হয়েছিল। তিনি যা মত বলেছিলেন, আমরা আইনের সবচেয়ে বড় যারা আইনজ্ঞ আছেন, তাদের মত নিয়ে যা দেখলাম যে তিনি ঠিক বলছেন না, সেইজন্য আমাকে পরিবর্তন করতে হয়েছে, কারণ আইনের কোনও ফাঁকে যাতে বেরিয়ে যেতে না পারে। সেইজন্য পরিবর্তন করেছি। আমরা দায়িত্ব নিয়ে করেছি। কিন্তু সেই মামলায় আমরা তাকে শাস্তি দেবোই। এই হচ্ছে সরকারের মনোভাব। সরকারের দিক থেকে কাগজ পত্রের ইত্যাদি জায়গায় আলগা কোনও কিছু হয়নি। একজন মাননীয় সদস্য বলে গেলেন টি.এন.সি.পি. অ্যাক্টের কথা। টি.এন.সি.পি. অ্যাক্ট তিনি পড়ে দেখবেন। আমি অনেকবার বলেছি, টি.এন.সি.পি. অ্যাক্টে কলকাতা শহরে যা কাজ করা হয়, নতুন এলাকা বেহালা, যাদবপুর ছাড়া কলকাতা শহরকে প্রতিটি ওয়ার্ডে সি.এম.ডি.এ. এই টি.এন.সি.পি. অ্যাক্ট চালু করে। কি কি নির্দেশ আমাদের দেওয়া আছে, এখন নতুন বাড়ি করতে গেলে কি নির্দেশ অনুযায়ী বাড়ি করতে হবে, আইনে আছে, তার ব্যতিক্রম কোথাও হয়নি এবং টি.এন.সি.পি. অ্যাক্টও আমরা চালু করার চেষ্টা করছি। কিন্তু এইসব কথা বলা সত্ত্বেও, আমি এই কথা মানতে বাধ্য, আমি যেটা আগেও বলেছি, আমরা এই সরকারে আসার পর, এই সমস্যার উদ্ভব হয়নি, এই সমস্যার একটা অতীত আছে। অতীতের একটা দায়ভার নিয়ে আমরা সরকারে এসেছি। কলকাতায় এই বেআইনি বাড়ির চাপের সামনে দাঁড়িয়েই আমরা সরকারে এসেছি। কিন্তু আমরা আমাদের সাধ্যমতো আইনগত ভাবে নতুন আইন তৈরি করে, বিচারালয়, সমস্ত দিক থেকে সংগঠিত ভাবে চেষ্টা করেছি, এর বিরোধিতা করার। কিন্তু তা সত্ত্বেও

আমরা স্বীকার করতে বাধ্য, এই একই কাজের সঙ্গে সঙ্গে সংশ্লিষ্ট প্রতিষ্ঠান কর্পোরেশন বা আমাদের কলকাতা শহরের আরও কর্তৃপক্ষ, তাদের আরও সতর্ক হওয়া উচিত ছিল। সেই সচেতনতা আমি বলতে পারি, তারমধ্যে অনেক ফারাক আছে, অনেক দুর্বলতা আছে এবং সেখানেও কিছু দুর্নীতি আছে, এটা স্বীকার করতে আমি বাধ্য। আছে, না হয়ে এই জিনিস হতে পারত না। না হলে কলকাতা শহরে আমরা সকলে জানি এখনও কিছু বেআইনি বাড়ি রয়েছে এবং এইগুলো সম্পর্কে আমরা সরকার থেকে কি করতে পারি? আমি সেই প্রসঙ্গে বলতে চাই যে দু-তিনটে ঘটনার ক্ষেত্রে আমরা যে কমিটি করেছি, আমরা সেই কমিটি থেকে এনকোয়ারি কমিটি, বিশেষ করে এই কুন্দলিয়ার বাড়ি ভেঙে পড়ার পর, অন্য জায়গা থেকে আমরা দেখেছি, আইনের কি কি ফারাক আছে সেইগুলো দেখেছি, প্রশাসনিক স্তরে কি কি সমস্যা আছে, তা আমরা দেখেছি এবং ভবিষ্যতে সরকারকে কি করতে হবে, প্রশাসনিক স্তরে যে সমস্ত ফারাক আছে, আমরা প্রতিটি স্তরে অন্তত দুর্বলতা দেখাইনি।

[3-20 — 3-30 P.M.]

প্রশাসনিক স্তরে যে সমস্ত ফাঁক আছে সে সমস্ত পূরণ করা হবে। এই যে দুর্ঘটনা ঘটেছে, এরজন্য আমরা আমাদের কর্পোরেশনের ৫ জন অফিসার এবং কর্মির বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিয়েছি। মাননীয় সদস্যদের এটা জানা দরকার। কুন্দলিয়ার ক্ষেত্রে আমরা ১২ জনকে গ্রেপ্তার করেছিলাম। দু'জন এখনও অ্যাবস্কন্ডিং, লুকিয়ে বেড়াচ্ছে। ১২ জনের মধ্যে অর্ধেকই হচ্ছে কলকাতা কর্পোরেশনের অফিসার এবং কর্মী। এটা আপনারা জেনে রাখবেন। তাদের আড়াল করার, কোনও কিছু গোপন করার, স্বীকার না করার আমাদের সরকারের নীতি নয়। এ ক্ষেত্রেও পাঁচ জনের ব্যাপারে আমাদের দেশে যে আইন আছে, সে আইন অনুযায়ী আমরা এগোব। এখানে দুর্বলতা দেখাবার কোনও কারণ নেই। পুলিশের সম্বন্ধেও খোঁজ নেওয়া হচ্ছে। তাদের কি রিপোর্ট আছে, তারা কি করছিল, পার্কস্ট্রিট থানা কি করছিল, তারা এটা জানত কিনা, নিশ্চয়ই সমস্ত কিছু খোঁজ নেওয়া হবে। যদি তারা অপরাধ করে থাকে, তাহলে নিশ্চয়ই তাদের বিরুদ্ধেও ব্যবস্থা নেওয়া হবে। এরমধ্যে গোপন করার কি আছে! আমি বলতে চাই এক্ষেত্রে সবচেয়ে বড় ঘটনা হচ্ছে, আমাদের শহরের সংখ্যালঘু সম্প্রদায়ের গরিব ৫২ জন ছেলে-মেয়ে, মহিলা শিশু মারা গেছে। ঘটনার পরেই আমরা সবাই সেখানে ছুটে গিয়েছি এবং সাধ্যমতো তাদের বাঁচাবার চেষ্টা করেছি। ৬৩ জনকে ঐ ভাঙা বাড়ির ভেতর থেকে টেনে বের করে বাঁচানো হয়েছে। ভয়ঙ্কর নির্মম ঘটনা ঘটেছে, ৫২ জনকে বাঁচানো যায় নি। এখানে কথা উঠেছে, বস্তির মধ্যে বাড়ি তৈরি করা একটা বিশেষ সমস্যা, তদন্ত কমিটি এ বিষয়ে কি করবে? তদন্ত কমিটি এইজন্যই করা হচ্ছে, কে কে অপরাধ করেছে সেটা যেমন আমাদের খুঁজে বের করতে হবে, তেমনই কে জমির মালিক, সে কি অপরাধ করেছে, কাকে জমি দিয়েছে, কি ভাবে দিয়েছে, এবিষয়ে আরও কারা কারা যুক্ত আছে, কি ভাবে আছে ইত্যাদি জানা দরকার। জমির কে মালিক, তা আমরা ইতিমধ্যেই বের করেছি। ইতিমধ্যেই আমরা ওখানে যাদের অপরাধি হিসাবে পাচ্ছি তাদের একজন মৃত, একজন আহত হয়ে হাসপাতালে আছে এবং দু'জন আত্ম-গোপন করে আছে। আমরা তাদের খুঁজে বের করব। আমরা ঐ ভাঙা বাড়ি থেকেই বেশ কিছু কাগজ-পত্র বের করেছি। সেই সমস্ত কাগজ-পত্রে আমরা পাচ্ছি, কার জমি, কারা বাড়ি করছে, কত টাকা লেন-দেন হয়েছে। এই সমস্ত কিছু

ঐ কাগজ-পত্র থেকে বেরিয়ে এসেছে। একটা দিক হচ্ছে, এই বিশেষ অপরাধের সঙ্গে কারা কারা জড়িত সেটা জানা এবং আর একটা দিক হচ্ছে বস্তির মধ্যে বাড়ি করার কি সমস্যা আছে, এবিষয়ে কি আইন আছে, কেন আইন ভাঙছে, তাদের ওপর কি চাপ আছে, সত্যিই তাদের বাড়ি করার অসুবিধা আছে কিনা, এসব জানা দরকার। সেইজন্যই আমরা ঠিক করেছি কমিটির একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি থাকুক এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে তারা বিষয়টি দেখুন। এই ঘটনার সঙ্গে সঙ্গেই আমরা এই সিদ্ধান্ত গ্রহণ করি। বর্তমানের নতুন কর্পোরেশন নির্বাচিত হবার পরই আমরা বস্তি অঞ্চলে এবিষয়ে কি সমস্যা আছে তা তাদের জানাতে বলেছিলাম। তাদের কাছ থেকে আমরা লিখিতভাবে পেয়েছি, ৬০'টির মতো বাড়ি ভাঙা হচ্ছে, বস্তি অঞ্চলে ২৪'টি বাড়ি ভাঙা হচ্ছে। তবুও আমি বলছি, মাত্র ২৪'টি বাড়ি ভাঙাই এই সমস্যার সমাধানের পথ নয়। পরিস্থিতি দাবি করছে, সরকার আরও কঠোরভাবে সমস্ত বেআইনি বাড়ির বিরুদ্ধে ব্যবস্থা নিক। কেবল মাত্র ২৪ বা ৬০'টি নয়, পরিস্থিতি আরও অনেক বেশি দাবি করছে। এই ঘটনার পর আমরা ঠিক করেছি কলকাতা কপোরেশনের সঙ্গে পুলিশ এবং সিভিল ডিফেন্স ফোর্সকেও সংযুক্ত করব। সমস্যার ব্যাপকতা অনুযায়ী ব্যাপক ভিত্তিতে ড্রাইভ নেব বে-আইনি বাড়ির বিরুদ্ধে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজ থেকেই কাজ শুরু করেছি। আমি এখনই শুনলাম যে, এই মুহূর্তে কলকাতার চার জায়গায় বাড়ি ভাঙা হচ্ছে। কলিন্স লেনে, গ্যাস স্ট্রিটে, রফি আহমেদ কিদোয়াই রোডে এখন বাড়ি ভাঙা হচ্ছে। বিরোধীরা এখান থেকে বেরিয়ে গেলেন কেন, জানি না। আমি এ খবরও পেলাম যে, ওরা ঐসব জায়গায় সমাবেশ করছেন, বাড়ি ভাঙা চলবে না বলে। ওরা বাড়ি ভাঙা চলবে না দাবি জানাচ্ছেন। আমাকে পুলিশ এবং হোম সেক্রেটারি এইমাত্র সেকথা জানালেন। ওরা সমাবেশ করছেন, বলছেন বাড়ি ভাঙতে দেবেন না। এর মানে কি? একবার এখানে বলছেন, বেআইনি বাড়ি ভাঙার ক্ষেত্রে সরকার কি করছে? আবার সরকার বাড়ি ভাঙতে গেলে বলছেন, বাড়ি ভাঙা চলবে না! আমি বলছি, আমাদের একসঙ্গে তাড়াতাড়ি ব্যাপকভাবে এই কাজ করতে হবে এবং বস্তি অঞ্চলে বেআইনি বাড়ি করলেই সরকার তা ভেঙে দেবে। এই অবস্থা, এই আবহাওয়া তৈরি করতে হবে শহরে। যা ইচ্ছা তাই করা যাবে না। তাইজন্য একসঙ্গে আমরা যখন বাড়ি ভাঙতে গেছি আমি শুনেছি সেখানে ৪০০।৫০০ লোক জড়ো করে বিক্ষোভ হচ্ছে। আমি বলেছি, যারা বিক্ষোভ করছে তাদের সরিয়ে দিন, সরিয়ে দিয়ে বাড়ি ভাঙতে হবে। ৪টি জায়গায় বাড়ি ভাঙার কাজ বন্ধ করতে চেয়েছিল, সেই কাজ আমরা বন্ধ করতে দেব না। এই জিনিস আমরা কয়েকদিন ধরে কলকাতা শহরে চালাব। আমাদের শক্তি অনুযায়ী শুধু সরকারি প্রশাসন নয়, নাগরিকদের নিয়ে, এলাকার মানুষদের নিয়ে এবং সমস্ত দলের সমর্থন নিয়ে আমরা এই কাজ করব। এখানে একটি কথা উঠেছে কাউন্সিলারদের ব্যাপারে, তাদের কি দায়িত্ব। আমি আইন দেখেছি, আইনে পরিষ্কার আছে, আইনগত কোনও অধিকার তাদের দেওয়া হয়নি এটা আমরা সবাই জানি যখন এলাকায় বে-আইনি বাড়ি তৈরি হয় তখন সেই এলাকার মানুষদের মধ্যে সেই চেতনা নেই অনেকক্ষেত্রে, অবশ্য সবক্ষেত্রে নেই একথা আমি বলব না। আমার কাছে অজস্র চিঠি আসে যে এখানে একটা বে-আইনি বাড়ি তৈরি হচ্ছে, আপনি দেখুন কিংবা একটা বাড়ির একতলা হয়ে গেছে, আপনি দেখুন এবং সেই অনুযায়ী আমাকে একটা পদ্ধতি নিয়ে কর্পোরেশনকে দিতে হয়। অনেকক্ষেত্রে আমি সরাসরি নিজে করি, তবে সব সময় করা যায় না। আবার এটাও ঠিক, যে জায়গায় বে-

আইনি বাড়ি হয়, সেই এলাকার মানুষের চুপ করে থাকেন, পাড়ার ক্লাব চুপ করে থাকেন। এখানেই প্রশ্ন এসে যাচ্ছে নৈতিকতার দায়িত্ব, পাড়ার কাউন্সিলারদেরও দায়িত্ব থাকে। কাউন্সিলারদের একটা দায়িত্ব থেকে যায় যে শহরের মধ্যে, একটা এলাকার মধ্যে, একটা বস্তির মধ্যে একটা পাড়ার মধ্যে কি অন্যায় হচ্ছে না হচ্ছে। এখানে যদি বিরোধিতা থাকত আমি তাদের অনুপস্থিতির সুযোগ নিয়ে কিছু কথা বলতে চাই না যেগুলি স্পর্শকাতর কথা, কাউন্সিলারদের দায়িত্বের প্রশ্ন নিয়ে বিরোধীরা এত স্পর্শকাতর কেন তা আমি জানি না। আমি এই মুহূর্তে কোনও কথা বলতে চাই না, আমি শুধু বলতে চাই যদি এখন সমস্ত কাউন্সিলাররা, সমস্ত এম.এল.এরা একসঙ্গে দাঁড়িয়ে এর বিরোধিতা করতে পারে, ভবিষ্যতে তাহলে আমরা এই সমস্যার অনেকটা সমাধানের পথে এগিয়ে যেতে পারি। এখানে একটি প্রতিষ্ঠানের, একটি বিভাগের, কর্পোরেশনের মতন একটা প্রতিষ্ঠানের ব্যাপার নয় এটাই হচ্ছে আসল জায়গা, আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। যখন প্রথম ঘটনা ঘটল আমার বলতে দ্বিধা নেই, আমি পুনরাবৃত্তি করছি যে কোনও ঘটনাই ঘটুক যেখানে ৫২ জন নিরীহ নারী-পুরুষ মারা গেছে মৌলিকভাবে দায়িত্ব, প্রাথমিকভাবে দায়িত্ব সরকারের, নৈতিক দায়িত্ব সরকারের। আমাদের যা রাজনীতি, আমাদের মতাদর্শ, আমাদের সাংস্কৃতিক পরিবেশ তাতে আমরা নৈতিক দায়িত্ব নিতে কখনও অস্বীকার করি না, সেইজন্য বলছি নৈতিক দায়িত্ব আমাদের। আমরা বলতে পারি, কি হচ্ছে না হচ্ছে তা আমরা জানি না? আমরা বলতে পারি নৈতিক দায়িত্ব আমাদের। এই নৈতিকতার পাশাপাশি দায়িত্ববোধ এসে যায়। আমাদের হাতে যে আইন আছে, যে প্রশাসন আছে তা দিয়ে রুখতে পারব কিনা—সেই দায়িত্ববোধ এসে যায়। আমাদের যে রাজনৈতিক পরিস্থিতি কলকাতা শহরে আছে, বিরোধীরা যারা সংগঠিত আছে এবং শহরের গণতান্ত্রিক মানুষের যে চেতনা আছে আজ যদি বিরোধীরা আমাদের সঙ্গে সহযোগিতা করেন আমরা তাহলে পারব এই অবস্থা ঠেকাতে এবং পরিস্থিতিকে ঘুরিয়ে দিতে পারব। যদিও জানি সমস্যা বিপুল। এই সমস্যা শুধু একটা আইনের একটা ধারায় নয়, এই সমস্যা কর্পোরেশনের ২ জন অফিসারের নয়, এই সমস্যা থানার একজন ও.সির নয়, এই সমস্যার পিছনে রাজনৈতিক, সামাজিক সমস্যা আছে। সেই কারণে যদি দলবদ্ধভাবে আমরা ঐক্যমত হতে পারি তাহলে এই সমস্যার খানিকটা সুরাহা করা যাবে। অবশ্য যে দায়িত্ব বোধের পরিচয় কংগ্রেস দল দিচ্ছেন সেই দায়িত্ব বোধ নয়। তারা বন্ধ ডেকেছেন, বন্ধ ডেকেছেন কেন? কি হবে তারা জানেন? আমি শুধু বলব ওপথে যাবেন না। আজকে যদি কংগ্রেসদলের এম.এল.এদের, কংগ্রেস দলের কাউন্সিলারদের এই সমস্যার ব্যাপারে আলোচনা করার দরকার থাকে তাহলে আমার সঙ্গে আলোচনা করুন, কথা বলুন। আইনগত প্রশ্নে, কাঠামোগত প্রশ্নে এবং কলিঙ্গ লেনের বাড়ি ভেঙে যাওয়ার প্রশ্নে যদি কিছু বক্তব্য থাকে বলুন, আমি খোলা মনে শুনতে রাজি আছি। কিন্তু বন্ধ করে সমস্যা বাড়াবেন না এবং বন্ধের পিছনে ওদের কি উদ্দেশ্য আছে তা আপনারা সকলেই জানেন। সেইজন্য আমি অনুরোধ করব, ওপথে যাবেন না, আসুন আমরা সকলে মিলে আমাদের হাতে যে আইন আছে, যে প্রশাসন আছে তারসঙ্গে কলকাতা গণতান্ত্রিক মানুষের যদি সহযোগিতা পাই তাহলে আমরা নিশ্চয়ই সেই সমস্যার সমাধান করার জন্য আর একটু উন্নত পদক্ষেপ ফেলতে পারব এই আশা করে আমার বক্তব্য শেষ করছি।

(N O I S E)

(At this stage Hon'ble Members of SUCI and Muslim League walked out of the Chamber)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল ফর্মার পি.ডব্লু.ডি. মিনিস্টার শ্রী যতীন চক্রবর্তী এবং কংগ্রেস(আই) দলের ডেপুটি লিডার শ্রী সত্যরঞ্জন বাপুলির বিরুদ্ধে ব্রীচ অফ প্রিভিলেজ এবং কনটেমপ্ট অফ হাউস-এর নোটিশ দাখিল করেছি যথারীতি। এটা হচ্ছে, গত ২৬.২.১৯৯১ তারিখে ওরা যে বক্তৃতা দিয়েছেন সেই বক্তৃতার মধ্যে এমন কিছু কিছু বক্তব্য তারা রেখেছেন যা ডেলিবারেটলি, উইলফুলি এবং নোয়িংলি হাউসকে মিসলিড করবার জন্যই বলা হয়েছে। আপনি আজকে যদি আমাকে অনুমতি দেন তাহলে আমি সেটা পড়ে দিতে পারি, অথবা আপনার অনুমতি যদি আজকে না পাই তাহলে আপনার অনুমতি পেলে ঐ নোটিশটি আগামিকাল যথারীতি প্লেস করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** এটা কালকে নেব।

## Adjournment Motion

[3-30 — 3-40 P.M. (including adjournment)]

To-day I have received five notices of Adjournment Motion. The first is from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of reported shooting of the film "City of Joy" ignoring the injunction of High Court, the second from Shri Deba Prasad Sarkar, the third from Shri Sudip Bandyopadhyay, Shri Sultan Ahmed and Shri Sadhan Pandey, the fourth from Shri Asok Ghosh and the fifth from Shri Saugata Roy, Shri Supriya Basu, Dr. Tarun Adhikary, Shri Amar Banerjee, Shri Deokinandan Poddar, Dr. Sudipto Roy, Dr. Motahar Hossain and Shri Fazle Azim Molla all on the subject of collapse of a four-storied building at Collins Lane, Calcutta on 28th February, 1991.

On the subject of the first Adjournment Motion by Shri A.K.M. Hassan Uzzaman, the member may raise the matter in the House during discussion on Governor's Address or through Mention, Question etc. Incidentally, it may be mentioned that a Calling Attention admitted by me regarding alleged unwanted incidents at Calcutta over the shooting of the film "City of Joy" is due to be assurred by the concerned M.I.C. today, so, I withhold my consent to the Motion.

As regards the other Motions on the subject of house collapse, Members will get enough opportunity to raise the matter in the House during discussion on Governor's Address or through Calling Attention, Mention, Question etc. It has also been discussed in today's House. Therefore, I withhold my consent to the Motions.

*One Member* of each party may, however, read the text of his motion as amended.

**Calling Attention**

I have received six notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. Collapse of a four storeyed building at Collins Lane, Calcutta on 28th February, 1991 | : | Shri Sultan Ahmed,<br>Shri A.K.M. Hassan Uzzaman,<br>Shri Shiba Prasad Malik,<br>Shri Satya Pada Bhattacharyya<br>Shri Shish Mohammad,<br>Shri Prabuddha Laha,<br>Shri Asok Ghosh, and<br>Shri Lakshman Chandra Seth. |
| 2. Alleged murder of Pradhan of Purbapur-I Gram Panchayat under Gangarampur block in West Dinajpur district on 2nd March, 1991 | : | Shri Khagendra Nath Sinha |
| 3. Alleged clash between the two groups at Garbata in Midnapur district during the last 20 days | : | Dr. Manas Ranjan Bhunia |
| 4. Reported sinking of a boat at Sonati Kari river on the 2nd March resulting in death of four persons | : | Shri Gobinda Chandra Naskar |
| 5. Reported boycott of the Chief Secretary by five senior I.A.S. Officers | : | Shri Saugata Roy, and<br>Dr. Tarun Adhikary |
| 6. Alleged incidents of violence during shooting of the film 'City of Joy' at Paharpur on 4th March, 1991 | : | Dr. Sudipto Roy |

I have selected the notice of Shri Khagendra Nath Sinha on the subject of alleged murder of Pradhan of Purbapur-I Gram Panchayat under Gangarampur block in West Dinajpur district on 2nd March, 1991.

The Minister-in-Charge may make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on 14th March, 1991.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Information & Cultural Affairs Department to make a statement on the subject of the alleged unwanted incidents at Calcutta over the shooting of the Film "City of Joy".

(Attention called by Sadhan Chattopadhyay on the 25th February, 1991)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** 'সিটি অফ জয়' নামক চলচ্চিত্র নির্মাণ নিয়ে এই শহরে এক জটিল পরিস্থিতির উদ্ভব হয়েছে। বেশকিছু ব্যক্তি প্রতিষ্ঠান, পত্র-পত্রিকা এই চলচ্চিত্র নির্মাণের বিরুদ্ধে সোচ্চার হয়েছেন। রাজ্য সরকারের হস্তক্ষেপও তারা দাবি করছেন।

কোনও বিদেশি প্রযোজক পরিচালককে এদেশে চলচ্চিত্র নির্মাণ করতে হলে আইনগত ও অন্যান্য প্রশাসনিক অনুমতি নিতে হয় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এবং কেন্দ্রীয় সরকার তাদের নিয়ম-নীতি অনুযায়ী অনুমোদনও দিয়ে থাকেন। পরিচালক তার চিত্র নাট্যটি রাজ্য সরকারের কাছেও পাঠিয়েছিলেন। কেন পাঠিয়েছিলেন তা তিনিই জানেন। এই কুখ্যাত উপন্যাস-নির্ভর চিত্রনাট্যটির ব্যাপারে রাজ্য সরকার খোলাখুলিভাবে তাদের আপত্তির কথা জানিয়েছিলেন এবং প্রকাশ্যে বিবৃতিও দিয়েছিলেন। এই চিত্রনাট্যটি সংশোধন করার কোনও প্রস্তাব রাজ্য সরকার দেয়নি কারণ রাজ্য সরকারের চিত্রনাট্য সম্পর্কে প্রতিবাদ ছিল মৌলিক। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে এই মনোভাবের কথা জানিয়েও দিয়েছিলেন। পরবর্তীতে সংশ্লিষ্ট প্রযোজক কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অনুমতি পেলেন। কিন্তু এর পরবর্তীতেও রাজ্য সরকারের মত পরিবর্তনের কারণ স্বাভাবিকভাবেই ঘটেনি। অতি সম্প্রতি এই রাজ্যের কয়েকজন বিশিষ্ট বুদ্ধিজীবীর কাছে এই সম্পর্কে রাজ্য সরকার মতামতও নিচ্ছেন, পরবর্তী পদক্ষেপ স্থির করার জন্য।

আমরা সচেতন যে, কোনও গণতান্ত্রিক সরকার একজন শিল্পীর মত প্রকাশ বা শিল্প সৃষ্টির মৌলিক স্বাধীনতার ওপর যেমন হস্তক্ষেপ করতে পারেন না তেমনি আমরা বিশেষভাবে উদ্বিগ্ন এই চলচ্চিত্রটি সম্পর্কেও। এই চলচ্চিত্রের মধ্যে এই শহর বা এই দেশের দারিদ্র্যকে দেখানো হয়েছে বলেই সরকারের আপত্তি এমন ধারণা ভিত্তিহীন। যেকোনও বাস্তবধর্মী ও সৎশিল্পে দারিদ্র্য বাস্তবতার উপাদান হিসেবেই আসতে পারে। কিন্তু এই চিত্রনাট্যে আছে কলকাতা সম্পর্কে আগাগোড়া জাতীয় অনুভূতিকে আঘাত করবে এমন সব তথ্য এবং কাহিনী। শহরের ভিখারি, ভবঘুরে, যক্ষ্মারোগি, বারবনিতারা ভীড় করে আছে। উপনিবেশবাদি ও বর্ণবিদ্বেষবাদিদের চোখে গরিব দেশের মানুষ সম্পর্কে আছে ঘৃণা ও করুণা। পাশ্চাত্য দুনিয়ার কোনও শুভবুদ্ধিসম্পন্ন লেখক বা চিত্র পরিচালক এই ধরনের কাজ করতে পারতেন না।

বিপুল অর্থ ব্যয় করে এদেশের কিছু শিল্পী ও কলাকুশলিদের যোগাড় করে কলকাতার বিভিন্ন এলাকায় তারা শুটিং করতে শুরু করেছে। অভিযোগ আছে, এরা দলবদ্ধভাবে ভিখারি ও ভবঘুরেদের ভাড়া করে নিয়ে আসছেন খাওয়া ও পয়সার লোভ দেখিয়ে। শুটিং আয়োজন

করার জন্য কিছু সমাজবিরোধীদেরও জড়ো করা হয়েছে। এই শুটিংয়ের বিবরণ নিতে গিয়ে একজন সাংবাদিক ওদের হাতে প্রহৃত হয়েছেন। পরবর্তীতে এই সাংবাদিকটি আকস্মিকভাবে ক্যান্সার রোগে মারাও গেছেন। রাস্তাঘাট বন্ধ করে শুটিং করার জন্য এলাকার মানুষ আপত্তি জানিয়েছেন। রাজ্য সরকার সবদিক বিবেচনা করে কলকাতার পুলিশ কমিশনারকে নির্দেশ দেন যে, শুধু ছুটির দিনে যানবাহনের বাধা সৃষ্টি না করে ওরা শুটিং করতে পারবে। সম্প্রতি হাইকোর্টে এই প্রশ্নে একটি মামলাও শুরু হয়েছে। যতগুলি শুটিং হয়েছে সেই নিয়ে শহরের বিভিন্ন প্রান্তে উত্তেজনাও সৃষ্টি হয়েছে। দলমতনির্বিশেষে মানুষের প্রতিবাদও বাড়ছে। রাজ্য সরকার সমস্ত বিষয়ের উপর নজর রেখেছে।

**Mr. Speaker :** This will be circulated.

There will be no Mention Cases today. There was a Report to be presented by the Subject Committee on Irrigation & Waterways, 1990-91. That will not be presented today. Another day will be fixed for that.

(At this stage the House was adjourned till 4-15 P.M.)

(After Recess)

[4-15 — 4-25 P.M.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ বিবৃতির পর মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করতে এসে খুব স্বাভাবিক ভাবেই বক্তব্যের একটা যোগসূত্রতা নষ্ট হয়েছে এটা স্বীকার করে নিতে হবে। কারণ বক্তব্যের মধ্যে এবং ধারাবাহিকতার মধ্যে একটা কন্টিনিউয়িটি যে নষ্ট হয়েছে এটা আমরা অনুভব করছি। সাম্প্রতিককালে কয়েকটি গুরুত্বপূর্ণ ঘটনা পশ্চিমবঙ্গ তথা এই কলকাতা মহানগরির জনমানসে যেভাবে তীব্রতা সৃষ্টি করেছিল, খুব স্বাভাবিক ভাবে সেগুলোর গুরুত্ব বড় হয়ে গিয়েছিল। আপনি ঠিক ভাবেই সেগুলো পর্যালোচনা করার জন্য সিদ্ধান্ত নিয়েছিলেন। তবে রাজ্যপালের ভাষণের উপরে বিতর্কে অংশ গ্রহণ করার পর প্রথমে যে কথাটা আমার মনে হয়েছে তা হচ্ছে, সরকার পক্ষের দু'দিনের ভাষণ শুনে, তারা যা বলেছেন তা বাস্তব থেকে অনেক দূরে। কারণ যখন কোনও মানুষ তার পাপবোধে ভোগে, তার মানসিক চেতনা যখন ঘটনা প্রবাহকে বিরূপ ভাবে প্রতিক্রিয়া দেখা দেয়, সেই সত্যকে প্রকাশ করার অবকাশ সে পায় না। খুব স্বাভাবিক ভাবেই তখন দলের কথা তাকে বলতে হয়। সেই কথাই তারা বলেছেন। আমি এমন একটা সময়ে পশ্চিমবঙ্গ বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপরে বক্তব্য রাখতে উঠেছি যখন গত এক বছর হল, ১৯৯০ সালে সারা ভারতবর্ষে এক ভয়ঙ্কর সাম্প্রদায়িক শক্তি উন্মাদ নৃত্য করেছে, যখন জাতিগত দাঙ্গাকে রাজনৈতিক মূলধন করে সমস্ত নীতিবোধকে বিসর্জন দিয়ে ক্ষমতা দখলের নীতিহীন রাজনীতির শরিক হওয়ার যে ইতিহাস, যে কলঙ্ক ভারতবর্ষের মাটিতে ভীষণ বিপজ্জনক ভাবে রচিত হল, তার প্রধান মদতদাতা এবং উদ্যোক্তা এই সরকারে আছে, তাদের বিরুদ্ধে, সেই প্রেক্ষাপটে আমাকে পর্যালোচনা

করতে হচ্ছে রাজ্যপালের ভাষণকে। ১৯৯০ সালে ক্ষমতা দখলের লড়াইকে কেন্দ্র করে ভারতবর্ষের বুকে যারা বিদেশি শক্তি তাদের সঙ্গে তথাকথিত নীতিবাগিস এবং মিথ্যা তথ্যের উপর ভিত্তি করে কতকগুলো রাজনৈতিক নেতা হাত মিলিয়েছিলেন। ভাবতে লজ্জা হয়, ভাবতে ঘৃণাবোধ হয় যে চল্লিশ বছর ধরে চিৎকার করে নীতিবাগিস বামপন্থী নেতারা ভারতবর্ষের বুকে এমন একটা কলঙ্ক রচনা করলেন শরিক হিসাবে, প্রধান উদ্যোক্তা হিসাবে, যারফলে ভারতবর্ষের প্রতিটি রাজ্যে, এমনকি আমাদের প্রিয় পশ্চিমবঙ্গে, যে পশ্চিমবঙ্গ তার সংস্কৃতির গৌরব, সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য মহিমান্বিত, যে পশ্চিমবঙ্গ ভ্রাতৃত্ববোধের অন্যতম উদ্যোক্তা সেই পশ্চিমবঙ্গে দাঁড়িয়ে তাকে কলঙ্কিত কলুষিত করার যে ভয়ানক বিপজ্জনক পদক্ষেপ এই রাজ্যের রাজারা নিয়েছিলেন মার্কসবাদি কমিউনিস্ট পার্টির নেতৃত্বে তার ছবি পশ্চিমবঙ্গের প্রতিটি লোকেরই মনে রাখা আছে। আমরা কেউই তার থেকে মুক্ত হইনি ফলে যে বিষ্ময় পরিবেশ পশ্চিমবঙ্গকে গ্রাস করেছিল সেই বিষয়ের ফল আমাদের ভুগতে হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয় যারা তিরোধান করেছেন তাদের উদ্দেশ্যে শান্তি কামনা করে মহামান্য রাজ্যপাল তিন নম্বর প্যারায় প্রথম অনুচ্ছেদে ৯০-৯১ সালে জ্যোতিবাবুকে The year 1990-91 was momentous, eventful and fall of intense political activities বলে আখ্যা দিয়েছেন। আমি অবাক হয়ে যাই এই কথাটি একবারও বললেন না যে আমি অত্যন্ত ব্যথিত। জ্যোতিবাবু নামক একজন রাজনৈতিক ব্যক্তি ৮৮ সালের ২রা জুলাই এই বাংলার মাটিতে সাম্প্রদায়িক দাঙ্গার মালাকে ছুঁড়ে দিয়েছিল, রচনা হয়েছিল অটল বিহারী বাজপেয়িকে সম্মান জানিয়ে এই কথা একবারও বললেন না জীবনের শেষ সায়াহ্নে এসে। ৩০ বছর ধরে যারা সমালোচনা করে গেলেন বি.জে.পি.কে ব্যান করে দিচ্ছেন, এই কমিউনিস্ট পার্টি সেই বি.জে.পি.র সঙ্গে ক্ষমতা দখলের জন্য সমস্ত নীতি জ্ঞানকে বিসর্জন দিয়ে তাদের নেতারা ১১ মাস ধরে ক্ষমতা ভোগ করে নিলেন। ১১ মাস ধরে তারা পরকীয়া প্রেম করে গেলেন, সেই পরকীয় প্রেমের জারজ সন্তান বাংলার মাটিতে তার ক্ষত বিক্ষত করলেন এবং সেই পাপের প্রায়শ্চিত্ত করতে হল পুরুলিয়ায়, পিলখানায়, উত্তর ২৪ পরগনার বদরেতে। কোথায় নিয়ে গেলেন বাংলাকে, বাংলার সংস্কৃতিকে, বাংলার ঐতিহ্যকে, বাংলার ইতিহাসকে একবারও ভেবে দেখেছেন আজকে যারা আহাম্মকের মতো সমর্থন করছেন। আপনাদের কি চাকরি যাবে, মন্ত্রিত্ব যাবে যে একবারও সমালোচনা করবেন না। পশ্চিমবঙ্গের ইতিহাস কোনও মহাপাপের শরিক হয়ে থাকবে, বাংলার মানুষকে কোন পথে আপনারা পরিচালিত করছেন। তাই যখন মহামান্য রাজ্যপাল বলেন দু-একটি ছোট ঘটনা ছাড়া পশ্চিমবাংলার পৌরসভার নির্বাচন নির্বিঘ্নে হয়েছে কলকাতার প্রতিটি সংবাদপত্রে, ভারতীয় সংবাদপত্রে ছবি বেরিয়েছিল এবং তখন মার্কসবাদি কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে বলা হল ওরা কংগ্রেসের গুন্ডা। আমরা বললাম চিহ্নিত ছবি নিয়ে গিয়ে আপনারা ইনভেস্টিগেশন করুন, বড় বড় পুলিশ অফিসারদের দিয়ে এটা করা হোক এবং তাদের গ্রেপ্তার করা হোক। এই ব্যাপারে প্রশাসন নীরব হয়ে গেলেন। আজকে মহামান্য রাজ্যপালের ভাষণে আপনারা এই কথা বলেছেন, এই কথা কি বিশ্বাস করা যায়, কারণ মূল যে ঘটনা নিয়ে আমরা চিৎকার করছি সেই কথা কিন্তু মহামান্য রাজ্যপাল বলেননি। আমরা যখন গণতান্ত্রিক পথকে বিশ্বাস করি তখন একটা দল তার মূল চিন্তার মধ্যে অ্যাসেম্বলিকে পার্লামেন্টকে শুয়রের আখ্যা দিয়েছিল রাজনৈতিক স্লোগানে। সেই রাজনৈতিক দল কি সংসদীয় রীতিনীতির ক্ষমার অধিকারে আসে?

আজকে তারা গণতন্ত্রকে হত্যা করার জন্য খুব ভাল ভাবে কাজ করে চলেছেন, তাই ভারতবর্ষের মানুষের কাছে এদের পদক্ষেপ খুব সুস্পষ্ট হয়ে গেছে যে দলটা ভারতবর্ষের সংবিধান পুড়িয়েছিল।

[4-25 — 4-35 P.M.]

এই দলটাই বলেছিল এ আজাদ ঝুটা হ্যায়। এই দলটা বলেছিল যে এই সংসদীয় রীতি, বুর্জোয়া রীতির একটা অংশমাত্র। সেই দলটা আজকে সৌভাগ্যক্রমেই, আর দুঃর্ভাগ্যক্রমেই এই সংসদের মধ্যে থেকে সংখ্যাগরিষ্ঠতার জোরে পশ্চিমবঙ্গের শাসকদল হিসাবে ১৪ বছরে পা দিয়েছে। মানুষ তাদের কাছে আর কি প্রত্যাশা করতে পারে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব স্বাভাবিকভাবে সেই সংসদীয় রীতির একটা সূচি হিসাবে কতকগুলি অসত্য ভাষণ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। এটাই স্বাভাবিক। তাই আমাদের প্রতিবাদ করতে হয়। আমরা বারে বারে বলেছি, বারে বারে এই কথাটিই বলেছি যে পশ্চিমবঙ্গে শুধুমাত্র কেন্দ্র বিরোধী স্লোগান তুলে, রাজনীতির একটা স্লোগান তুলে রাজনীতি করছে। কিন্তু অর্থনীতির দিক থেকে, উন্নয়নের দিক থেকে, শিল্পায়নের দিক থেকে, বিদ্যুতের দিক থেকে, কৃষির দিক থেকে, শিক্ষার দিক থেকে, যুব সমাজের যে নিষ্ঠুর যন্ত্রণা তাকে উপশম করবার কোনও দিক নির্দেশ করেনি। আমার কাছে মাননীয় রাজ্যপালের কাছে একটা কপি গেছে কি না জানিনা, আমার কাছে আছে। তাতে বামফ্রন্টের, তাতে লেফ্‌ট ফ্রন্টের চেয়ারম্যান মিঃ শৈলেন দাশগুপ্ত প্রাইম মিনিস্টারকে একটা চিঠি লিখেছিলেন, প্রেস কনফারেন্স করেছিলেন। প্রেস কনফারেন্সের চিঠি, ফর দি পিপল তাতে তিনি বলেছিলেন যে আপনার কাছে আমাদের অনেক প্রত্যাশা, সেই প্রত্যাশা আপনি নিশ্চয় পূরণ করবেন। সেই চিঠি অনুযায়ী বারে বারে জোর দিয়েছিলেন। মাননীয় প্রধানমন্ত্রী ইলেকশন ম্যানিফেস্টোতে বলেছিলেন, যে ক্ষমতায় এলে, কিংবা ক্ষমতার শরিক হলে বাধ্যতামূলক ভাবে ভারতবর্ষের প্রতিটি রাজ্যে এক দরে এসেনসিয়াল কমোডিটি বিক্রি করব প্রতিটি রাজ্যে। আপনি সেই নির্দেশ পালন করুন। যদি একটা দলের চিন্তাধারার প্রতিফলন হয়, তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের সেই চিন্তাধারা ছিল। তাদের নির্বাচিত এম.পি.দেরও চিন্তাধারা ছিল। তাদের নির্বাচিত এম.পি.দেরও চিন্তাধারা ছিল। আজকে যদি প্রশ্ন করি, কেন, কি মূল ভিত্তি? কিসের উপর ভিত্তি করে সমর্থন ছিল? এসেনসিয়াল কমোডিটি একদরে সারা ভারতবর্ষের প্রতিটা রাজ্যে বিতরণ না করলে আমরা আপনাদের সহমতে যাবে না। কেন ১১ মাস ধরে প্রেম করে বন্ধু সরকারের শরিক বি.জে.পি.র সঙ্গে হাত মিলিয়ে সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়েছিলেন? এর প্রধানের সঙ্গে সি.পি.এম. এবং এম.পিরা তাদের বন্ধু বিশ্বনাথপ্রতাপের সরকারকে বোতাম টিপে সমর্থন করেছিলেন। কেন বেরিয়ে আসেন নি? নীতিগত ব্যাপার? কিছুক্ষণ আগে বক্তব্য হচ্ছিল পুরসভার বিষয়ে। বিভাগীয় মন্ত্রী কোন নীতিতে, কোন নীতির উপর ভিত্তি করে রচিত হয়েছিল? তাদের রাজনৈতিক পদক্ষেপ কি? তাহলে দুর্নীতি, স্বজনপোষণ, গদি পাওয়া। আমরা পরিহাস ছলে বললেও মার্কসবাদ, লেনিনবাদ শুধু ভারতবর্ষে নয়, সারা পৃথিবীর বুকে একটা অবসোলেট টেস্টেড থিওরি হিসাবে পরিগণিত হয়েছে। ইট ইজ এ টেস্টেড অবসোলেট থিওরি। বাস্তবের সঙ্গে যার কোনও মিল নেই। ৭০ বছর আগে রাশিয়াতে এক্সপেরিমেন্ট হয়েছিল। ১৯৭০ সালের পর তারা বুঝেছে যে পেরোস্ত্রৈকা দরকার, আর আমাদের ভারতবর্ষের

একটা অঙ্গরাজ্য পশ্চিমবঙ্গ সেখানে কূপমুন্ডকের দল এখনও বুঝতে পারছে না যে বাইরে ঝড়ো হাওয়া বয়ে যাচ্ছে। ঐ কূপমুন্ডকের দল এখনও মরূভূমিতে উট পাখির মতো মুখ গুঁজে বসে আছে। সেদিন আসছে, যেদিন ভারতবর্ষের মাটিতে জাতীয় কংগ্রেসের পতাকাকে সামনে রেখে আপনাদের বলতে হবে 'রাজীবগান্ধী জিন্দাবাদ'। তাই মহামান্য অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা ব্যথিত, আজকে আমরা চিন্তিত। ভারতবর্ষে আজকে সবচেয়ে বড় রাজ্য কোনটা? উত্তরপ্রদেশ জনসংখ্যার দিক থেকে বড় রাজ্য, বিধানসভা ও লোকসভা সিটের দিক থেকেও বড় রাজ্য। কিন্তু পশ্চিমবঙ্গে পার ক্যাপিটিয়া ডেনসিটি অফ ল্যান্ড অনেক বেশি, পশ্চিমবঙ্গের জনসংখ্যার প্রায় অর্ধেক। বেকারদের নিয়ে যারা বেশি চিন্তা করেন, সেই বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে একটা স্কীম তৈরি করেছিল সেসরু, সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম, রুর‍্যাল আন-এমপ্লয়মেন্ট ইউথদের জন্য এই স্কীমটা তৈরি হয়েছিল। কিন্তু আমরা দেখলাম, ১৯৭২-৭৭ এই পাঁচ বছর কংগ্রেস রাজত্বে ২১,০০০ বেকারকে সরকারি ও বে-সরকারি ক্ষেত্রে চাকরি দেওয়া হয়েছিল। আর আমরা দেখলাম, ১৯৭৭-৯১ এই ১৪ বছর বামফ্রন্ট রাজত্বে ১,৩৬,০০০ বেকারকে চাকরি দেওয়া হয়েছে। এই সংখ্যাটা কেন ২,৪৪,০০০ হল না? কারণ হচ্ছে, চিন্তাধারার সঙ্কোচন। ১৯৭৭ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যেখানে ১৬,০০,০০০ বেকার যুবক-যুবতীর নাম রেজিস্ট্রি ছিল, আজকে পশ্চিমবাংলায় সেই সংখ্যা দাঁড়িয়েছে ৫০,৩৩,০০০। সবদিক থেকে উত্তরপ্রদেশ যদি সর্ববৃহৎ রাজ্য হয়, তাহলে সেখানে আমরা কি দেখছি সেখানে ১৯৭৭ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকার যুবক-যুবতীর সংখ্যা ছিল ৩১ লক্ষ, আর ১৯৯১ সালে সেই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে মাত্র ৩৬ লক্ষ। এত অল্প বাড়ার কারণটা কি? কারণ, সেখানে বেকারদের চাকরি দেওয়া হয়েছে; কারণ তারা বেকার যুবক-যুবতীদের জন্য পরিকল্পনা করেছে; কারণ তারা ব্লক থেকে আরম্ভ করে আলিমুদ্দিন স্ট্রিট পর্যন্ত পার্টি অফিস করার কথা ভাবছেন না। মহামান্য রাজ্যপাল তার ভাষণে বলেছেন প্রতি ব্লকে ঐতিহাসিকভাবে আর.এল.আর, যেটা এখনকার জে.আর.ওয়াই অর্থাৎ জওহর রোজগার যোজনা নামে পরিচিত সেটা রূপায়িত হয়েছে জওহরলালের নাম লিখতে ওদের লজ্জা হয়, তা লজ্জা ওদের হোক, রাজ্যের মানুষ ইন্টারপ্রিটেশন বোঝেন। এই জওহর রোজগার যোজনার ডিটেইল্ড ফিগারটা আপনি দেখবেন, কি ভয়ঙ্কর। মহামান্য অধ্যক্ষ মহাশয়, আমি দায়িত্ব নিয়ে বলছি, টিল ডেট প্রতিটি জেলাতে জেলা পরিষদ এর কোনও হিসাব দেননি, কোনও অডিট রিপোর্ট দেননি। জওহর রোজগার যোজনার অডিট রিপোর্ট ডিসপ্লে করার জন্য আমি চিফ মিনিস্টারকে অনুরোধ করব। চিফ মিনিস্টার যখন রিপ্লাই দেবেন, তখন ১৯৮৮-৮৯ সালের আর.এল.ই.জি.পি এবং ১৯৮৯-৯০ সালের জওহর রোজগার যোজনার অডিট রিপোর্ট তিনি যেন এই হাউসে ডিসপ্লে করেন, এটা আমি ওনার কাছে আবেদন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই ব্যাপারটা নিয়ে ছেলেখেলা করা হচ্ছে। এই ব্যাপারে আমি আজকে একটা প্রোপোজাল দিচ্ছি, পশ্চিমবাংলায় যতগুলো ব্লক আছে, প্রত্যেকটি ব্লকে আপনি একটা সর্বদলীয় তদন্ত কমিটি করুন, তারা তদন্ত করবে ১৯৭৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সম্পদ কত, ব্যাঙ্ক অ্যাকাউন্ট কত এবং ব্যক্তিগত সম্পদের পরিমাণ কত। কারণ পশ্চিমবাংলার প্রতিটি গ্রামে আজ উন্নয়নের টাকা চুরি হয়ে যাচ্ছে।

[4-35 — 4-45 P.M.]

কত সম্পদ বাড়িয়েছে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি। প্রতিটি ব্লকে আজকে মানুষের পানীয় জল নেই। মহামান্য রাজ্যপাল তার ছত্রে বলেছেন দেয়ার ইজ নো প্রবলেমেটিক ভিলেজ ইন ওয়েস্ট বেঙ্গল। পশ্চিমবঙ্গে ৩৯ হাজার ৫০০ গ্রাম এবং ৩৪৬টি ব্লক আছে। মহামান্য রাজ্যপাল কি জানেন কত গ্রামের মানুষ আজো পচা পুকুরের জল খায়? পুরুলিয়া বাঁকুড়ার সদস্যরা বলুন বছরের ৪/৫ মাস কি বিপজ্জনক অবস্থায় পানীয় জলের অভাবে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর উত্তরবঙ্গের মানুষকে দিন কাটাতে হয়। অথচ মহামান্য রাজ্যপাল বলে দিলেন পশ্চিমবঙ্গে কোনও প্রবলেমেটিক ভিলেজ নেই। প্রবলেমেটিক ভিলেজ মানে পিওর ড্রিংকিং ওয়াটার যদি প্রতিটি গ্রামের প্রতিটি গ্রামবাসীকে না দেওয়া যায় তাহলে সেই গ্রাম হচ্ছে প্রবলেমেটিক ভিলেজ। এখানে একজন সিনিয়ার মিনিস্টার আছেন, উনি বলুন না ওদের দপ্তরের অধীনে যদিও ডাইরেক্টলি নয়, মাইনর ইরিগেশনের অধীনে, স্টেট ইনভেস্টিগেশন ফর ওয়াটার রিসোরসেস ডাইরেক্টোরেট একটা আছে, সুইড যাকে বলি, সেখান থেকে একটা রিসেন্ট স্টাডি হয়েছিল, সেই স্টাডিতে বলা হচ্ছে পশ্চিমবঙ্গে জলের আকাল দেখা দেবে কিছু দিনের মধ্যে। এই নিয়ে সম্প্রতি সরকারের পক্ষ থেকে মেদিনীপুর জেলায় বিভাগীয় মন্ত্রী একটা সেমিনার করেছেন পর্যন্ত। অথচ আমাদের মহামান্য রাজ্যপাল বলে দিলেন প্রবলেমেটিক ভিলেজ পশ্চিমবঙ্গে নেই। যে বাংলার লক্ষ লক্ষ গ্রামের মানুষ ৪/৬ কিঃমিঃ দূরে গিয়ে নদীর বালি সরিয়ে ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে একটু পানীয় জল সংগ্রহ করছে সেই বাংলার মাটিতে একটা বর্বর সরকার চলছে যে সরকার মানুষকে জল দেয় না, যে সরকার মানুষের ন্যূনতম প্রয়োজন মেটায় না। সেই সরকারের গুণকীর্তন করছেন মহামান্য রাজ্যপাল, এটা ভাবতে অবাক লাগে। বেকার যুবক-যুবতীদের জন্য কেন্দ্রীয় সরকার একটা পরিকল্পনা রচনা করেছিলেন যার নাম ছিল সি ইউ ই, রাজ্য সরকারের অসীম বাবু একটা পরিকল্পনা করলেন তার নাম সেস্রু। আমার কাছে সরকারি কাগজ আছে, সেখানে ডি কে ঘোষ, আই এ এস। সেক্রেটারি টু দি গভর্নমেন্ট, ডিপার্টমেন্ট অব লেবার থেকে চিঠি লিখছেন ডাইরেক্টোরেট অব এমপ্লয়মেন্ট এর এম এম মুখার্জিকে ৩০.১.৯১ তারিখে ৬৭টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রায় ৮।। কোটি টাকা বেকার যুবক যুবতীদের জন্য ফেরত চলে গেল পরিকল্পনার অভাবে, সেটা কাজে লাগল না। কারা দল চালাচ্ছে এই পরিকল্পনাটা ব্লক থেকে শুরু হয়, তারপর জেলায় আসে। আপনারা ব্লকে আছেন, মহকুমায় আছেন, জেলায় আছেন, আপনাদের বিভাগীয় মন্ত্রী আছেন, আপনাদের প্রশাসন আছে, তা সত্ত্বেও বেকার যুবক যুবতীদের জন্য দেওয়া ৮।। কোটি টাকা ফেরত চলে গেল আপনাদের পরিকল্পনার অভাবে। আপনাদের কি সদিচ্ছা আছে বেকার যুবক যুবতীদের চাকরি দেওয়ার ব্যাপারে? মাননীয় মুখ্যমন্ত্রী কয়েকদিন আগে প্রেস স্টেটমেন্ট করেছেন, প্রথমে দেখেছিলাম ১।। লক্ষ লোকের চাকরি হবে, আবার কয়েকদিন আগে দেখলাম ৫ লক্ষ লোকের চাকরি হবে কোনটা সত্য? মাননীয় অধ্যক্ষ মহাশয়, দয়া করে এরা যদি বলেন এবং মুখ্যমন্ত্রী যদি তার ভাষণে বলেন তাহলে বাংলার মানুষ আশ্বস্ত হয়। আমি মেদিনীপুর জেলার ছেলে, আমি গত সপ্তাহে হলদিয়ায় গিয়েছিলাম, হলদিয়ার নটবর বসে আছেন, ওর কীর্তিকলাপ একটু বলি।

হলদিয়ার এই নটবর কি করছেন? ১৯৮৪/৮৫ সালে একটা গেজেট নোটিফিকেশন

হয়েছিল এবং সেখানে বলা হয়েছিল হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের জন্য জমি অধিগ্রহণ করা হবে। হঠাৎ করে সেটা বাতিল হয়ে গেল। সেটা বাতিল করে ১৯৮৮/৮৯ সালে আবার একটা নতুন গেজেট নোটিফিকেশন হল। তাতে বলা হল এই গেজেট মাফিক হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জমি অধিগ্রহণ করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১০টি গ্রাম পড়েছে। এই নটবর সব সময় ওখানে থাকেন না, মাঝে মাঝে থাকেন। এই নটবরের দলের লোকদের উনি উসকে দিয়ে চলে আসেন। একের পর এক গ্রামের জমি অধিগ্রহণের জন্য যখন সরকারি অফিসার গেল তখন তাদের বলা হল, কোনও রসিদ দিতে হবে না, আপনারা এমনি ঢেঁড়া পিটিয়ে জমি দখল নিয়ে নিন। কি বিপজ্জনক ব্যাপার স্যার, একটু শুনুন মানুষ কাঁদছে। মেয়েরা যখন ডি.এম.এস.ডি.ও. এল.আর.এর কাছে গেল তখন আমি'ও গিয়েছিলাম এবং শেষকালে আমি অর্থমন্ত্রীর কাছে তাদের ডেপুটেশন দিলাম। অসীমবাবুর কাছে আমি নিজে গ্রামের প্রতিনিধিদের নিয়ে দেখা করে বলেছিলেন জায়গা নিশ্চয় নেওয়া হবে, তবে আইন মাফিক আপনারা নিন। কারণ, বাস্তুচ্যুত যারা হবে তাদের পুনর্বাসনের দায়িত্ব সরকারের এবং তাদের বাজার দর মূল্যে জমির দাম দিতে হবে। এটাই হচ্ছে সরকারের দায়িত্ব এবং নিয়ম। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার হল এই যে, এই নটবরের দল পুলিশকে সামনে রেখে পিটিয়ে তাড়িয়ে দেবে, জমির মূল্য দেবে না, রসিদ দেবে না, জোর করে জমি নিয়ে নেবে এটা একটা ভয়ঙ্কর ব্যাপার। আমি তাই এই বিষয়ে আপনার হস্তক্ষেপ দাবি করছি। কোনও একটি পরিকল্পনাকে সুষ্ঠুভাবে রূপায়ণ করার জন্য সরকারের পদক্ষেপ নিয়ম মাফিক হওয়া উচিত। আজকে তা না করে শাসক দল হিসাবে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি লন্ডভন্ড করছে এবং বেকারত্বের দুঃসহ যন্ত্রণার শিকার এইসব যুবক যুবতীদের সামনে একটা নিরাশার দিসা দেখাচ্ছেন। এই কথা কেন বলছি? মাননীয় মুখ্যমন্ত্রী বললেন ওখানে ১।। লক্ষ লোকের চাকরি হবে। আবার এখন বলছেন ৫ লক্ষ লোকের চাকরি হবে। কখনও বলছেন ১।। লক্ষ, আবার কখনও বলছেন ৫ লক্ষ এইসব আবোল তাবোল কথা বলছেন। ব্যাপারটা কি হচ্ছে? এখন অবধি জমি'ই অধিগ্রহণ করা হয়নি। আজকে এই জায়গায় দাঁড়িয়ে বেকার যুবক যুবতীদের আগ্নেয়গিরির উপর বসিয়ে রেখে প্রলুব্ধ করা হচ্ছে যার বিষময় ফল আগামি দিনে পশ্চিমবঙ্গে চলবে, এদের অপরিনামদর্শিতার ফলে। একপেশে অজ্ঞ রাজনৈতিক চিন্তাধারার প্রতিফলন ঘটতে চলেছে এই জায়গায় দাঁড়িয়ে আমাদের প্রতিবাদ আছে। এখানে সেচমন্ত্রী বসে আছেন। ওকে দেখে আমাদের দুঃখ হচ্ছে। মাননীয় রাজ্যপালের এতবড় ভাষণে ওর কথা একটি লাইনে'ও নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাইনর ইরিগেসন নিয়ে কিছু বলেছেন। শস্য-শ্যামলা পশ্চিমবাংলা ছিল। এখানে সেচ বিভাগের একটি কথা'ও নেই। পশ্চিমবঙ্গের সেচ দপ্তর ফ্লাড কন্ট্রোল না করার জন্য, সেচ ব্যবস্থা না করার জন্য কৃষি কাজ ব্যাহত হচ্ছে। বৃহৎ সেচকে কাজে না লাগানোর জন্য সুজলা সুফলা শস্য-শ্যামলা বাংলা মার খাচ্ছে। শুধু তিস্তা ব্যারেজের কথা বলে লোককে ভুলিয়ে রেখে দিয়ে ১৪ বছর ধরে আপনারা বাজি মাত করছেন। সারা দক্ষিণবঙ্গ আজকে অবহেলিত। আপনাদের বন্ধু সরকার ভি.পি.সিং-এর কাছে ৪ বার মিটিং করতে গিয়েছিলেন, ভিক্ষা করতে গিয়েছিলেন। রাজীব গান্ধী তবু তো ৫ কোটি টাকা দিয়েছিলেন। কিন্তু আপনাদের বন্ধু ভি.পি.সিং একটা কানা-কড়ি'ও দেন নি। ১১ মাসের মধ্যে ভি.পি.সিং একটা কানাকড়িও দেন নি। তাই সেচ ব্যবস্থার একটি'ও কথা, বন্যা নিয়ন্ত্রণের একটি'ও কথা, গরিব, দরিদ্র, হতভাগ্য চাষিদের কিভাবে সবুজ বিপ্লব ঘটবে তার কোনও

পরিকল্পনার কথা বলা হল না। উনি আর.এস.পি.র মন্ত্রী। উনি বাইরে গিয়ে বলেন জ্যোতিবাবু "ফ্যাসিস্ট"। তাই ওনাকে শাস্তি পেতে হচ্ছে। বাইরে বললে'ও ভিতরে বলতে পারবেন না। কারণ, শিকলে বাঁধা বন্দি। মন্ত্রিত্বের লোভে শিকলে বাঁধা মন্ত্রী। সেচমন্ত্রীর বলার অধিকার নেই। উনি যতীনবাবু হতে পারবেন না।

[4-45 — 4-55 P.M.]

উনি যতীনবাবু হতে পারবেন না কারণ মন্ত্রিত্বের লোভ আছে। তাই বিপ্লবী মন্ত্রী আজকে বিপ্লবের খাঁচায় ঢুকে বন্দি হয়ে গিয়েছেন। প্রতিবাদ করার ভাষা তার নেই। স্যার, এখানে ভূমিসংস্কারের কথা বলা হয় এবং ভূমিসংস্কারের উদ্যোক্তা হিসাবে বামফ্রন্টের পতাকা একটা নজির হিসাবে ভারতবর্ষের বুকে প্রতিষ্ঠিত করার একটা আকুল প্রয়াস ওদের পক্ষ থেকে চালানো হয়। আমি স্যার, এর প্রতিবাদ করি। কারণ ভূমিসংস্কার প্রথম আরম্ভ হয়েছিল কংগ্রেস আমলে বিমল সিংহ মহাশয়ের মন্ত্রিত্বকালে। জমিদারি প্রথা উচ্ছেদ কংগ্রেস করেছিল। পরিবার ভিত্তিক সিলিং কংগ্রেস করেছিল। ব্যক্তিপিছু ল্যান্ড সিলিং কংগ্রেস করেছিল। তা ছাড়া ১৯৭২/৭৭ সালের মধ্যে সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে ব্লক স্তরে ল্যান্ড অ্যাডভাইসারি কমিটি করে রক্তপাত না ঘটিয়ে টেবিলে বসে আলোচনা করে কয়েক লক্ষ মানুষকে আমরা পাট্টা দিয়েছিলাম, বর্গা রেকর্ড করিয়েছিলাম। একটা গরিব মানুষের মাথায়ও এরজন্য টাঙ্গি মারতে হয়নি। একটা গরিব মানুষের বাড়ি এরজন্য লুঠ করতে হয়নি এবং একটা গরিব মানুষকেও ধ্বংসের শিকার হতে হয়নি। সেসব কথার উল্লেখ কিন্তু একটুও এখানে নেই। কৃতজ্ঞ প্রকাশ না করুন কৃতজ্ঞতা অন্তত দেখাবেন না? এটা নিশ্চয় আমরা আপনাদের কাছে আশা করতে পারি। স্যার, ভারতবর্ষে মুদ্রাস্ফীতি আজকে কোন পর্যায়ে চলে গিয়েছে ১১ মাসের প্রেম করা সরকারের আমলে সেটা তো সকলেই জানেন। কই, তার প্রতিবাদ আপনারা করেন নি তো? অর্থনীতিকে কি ভয়ঙ্কর পর্যায়ে নিয়ে যাওয়া হয়েছে আপনারা জানেন না? আজকে ভারতবর্ষের অর্থনীতিকে যেভাবে লন্ডভন্ড করে দেওয়া হয়েছে, কই, তার চিত্র আপনারা তুলে ধরেন নি তো? তার প্রতিবাদ করেন নি তো? সমর্থন প্রত্যাহার করেন নি তো? আজকে বলছেন ফ্রন্টের চেয়ারম্যান ডিয়ার প্রাইম মিনিস্টার বলে আকুল আবেদন জানিয়ে নাকি একটি চিঠি দিয়েছেন। কিন্তু কই, প্রতিবাদ করে বেরিয়ে আসেন নি তো? এরপর স্যার, তফসিল এবং আদিবাসিদের কল্যাণের কথা ওরা খুব জোর দিয়ে বলেন এবং এই প্রসঙ্গে বলতে গিয়ে বলেন তাদের উন্নয়নের জন্য খুব জবরদস্ত পদক্ষেপ নিয়েছেন। সোশ্যাল জাস্টিসের জন্য জবরদস্ত ভূমিকা নিয়েছেন। স্যার, আমার কাছে একটা ছোট্ট চিঠি আছে, খবর আছে সেটা আপনাকে বলছি। এই ঘটনা ৩৯ হাজার ৫শো গ্রামের নয়, খোদ আদিবাসী এবং তফসিল কল্যাণ দপ্তরের যিনি মন্ত্রী এখানে বসে আছেন শ্রী মহেশ্বর মুর্মু, এটা তার বিধানসভা কেন্দ্রে। স্যার, আমি নাম করে বলছি, উদাহরণ হিসাবে রাখছি পার্বতি কিস্কু নামে এক আদিবাসী বিধবা রমনী, তার আই.আর.ডি.পি. স্যাংশন হয়েছিল। এক আদিবাসী ভাগ্যহীনা গরিব বিধবা মেয়ে আই.আর.ডি.পি. স্যাংশনের পর যখন ব্যাঙ্কে পেমেন্ট নিতে গেল তখন ৭ নং অঞ্চলের প্রধান-কেশিয়ারী ব্লকের মন্ত্রী জানেন, দাঁড়িয়ে উঠে উত্তর দেবেন যদি প্রয়োজন হয়, সেখানে বলা হল, এই আদিবাসী রমনীকে আই.আর.ডি.পি. দেবেন না, ও কংগ্রেস দলের সমর্থক। মন্ত্রী উত্তর দিন সাহস থাকে তো, ওরই বিধানসভা কেন্দ্রের

ঘটনা। তারপর স্যার, মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে এক ভয়ঙ্কর ইতিহাস তৈরি হয়েছে। বুদ্ধদেববাবু এখানে বসে আছেন, তিনি জানেন। সেখানে জামবনীর জঙ্গলে অস্ত্রের মজুত ভান্ডার তৈরি করা হয়েছে মানুষকে খুন করার জন্য। সেখানে প্রকাশ্যে অস্ত্রশস্ত্র নিয়ে এবং পুলিশের গার্ড নিয়ে তারা ঘুরে বেড়াচ্ছে। সেখানে ঝাড়খন্ড আন্দোলন মোকাবিলার নামে আদিবাসী নিধন-যজ্ঞ চলেছে। ওদের দলের নেতারা প্রকাশ্যে অস্ত্রশস্ত্র নিয়ে, পুলিশের গার্ড নিয়ে সেখানে ঘুরে বেড়াচ্ছে এবং মানুষের উপর নিধনযজ্ঞ চলছে। সেইসব কথার কোনও উল্লেখ এই ভাষণে নেই। সংস্কৃতির অবক্ষয়ের কথা আপনারা সকলেই জানেন।

**(সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী নিখিলানন্দ সর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় গত ২১ তারিখে আমাদের এই হাউসে যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানিয়ে দু'চারটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল তার ভাষণের শুরুতে যে কথা বলেছেন তার উপরে বক্তৃতায় এতক্ষণ যা শুনলাম সেটা পাগলের প্রলাপ কিনা আমি বুঝতে পারছি না। এটা শুনে মনে হল এটা বোধ হয় দফাওয়ারি আলোচনা যে কোনও গ্রামে জল নেই, কোথায় কি নেই ইত্যাদি এবং মানসবাবু সেইভাবেই আলোচনা করলেন। রাজ্যপাল মহোদয় তার ভাষণে চলতি বছরে গুরুত্বপূর্ণ কাজকর্ম ও তার সাফল্যের একটা সংক্ষিপ্ত সমীক্ষা রেখেছেন এবং আগামি আর্থিক বছরের জন্য যে সমস্ত কর্মপ্রকল্প এবং কর্মসূচি হাতে নেওয়া হবে তার একটা রূপরেখা এই সভায় উত্থাপন করেছেন। এই ভাষণটা খুবই সংক্ষিপ্ত, এটা ১৬ পৃষ্ঠার ভাষণ। বিরোধী পক্ষের সদস্যরা এই ১৬ পৃষ্ঠার ভাষণের মধ্যে সবকিছু বুঝতে চাচ্ছে। ওরা বিন্দুতে সিন্ধু খুঁজে বেড়াচ্ছে। কিন্তু সেটা কখনই সম্ভব নয়। এগুলি বলার জন্য এই বিধানসভার অধিবেশনে আরও সুযোগ তারা পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় যিনি বর্তমানে বিরোধী দলের ডেপুটি লীডার, তিনি সেদিন ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করতে উঠে একেবারে শেষ থেকে শুরু করলেন। রাজ্যপালের ভাষণে ২৯টি অনুচ্ছেদ আছে। তিনি শেষ থেকে শুরু করলেন এবং প্রথমেই এইকথা বলতে দ্বিধা করলেন যে আবার রাজ্যপালকে নিয়ে এসে তার মুখ দিয়ে এইসব বলানো হচ্ছে। এই কথা বলতে তার লজ্জা করলনা। মহামান্য রাজ্যপাল হচ্ছেন সাংবিধানিক সর্বেসর্বা। তাকে আনা বা না আনা আমাদের উপরে নির্ভর করেনা। রাজ্যপালের বক্তৃতা এবং তার দৈহিক নির্যাতনের জন্য তারা লজ্জা বোধ করেন না। রাজ্যপালের ভাষণের তারা এত বিরোধিতা করছেন কেন, এতে কি আছে? রাজ্যপাল তার ভাষণের মধ্যে দিয়ে এটা দেখাতে চেয়েছেন যে রাজ্যের মানুষের গণতান্ত্রিক মতামত প্রকাশের অধিকার আছে, পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন আছে, তফসিলি জাতি এবং উপজাতি এবং দুর্বল শ্রেণীর মানুষের অধিকার এখানে রক্ষিত হয়, ক্ষমতার বিকেন্দ্রীকরণের উপযুক্ত ব্যবস্থা গৃহীত হয়েছে, ভূমি সংস্কার করা, পঞ্চায়েতের সাফল্য, ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের বিকাশ, শিল্পে নুতন প্রাণের জোয়ার, কৃষির উৎপাদন-এর সাফল্য, গণবন্টন ব্যবস্থা, বিদ্যুৎ, স্বাস্থ্য, সংস্কৃতি ইত্যাদি এই সবের রূপরেখা এখানে দিতে চেয়েছেন। কিন্তু আমরা অবাক হয়ে গেছি ওদের মাত্রাজ্ঞান দেখে। সম্পূর্ণ অগণতান্ত্রিক চিন্তা-ধারা ওদের গ্রাস করেছে। তাই কোনও কোনও সদস্য বক্তব্য রাখতে গিয়ে বললেন যে রাজ্যপালের

ভাষণ সম্পূর্ণ অসত্য এবং সম্পূর্ণ বিরোধিতা করছি। ওদের কথা শুনে আমি অবাক হয়ে যাচ্ছি। মহামান্য রাজ্যপাল তার ভাষণের শুরুতে এই হাউসের বর্তমান মন্ত্রী পরিষদের সদস্য, বর্তমান বিধানসভার সদস্য, এবং প্রাক্তন সদস্যদের প্রয়াণেও শোক প্রস্তাব করেছেন। এই ভাষণকে সম্পূর্ণ বিরোধিতা করলে কি বোঝায় সেই জ্ঞান তাদের নেই। তারা শোক প্রস্তাবের বিরোধিতা করছেন এবং এটা নিয়েও রাজনীতি করতে চাচ্ছেন। অন্যদিকে সংবিধানে রাজ্যপালের ভাষণের যে গুরুত্ব সেই গুরুত্বটাও তারা রক্ষা করতে চাচ্ছেন না। কারণ রাজ্যপালের ভাষণ বুর্জোয়া গণতন্ত্রের একটা প্রতিষ্ঠানে পরিণত হয়েছে। এই বুর্জোয়া গণতন্ত্র আজকে ওদের হাতে নিগৃহীত হচ্ছে, সংসোদীয় গণতন্ত্র ওদের হাতে নিরাপদ নয়।

[4-55 — 5-05 P.M.]

তাই তো দেখলাম রাষ্ট্রপতির প্রতিনিধি রাজ্যপাল, কিন্তু রাজ্যপালের রিপোর্ট ছাড়াই রাষ্ট্রপতি শাসন কায়েম করা হয়, রাজ্য সরকারকে বরখাস্ত করা হয়। কি দেখলাম পাশের রাজ্যে? রাজ্যপালের ভাষণের অর্থটা কি, রাজ্যে ক্ষমতাসীন দল, সেই দলের মন্ত্রী সভার চিন্তা ধারার প্রকাশ ঘটে সেই ভাষণের মধ্যে দিয়ে। সেই ভাষণ যদি দিল্লির মনোমতো না হয় তাহলে বিপদ এবং সঙ্গে সঙ্গে বলা হয় ইয়োর সার্ভিস ইজ নো লংগার রিকয়ার্ড হয়ে গেল। পাশের রাজ্যে এই জিনিস ঘটেছে। একটা চতুর্থ শ্রেণীর কর্মচারীকে চাকরি থেকে ছাঁটাই করতে গেলে যতটা বেগ পেতে হয়, রাজ্যপালের চাকরি খাওয়া তার চেয়ে সহজ হয়ে উঠেছে, আপনারা বলছেন গণতন্ত্রে বিশ্বাসি, গণতন্ত্র গণতন্ত্র করে চিৎকার করছেন, কিন্তু জিজ্ঞাসা করি, আপনাদের নেতারা বলছেন, সারা দেশ জুড়ে গণতন্ত্রের ভিতকে আপনারা আরও মজবুত করছেন, দল বদল বিরোধী আইন করে। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে, আয়ারাম গয়ারামের খেলা। এত বড় বড় কথা বলছেন কিন্তু আজকে বর্তমান দিল্লির সরকারের ভিতটা হচ্ছে, তিনি এবং তার দল। লজ্জা করে না? এরপরে গণতন্ত্রের কথা ওদের মুখে কি করে শোভা পায়? ওরা অনেক জায়গায় অনেক পুতুল নাচিয়েছেন, পুতুল হচ্ছে নিষ্প্রাণ, পুতুলকে দড়ি দিয়ে টেনে নাচানো হয়। ওরা অনেক পুতুল নাচিয়েছেন দিল্লির দরবারে। এখানেও ওরা পুতুল নাচাবার চেষ্টা করছেন। কিন্তু এখানকার ডিজাইনটা একটু আলাদা। পুতুল এখানেও ওরা খুঁজছেন, তবে সেটা একজন চুরুট মুখে দেওয়া পুতুল, ওদের লজ্জা করছে না? ওরা গণতন্ত্রের নাম নিয়ে যা খুশি বলে যাচ্ছেন। ওদের গণতন্ত্র মানে ১৯৭২ সাল। ১৯৭২ সালের কথা বললে ওদের অ্যালার্জি হয়। অথচ দেখুন, ত্রিপুরা যেটা পশ্চিমবাংলার একটা বড় জেলার থেকে লোকসংখ্যা কম, সেখানে তারা কি অবস্থা করেছেন? আজকে ত্রিপুরাকে খুন, জখম, নারী নির্যাতনের জায়গা করে তুলেছেন। এটাই হচ্ছে ওদের গণতন্ত্র। সেখানকার জনসাধারণের মত প্রকাশের অধিকার নেই। ভোট দেবার স্বাধীনতা নেই। সেখানে নির্বিচারে গ্রেপ্তার করা, নির্যাতন করা, এইগুলো হচ্ছে আপনাদের গণতন্ত্রের ভূষণ। তাই প্রশ্ন আজকে এই গণতন্ত্রের কথা বলে পশ্চিমবাংলার মানুষকে আর বিভ্রান্ত করা যাচ্ছে না। মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় বলেছেন বিচারক দিয়ে তদন্ত হোক। আমাদের বিচারক হচ্ছেন, পশ্চিমবাংলার জনগণ, তারা গত ১৪ বছর ধরে এখানে বিচার করে আমাদের পাঠাচ্ছেন, আমাদের বিচারক একজন নয়। আমাদের পক্ষে রায় আছে, ওদের পক্ষে কেউ রায় দিতে চায় না। লজ্জা করে না? মহামান্য রাজ্যপাল বলেছেন কলকাতা পৌর নিগমের এবং পৌর নির্বাচন মোটামুটি

শান্তিপূর্ণ ভাবে সম্পন্ন হয়েছে। এতে ওদের গাত্র দাহ হয়ে গেল। হৈ হৈ করে পালিয়ে গেলেন। কি অন্যায় তিনি বলেছেন? মহামান্য রাজ্যপালের এই জ্ঞানটুকু আছে যে যেখানে কংগ্রেসিরা নির্বাচনে দাঁড়িয়েছেন, সেখানে নির্বাচন সম্পূর্ণ ভাবে শান্তিপূর্ণ হতে পারে না। সেইজন্য তিনি এই শব্দটা ব্যবহার করেছেন, মোটামুটি ভাবে। হাওড়া উপ নির্বাচনে আপনাদের প্রার্থির জয় হল, কোনও কাগজে তো এটা দেখলাম না কোনও দালাল কাগজে তো এটা দেখলাম না যে বলা হয়েছে ভোটার রা ভোট দিতে পারেনি নির্বিচারে। কিন্তু যখন ফল বেরোল এবং কংগ্রেস প্রার্থি জিতল, তারপর আর কোনও কথা শুনছি না আপনাদের মুখ থেকে। শুধু একটা নির্বাচনই নয়, বার বার নির্বাচন হচ্ছে এবং সেগুলি আমি ওদের মনে করিয়ে দিচ্ছি। রাজ্যপাল এখানে এসে বক্তব্য রাখলেন, অবশ্যই তার ধন্যবাদ প্রাপ্য। তাকে ধন্যবাদ জানিয়ে, তারপর তার বক্তব্যের সমালোচনা করতে পারতেন। মানসবাবু বললেন, 'অমুক গান্ধী জিন্দাবাদ বলতে হবে।' ১৯৮৪ সালে তরুণ প্রধানমন্ত্রীর সম্বন্ধে বাজারি কাগজ প্রথমেই বলতে শুরু করেছিল, আর ভারতবর্ষের কোনও দুঃখ নেই, ভারতবাসীর কোনও দুঃখ-দুর্দশা থাকবে না। তাকে এমনভাবে চিহ্নিত করেছিল, একেবারে দেশপ্রেমিক স্বামী বিবেকানন্দের ছায়া তারমধ্যে দেখতে পাওয়া যাচ্ছে। এমনভাবে তার ইমেজ তৈরি করতে উঠে পড়ে লেগেছিল যে, জনগণও কিছুটা বিহ্বল হয়ে ভেবেছিলেন, বোধ হয় বিবেকানন্দই এসেছেন। কিন্তু কিছুদিন পরেই ছবিটা স্পষ্ট হয়ে উঠল। স্পষ্ট হওয়ার পরে তারা দেখতে পেলেন তারা বিবেকানন্দের হাতের লাঠি বলে যাকে ভুল করেছিলেন তা লাঠি নয়, তা বিদেশি কোম্পানির কামানের নল। লজ্জা করে না, এর পরেও সেই কথা! গোটা ভারতবর্ষের মানুষ যাকে ছুঁড়ে ফেলে দিয়েছেন, পশ্চিমবঙ্গে বছরের পর বছর যারা জনগণের কোনওরকম সহানুভূতি পান না আজও তারা মানুষকে বিভ্রান্ত করার জন্য চেষ্টা করছেন। এখন আবার এক মহিলা নেত্রীর মধ্যে জোয়ান অফ আর্ককে নাকি ওরা দেখতে পাচ্ছে! এটাও একটা অদ্ভুত জিনিস। গরিব কৃষক ঘরের মেয়ে জোয়ান অফ আর্কের চেহারার সঙ্গে খানিকটা মিল আছে। তাতে আমাদের কোনও দুঃখ নেই। কিন্তু জোয়ান অব আর্কের ওপর তো শুনেছি দৈব ভর করেছিল। শোনা যায় তাকে ভুতে পেয়েছিল। ওকেও ভুতে ধরেছে, তাই ভুতুড়ে বিশ্ববিদ্যালয়ের ভুতুড়ে ডিগ্রি দিয়ে যাত্রা শুরু করেছেন। আর তার পেছনে ওরা লাইন দিয়েছেন এইভাবে মানুষকে বিভ্রান্ত করার জন্য। আর কত চেষ্টা ওরা করে যাবেন? তৃতীয় অনুচ্ছেদে মাননীয় রাজ্যপাল যে কথা বলতে চেয়েছেন, মানসবাবু যার ওপর খুব জোরের সঙ্গে বক্তব্য রাখবার চেষ্টা করলেন, সেটা হচ্ছে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষায় এ রাজ্যের কৃতিত্ব ওদের ভাল লাগে না। গোটা দেশের জনজীবন যখন ধর্মীয় জিগিরে বিপর্যস্ত তখন আমাদের রাজ্যের কৃতিত্ব ওদের ভাল না লাগলেও মানুষ সহজে ভুলবে না। আমাদের দেশের মানুষ চিরকাল কল্পনা করে এসেছেন, দেবতারাই কেবল রথে চেপে যায়। অথচ এখানে মানুষ যাদের রথে চেপে যেতে দেখল তারা সেই রথে চেপে যেখানেই যাচ্ছে সেখানেই ধর্ম নিয়ে হানাহানি, জাত নিয়ে হানাহানি হচ্ছে। আমাদের মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে শুধু সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য সরকারের কৃতিত্বই দাবি করা হয়নি, মূল কৃতিত্বের অংশিদার করা হয়েছে এই রাজ্যের জনগণের ভূমিকাকে। এটাকেও ওরা ছোট করে দেখছেন! এটা কি মিথ্যা কথা? এরও আপনারা বিরোধিতা করবেন? মানুষের অভিজ্ঞতা হল এই যে, দেশের স্বাধীনতা সংগ্রামে আমাদের যত মানুষ প্রাণ দিয়েছিলেন, আজকে স্বাধীন

দেশে সাম্প্রদায়িক হানাহানিতে তার চেয়ে অনেক বেশি মানুষ প্রাণ হারিয়েছেন। এটাই বাস্তব, এটাকে অস্বীকার করার উপায় নেই। এই দেশটা গড়েছিলেন কারা? ওদের নেতারা ৪০ বছর এমনভাবে দেশ গড়েছেন যে, আজকে তারফলে প্রতি বছর কয়েক হাজার করে দাঙ্গা হাঙ্গামা হচ্ছে। আমি জিজ্ঞাসা করি, এবিষয়ে ওদের ভূমিকা কি? বিশেষ করে ওদের শেষ প্রাক্তন দুই প্রধানমন্ত্রী ঐ পাঞ্জাবে ধর্ম-গুরু করেছিলেন বিচ্ছিন্নতাবাদি নেতাকে। কাদের তারা সার্টিফিকেট দিয়েছিলেন? কারা সংখ্যালঘু মুসলিম মৌলবাদি নেতাদের কাছে আত্ম-সমর্পণ করেছিলেন? কারা মুসলিম বোনেদের অধিকার কেড়ে নেবার ব্যবস্থা করেছিল?

[5-05 — 5-15 P.M.]

ভারতবর্ষের মানুষ ভুলবে না। হিন্দু মৌলবাদিদের প্রতি কংগ্রেসিদের দৃষ্টিভঙ্গি কি? অযোধ্যার মন্দির নিয়ে গোটা দেশে হৈ-চৈ হয়ে গেল। সেই মন্দির ইস্যু নিয়ে ওদের নেতার কি ভূমিকা ছিল? উত্তরপ্রদেশের কংগ্রেসিদের ভূমিকা কি ছিল? আর আজ এখানে মানসবাবু চিৎকার করছেন এবং বলছেন সি.পি.এম. এই রাজ্যের কর্ণধার, তারাই সাম্প্রদায়িকতার উস্কানি দিচ্ছেন, এই কথা আমাদের এতবড় শত্রুও বলতে সাহস করবে না আর মানসবাবু পাগলের প্রলাপের মতন যা খুশি তাই বলে যাচ্ছেন। গণতান্ত্রিক অধিকার আছে তাই এখানে যা খুশি তাই বলা যায়। পশ্চিমবাংলার সরকার এবং পশ্চিমবাংলার জনগণের এই গৌরবজনক ভূমিকার কথা মহামান্য রাজ্যপালের বক্তব্যে প্রতিভাত হয়েছে। মহামান্য রাজ্যপাল প্রথমেই বলতে চেয়েছেন যে গণতান্ত্রিক রাষ্ট্রীয় ব্যবস্থার মূল স্তম্ভ ধর্মনিরপেক্ষতা রক্ষার প্রচেষ্টার কথা, এটা কি অসত্য? ধর্মীয় কুসংস্কার থেকে সমাজকে মুক্ত করার লড়াই, মানুষকে যুক্তিবাদি করে বিজ্ঞানমুখী করা এই যে কাজ সেই কাজ কংগ্রেসিরা কি সেই সময় করেছেন? ঐ দিল্লির মন্ত্রিসভা যারা সতিদাহের সমর্থক হয়ে আলো করে বসে আছেন, ঐ কংগ্রেসিরা সাপোর্ট করে রেখে দিয়েছেন ঐ মন্ত্রিসভাকে। অন্য আর একটি বিষয়ে মহামান্য রাজ্যপাল বিশেষভাবে আলোকপাত করবার চেষ্টা করেছেন, তা হচ্ছে তফসিলি জাতির কথা। এখানে মানসবাবু বললেন, কোনও এক আদিবাসী রমনীর একটা চিঠি, প্রাইভেট লেটার উনি এখানে একজিবিট করতে চেয়েছিলেন। লজ্জার কথা, কেউ বুঝলেন না। পশ্চিমবাংলায় কটা তফসিলি আসন আছে আর সেখানে আপনাদের অবস্থাটা কি এটা দেখলেই আপনারা বুঝতে পারবেন। নীতিহীন, ভ্রষ্টাচার, কোনও দুর্নীতি থাকলে এই দলে (সি.পি.এম দলে) স্থান হয় না, এটা জেনে রাখবেন সৌগতবাবু। তাই তফসিলি জাতি উপজাতির ক্ষেত্রে কোনও হস্তক্ষেপের ঘটনা এখানে ঘটেনি। এই জিনিস অন্য রাজ্যে গিয়ে দেখবেন। পশ্চিমবাংলা জাতপাত থেকে মুক্ত, তাই ওনাদের পছন্দ হচ্ছে না, কিন্তু কি করা যাবে। আমি জিজ্ঞাসা করি, ঝাড়খন্ডীদের মদত কারা জুগিয়েছে? আজকে আদিবাসী রমনীর কান্নায় কেঁদে ভাসাচ্ছেন ঝাড়খন্ডীদের সঙ্গে একসঙ্গে সভা কারা করেছেন? আপনারা করেননি? উত্তরবাংলায় উত্তরখন্ডীদের উস্কানি দেননি? উত্তরবাংলায় রাজবংশীদের উস্কানি দেননি? আজকে এখানে জাতপাত, বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে কথা শুনলে গায়ে জ্বালা ধরছে? লজ্জা করে না। আমি তাই বলি, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটি মাত্র রাজ্য, যে এই ব্যাপারে গৌরববোধ করতে পারে। আপনারা পাঞ্জাব সমস্যা মেটাতে পারেননি, কাশ্মীর সমস্যা মেটাতে পারেননি, আসামের সমস্যা মেটাতে পারেননি। পশ্চিমবাংলায় আগুন জ্বালাতে গিয়েছিলেন, আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু আমরা পৃথক গোর্খ্যাল্যান্ডকে

প্রতিহত করেছি, আমরা বিচ্ছিন্নতাবাদকে রুখে দিয়েছি। এটা কি অস্বীকার করতে পারেন? তাসত্ত্বেও আপনাদের জ্বালা কি জন্য? সুতরাং আসল ঘটনাগুলো আপনারা স্বীকার করে নিন। পিছিয়ে পড়া মানুষগুলিকে আজকে এক জায়গায় নিয়ে আসার ক্ষেত্রে নানারকম ষড়যন্ত্র আছে, শুধু আপনারা নন সাম্রাজ্যবাদি শক্তির ষড়যন্ত্র আছে। তার বিরুদ্ধে রুখে দাঁড়াবার দায়িত্ব আপনাদের নেওয়া উচিত, কিন্তু তা তো নিতে পারছেন না! আজকে পিছিয়ে পড়া মানুষদের স্বার্থে গঠিত মন্ডল কমিশনের রিপোর্ট নিয়ে কত কান্ড হল, বিষয় সংরক্ষণ। এই মন্ডল কমিশনের রিপোর্ট তৈরি হয়েছিল জনতা সরকারের আমলের আগে, কিন্তু রিপোর্ট আসার পর সেটা বাক্স-বন্দি করা ছিল। আজকে হঠাৎ সবার মধ্যে একাট কমপিটিশন লেগে গেছে তফসিলি জাতি ও উপজাতিদের উপকারের প্রশ্নে। কিন্তু তাদের এই অবস্থার জন্য দায়ী কারা? দায়ী ঐ ১১ মাসের সরকার? সেটা যে নয় তা পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের মানুষ জানেন। জাতপাতের রাজনীতি অন্য রাজ্যে চলে। মন্ত্রী কাকে করা হবে সেটা জাত দেখে বিচার হয়। জেলার ডি.এম. বা পুলিশের সুপারিনটেনডেন্ট কে হবে সেটাও জাত দেখে করা হয় কিন্তু এই রাজ্য অন্যভাবে চলে। আজকে ঐসব দরিদ্র মানুষদের দুঃখে ওরা ভেঙে পড়ছেন! চার মাইল দূর থেকে আদিবাসী রমনীকে জল আনতে হয় সেটা বলছিলেন। উল্টে দিতে পারেন না এই সরকারকে? দরিদ্র মানুষদের স্বার্থে যে নীতি নেবার সেটা পশ্চিমবঙ্গ সরকার নিয়েছেন। ১৯৭৭ সালের কথা স্মরণ করুন। জনতা সরকার ক্ষমতায় আসার পর গরিব মানুষের উপকার করবার জন্য প্রাচীন চিন্তাধারা এবং নিয়ম অনুযায়ী তারা রিলিফ দিতে চাইলেন। বললেন, কিছু গম দেবেন তারা। সেইমতো মোরাজী দেশাই সরকার একটা স্কীম ঘোষণা করলেন এফ.এফ.আর.। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ থেকে প্রস্তাব গেল ঐ 'আর' উইথড্র করে 'ডব্লু' করা হোক। এই প্রস্তাব পশ্চিমবঙ্গের। অর্থাৎ বলা হল ফুড ফর রিলিফ নয়, ফুড ফর ওয়ার্ক। প্রস্তাবটি ওরা বুঝতে পারলেন না, কারণ ভিখারিদের ভিক্ষা দিতেই ওরা অভ্যস্ত। তাই পশ্চিমবঙ্গ থেকে 'আর' কে 'ডব্লু' করতে বলার তাতপর্য ওদের মাথায় ঢোকেনি। কিন্তু স্বাধীন দেশের গরিব মানুষ ভিখারি হতে পারেন না। তারা কাজ করে খাবেন। তাই এফ.এফ.আর.-কে বদলে এফ.এফ.ডব্লু. করবার প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারকে আনতে হয়েছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত জীবন্ত। মানসবাবু এর বিরোধিতা করতে পারেন। তবে ওদেরই এক নেতা পূর্ব ভারতীয় প্রতিনিধিদের কাছে বলেছিলেন যে, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত হচ্ছে জীবন্ত এবং অনুসরণ করার যোগ্য—লজ্জা করে না, নিজেদের দলের নেতাকে মানেন না বলে? মানেন না বলেই এখানে চিৎকার করছিলেন।

[5-15 — 5-25 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে অন্য যে দিকটা আছে সেটা হল যোজনা রূপায়ণের দিক। সেখানে জনগণকে জড়িয়ে নিয়ে কাজ করবার চেষ্টা করা হয়। আর এতে আমাদের ক্ষতিবৃদ্ধি কিছু নেই। কিন্তু ওরা কি করতেন? ওরা বলতেন যে, জনগণের এক্ষেত্রে চেষ্টার প্রয়োজন নেই, যোজনায় অংশ গ্রহণের প্রয়োজনীয়তা নেই; তারা নিজেরাই জনগণের উপকার করবার জন্য রয়েছেন। এটাই চিরকাল চালিয়ে এসেছেন তারা। আপনাদের সেই নীতি। আমরা তার উল্টোটা। আমরা জনগণকে সঙ্গে নিয়ে বলতে চাই। অন্যদিকে ওনারা

ভূমিসংস্কার নিয়ে বড় বড় কথা বলেছেন, বহু ভূমিসংস্কার করেছেন। এবং তার সার্ভে হচ্ছে আস্তে আস্তে কমতে কমতে ৪০শে এসেছেন। ৪-এর ঘরের সবচেয়ে লোয়েস্ট সংখ্যায় এসে উপনীত হয়েছেন। এখন ৪০ হচ্ছে ওদের সংখ্যা। এত উপকার করলেন আপনারা! পশ্চিমবাংলার মানুষগুলো বেইমান। কেউ আপনাদের চিনতে পারল না। এখানে বেশ কিছু জায়গায় আটকাবার ব্যবস্থা করছেন আপনারা। এই যে সত্যবাবু, কালো কোর্ট পরে এখানে আসেন, মামলা লাগাবার চেষ্টা করেন। কিন্তু জেনে রাখুন ল্যান্ড ট্রাইব্যুনাল বিল এখানে আসছে, সিলেক্ট কমিটিতে গিয়েছে, এই হাউসেই সম্ভবত আসবে। ১ লক্ষ ২৫ হাজার মামলা হাইকোর্টে জমে আছে, তারমধ্যে ১৫ হাজারের মতো। মামলা ১৫-২০ বছর ধরে পড়ে রয়েছে। জোরদাররা এই সমস্ত মামলা তৈরি করেছে। সেই সমস্ত জমি আনুষ্ঠানিক ভাবে সরকার পাট্টা দিতে পারছেন না। অত্যন্ত স্বল্প সময়ের মধ্যে সেই জমি গরিব মানুষদের হাতে পৌঁছে দেবার জন্য নিশ্চয় আশা করব ভূমিসংস্কারে আগ্রহি মানসবাবু নিশ্চয় হৈচৈ করে সেই বিলকে সমর্থন করতে এগিয়ে আসবেন। এটা আমরা দেখতে চাই এত যখন ভূমিসংস্কারে আগ্রহি। বেকার সমস্যার কথা তুলেছেন সৌগতবাবু, সুদীপবাবু। সংখ্যা নিয়ে বলেছেন দিল্লিতে, ইউ.পি.তে বেকার নেই, মাত্র ৫ লক্ষ রয়েছে। এতই সেখানে কাজ করেছেন তাহলে ইউ.পি.-তে আপনাদের ঘটি ডুবলোনা কেন? কি এমন হল সেখানে যে হাত চিহ্ন ভোট হচ্ছে না? এত উপকার করলেন, বেকার আর কেউ থাকছে না, সবাইকে কাজ দিয়ে দিয়েছেন অথচ এই অবস্থা কেন আসছে সেটা একবার চিন্তা করবেন না? আমি জিজ্ঞাস করি আপনারা এখানে শিল্পে বিনিয়োগ আটকে রেখেছিলেন কেন? কেউ যাতে এখানে আসতে না পারে তারজন্য ষড়যন্ত্র করেছিলেন। যেই দিল্লির সরকার পাল্টে গেল অমনি রাইটার্স বিল্ডিং-এ শিল্পপতিদের লাইন পড়ে গেল কে কোথায় কি করবে। সৌগতবাবু বললেন ইন্ডাস্ট্রিয়াল পিস এখানে নেই। তাহলে কি কোটিপতি শিল্পের মালিকরা টাকা উড়িয়ে দিতে এখানে আসছে? এই হলদিয়ার ইতিহাস আমরা জানি। মানসবাবু হলদিয়া সম্পর্কে বিভ্রান্তিকর বক্তব্য রাখলেন, উনি বললেন মানুষদের জোর করে জমি থেকে উচ্ছেদ করা হয়েছে। তাদের জন্য বাসস্থানের ব্যবস্থা করা হয়নি? এটা আপনারা জানেন না? সমস্ত এখানে অসত্য কথা বলে গেলেন। পশ্চিমবাংলার উন্নয়নের ব্যাপারে যে সুযোগটা এসেছিল সেটা ওরা বানচাল করে দিলেন। সেই ব্যাপারে আমি বলি, কিছুদিন আগে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার উন্নয়নের জন্য দলমত নির্বিশেষে একটা মিটিং ডেকেছিলেন দিল্লিতে। কিন্তু ওরা বয়কট করেছিলেন সেই সভা। পশ্চিমবাংলার স্বার্থে দিল্লিতে দাবি তোলার জন্য ওদের বলেছিলেন, তারা সেই সভা বয়কট করেছিলেন, আমাদের মুখ্যমন্ত্রীকে অপমান করেছিলেন। আজকে ওরা এখানে বসে মায়া কান্না কাঁদছেন। লজ্জা করে না আপনাদের? পশ্চিমবাংলার শিল্পায়নের পথে বাধার সৃষ্টি না করলে পশ্চিমবাংলার শিল্পোন্নয়ন অনেকটা এগিয়ে যেতে পারত। সমালোচনা করার কিছু নেই তা নয়, এই সরকারের বহুদিক নিয়ে সমালোচনা করা যায়। কিন্তু অর্থনৈতিক অবস্থাটার কথা তো বুঝতে হবে। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য, কোনও স্বাধীন রাষ্ট্র নয়। একটা অঙ্গ রাজ্য তার নিজের অর্থনীতিতে চলেনা। গোটা ভারতবর্ষ একটা দীঘির মতো, তার একটা ঘাট হচ্ছে পশ্চিমবাংলা, একটা ঘাট হচ্ছে বিহার এবং একটা ঘাট হচ্ছে ইউ.পি। গোটা জলটাই তো পচিয়ে দিয়েছেন। গোটা অর্থনীতিটাকে তো পঙ্গু করে দিয়েছেন, তার ছোঁয়া কি এখানে লাগবে না? পশ্চিমবাংলার ঘাটে কি ফটিকজল থাকবে? গোটা ভারতবর্ষের অর্থনীতি ভেঙে

চুরমার হয়ে গেছে, তার থেকে কি পশ্চিমবাংলা মুক্ত হতে পারে? তারই ভেতর প্রচন্ড প্রচেষ্টার মাধ্যমে যতটুকু মানুষকে সাহায্য করা যায় সেটা দেওয়াই হচ্ছে সরকারের কাজ। এই সরকারের মূল বক্তব্য, নির্বাচনী স্লোগানে যে কথা ছিল কোনও মৌলিক পরিবর্তনের কথা তাতে ছিল না সেটা ভেবে আপনারা সমালোচনা করুন। জিজ্ঞাসা করি, ভারতবর্ষের কি অবস্থা? এটা একটা অস্থায়ী সরকার। গত কালকেই তো ভোট অন অ্যাকাউন্ট পেশ হয়েছে। কি অবস্থা তাতে আমরা দেখলাম? দশ হাজার কোটি টাকার ঘাটতি। এরপরও এখানে চিৎকার করছেন? কি অবস্থা সামনের দিনগুলোতে? এসব চিন্তা করছেন না যে মুদ্রাস্ফীতি হবে কিনা? আজকে পরিষ্কার ঘোষণা করা হয়েছে যে সাবসিডি তুলে দেওয়া হল। খাবারের উপরে, চাষির সারের উপরে আর সাবসিডি থাকবে না। আই.এম.এফ. থেকে ঋণ গ্রহণের ফলে, বত্রিশ শত থেকে তেত্রিশ শত কোটি টাকার ঋণের ফলেই এসব ফলতে বাধ্য এবং এইভাবে ভারতবর্ষে অর্থনীতিকে বিদেশি সাম্রাজ্যবাদি গোষ্ঠী, একচেটিয়া পুঁজিবাদি গোষ্ঠীর কাছে ভারতবর্ষের অর্থনীতিকে শেষ করে দেওয়া হচ্ছে। সেজন্য আজকের দিনে যেটা প্রয়োজন তাহল বর্তমান যে সঙ্কটজনক পরিস্থিতি, তার মোকাবিলা করা প্রয়োজন। সমস্ত দলমতের মানুষ তারা যদি একজোট হয়ে, সঠিকভাবে যে কথা ওরা বলেন সমাজতন্ত্রের কথা এখন আবার বলছেন সমাজতন্ত্র নাকি বাজে কথা। এই জিনিসটা ওরা আগে নিজেদের দলের কর্মসূচি থেকে বাদ দিন তাহলে তো বুঝি। বাদ দিতে পারছেন না আপনারা। মানুষকে ধাপ্পা দেবার জন্য আর তার সাথে সাথে বলছেন সাম্যবাদ শেষ হয়ে গেছে। তাই আমরা আশা করব, এই পরিস্থিতিতে মহামান্য রাজ্যপাল এখানে যে ভাষণ রেখেছেন এবং তার প্রত্যুত্তরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাতে সংকীর্ণ দৃষ্টিভঙ্গি ত্যাগ করে বিরোধী দলের বন্ধুরা এটিকে সমর্থন করবেন। এই আশা প্রকাশ করে আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের যেসব সংশোধনী আমরা দিয়েছি তা সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় নিখিলবাবুর কথা শুনে মনে হচ্ছিল উনি বোধহয় দলের চাইতে তন্তুশ্রী নিয়ে ব্যস্ত আছেন, সেজন্য রাজনৈতিক চেতনা ওর অনেকটা কমে গেছে। যারজন্য কি বলবেন আর কি বলবেন তা ঠিক করতে না পেরে কিছু অপ্রাসঙ্গিক কথাবার্তা এখানে উত্থাপন করলেন। আজকে রাজ্যপাল আমাদের পশ্চিমবঙ্গের পবিত্র বিধানসভায় যেটা পাঠ করেছেন তা আমি মনে করি যে, পশ্চিমবঙ্গের যে রাজনৈতিক ঐতিহ্য, সাংস্কৃতিক যে বৈশিষ্ট্য তার পরিপন্থী এবং পশ্চিমবঙ্গ সরকারের ব্যর্থতাকে ঢাকার একটা চক্রান্ত ও পদ্ধতি। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা এই সরকারের যে রূপ দেখলাম তাতে এটা মনেকরি যে আমাদের কাছে একটা কলঙ্কিত ছবি হিসাবে চিহ্নিত হয়েছে। যে গণতান্ত্রিক কাঠামোতে এই পবিত্র বিধানসভায় রাজ্যপাল ভাষণ পাঠ করলেন এখানে, যে গণতান্ত্রিক কাঠামোতে আমরা এখানে বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা করি, সেই গণতন্ত্র পশ্চিমবঙ্গে, আমরা মনে করি, মৃতপ্রায়। তাকে বামফ্রন্ট সরকার, বামফ্রন্টের দলগুলো, বিশেষ করে সি-পি-এম. প্রতিদিন হত্যা করছে। ১৯৭৭ সালে যখন জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী হয়ে এই বিধানসভায় ঘোষণা করেছিলেন যে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ যাবে না আমরা সেদিন

উৎসাহিত হয়েছিলাম যে পশ্চিমবঙ্গে হয়ত একটা সঠিক গণতান্ত্রিক আবহাওয়া বর্তমান থাকবে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে বক্তব্য বামফ্রন্টের পক্ষ থেকে জ্যোতিবাবু এই বিধানসভায় রেখেছিলেন তার প্রতিটি পদক্ষেপই হচ্ছে গণতান্ত্রিক বিরোধী এবং গণতন্ত্রকে হত্যা করার জন্য। যেমন, বামফ্রন্টের পক্ষ থেকে, সি.পি.এম.-র পক্ষ থেকে, শ্রমিক, কৃষক, নারী, যুবক প্রত্যেকেই আমরা গণতান্ত্রিক বিপ্লবের কথা বলি, কিন্তু এই পশ্চিমবঙ্গে যখন শ্রমিক, কৃষক, যুবক মহিলারা আন্দোলন করেন সেই আন্দোলনকে দমাবার জন্য বামফ্রন্টের সরকারের পুলিশের গুলি ছাড়া আর কিছু নেই। আপনারা শান্তিপুরে দেখেছেন কৃষকরা যখন আন্দোলন করছেন তখন তাদের রাজনৈতিক কোনও সমাধানে প্রতিবাদের মোকাবিলা না করে একমাত্র পুলিশের গুলি দিয়ে কৃষকদের হত্যা করে তার মোকাবিলা করা হয়েছে। শ্রমিক যখন গৌরিপুর জুটমিল দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করছে তখন দুঃখ লাগে এই শ্রমিক দরদি কথা যারা বলে সেই সি.পি.এম.-র পুলিশ সেখানে গুলি চালিয়ে আন্দোলনকে স্তব্ধ করে। সি.পি.এম. পক্ষ থেকে, সিটুর পক্ষ থেকে তাকে সমর্থন করা হয়েছে। বাগুইআটিতে যখন লোডশেডিং-র জন্য আন্দোলন করছে তখন সেই আন্দোলনকে দমাবার জন্য পুলিশ গুলি চালিয়ে গণতান্ত্রিক আন্দোলনকে দমন করেছে। হাওড়ায় নিরস্ত্র মহিলারা নারী নির্যাতন এবং ট্রাম বাসের ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে যখন আন্দোলন করেছে তখন তার রাজনৈতিক মোকাবিলা না করে গণতান্ত্রিক আবহাওয়াকে দূষিত করার জন্য পুলিশের গুলি গর্জে উঠে নারীকে নিহত করেছে। এই হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গ। আপনারা আজকে গণতন্ত্রকে টুঁটি টিপে ধরেছেন, যেহেতু আপনাদের দুর্নীতি সম্বন্ধে বলেছেন সত্যি কথা বলেছেন আপনাদেরই মন্ত্রী যতীন চক্রবর্তী, তাকে মন্ত্রিসভা থেকে সরিয়ে দিয়েছেন, আর.এস.পি. থেকে তাড়িয়ে দিয়েছেন। তার অপরাধ সত্যি কথা বলেছেন, আপনাদের দুর্নীতির কথা বলেছেন। ক্ষমতা নেই তার জবাব দেবেন! আজকে তাকে বিতাড়ন করেছেন। তাই আমরা পশ্চিমবঙ্গে গণতন্ত্র আছে বলে মনে করিনা। জ্যোতিবাবুর কথা গণতান্ত্রিক আন্দোলন পুলিশ যাবে না, আমরা দেখতে পেলাম সি.পি.এম.-র আন্দোলনে পুলিশ যাবেনা, পুলিশ যাবেনা সি.পি.এম.-র আন্দোলনে যেখানে লোকসভায়, বিধানসভায় তাদের ক্যাডাররা পিস্তল, বোম, রিভালবার হাতে বুথদখল করবে। যখন জ্যোতিবাবুর ক্যাডাররা পৌরসভার জন্য বুথ দখল করবে তখন পুলিশ যাবে না। এই হচ্ছে সি.পি.এম.-র গণতন্ত্রকে বাঁচাবার চেষ্টা, এটাই হচ্ছে গণতান্ত্রিক অধিকার। তাই বলছি আমাদেরকে এই পশ্চিমবঙ্গে দুর্ভাগ্যজনক গণতান্ত্রিক পদ্ধতিতে আজকে বাস করতে হচ্ছে। আর সেই গণতন্ত্রের মৃত্যু হয়ে যাচ্ছে। নিখিলবাবু বলছিলেন, রাজ্যপালের সাংবিধানিক গুরুত্বের কথা। আমরা জানি রাজ্যপালের গুরুত্ব কি? কিন্তু আমাদের লজ্জা হয়েছে, দুঃখ হয়েছে। রাজ্যপালকে লাল সেলাম দিয়ে, সি.পি.এমের র‍্যাকেট দিয়ে চিহ্নিত করে দেওয়া হয়েছে। রেড কার্পেট পেতে, লাল সেলাম দিয়ে তাকে বিদায় জানানো হয়েছে। তাকে আনার একমাত্র কারণ, তার মুখ দিয়ে অসভ্য কথাগুলি পশ্চিমবঙ্গে বলানো এবং তার ভাষণের মাধ্যমে সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের চিত্র তুলে ধরবার চেষ্টা করা হয়েছে, আমরা মনে করি পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা কলঙ্ক ছাড়া আর কিছুই নয়। আমরা নিখিলবাবুর বক্তৃতা শুনছিলাম, রাজ্যপাল না কি কংগ্রেস, যখন তখন ফেলছে, যখন তখন আসছে ইত্যাদি ইত্যাদি। উনি তন্তুশ্রী নিয়ে এত ব্যস্ত কোথায় কোন মন্ত্রীর বাড়িতে শাড়ি পাঠাতে হবে,

বন্ধু সরকার ছিল, ভি.পি. সিংয়ের সরকার ছিল তখন একটাও রাজ্যপালকে বদল করা হয়নি? এই বিধানসভার একজন সদস্যকে লোভ দেখিয়ে এক জায়গার রাজ্যপাল করে দেওয়া হল। পাল্টানো হয়নি? তখন একেবারে তাকে নির্বিবাদে সমর্থন করা হয়েছে। লাল সেলাম বলতে বলতে রাজ্যপালকে এনে তাকে দিয়ে যত কিছু বলিয়ে নেবার চেষ্টা করেছেন আপনারা। এই পশ্চিমবঙ্গের মানুষ এটা কিছুতেই ক্ষমা করবে না। আমরা যখন দেখি গণতান্ত্রিক আন্দোলন পশ্চিমবঙ্গে হতে যায় তখন আপনারা ফ্যাসিস্ট কায়দায় সন্ত্রাস করেন আমাদের বন্ধু বিধায়ক শ্রী সুব্রত মুখার্জি গণতান্ত্রিক এক আন্দোলনের সময় আক্রান্ত হয়েছিলেন। তার উপর আঘাত করা হয়েছে। আমাদের অন্যান্য কর্মিদের উপরও আঘাত করা হয়েছে। তার কারণ, আমি নিখিলবাবুর বক্তৃতা শুনছিলাম-১৪ বছর নাকি আপনাদের আশির্বাদ দিয়েছে। কিন্তু ভুলে যাবেন না, এই ফ্যাসিস্ট কায়দায়, সন্ত্রাস করে, গণতান্ত্রিক হত্যার কারণটা কি? তার একমাত্র কারণ, আপনারা চেঁচাবেন; আপনাদের পাশে জনগণ আর নেই। এই লোকসভা নির্বাচনে আপনারা ৩৩টা সিট পেয়েছেন। স্বীকার করি রিগিং করে, সন্ত্রাস করে সিট পেয়েছেন। কিন্তু ভোটতো ৫০ পারসেন্ট পেয়েছেন, অর্থাৎ আপনাদের বিরুদ্ধে পশ্চিমবঙ্গে আরও ফিফটি পারসেন্ট মানুষ আছেন। এই অবস্থায় আপনারা পাগল হয়ে গেছেন, দিশেহারা হয়ে গেছেন। যেন তেন প্রকরেণ আপনাদের ভোটে জিততে হবে। লজ্জা করা উচিত। আপনার কমিউনিস্টের সদস্য, আপনারা বামফ্রন্টের সদস্য হিসাবে আপনারা কথা বলেন। আপনাদের কোনও ক্ষমতা ছিল না সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথা বলার। বলেছিলেন সি.পি.এমের. পক্ষ থেকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, ধর্মনিরপেক্ষতার কথা তখন আমাদের লজ্জা করছিল। সাম্প্রদায়িকতা, ধর্মনিরপেক্ষতার, বিরুদ্ধে কথা বলবার অধিকার আপনাদের নেই সেই শিক্ষা আপনাদের নেই, সেই শিক্ষা সি.পি.এমের. নেই। বামফ্রন্ট সরকারের নেই। তাহলে কলকাতায় ময়দানে অটলবিহারী বাজপেয়ি, ভি.পি.সিং এর সঙ্গে জ্যোতি বাবুরা গলা জড়াজড়ি করে কোলাকুলি করতেন না। কিছুদিন আগে পুরমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য এই সেশনের কয়েকদিন আগে বলেছিলেন, বি.জে.পি. সাম্প্রদায়িক। ইরাকের বিরুদ্ধে কথা বলেছিলেন। আকালি মানগোষ্ঠী আপনাদের ওয়ান ইস্টু ওয়ান করেছেন। কংগ্রেসকে হারাতে হবে। করতে গিয়ে ওয়ান ইস্টু ওয়ান করেছেন। ভালো কথা। কি হয়েছে? আপনাদের ৮০।৮৪।৮৯ সারা ভারতবর্ষে লোকসভাতে যা সংখ্যার সিট ছিল মোটামুটি সেই সংখ্যাতেই দাঁড়িয়ে আছে। আর বি.জে.পি.র দুটো সিট ছিল, এখন ৮৬তে পৌঁছে গেছে। আপনারা এখানে ভয়ে থরহরি কম্প। আমার বন্ধু বিধায়ক ডাঃ মানস ভুঁইয়া বলেছেন গান্ধীই এখন আপনাদের ত্রাতা, রাজীব গান্ধীই এখন আপনাদের ত্রাণকর্তা। নির্বাচন এখন নয়। দেশের সাম্প্রদায়িক পরিস্থিতি কারা তৈরি করেছে?

[5-35 — 5-45 P.M.]

রাজীব গান্ধী যদি কোনও সরকারকে সমর্থন না করে, তাহলে নির্বাচন করতে হয়, আমরা নির্বাচন চাইনি, কিন্তু এই পরিস্থিতিতে আপনারা নির্বাচন চেয়েছেন। ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তিকে আজ আপনারা বৃদ্ধি করেছেন। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলেছেন আপনারা, কিন্তু হাওড়া ও পুরুলিয়ায় যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে, তারজন্য তো আপনারাই দায়ী। এই সি.পি.এমের প্রশ্রয়ে সাম্প্রদায়িক শক্তি পশ্চিমবঙ্গে বৃদ্ধি পেয়েছে, উগ্রপন্থীরা পশ্চিমবঙ্গে এসেছে এবং সাধারণ মানুষ মারা গেছে। মনে নেই, যখন

এখানে ভিন্দ্রাওয়ালার ছবি নিয়ে শিখরা এসেছিল, জ্যোতিবাবু সেখানে গিয়েছিল। আর আজকে সেই উগ্রপন্থীরা পশ্চিমবাংলার মানুষের বুকে ঢুকে, পশ্চিমবঙ্গে অশান্ত অবস্থা সৃষ্টি করার চেষ্টা করছে। আজকে পশ্চিমবাংলায় আপনারা একটা স্থির চিত্র দেখাবার চেষ্টা করেছেন। দয়া করে আপনারা পশ্চিমবাংলার সঠিক চিত্র দেখাবার চেষ্টা করুন, এই চিত্রটাকে শোধরাবার চেষ্টা করুন, না হলে পশ্চিমবাংলার জনগণ আপনাদের ক্ষমা করবেন না। আমরা ভেবেছিলাম বন্ধু সরকার আসাতে পশ্চিমবাংলায় একটা উন্নতির চিত্র দেখব; বন্ধু সরকার আসাতে শিল্প, শিক্ষা, খাদ্রদ্রব্য, দ্রব্যমূল্যের সমতা ইত্যাদি বিষয়ে একটা অগ্রসর আমরা দেখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্ধু সরকার ১১ মাসে গোটা ভারতবর্ষে শুধু মন্ডল আর ক-মন্ডলের রাজনীতি সৃষ্টি করেই গেল, আর বামপন্থীরা খলখল করে তা দেখল। বামপন্থীদের পক্ষ থেকে কোনওদিন বলার ক্ষমতা ছিল না যে বাবরি মসজিদ ভাঙা হয়নি, ওরা বলে গেছে মসজিদ ভাঙা হয়েছে এবং এই হিসাবেই ভোট নেওয়ার চেষ্টা করেছে। আজকে আমরা ১১ মাসে বন্ধু সরকারের কাছ থেকে কি পেয়েছি? বন্ধ কলকারখানা খোলার জন্য বামপন্থীদের পক্ষ থেকে, সি.পি.এমের পক্ষ থেকে রাজীব গান্ধীকে অনেক দোষ দেওয়া হয়েছিল। কিন্তু অজিত সিং মুখে থাপ্পড় মেরে, নাক ঘষে দিয়ে বলেছে, একটাও বন্ধ কলকারখানা খুলব না। কিন্তু তখন তো আপনারা একবারও বললেন না কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে আন্দোলন করব। তখন কোনও আন্দোলন আপনারা করেননি, কারণ সেই ক্ষমতা তখন আপনাদের ছিল না। হিন্দুজা আম্বানি, টাটা, গোয়েঙ্কার সঙ্গে আপনাদের নেতাদের সন্তান-সন্ততিদের যোগাযোগ যদি বন্ধ হয়ে যায় সেইজন্য আপনারা একটা কথাও বলেননি। বন্ধু সরকার রাখার আপনাদের একমাত্র কারণ ছিল শিল্পপতিদের সাথে আপনাদের যোগাযোগ রাখা এবং পার্টির তহবিলকে মজবুত করা। আমরা দেখেছি সংস্কৃতি দপ্তর থেকে ও বামফ্রন্টের পক্ষ থেকে এক সময় দাবি তোলা হয়েছিল, যে টি.ভি.-র সেকেন্ড চ্যানেলের দায়িত্ব রাজ্যকে দিতে হবে। আমরা দেখেছিলাম সেই দাবিতে টি.ভি. কেন্দ্রে ভাংচুর করা হল। কোথায় গেল আপনাদের সেসব দাবি? আপনারা কিন্তু বন্ধু সরকারের কাছে সেসব কথা বলেননি। আপনারা শুধু মানুষকে ভন্ডামি দেখিয়েছেন। আপনাদের দেওয়ালের লেখা এখনও আছে, যে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেঁধে দিতে হবে। রাজীব সরকার করেননি কংগ্রেস করেনি ঠিক আছে, কিন্তু আপনারা তো বন্ধু সরকার পেয়েছিলেন ১১ মাস, নতুন জন্ম নিতে ১০ মাস লাগে, তার চেয়ে বেশি সময় পেয়েছেন, এই সময়ের মধ্যে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দেবার জন্য ন্যূনতম একটা পদক্ষেপ আপনাদের বন্ধু সরকারের পক্ষ থেকে গ্রহণ করাতে পারেননি। লজ্জা করা উচিত আপনাদের। শুধু জিনিসপত্রের দাম বাঁধা নয়, আপনারা যেটা কন্ট্রোল করেছেন তারও আপনারা দাম কমাতে পারেননি। আপনাদের সরকার নিয়ন্ত্রিত রেশন শপে যে চাল, গম, চিনি, তেল যে কোনও জিনিস বিক্রি হয় তা প্রথমত পাওয়া যায় না, যা পাওয়া যায় তার মান নিকৃষ্ট, তার দাম সম্পর্কেও আপনারা জানেন। ১৯৭৭ সালে যে চালের দাম রেশন শপে ছিল ১.৭৮ টাকা, ১.৯০ টাকা আজকে তার দাম হয়েছে ৪.২০/৪.২৪ টাকা, তাও ভাল চাল পাওয়া যায় না। আপনারা দেওয়ালে অনেক লিখেছেন সিদ্ধ চাল দিতে হবে, সস্তা দামে দিতে হবে, কোথায় গেল সেইসব? বেঙ্গল ফাইন উঠে গেছে, বেঙ্গল ফাইন আপনারা দিতে পারছেন না রেশনে। গম নেই, ডবল দাম। তেল ১৯৭৭ সালে ছিল ৭ টাকা, এখন ২১ টাকা। চিনির দাম কত সে তো আপনারা জানেন। সাবসিডির কথা বলছিলেন নিখিল

বাবু যে সাবসিডি কমিয়ে দেওয়া হচ্ছে। কমিউনিস্ট পার্টি, সোসালিস্ট পার্টি বামফ্রন্টের পক্ষ থেকে এই কথা বলা হচ্ছে। মানুষের যে বেসিক নিড সেই বেসিক নিডে সাবসিডি দেয় বলে আমরা জানি। আজকে শিশু খায় মহিলা খায় অসুস্থ মানুষ খায় যে দুধ সেই দুধের দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে, সাবসিডি দিতে পারছেন না। সরকারি নিয়ন্ত্রণে যে খাদ্য আমরা মানুষের কাছে সহজে পৌঁছে দিতে পারি তার দামও আপনারা বাড়িয়ে চলেছেন। এই অবস্থাতে যে প্রস্তাব আপনারা এখানে এনেছেন আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে এটা সমর্থন করতে পারছি না।

সর্বশেষে বলি নারী নির্যাতন পশ্চিমবঙ্গে সি পি এম ক্যাডারদের অন্যতম হাতিয়ার, চারিত্রিক বৈশিষ্ট্য হয়ে দাঁড়িয়েছে বানতলা, বিরাটী, বেলেঘাটা, তারকেশ্বরে নারী নির্যাতনের ঘটনা আমরা দেখতে পাচ্ছি, তাদের দুর্দশা আমরা দেখতে পাচ্ছি। সেজন্য আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-45 — 5-55 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৫ তারিখ থেকে রাজ্যপালের ভাষণের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর আলোচনা হচ্ছে। আমাদের বিরোধী পক্ষের যারা বন্ধু তারা বিভিন্ন দফায় কি কারণের জন্য সমর্থন করা যায় না সেটা দেখিয়েছেন। এইরকম ১৭ জন বিরোধী বন্ধু বিভিন্ন কারণ দেখিয়েছেন। প্রথম দিন বক্তৃতা উদ্বোধন করতে গিয়ে কংগ্রেসের ডেপুটি লিডার সত্য বাপুলি মহাশয় যে ৭ দফা উল্লেখ করলেন যে এই এই কারণে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করা যাচ্ছে না তারমধ্যে সবচেয়ে শেষের বিষয়টি হচ্ছে গভর্নমেন্ট আজকে প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম আয়ত্বের মধ্যে রাখতে পারছেন না। ডাঃ মানস ভুঁইয়া সংশোধনগুলি সবটাই ছিল মেদিনীপুরের উপর। নিজের জেলা সম্বন্ধে সজাগ থাকা ভাল, সেখানে সবং এর কথা ছিল। কিন্তু তারপর দেখলাম কি কারণের জন্য ধন্যবাদ প্রস্তাব সমর্থন করা যাচ্ছে না সেখানে সবং বা মেদিনীপুরের কথা একবারও বলা গেল না। সত্যবাপুলি মহাশয় বললেন আজকে এই জিনিসপত্রের দাম বাড়ার জন্য বামফ্রন্ট সরকারই দায়ী। এই জিনিসপত্রের দাম বাড়াটা কি ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার তৈরি হবার পর থেকে শুরু হল? জিনিসপত্রের দাম বাড়াটা নির্ভর করে অর্থনীতির উপর। স্বাধীনতার পর থেকে ৪৪ বছর ধরে গোটা দেশে পুঁজিবাদি অর্থনীতি চালু থাকার ফলে জিনিসপত্রের দাম বেড়ে চলেছে। এটাই তো স্বাভাবিক, অবশ্যম্ভাবী পরিণতি। ১৯৪৭ সালের পর থেকে কেন্দ্র, রাজ্যে সর্বত্রই কংগ্রেস ক্ষমতায় রয়েছে। সেই সময়'ও তাদের উদ্বেগ, আতঙ্ক বারে বারে প্রকাশিত হয়েছে জিনিসপত্রের দাম বাড়ছে বলে। আমি সেই সময়কার কথা এখানে উল্লেখ করছি। সেই সময় কিছু কিছু কাগজে প্রতিশ্রুতি'ও দেওয়া হয়েছে। ১৯৫২ সালে প্রথম যখন ভোট হল সেই সময় নির্বাচনি ইস্তাহারে কতকগুলি কথা বলা হয়েছিল। সেই নির্বাচনি ইস্তাহারে বলা হল-" মূল্য স্তরে বৃদ্ধি বন্ধ করতে হবে এবং সেটাই হবে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়।" সুতরাং মূল্যবৃদ্ধি বন্ধ করার জন্য, চাল, ডালের দাম কমানোর জন্য দৃঢ়তার সঙ্গে মূল্য নীতি অনুসরণ করা অবশ্যই গুরুত্বপূর্ণ বিষয়। ১৯৫২ সালের প্রথম নির্বাচনে কংগ্রেসি নেতৃবৃন্দের এই মূল্যবৃদ্ধি সম্পর্কে চিন্তা ভাবনা, উদ্বেগ প্রকাশিত হয়েছে। সেদিন নির্বাচনি ইস্তাহারের প্রথম বলা হল, এইগুলি বন্ধ করা দরকার।

*কিন্তু কোনও পদক্ষেপ নেওয়া হল না।* আজকে তারই প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি। দ্বিতীয় পরিকল্পনাকালে ১৯৫৭ থেকে ১৯৬২ পর্যন্ত একই অবস্থা দেখা গেছে। ১৯৬২ থেকে ১৯৬৭ সালে'ও এই মূল্যবৃদ্ধি রোধ করার কথা বলা হল। তখন'ও বলা হল মূল্য বৃদ্ধি রোধ করতে হবে এবং মূল্যবৃদ্ধি হতে দেওয়া হবে না। এই কথা বলার পরে'ও সাধারণ মূল্য স্তরে ৩০ শতাংশ বৃদ্ধি ঘটল এবং খাদ্য শস্যে মূল্যবৃদ্ধি হল ২৭ শতাংশ। শুধু তাই নয়, ১৯৬২ থেকে ১৯৬৭ পর্যন্ত সময়ের একটা দলিল তৈরি করা হল এবং সেই দলিলে আবার বলা হল, কোনও মতেই জিনিসপত্রের ঊর্ধ্বগতি হতে দেওয়া যাবে না, একে রোধ করা দরকার। সেই দলিলে বলা হল মূল্যবৃদ্ধি অবশ্য এমন হতে হবে, তারজন্য স্বল্প আয় গোষ্ঠীর মানুষের ব্যবহার্য অত্যাবশ্যক দ্রব্য সামগ্রির মূল্য বৃদ্ধি বন্ধ করতে পারে। ১৯৬৭ সালের নির্বাচনে এই মূল্যবৃদ্ধি সম্পর্কে আর একবার প্রতিশ্রুতি দেওয়া হল। কিন্তু নির্বাচনি প্রতিশ্রুতি দিলেও জিনিসপত্রের দাম আয়ত্বের মধ্যে রাখা যায়নি, ধাপে ধাপে বেড়ে গেছে। সুতরাং এই মূল্যবৃদ্ধির ব্যাপারে প্রতিশ্রুতিগুলি রক্ষা করা যায়নি। এই কাগজে প্রতিশ্রুতিগুলিকে ভাঁওতা ছাড়া আর কি বলব? এই কথা বলা কি আজকে অন্যায় হবে? এরপর আমি ১৯৮১ সাল থেকে ১৯৮৬ সাল পর্যন্ত [****] রাজত্বের কথা উল্লেখ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, উনি কি নাম করতে পারেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

[5-55 — 6-05 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** স্যার, ইন্দিরাজীর কংগ্রেস আমলে রেশনে চালের দাম কিভাবে বাড়ানো হয়েছে—রাজ্যসভায় একটি প্রশ্নের উত্তরে সেটা জানানো হল।

স্যার, ১৯৮১ সাল থেকে ১৯৮৬ সালের মধ্যে সাধারণ মানের চালের দাম কত সালে কত বেড়েছে তার একটা হিসাব এই প্রসঙ্গে আমি তুলে ধরতে চাই। কিছুটা ইন্দিরাজীর সময় এবং কিছুটা রাজীব গান্ধীর সময়। ১৯৭৯ সালে সাধারণ মানের চালের দাম ছিল ১৫০ টাকা ক্যুইন্টাল। ১৯৮১ সালে সেটা হল ১৬৫ টাকা ক্যুইন্টাল। ঐ বছরই আবার ১লা অক্টোবর পূজা এবং ঈদের সময় দাম বেড়ে হল ১৭৫ টাকা ক্যুইন্টাল। ১৯৮২ সালের অক্টোবর মাসে হল ১৮৮ টাকা ক্যুইন্টাল। ১৯৮৪ সালের ১৬ই জানুয়ারি দাম বেড়ে হল ২০৮ টাকা ক্যুইন্টাল। ১৯৮৫ সালে ১০ অক্টোবর হল ২১৭ টাকা প্রতি ক্যুইন্টাল। ১৯৮৬ সালের ১লা ফেব্রুয়ারি দাম বেড়ে হল ২৩১ টাকা এবং ঐ ৮৬ সালের ১৭ সেপ্টেম্বর হল ২৩৯ টাকা। ধাপে ধাপে এইভাবে চালের দাম বাড়ানো হল। ঐ সময় চালের রেকর্ড ফলন হল, রেকর্ড সংগ্রহ হল কিন্তু মূল্যবৃদ্ধি সর্বকালীন রেকর্ড ছাড়িয়ে গেল। স্যার, দেখুন কারুর সঙ্গে কারুর সঙ্গতি নেই। কংগ্রেস আমলে প্রথম দিকে কর সম্পর্কে একটা নীতি নেওয়া হত এবং কর বসানোর জন্য মূল্যবৃদ্ধি ঘটত। তখন একটা চক্ষু লজ্জা ছিল এবং কর ছাড়া অন্য কিছু বাড়ত না। কিন্তু ইন্দিরাজীর আমলে আমরা কি দেখলাম? একদিকে কর বৃদ্ধির জন্য

*Note [*Expunged as ordered by the Chair]

মূল্যবৃদ্ধি, মুদ্রাস্ফীতি ঘটতে থাকল এবং অপরদিকে সংসদকে এড়িয়ে দেখলাম প্রশাসনিক ফতোয়া জারি করে বারবার জিনিসপত্রের দাম বাড়ানো হল। স্যার, কর বাড়ানো হলে তার একটা অংশ রাজ্যগুলি পায় কিন্তু এই প্রশাসনিক ফতোয়া জারি করে টাকা আদায় করা হলে তার অংশ রাজ্যগুলি পায়না। রাজ্যগুলিকে বঞ্চনা করার জন্য এইভাবে কর না বাড়িয়ে প্রশাসনিক ফতোয়া জারি করার ব্যবস্থা হল। এই জিনিস একবার নয় বহুবার হয়েছে। এরফলে জিনিসপত্রের দাম কোথায় গিয়ে দাঁড়িয়েছে আজকে সকলেই তা উপলব্ধি করতে পারছেন। চাল, ডাল, কাগজ, চা, চিনি, পেট্রোল, ডিজেল সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধি ঘটেছে। সংসদকে এড়িয়ে প্রশাসনিক ফতোয়া জারি করে বার বার জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে। ১৯৮১ থেকে ১৯৮৬ সালের মধ্যে চায়ের দাম বেড়েছে ১৫ শতাংশ, গম ২৮ শতাংশ, কাপড় ৩৫ শতাংশ, চাল ৪০ শতাংশ, সাবান ৪৩ শতাংশ, ডাল ৪৬ শতাংশ, চিনি ৫১ শতাংশ, দুধ ৫২ শতাংশ, মাংস ৫০ শতাংশ, কাগজ ৮৭ শতাংশ, আর আনাজ পত্রের দাম বেড়েছে ৯৭ শতাংশ। এতো গেল বাজেটে কর বৃদ্ধির জন্য মূল্যবৃদ্ধি, এরপর আবার প্রশাসনিক ফতোয়া জারি করে পেট্রোল, ডিজেল, গাড়ির যন্ত্রপাতি প্রভৃতির দাম বাড়ানোর জন্য জিনিসপত্রের দাম আবার বেড়েছে। কাজেই এই অবস্থায় মূল্যবৃদ্ধির জন্য সম্পূর্ণ দায়দায়িত্ব যদি ওরা আমাদের বামফ্রন্টের সরকারের উপর চাপিয়ে দেন তাহলে আমি বলব, এরমধ্যে কোনও যৌক্তিকতা নেই। এর উপর স্যার, কেন্দ্রীয় সরকারের বাজেট ঘাটতি আছে। ১৯৮৫/৮৬ সালে তাদের বাজেটে ঘাটতি ছিল ৫৩১৫ কোটি টাকা। ১৯৮৯/৯০ সালে সেটা বেড়ে হল ৮২৪০ কোটি টাকা। বৈদেশিক ঋণের বোঝা এবং অভ্যন্তরীণ ঋণের বোঝাও স্যার, আমাদের সাংঘাতিক। বৈদেশিক ঋণের বোঝা হচ্ছে ১ লক্ষ কোটি টাকা এবং অভ্যন্তরীণ ঋণের বোঝা হচ্ছে ২ লক্ষ কোটি টাকা। কাজেই স্যার, কংগ্রেস দলের নীতির জন্য যে আমাদের দেশে জিনিসপত্রের দাম এইভাবে বেড়েছে এটা কিছুতেই তারা অস্বীকার করতে পারেন না। মজুতদারি সম্পর্কে তারা অভিযোগ করেছেন। তারা বলেছেন, এ সম্পর্কে কোনও ব্যবস্থা হচ্ছে না। আমি বলব, এটা তাদের সঠিক কথা নয়। উপসাগরীয় যুদ্ধ শুরু হয়েছে ১৭ই জানুয়ারি এবং ১৭ই জানুয়ারিই দাম বাড়ল। সেখানে জনপ্রতিরোধ তৈরি করে প্রশাসনের সাহায্যে সঙ্গে সঙ্গে বিভিন্ন জায়গায় হানা দেওয়া শুরু হয়। এর ফলে যে মাল উদ্ধার করা সম্ভব হয় তার পরিমাণ হল—১৯ থেকে ২৪ তারিখের মধ্যে—৬৭ লক্ষ ৯ হাজার টাকা। হাওড়ার গোলাবাড়ি থেকে সবচেয়ে বেশি সরষে উদ্ধার করা হয়েছে। ৪১ লক্ষ টাকার সরষে উদ্ধার করা হয়েছে। সেদিন গোলাবাড়ি থেকে সবচেয়ে বেশি বেআইনি মজুত যার কিছু থেকে উদ্ধার করা হয়েছে তার নাম হচ্ছে চেতরাম বালকিশোর। এই প্রসঙ্গে আমার একটা কথা হচ্ছে যে সেখানে পুলিশ ব্যবস্থা নিয়েছে, হানা দিয়েছে ঠিক কথা, কিন্তু এখনও পর্যন্ত প্রশাসনের পক্ষ থেকে গুদামের যে মালিক তাকে অ্যারেস্ট করা হয়নি। পুলিশ গিয়ে সেখানে অল্প বেতনের যে কর্মচারী তাকে ধরে নিয়ে হাজতে পুরে রেখেছে। আমি এই সম্পর্কে আপনার মাধ্যমে প্রশাসনকে বলব যে ঐ গোলাবাড়ির যে মালিক তার সম্পর্কে ব্যবস্থা নেওয়া হোক। আমরা জানি পুলিশের একাংশের অশুভ আঁতাতের ফলে তারা এই বিষয়ে এড়িয়ে চলেছে। এগুলি বন্ধ হওয়া দরকার। এখানে বিদ্যুৎ সঙ্কটের কথা বলা হয়েছে যে বিদ্যুৎ সঙ্কট আছে। রাজ্যপালের ভাষণের ১৫নং পাতায় ২০ নং অনুচ্ছেদে তার স্বীকৃতি দেওয়া হয়েছে। তবে এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই, এই যে বিদ্যুতের ঘাটতি বা বিদ্যুতের সমস্যা বা সঙ্কট,

এটা আজকে নতুন করে হচ্ছে না। ১৯৬০ সাল থেকে এই বিদ্যুৎ সমস্যা শুরু হয়েছে। তখন অত্যন্ত সুযোগ্য মুখ্যমন্ত্রী ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়। তখনও এই বিদ্যুৎ সঙ্কট তার পক্ষে মেটানো সম্ভব হয়নি, তিনিও ব্যর্থ হয়েছেন। তারপরে ১৯৭২-৭৭ সালে বিদ্যুতের অবস্থা একেবারে বেহাল হয়ে পড়ে। এই সমস্ত যে শুধু বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে একথা বলা যুক্তি সঙ্গত নয়। চলতি বছরের বাজেটের বক্তৃতায় বিদ্যুৎমন্ত্রী আগাম বলেছিলেন যে গ্রীষ্মকালে বিদ্যুতের সঙ্কট বাড়বে, অসুবিধার সৃষ্টি হবে। আমরা জানি যে ১৩ বছরের মধ্যে আমাদের যে পরিমাণ বিদ্যুৎ উৎপাদন করা সম্ভব হয়েছে সেটা হচ্ছে ১৩৩০ মেগাওয়াট। এই অতিরিক্ত বিদ্যুৎ উৎপাদন করা হয়েছে। কিন্তু তাসত্ত্বেও যেহেতু চাহিদা বাড়ছে সেজন্য সেই অবস্থার সঙ্গে সঙ্গতি রাখা যাচ্ছে না। এখানে আর একটা কথা বলতে চাই। ১৯৮০ সালে বামফ্রন্ট সরকারের যতগুলি বিদ্যুতের প্রকল্প ছিল তার নির্মাণের জন্য কোনওরকম অনুমোদন দেওয়া হয়নি, সবগুলি প্রকল্প বাতিল করা হয়েছে কংগ্রেস রাজত্বে। তাপবিদ্যুৎ কেন্দ্র হিসাবে এখানে বক্রেশ্বরের কথা উল্লেখ করতে চাই। বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র হতে গেলে কম করে ৫ বছর সময় লাগবে। ৫ বছরের মধ্যে তাপ বিদ্যুৎ কেন্দ্র তৈরি করা সম্ভব। কিন্তু সেটা রাজীব গান্ধীর সরকার ঝুলিয়ে রাখা হয়েছে। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। আজকে বিদ্যুতের যে সমস্যা তার প্রধান কারণ হচ্ছে কয়লা। আমাদের বিদ্যুৎ প্রকল্পগুলি চালু করতে গেলে যে কয়লা প্রয়োজন হয় সেটা আমরা পাচ্ছি না। ভারত সরকারের সংস্থা কোল ইন্ডিয়া লিমিটেড থেকে আমাদের যে কয়লা দেওয়া হয় সেটা অত্যন্ত নিম্নমানের। কাদা মেশানো পাথুরে কয়লা আমাদের দেওয়া হয়। বারে বারে কেন্দ্রীয় সরকারকে বলা সত্ত্বেও তারা এর কোনও সুরাহা করেন নি। ভাল কয়লা চোরা পথে কিছু উৎকোচ নিয়ে বড় বড় শিল্পপতিরা নিয়ে যাচ্ছে। আমাদের পাথুরে কয়লা, কাদা মেশানো কয়লা তারা দিচ্ছে। এরফলে মেসিনগুলি খারাপ হয়ে যাচ্ছে। কাজেই এগুলি হচ্ছে প্রধান সমস্যা এই সমস্যা আমাদের বড় হয়ে দেখা দিয়েছে। আমাদের এই পশ্চিমবাংলার যা ভৌগলিক অবস্থান, তাতে যা জলবিদ্যুৎ ব্যবস্থা আছে, তা নাম মাত্র। জল বিদ্যুৎ প্রকল্প যদি আমাদের রাজ্যে বেশি থাকতো তাহলে নিশ্চিতভাবে সেইসব স্ট্যান্ড বাই হিসাবে থাকতো এবং পিক আওয়ার্সে সেইসব জল বিদ্যুৎ প্রকল্পকে কাজে লাগানো যেত এবং তারফলে তাপ বিদ্যুৎ প্রকল্পের চাপটা আমরা কমাতে পারতাম। আজ সান্তালডি প্রকল্প যেটা ভারত হেভি ইলেকট্রিক্যাল থেকে করা হয়েছে, সেটা তাদের পক্ষে প্রথম চেষ্টা ছিল এবং সেটা আমাদের পক্ষে একটা শ্বেত হস্তি পোষার মতো হয়ে গেছে। ঐ প্রকল্পে বিদ্যুৎ উৎপাদন নাম মাত্র। সুতরাং তার দায় দায়িত্ব আমাদের উপর চাপিয়ে দেওয়া উচিত নয়। আর একটা বিষয়, যেটা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লিখিত নেই দেখে দুঃখিত হলাম। আজকে গ্রন্থাগার বিভাগ, যে বিভাগ গত পাঁচ বছরে, তার কর্মের স্বাক্ষর রেখেছে, সেই দপ্তর সম্পর্কে কোনও উল্লেখ নেই। কেন নেই, সেটা জানতে পারলাম না, তার উল্লেখ থাকা উচিত ছিল। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। ১৬নং অনুচ্ছেদে নিরক্ষরতা দূরীকরণের কথা যা বলা হয়েছে, মেদিনীপুর, বর্ধমান, হুগলি, বীরভূম, কুচবিহার, মুর্শিদাবাদ জেলায় নিরক্ষরতা সম্পূর্ণ ভাবে দূর করার কর্মসূচি হাতে নেওয়া হয়েছে, এইরকম উল্লেখ আছে। কিন্তু পরবর্তী সময়ে দেখলাম সেদিন মহাকরণে বৈঠক করে মুর্শিদাবাদের নাম বাদ দিয়ে বাঁকুড়ার নাম ঢোকানো হয়েছে। কিন্তু মুর্শিদাবাদেও তো এই প্রকল্পের প্রয়োজন রয়েছে, তাহলে কেন তার পরিবর্তে বাঁকুড়াকে

করা হচ্ছে? এই অসঙ্গতি কেন থাকবে? এই সম্পর্কে জানতে চাই। এই বলে রাজ্যাপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## SIXTY SEVENTH REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the 67th Report of the Business Advisory Committee.

Wednesday 6-3-91 Discussion on Governor's Address — 4 hrs.

Now I request the Parliamentry Affairs Minister to move the resolution for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, the Sixty Seventh Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

[6-05 — 6-15 P.M.]

## DISCUSSION ON GORERNOR'S ADDRESS

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে রাজ্যপালের ভাষণে বহু প্রতিশ্রুতির কথা আছে। সরকারের তরফ থেকে এই করব, ঐ করব, এইসব বলা আছে। কারণ সামনে নির্বাচন, কিন্তু দুর্নীতি স্বজন পোষণ, এই সম্পর্কে একটা কথাও নেই। আমি সেই সম্পর্কে কিছু আজকে বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার আগে আমি আপনার কাছে একটা ঘটনার কথা বলি। ১৯৬৭ সালের ঘটনা। তখন প্রথম যুক্তফ্রন্ট মন্ত্রী সভার তখন প্রয়াত অজয় মুখার্জি মুখ্যমন্ত্রী এবং বর্তমান যিনি মুখ্যমন্ত্রী শ্রীযুক্ত জ্যোতি বসু মহাশয়, তিনি তখন উপ মুখ্যমন্ত্রী, বিশ্বনাথ মুখার্জি তিনি সেচমন্ত্রী। সেই সময় কেন্দ্রে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন ওয়াই.বি.চ্যবন এবং তিনি একটা মন্তব্য করেছিলেন যে আমাদের এই যুক্ত ফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গে কোনও আইন ও শৃঙ্খলা নেই। সেই সময় আমাদের যিনি কিছুদিন পর্যন্ত বামফ্রন্ট সরকারের যিনি সম্পাদক ছিলেন, চেয়ারম্যান ছিলেন, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির যিনি সম্পাদক ছিলেন, প্রয়াত এবং আমাদের শ্রদ্ধাভাজন প্রমোদ দাশগুপ্ত মহাশয়, তিনি ওয়াই.বি. চ্যাবনের সেই মন্তব্যের উপর বলেছিলেন একজন সাংবাদিক এর কাছে, সেই সাংবাদিক, যিনি এখন বর্তমান পত্রিকার সম্পাদক দৈনিক বর্তমান। আলিমুদ্দিন স্ট্রিটের ঐ গুহার মুখে দাঁড়িয়ে দাঁড়িয়ে তিনি বার বার মার্কসবাদি কমিউনিস্ট পার্টির ওপর গুলি ছোঁড়েন। তিনি তখন 'আনন্দবাজার পত্রিকায়'—যে আনন্দবাজার পত্রিকাকে গালাগালি না দিয়ে, হুমকি না দিয়ে বর্তমান মুখ্যমন্ত্রী বোধ হয় জল গ্রহণ করেন না, সেই আনন্দবাজার পত্রিকার রাজনৈতিক সংবাদদাতা ছিলেন শ্রী বরুণ সেনগুপ্ত। সে সময়ে অজয় মুখার্জি মহাশয়, জ্যোতিবাবু নিজে এবং বিশ্বনাথ মুখার্জি, এরা তিনজন গিয়ে প্রমোদবাবুকে বলেছিলেন যে, 'আপনি এই মন্তব্য করেছেন যে, যদি কলকাতা এয়ার পোর্টে ওয়াই.বি. চ্যবন নামেন, তাহলে তাকে গ্রেপ্তার করা হবে।' ঐ নিয়ে হৈ-চৈ হয়েছিল এবং তখন ওরা তিনজন মিলে অজয় মুখার্জি, জ্যোতিবাবু এবং বিশ্বনাথ মুখার্জি, ওরা তিনজন গেছিলেন প্রমোদবাবুর কাছে। স্যার,

প্রমোদবাবু আজ নেই, অজয় মুখার্জিও নেই, কিন্তু বিশ্বনাথ মুখার্জি আছেন, মুখ্যমন্ত্রী নিজে আছেন। তার কাছে গিয়ে বলা হয়েছিল যে, 'আপনি এই মন্তব্য প্রত্যাহার করুন।' মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রমোদবাবু বলেছিলেন, "সে কি করে হয়, আমি বরুণ সেনগুপ্তকে এই কথা বলেছি, সে ছাপিয়েছে, আমি প্রত্যাহার করতে পারব না।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাই ছিল তখনকার নৈতিক মূল্যবোধ। তখন একটা নৈতিক মূল্যবোধ ছিল, একটা মূল্যবোধের রাজনীতি ছিল। এবং আমি আশা করেছিলাম মুখ্যমন্ত্রী শ্রীযুক্ত জ্যোতি বসু সেই প্রমোদ দাশগুপ্ত মহাশয়ের সহযোদ্ধা, সহসংগ্রামি, একই দলের, একই নীতির সাথি, তারও সেই নৈতিক মূল্যবোধ থাকবে। মূল্যবোধের রাজনীতি তার কাছ থেকেও আশা করেছিলাম। আমি আপনাকে বার বার বলেছি যে, আমি যখন বক্তৃতা রাখব, বিশেষ করে আমি তার সম্পর্কে এবং তার ছেলের সম্পর্কে যে নোট আদান-প্রদান হয়েছিল আমাদের মধ্যে সে সমস্ত আমার কাছে রয়েছে, আমি তার জবাব চাইব, তিনি যেন উপস্থিত থাকেন। কিন্তু আমি আশ্চর্য হয়ে গেলাম যে, সংসদীয় রীতি-নীতির প্রতি আমাদের মুখ্যমন্ত্রীর এতই উপেক্ষা এবং এতই অবহেলা! এটা লজ্জার এবং কলঙ্কের কথা। যাইহোক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও মুখ্যমন্ত্রীর সাথে সেসময়ে বহু সংগ্রাম করেছি, বহু গণ-আন্দোলনে এক সাথে জেল খেটেছি, বহু সময় একসঙ্গে লালবাজারে ছিলাম, বহু সময় লাঠির সামনে মাথা পেতে দিয়েছি। আমি মনে করতাম তখন তিনি একজন সংগ্রামি নেতা ছিলেন। ওর মূল্যবোধের রাজনীতি করার কথা ছিল। ওর কাছে একটা নৈতিক মূল্যবোধ আশা করেছিলাম। কিন্তু আজকে সেই রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয়,- "সে তাপ হারায়ে গেছে, সে গতি অবসান, নিরুদ্দেশ যাত্রা তব প্রাচীন পাষাণ।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মুখ্যমন্ত্রী বিলাস-ব্যাসন, আরাম-আয়েসে, থেকে থেকে আজকে তার লাইফ স্টাইল পাল্টে গেছে, সততা ও মূল্যবোধের অবক্ষয় হয়েছে। স্যার, সেই নোট আমি আপনার কাছে রাখছি। সেই নোট উনি দিয়েছিলেন ১৯শে আগস্ট '৮৮। সেই জবাব আমি তাকে দিয়েছিলাম ২৬ আগস্ট। তার বিরুদ্ধে আমি বলেছিলাম। (নয়েজ) কিছু অন্ধকারের জীব আছে যারা আলো সহ্য করতে পারে না। সেই আলো ওদের চোখে পড়ছে বলে আজকে সেইজন্য চিৎকার করছে। (নয়েজ) ..... ১৮ সেপ্টেম্বর "আনন্দবাজারে" সেই নোটটা বেরিয়েছিল।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** টেক ইওর সিট, বসুন যতীনবাবু। আমি আবার মেম্বারদের কাছে অনুরোধ করছি, যে কোনও মেম্বার যখন তার বক্তব্য রাখবেন তখন এইভাবে তাকে ডিসটার্ব করা উচিত নয়, আর যতীনবাবুর কাছে আমি অনুরোধ করব, আমাদের হাউসের নিয়ম আছে, কোনও মেম্বারের বিরুদ্ধে কোনও অভিযোগ তুলতে গেলে তাকে আগাম নোটিশ দিতে হয়। যে ডকুমেন্টসকে রিলাই করে আপনি বক্তব্য রাখতে যাচ্ছেন সেই ডকুমেন্টস-এর কপি তাকে দিতে হয়। যদি না দিয়ে থাকেন তাহলে বলবেন না। এটা ঠিক নয়। আই Don't violate the conventions that we have established. আমাদের কিছু নিয়ম আছে, সবকিছু এখানে বলতে পারেন না, নিয়ম মতো বলতে হয়। কোনও নোটিশ যদি না দিয়ে থাকেন তাহলে বলবেন না।

[6-15 — 6-25 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি দুর্নীতি সম্পর্কে বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে অভিযোগ এনেছিলাম, মুখ্যমন্ত্রীর ছেলে বেঙ্গল ল্যাম্পের ম্যানেজিং ডিরেক্টর, তপন রায়কে সঙ্গে নিয়ে আমার কাছে এসেছিলেন। আমি শপথ নিয়ে আবার বলছি, আমি প্রতিটি মানুষের কাছে যে কোনও দলের হোক, মতের হোক পিতৃ পরিচয় সব থেকে বড় পরিচয়। আমি শপথ নিয়ে বলছি, I don't carry my father's name..... নোটের মধ্যে যা আছে, প্রত্যেকটি কথা নির্ভেজাল সত্য যদি না হয় একটি কথাও যদি মিথ্যা হয় I don't carry my father's a name with me. মুখ্যমন্ত্রী মহাশয় আমার নোটের জবাব দিন। আমি চাচ্ছি, একটা এনকোয়ারি হোক, একটা তদন্ত হোক। আমার ৩ জন সাক্ষি আছে। আমি চাইছি যে, সুপ্রিম কোর্টের যিনি বিচারপতি সেই বিচারপতির কাছে আজকে অনুরোধ করুন। আমাদের মুখ্যমন্ত্রী এখন জাতীয় স্তরের নেতা। তিনি একজন প্রখ্যাত রাজনীতিবিদও বটে। তিনি আজকে সুপ্রিম কোর্টের বিচারপতিকে এই তদন্ত করবার জন্য বলুন। আমার সাক্ষি তিনজন; আমি তাদের নিয়ে আসব, তাদের সেখানে উপস্থিত করব। এবং যেহেতু ঐ সাক্ষি সরকারি কর্মচারী সেহেতু তাদের চাকরির নিরাপত্তার জন্য একটা ক্যামেরা সেশন হোক, আমি এই দাবি করছি। মুখ্যমন্ত্রী আজকে নেই। যদি সাহস থাকে তাহলে আগামিকাল তিনি জবাব দেবেন যে, তিনি এই তদন্তের চ্যালেঞ্জ গ্রহণ করতে রাজি আছেন এবং সেই সম্পর্কে তদন্ত হবে। আমি তপন রায়কে ডাকব। এখানে তদন্ত হোক, আমার অভিযোগ আমার পিতৃ পরিচয় নেই, আই ডোন্ট ক্যারি মাই ফাদার্স নেম উইথ মি যদি অসত্য হয়। (... **নয়েজ অ্যান্ড ইন্টারাপশন**...) কিছু অন্ধকারের জীব আছে যারা আলো চোখে পড়লে অন্ধকালে লুকায়। আজকে আমি যে সত্য কথা বলছি তাতে ওরা বিচলিত হয়েছে, ঐ অন্ধকারের জীবরা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সততা, যে নৈতিক মূল্যবোধ আমি দেখছিলাম প্রয়াত প্রমোদ দাশগুপ্তের কাছে, আজকে মুখ্যমন্ত্রী আরামে-আয়াসে, বিলাসে-ব্যাসনে বাড়ির পর বাড়ি, গাড়ির পর গাড়ি পাল্টাচ্ছেন এবং আজকে তার ছেলেটা টাটা এবং আম্বানীর সঙ্গে বসে খানা খাচ্ছে। আজকে দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমার যে বিবৃতি দেবার কথা ছিল সেটা যখন আপনি বলতে দিলেন না তখন জনৈক মন্ত্রী কমল গুহ মহাশয় আমাকে বলেছিলেন যে, আমি মন্ত্রিত্ব থেকে ইস্তফা দেবার পর বোধ হয় আশা করেছিলাম আবার হয়ত আমাকে মন্ত্রী করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ইস্তফা দিই, আমার একটা বিবেক ছিল বলেই দিই। আই হ্যাভ বার্ণট মাই ব্রিজেস বিহাইন্ড। কমলবাবু সেদিন কি করে বলেছিলেন আমি আবার মন্ত্রী হব জানি না, কিন্তু কমলবাবুকে এবার জিজ্ঞাসা করি, তিনি তো বার বার মন্ত্রিত্ব ত্যাগের কথা বলেছেন। বলেছেন যে, তিনবিঘা যদি বাংলাদেশকে দিয়ে দেওয়া হয় তবে তিনি নাকি পদত্যাগ করবেন। এটা তিনি একবার নয়, দুবার নয়, তিনবার নয়; চার চারবার বলেছেন। কিন্তু আজকে ক্ষমতার লোভে, ক্ষমতার মোহে, ক্ষমতার দম্ভে তিনি সেকথা ভুলে গেছেন। তবে প্রমোদবাবু আমাকে বলতেন যে, কোনও ছোট সরিক দলের মন্ত্রীদের কেউ পদত্যাগ করবেন না। কারণ ঐ তেরঙ্গা ঝান্ডা গাড়িতে পতপত করে ওড়ে, লাল বাতি দপদপ করে জ্বলে। চাটুকারিতা বলতে পারব না, কিন্তু স্তাবক; এই স্তাবকরা। সেইজন্য আমি

কমল গুহ মহাশয়কে বলছি যে আপনি তো ৪ বার ইস্তফা দেব বলে দেন নি। I have already burnt my bridges behind. There is no point of return আমি জেনে শুনে পদত্যাগ করেছি দুর্নীতির বিরুদ্ধে এবং দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে। আজকে সেইজন্য উনি উপদেশ দিয়েছিলেন কমলবাবু যে সমাজ সেবা করুন, অবসর গ্রহণ করে সমাজ সেবা করুন। আমি তো এখন সমাজ সেবাই করছি। এই সি.পি.এম-এর মুখোস খুলে দেওয়া এইটাই তো সমাজ সেবা, সেই সমাজ সেবাই করে চলেছি। আজ জীবনের সায়াহ্নে আজকে নূতন পথ পরিক্রমায় বেরিয়েছি। এই দুর্নীতি পরায়াণ সি.পি.এম-কে যতক্ষণ পর্যন্ত তাদের সরিয়ে নেওয়া না যায়, এই সরকার থেকে হটিয়ে না দেওয়া যায় এবং সেটা হচ্ছে। অন্তর্দ্বন্দ্ব দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি.পি.এম-এর পায়ের তলা থেকে আজকে মাটি সরে যাচ্ছে। ২০টি জেলায় আপনারা দেখেছেন তাদের বিরুদ্ধে বিদ্রোহ হয়েছে। আজকে মুসল পর্ব চলছে, মহাভারতের মুসল পর্ব, অন্তর্দ্বন্দ্বে, অন্তর্কলহে। আজকে এই সি.পি.এম জনসাধারণের কাছে হেয় হয়ে পড়েছে এবং মুসল পর্বে তার আত্মহননের পথে চলেছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এইজন্যই আজকে মুখ্যমন্ত্রী নেই, আমি চাই যে মুখ্যমন্ত্রী কাল, আমি তাকে যে চ্যালেঞ্জ জানিয়েছি এবং আমি যে কথা বলেছি যে I don't carry my father's name with me. যদি আমার একটা কথাও অসত্য হয়, তাহলে তার জবাব দেবেন। এবং মুখ্যমন্ত্রী বলবেন যে আমি যে তদন্ত চেয়েছি চিফ জাসটিসের কাছে বলে সুপ্রিম কোর্টের একজন জজের কাছে এই তদন্ত হোক, ৩ জন সাক্ষি আমি উপস্থিত করব। এবং ওর সাহস থাকে, সততা থাকে, নৈতিক মূল্যবোধ থাকে তাহলে মুখ্যমন্ত্রী। কালকে আমি চেয়েছিলাম তার সাথে তার সামনে এই চ্যালেঞ্জ রাখবার জন্য কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন তিনি আজও, আজও তিনি পালিয়ে আছেন। কালকে আমরা আর কোনও জবাব দিতে পারব না। আজকে সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আশা করি, আমি বিশ্বাস করি যদি তার সাহস থাকে আমি মুখ্যমন্ত্রীকে যে চ্যালেঞ্জ করেছি এবং যে তদন্তের কথা বলেছি সেই সম্পর্কে তিনি নিশ্চয়ই তার জবাব দেবেন, তদন্তে রাজি হবেন এবং সাধারণ মানুষ জানতে পারবে কতখানি দুর্নীতি পরায়ণ এবং স্বজনপোষণ করেছেন। আজকে তার ছেলে কোটি কোটি টাকা নিয়ে আম্বানির সাথে টাটার সাথে আজকে সে ফুলে ফেঁপে উঠেছে। আর আত্মীয়স্বজনরা যেভাবে ফুলে ফেঁপে উঠেছে সেই কথা রাজ্যপালের ভাষণে নেই। তাই সেই কথা তুলে ধরে এবং মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ জানিয়ে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রে নিশ্চয়ই বিরোধী পক্ষ, যারা বিরোধী দল, এই হাউস তাদেরই। আপনি বার বার আমাদের বোঝাতে চেষ্টা করছেন আপনি বিচক্ষণ ব্যক্তি, একটা জিনিস আপনি বুঝিয়ে দিন বা আপনার মতামত জানান বিরোধী পক্ষ অধিকার অনেক পাবেন, তাই বলে কি তারা এখানে [**] নাচ নাচাবেন?

(তুমুল হট্টগোল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি আপনার কাছে অনুরোধ

Note * Expanged as ordered by the Chair.

করছি ইট ইজ এ কোয়েশ্চেন অব প্রিভিলেজ, আপনি এই হাউসে প্রোটেকশন দেবেন। প্রোটেকশন দেবার দায়িত্ব আপনার। আমরা বহুবার বলা সত্ত্বেও, একজন সদস্য কি বলছেন তা বিচার করার আগে, তার বক্তব্য বিচার করার আগে চিৎকারের মধ্যে তিনি কি বলছেন, আমি একজন সদস্য, কিন্তু আমি কিছুই শুনতে পেলাম না আমি আপনার কাছে প্রোটেকশন চাইছি।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমি এখানে এটা বারবার আপনাদের অনুরোধ করেছি, বারবার অনুরোধ করেছি, কিন্তু কেউ কথা শোনেন না সরকার পক্ষের কেউ শোনেন না, বিরোধী পক্ষের কেউ শোনেন না।

(গোলমাল)

আমি এটা বারবার বলেছি, এটা খুবই অন্যায় মাননীয় সদস্যরা বক্তব্য রাখবেন, অন্যরা হেকল করবেন? ওর অধিকার আছে বক্তব্য রাখার। কেউ যদি ডিস্টার্ব করেন তাহলে তার অধিকারকে খুন্ন করা হয়।

(গোলমাল)

আমাকে বলতে দিন। আমি বার বার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করেছি, যে কোনও ব্যক্তি হোন না কেন, তিনি নির্দল হোন, একটা দলের প্রতিনিধি হোন, কোনও দলের প্রতিনিধি হোন, ছোট দলের প্রতিনিধি বা তিনি রুলিং পার্টির বক্তা হোন, এখানে কারও উচিত নয় ডিস্টার্ব করা। কিন্তু দূর্ভাগ্যের ব্যাপার হাউসের কেউ অনুরোধ মানেন না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমরা মানি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রবীন্দ্র মন্ডল, আপনি হচ্ছেন ওয়ার্স্ট অফেন্ডার। আপনি বসুন। আপনাদের পয়েন্ট অব অর্ডার রেইজ করার অধিকার আছে। যারা পয়েন্ট অব অর্ডার তুলতে চান আমি তাদের লক্ষ্য করে রাখি। এখানে নিয়ম আছে। বক্তব্য রাখার হলে আমরা তা শুনি। লেজিসলেটিভ অর্ডার ভঙ্গ হলে আমরা সেটাকে এক্সপাঞ্জ করি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, শচীনবাবু যে বক্তব্য রাখলেন, এটা কি তিনি সৌজন্যবোধের পরিচয় দিলেন?

(গোলমাল)

ইজ ইট এ পার্লামেন্টারি ডেমোক্রাসি? উনি চীফ হুইপ অব দি রুলিং পার্টি স্যার, আপনি ওকে বার করে দিন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। প্লীজ টেক ইওর সীটস, আই অ্যাম অন মাই লেগস।

(গোলমাল)

আমি আবার মেম্বারদের অনুরোধ করছি কোনও সদস্যকে বক্তব্য রাখার সময় ডিসটার্ব করবেন না। ডোন্ট ডু ইট। তারপর কোনও সদস্যকে কোনও ধরনের খারাপ ধরনের ডেসক্রাইব করা উচিত নয়, উন্মাদ বলা, পাগল বলা উচিত নয়। কোনও সদস্যকে বলা উচিত নয়, কারুর করা উচিত নয়। আমি এইজন্য বলছি শচীনবাবু যে শব্দ ব্যবহার করেছেন আমি তা এক্সপাঞ্জ করছি, আমাদের রুল অনুযায়ী আমরা এক্সপাঞ্জ করছি।

(গোলমাল)

আপনারা অনেক সময়ই অনেক কথা ব্যবহার করেন, উভয় পক্ষই ব্যবহার করেন। আমি আপনাদের অনুরোধ করছি গভর্নর্স' অ্যাড্রেসের উপর আজও কিছুক্ষণ আলোচনা চলবে, আগামিকালও আছে। কাজেই একটা সুস্থ পরিবেশ হলে ডিবেট হয়, নাহলে ডিবেট হয়না। যদি একটা ডিসটারবেন্স হয়, হৈচৈ হয় তাহলে কার স্বার্থ পালিত হবে আমি জানিনা, আমরা কেন এখানে আসব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি যে কথাটা বললেন এটা আমাদের অবশ্যই মেনে চলতে হবে, এটা সংসদীয় রীতি। আপনার এই হাউসে রুলিং আছে, রীতি আছে, মাননীয় সদস্যদের বিরুদ্ধে কারুর বিরুদ্ধে কিছু বলার থাকলে তাকে আগাম নোটিশ দিতে হবে তা তার গোচরে আনতে হবে। মাননীয় সদস্য মুখ্যমন্ত্রীর পুত্রের বিরুদ্ধে বলতে গেলেন .....

**মিঃ স্পিকার ঃ** মিঃ শেঠ সেই কাজটা আমার, আপনার নয়, এটা আমার উপর ছেড়ে দিন। উনি আইন অনুযায়ী, সংসদীয় রীতি অনুযায়ী বলবেন কিনা সেইটার ব্যাপারে আপনি যদি বলেন তাহলে আমি দেখব কি।

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, এই মুহূর্তে আপনি যে রুলিং দিলেন তাতে ওনার বসা উচিত। আমার বক্তব্য হল '৬৯ সাল থেকে অনেকবার আমি এই সভার সদস্য। আমি সংসদীয় রীতি নীতি এবং অন্যান্য যা কিছু বিষয় সেটার সম্বন্ধে আমার সম্যক উপলব্ধি আছে। আপনি দেখেছেন হাউসকে মর্যাদা দেওয়া এবং স্পিকারকে যথাযোগ্য সম্মান দেওয়া এটা আমরা পালন করি। এটা আমাদের পালন করা উচিত। কিন্তু আমরা এই ধরনের কাজ করিনা। আমরা বরং দেখি আপনি যে রুলিং দেন কংগ্রেস পক্ষ থেকে সেটা সম্পূর্ণভাবে মানা হয়না। আপনি আমাকে ওয়ার্সট অফেনডার বলেছেন সেটা মেনে নিয়েছি। কিন্তু আমি যে বিষয়টার দৃষ্টি আকর্ষণ করেছিলাম মুখ্যমন্ত্রীর সঙ্গে উনি যে চিঠি আদান প্রদান করেছিলেন এটার কপি উনি দিয়েছেন কিনা এবং এটা বিধিসম্মত বা আইনসম্মত কিনা এটা আমি আপনার কাছ থেকে শুনতে চেয়েছিলাম এবং বলবার চেষ্টা করেছিলাম দ্বিতীয় বিষয়টি সুব্রতবাবু বারে বারে দৌড়ে গিয়ে টাইম দিয়েছেন। সেই সুব্রতবাবু যিনি বলতেন তিন ফুট মানুষের ৬ ফুট দুর্নীতি, আমার কাছে এটাও মনে হয়েছে সংসদীয় রীতিনীতির বিরুদ্ধে। সেইজন্য বলেছিলাম অনেক অভিযোগ আছে ওরা বলেছিলেন সেক্সপীয়ার সরণীতে কয়েক বিঘা জমি যখন পি.ডাব্লিউ.ডি. মিনিস্টার ছিলেন তখন ঋষি অরবিন্দের ট্রাস্টের জমি বিক্রি করেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মন্ডল, আপনি যা পয়েন্টটা তুলতে চেয়েছিলেন, হতে পারে জাসটিফায়েড পয়েন্ট, কিন্তু যে মেথডে তুলতে চেয়েছেন এটা আমাদের পার্লামেন্টারি নিয়মে পড়ে না। এটা আনফরচুনেট, ও ব্যাপারে আপনাকে আমি সমর্থন করতে পারছি না। লাগাতার একজন সদস্যকে ডিসটার্ব করে যাবেন, এ হয়না। পয়েন্ট অফ অর্ডার থাকলে নিশ্চয় বলবেন। এতো আমি আগেই বলেছি যে, ডকুমেন্টসের ব্যাপার থাকলে, আগে নোটিশ দিতে হবে, কপি দিতে হবে কিন্তু ব্যান্টারিং করাটা ঠিক নয়। লাগাতার ব্যান্টারিং করা উচিত হয়নি। এটা গুরুতর অন্যায় হয়েছে। আশাকরি ভবিষ্যতে এই বিষয়ে আপনারা সচেতন থাকবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি এই পার্লামেন্টারি প্র্যাকটিস অ্যান্ড প্রসিডিওর, রীতিনীতি সম্বন্ধে আগে অনেকবার বলেছেন। কিন্তু সরকারপক্ষের মুখ্য সচেতক একজন সিনিয়ার মেম্বার।

**মিঃ স্পিকার ঃ** এটা এক্সপাঞ্জড হয়ে গেছে, এটা বলবেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি এক্সপাঞ্জড করে দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। একটা জায়গায় গন্ডগোল হয়ে যাচ্ছে, আপনি ওদের মাঝে মাঝেই ধমকান, কিন্তু ওরা জানেন যে এই ধমকানোটা লোক দেখানো এবং স্নেহভরা।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনি কি মনে করেন যে, আপনার প্রতি স্নেহ মমতাটা কম?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ঘন্টার পর ঘন্টা ধরে আমাদের প্রসিডিংসে বাধা দিচ্ছে, আমাদের তরফে এইরকম কখনও ঘটলে প্রায়ই আপনি বাইবেলটা তুলে ধরেন। কিন্তু ওদের বেলায় তো একবারও করলেন না। আপনার সময়ে এই প্রসিডিওরটা ফলো করে একবারও ওদের বের করে দিলেন না?

**মিঃ স্পিকার ঃ** বুঝলেন না মিঃ বাপুলি, আস্তিক, নাস্তিকের ব্যাপারটা আছে তো। কারা বিশ্বাস করেন, কারা বিশ্বাস করেন না।

**শ্রী ননী কর ঃ** স্যার, আমাদের বিরোধী দলের উপনেতা একটু আগে পারসিয়াল বলেছেন। আমরা বলি, আপনি তো ইমপারসিয়াল। আপনাকে নির্বাচন করে আমরা ভোট দিয়েছিলাম। স্যার, আমার কথা হচ্ছে এই, যতীন চক্রবর্তী মহাশয় মাননীয় সদস্য, যৌবন থেকে তাকে জ্যাকিদা বলেই জানি। যখন অপোজিশনের লিডার ছিলেন তখন আমাদের সঙ্গে ছিলেন, সরকারপক্ষে যখন ছিলেন তখনও আমাদের সঙ্গে ছিলেন, যখন জনগণের কাছে ভোটের জন্য গেছেন তখনও আমাদের সঙ্গে ছিলেন। কিন্তু এখন উল্টো কাজ করছেন। আমি তাকে জ্যাকিদা বলেই জানতাম। কিন্তু এখন যতীন চক্রবর্তী মহাশয়ের কাজকর্ম দেখে মনে হচ্ছে, জ্যাকিদা মানে হচ্ছে, জ্যাকেলের ছোট অংশ।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, একজন সদস্য হিসাবে আমি যতীনবাবুর বক্তৃতা শুনতে চেয়েছিলাম, জানতে চেয়েছিলাম। উনি কি বলছেন, না বলছেন সে ব্যাপারে আমার একটা বাড়তি উৎসাহ ছিল। কিন্তু, ওনার বক্তৃতা কিছুই শোনা গেল না। এখানে উনি

কিছু কিছু রেফারেন্স দিয়েছেন, এখানকার যারা সদস্য সেরকম লোকের নামও যেমন আছে, আবার বাইরের লোকের নামও আছে। আমি আপনার কাছে দুটো অনুরোধ করতে চাই। যদি ওনার বক্তৃতাটা রেকর্ড হয়ে থাকে তাহলে দয়া করে রেকর্ড থেকে সেই বক্তৃতাটা দেখুন এবং বাইরের কোনও রেফারেন্স যদি উনি দিয়ে থাকেন তাহলে সেটা বাদ দেওয়ার ব্যবস্থা করুন এবং আজকে উনি কি বক্তৃতা দিলেন সেটা যাতে আমরা জানতে পারি ও সেই কপিটা যাতে আমরা পাই সেটা দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** কপি পাওয়ার অধিকার তো সকলেরই আছে, আপনি দরখাস্ত করলেই কপি পেয়ে যাবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি বার বার বলা সত্ত্বেও দেখা গেল, প্রবীণ সদস্য মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় কোনও ডকুমেন্টস ছাড়াই এবং লিখিতভাবে আগাম কিছু না জানিয়ে বারবার যে অভিযোগগুলি উত্থাপন করছেন মুখ্যমন্ত্রী এবং তার পুত্রের বিরুদ্ধে ও নীতির বিরুদ্ধে, আপনি তাকে বাধ্য করুন সমস্ত প্রমাণাদি, সমস্ত নথি এখানে উপস্থাপিত করতে। বারণ করা সত্ত্বেও তিনি বার বার এখানে সেইসব কথা বলছেন এবং তা নিয়ে বহু বাদানুবাদ হচ্ছে। যতদূর কাছ থেকে আমি তার বক্তৃতাটা শুনেছি, তার পুরো বক্তৃতাটাই শূন্য গর্ভ। আসলে কোনও অভিযোগই তার ছিল না, শুধু তার অভিযোগ ছিল মুখ্যমন্ত্রী, তার পুত্র এবং দুর্নীতির বিরুদ্ধে। নির্দিষ্টভাবে তার অভিযোগ তিনি কোনও কথাই বলেননি। আপনি তাকে বাধ্য করুন, তিনি যেন সমস্ত নথিপত্র হাউসে উপস্থাপিত করেন। সংসদীয় গণতন্ত্রে নিশ্চয় সকলের কিছু বলার অধিকার আছে এবং আপনি বিরোধী পক্ষকে সেই সুযোগ অনেক দিয়ে থাকেন। যতীন চক্রবর্তী একক সদস্য, কিন্তু তা সত্ত্বেও তাকে বক্তব্য রাখার জন্য আপনি ব্যাপক সময় দিয়েছেন এবং কংগ্রেস-এর পক্ষ থেকেও তাকে সময় দেওয়া হয়েছে। সেইজন্য আপনার কাছে আবেদন জানাব, যে অভিযোগগুলো এখানে উঠেছে, সেটা তাকে প্রমাণ করতে বাধ্য করুন। নাহলে দিনের পর দিন এভাবে চললে সংবাদপত্রে সেটা প্রকাশিত হবে এবং মানুষের মধ্যে সঙ্গত কারণেই একটা বিভ্রান্তি তৈরি হবে। যতীন চক্রবর্তী এখানে কি প্রমাণ করছেন না করছেন সেটা বাইরের মানুষেরও জানার অধিকার আছে। মাননীয় স্পিকার মহাশয়, যতীন চক্রবর্তী প্রবীণ শ্রদ্ধেয় মানুষ, তাকে আমরা সারা জীবন শ্রদ্ধা করেছি, তাকে আপনি বলার সুযোগ দিয়েছেন কিন্তু যা খুশি এখানে বলা যাবে না এবং তা থেকে তাকে বিরত করার জন্য এবং সেটা বন্ধ করার জন্য আপনার কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এটা যদি করি, তাহলেতো অনেক সময় আপনারও যা খুশি তাই বলা বন্ধ করতে হবে এবং আপনার ক্ষেত্রেও সেটা প্রযোজ্য হবে এবং আপনি তখন বিপদে পড়ে যাবেন।

[6-45 — 6-55 P.M.]

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের উপর কয়েকদিন ধরে আলোচনা হচ্ছে, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা এই আলোচনার অংশ গ্রহণ করেছেন। কিছুক্ষণ

আগে আমাদের এই সভায় শ্রদ্ধেয় মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় কিছু বক্তব্য রাখলেন যে বক্তব্য আমরা আমাদের হাউসে শুনতে পাইনি তিনি তার বক্তব্যে আসলে কি বলতে চেয়েছেন। তবুও আমরা যেটা মনেকরি তিনি আর এস পি তথা বামফ্রন্টের সমর্থনে নির্বাচক মন্ডলির কাছে গিয়ে জয়লাভ করেছেন বামফ্রন্টের প্রার্থি হিসাবে এবং একটা দলের নির্দিষ্ট প্রতীকে তিনি নির্বাচিত হয়েছেন, ব্যক্তিগতভাবে তিনি নির্বাচিত হননি। সুতরাং তিনি আজ দল পরিবর্তন করে তার দল থেকে বহিষ্কৃত হওয়ার পর অন্য দিকে গিয়ে আজকে যে মূল্যবোধ রাজনীতির কথা বললেন সেটাও কিন্তু মূল্যবোধ রাজনীতি নয়, সেই মূল্যবোধ রাজনীতির পরিচয় দিতেন যদি সঙ্গে সঙ্গে তিনি সদস্য পদে ইস্তফা দিয়ে রাজনীতি করতে পারতেন। কিন্তু সেটা না করে বিরোধী দলের সাথে হাত মিলিয়ে বামপন্থী চিন্তা-ভাবনার একজন মানুষ তিনি কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে কাজ করতে চাইছেন। সুতরাং কি ধরনের বামপন্থী চিন্তা তিনি দীর্ঘদিন ধরে পোষণ করতেন এটা থেকে বোঝা যায়। দলের বিরুদ্ধে কাজ করলে নিশ্চয়ই বহিষ্কৃত হতে হবে, দলের বিরুদ্ধে গেলে দলের যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত তাকে মেনে নিতে হবে। সেদিক থেকে আর এস পি তার সম্পর্কে যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা সঠিক সিদ্ধান্ত নিয়েছেন বলে আমি মনেকরি। তার সম্পর্কে পরবর্তীকালে তিনি কিছু বললে নিশ্চয়ই অন্যান্য সদস্য যারা আছেন তারা বলবেন। যাইহোক আজকে রাজ্যপালের ভাষণের উপর যে বক্তব্য এখানে রাখা হয়েছে সেই বক্তব্য সম্পর্কে আমি এই সভার এবং মন্ত্রী মন্ডলীর সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই সভাতে এই রাজ্যের অনেক সমস্যা অনেক নীতি অনেক কথা নিয়ে আলোচনা হয়েছে কিন্তু আজকে আমি মূলত গ্রামের দিকের কিছু সমস্যার কথা বলব যেগুলির প্রতি মন্ত্রী সভার সরকারের এবং প্রচার মাধ্যমগুলির বেশি দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনেকরি। যে সংবাদগুলি সাধারণত বাইরে প্রকাশ পায় না অথচ পশ্চিমবঙ্গ ব্যাপক একটা ক্ষতির জায়গায় ধীরে ধীরে চলে যাচ্ছে সেটা অর্থনৈতিক দিক থেকে বলতে হচ্ছে, ভারতের মূল ভূখন্ডের ক্ষতি হচ্ছে সেদিক থেকেও বলতে হচ্ছে। আমরা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গা উত্তরবঙ্গ থেকে আরম্ভ করে দক্ষিণ বঙ্গ বিশেষ করে সমুদ্র উপকূলবর্তী জেলাগুলি নদী বহুল সুন্দরবন এলাকা হাওড়া হুগলি মেদিনীপুর বা উত্তরবঙ্গের বিভিন্ন জায়গা ঘুরে দেখেছি ব্যাপকভাবে ভূমি ক্ষয় হয়ে চলেছে। এরফলে গ্রামের পর গ্রাম জনমানব শূন্য হয়ে যাচ্ছে, মানুষের বসতবাটির সঙ্কুলান হচ্ছে না, তাদের কৃষি জমির ক্ষতি হচ্ছে, তারা ক্ষতিপূরণ পাচ্ছে না, বিকল্প বাসস্থানের সংস্থান সেখানে কিছুতেই করা যাচ্ছে না। সরকারের তরফ থেকে বড় বড় যেসব পরিকল্পনা আছে সেই পরিকল্পনাগুলি নানারকম টেকনিক্যাল কমিটি বা অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল নানা পদ্ধতির মাধ্যমে আসতে গেলে এত দেরি হচ্ছে এবং রাজ্যের অর্থ দপ্তরের নানারকম প্রশ্ন তার মাঝখানে দিয়ে এইরকম নানা জটিলতার মাঝখান দিয়ে আসতে গেলে এত দেরি হচ্ছে যে এক একটা প্রকল্পের কাজ করতে গিয়ে দীর্ঘ সময় নষ্ট হচ্ছে, তাতে সামগ্রিকভাবে রাজ্যের ক্ষতি হচ্ছে এবং আমাদের অর্থনীতির উপর চাপ পড়ছে এবং আমাদের কোষাগারের ব্যয় দিনের পর দিন এই সমস্ত পরিকল্পনাগুলি রূপায়িত না হওয়ার জন্য বেড়ে যাচ্ছে, এটা একটা বিরাট সমস্যা। রাজ্যপালের ভাষনের সংক্ষিপ্ত আকারে বলা হয়েছে ১৯৯১/৯২ সালে বন্যা নিয়ন্ত্রণ এবং সেচের জন্য, বৃহৎ সেচের জন্য ৯৯ কোটি টাকা বরাদ্দ আছে। কিন্তু এই টাকার মধ্যে আসল পরিকল্পনার জন্য কত আছে এবং পশ্চিমবঙ্গে ব্যাপক হারে যে ভূমি ক্ষয় হয়েছে সেই

ভূমি ক্ষয় রোধ করার জন্য বন্যা নিয়ন্ত্রণ খাতে কত টাকা ধরা হয়েছে সেটা এই ভাষণের মধ্যে নেই। পরবর্তীকালে সেচ দপ্তরের বাজেটে এটা নিশ্চয় আমরা জানতে পারব। কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে, এই ক্ষেত্রে টাকার স্বল্পতা থাকার দরুন আগামি বছরগুলিতে এই ধরনের পরিকল্পনা রূপায়িত হতে পারবে না। পশ্চিমবঙ্গের ব্যাপক ভূমি ক্ষয় রোধ করার জন্য একটি পৃথক দৃষ্টিভঙ্গি নিয়ে এবং অত্যন্ত গুরুত্ব সহকারে এই সমস্ত কাজ করার প্রয়োজন আছে বলে আমরা মনেকরি। অপ্রিয় হলে'ও একটি সত্য কথা এখানে বলতে হচ্ছে। রাজ্যপালের ইংরাজি ভাষণে আই.এফ.এ.আর. একটি কথা লেখা হয়েছে। এইরকম একটি পরিকল্পনা নাকি পশ্চিমবঙ্গে চালু আছে। কিন্তু এখানে যত জন সদস্য আছেন তারা কেউ কি এটা বলতে পারবেন যে, এইরকম কোনও স্কীম এখানে চালু আছে বা এইরকম কোনও সংস্থা এখানে কাজ করছে? নিশ্চয় কেউ বলতে পারবেন না। আর.এর জায়গায় ডি হবে। এইগুলি কি দেখার কোনও লোক নেই? গর্ভনরের ভাষণ এখানে প্লেস করা হচ্ছে, সমস্ত লোকজন পড়ছে, অথচ একটা মারাত্মক ভুল পড়ে আমরা হাউসকে শোনাচ্ছি। সুতরাং আমি মন্ত্রী সভাকে বলব যে, ভবিষ্যতে এই ধরনের মারাত্মক ত্রুটি যাতে আর না হয় সেই দিকে দৃষ্টি দেবেন। এটা আমাদের একটু খারাপ লেগেছে। এত মারাত্মক ধরনের ভুল জিনিস এই হাউসে দেওয়া হয়েছে। ইতিপূর্বে এই সম্পর্কে কেউ কোনও দৃষ্টি আকর্ষণ করেছেন কিনা আমার জানা নেই। সুতরাং ভবিষ্যতে এই ব্যাপারে আরও সজাগ হবেন, সরকারের কাছে এই অনুরোধ জানাচ্ছি। এখানে আর একটি কথা আমরা দেখলাম যে, পশ্চিমবঙ্গে নাকি এমন কোনও গ্রাম নেই যেখানে পানীয় জলের উৎস করা যায়নি। এটা দেখে আমার মনে হল ঐ ১৯৭২ সালে কংগ্রেসি রাজত্বে তারা যেমন এক একটি গ্রামে একটি করে খুঁটি পুঁতে বলে দিতেন এই গ্রামে বিদ্যুতায়ন হয়ে গেছে, অথচ সেখানে বিদ্যুতের ছিটে ফোঁটা'ও যায়নি। কিন্তু গভর্নমেন্টের কাগজপত্রের হিসাবে দেখা যাচ্ছে সেখানে বিদ্যুতায়ন হয়ে গেছে। বিদ্যুতায়ন হয়ে গেছে বলে গত ১৪/১৫ মাস ধরে একই রিপোর্ট আসছে। এখানে'ও বোধ হয় সেই ধরনের একটা কথা বলতে চেয়েছেন যে, পশ্চিমবঙ্গে জলের সোর্স নেই এমন কোনও গ্রাম নেই। এটা কিন্তু বাস্তবের সঙ্গে একটু অমিল আছে। বিভিন্ন গ্রামের সদস্য যারা এখানে আছেন তারা নিশ্চয় এটা দেখবেন এই ধরনের একটা বিবরণ মন্ত্রী সভার কাছে দিয়ে কিভাবে সরকার এবং অন্যত্র একটা বিভ্রান্তির মধ্যে ফেলার চেষ্টা করা হয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনার বিভিন্ন জায়গায় গেলেই এটা দেখা যায়। আমি মনে করছি স্বয়ং গভর্নর নাকি ১২ তারিখে গোসাবার দিকে যাবেন। উনি যে জায়গায় যাবেন সেই গ্রামে জল নেই সেটা আমি দেখিয়ে দেব এবং তাকে বলব আপনি এই অবস্থা দেখছেন, আর আপনার এই রিপোর্ট দেখুন এরমধ্যে কোনওটা সত্য, আর কোনটা মিথ্যা, সেটা বুঝুন। কাজেই এই ধরনের রিপোর্ট, এই ধরনের বক্তব্য লেখার আগে যাচাই করে দেখা উচিত। নিশ্চয় যারা রিপোর্ট লিখেছেন তাদের আর একটু বেশি সজাগ হওয়ার প্রয়োজন আছে। বাস্তবে আমরা যখন বিভিন্ন গ্রামে যাই, তখন আমরা দেখি, শুনি সত্যি সত্যিই সেই গ্রামগুলিতে সমস্যা আছে, অথচ এখানে ঠিক উল্টো জিনিস দেখা যাচ্ছে। এটাকে ঠিক ঠিক ভাবে নেওয়া যায় না। এটা সমালোচনা'ও নয়, বিরোধিতা'ও নয়—কিন্তু বাস্তবের উপর দাঁড়িয়ে প্রকৃত তথ্য এবং সত্য যাতে করে সবাই জানতে পারে সেইদিকে দৃষ্টি দেবার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি গণ বন্টন ব্যবস্থা সম্পর্কে একটি প্রশ্ন এসেছে। গণ বন্টন ব্যবস্থায়

আমাদের কিছু কিছু এলাকায় সরাসরি বন্টন ব্যবস্থা দেওয়া আছে, আবার কোনও কোনও জায়গায় এফ.সি.আই.কে দেওয়া আছে। কিন্তু এই বন্টন ব্যবস্থা অনিয়মিত হলেও পশ্চিমবঙ্গে যে ব্যবস্থা চালু আছে, ভারতের অনেক রাজ্যের চেয়ে'ও এই ব্যবস্থা ভাল এবং গ্রামের একজন সাধারণ গরিব মানুষ'ও তাদের প্রাপ্যটা তারা পেয়ে থাকে।

[6-55 — 7-05 P.M.]

স্যার, আপনি জানেন, গ্রামের মানুষের কেরোসিন তেলের প্রয়োজন অত্যন্ত বেশি। এই কেরোসিন তেলকে কেন্দ্র করে ১৯৬৬ সালে বামপন্থীরা প্রবল আন্দোলন করেছিলেন এবং সেই আন্দোলনের ফলশ্রুতি হিসাবে আমরা দেখেছিলাম পরবর্তী বছরে কংগ্রেস এ রাজ্য থেকে বিদায় নেয়। এই কেরোসিন তেল বন্টনের ক্ষেত্রে শহরের জন্য যে বিধিব্যবস্থা আছে তাতে আমরা দেখছি শহরে পরিবার পিছু তেল সরবরাহ করা হয় বেশি। আর গ্রামগুলির মানুষ যারা কেরোসিন তেলের উপর পুরোপুরি নির্ভরশীল, যাদের জন্য বিকল্প নেই যখন কেরোসিন তেলের ঘাটতি হয় তখন আমরা দেখেছি বিকল্প জ্বালানি হিসাবে ঐ মোমবাতি ইত্যাদির দামও বেড়ে যায় যার ফলে মানুষের অসুবিধা হয়, গ্রামের গরিব মানুষদের প্রায় অন্ধকারে রাত কাটাতে হয় সেখানে কিন্তু কেরোসিন তেলের অভাব আছে। আমরা জানি যে এই তেল বিদেশ থেকে আসে। গ্রামের লোকরা যাতে বেশি পরিমাণে এই কেরোসিন তেল পায় তার ব্যবস্থা করার জন্য আমি সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি। এর পর একটি দাবিও আমি রাখব। রাজ্যপালের ভাষণে আমরা দেখেছিলাম যে গ্রামের যারা ভূমিহীন ক্ষেতমজুর তাদের বছরে দু' মাস অন্তত, কম মূল্যে চাল দেবার প্রতিশ্রুতি ও ব্যবস্থা ছিল। স্যার, যারা কৃষক আন্দোলনের সঙ্গে জড়িত সেইরকম সমস্ত রাজনৈতিক দল, তারা দাবি করেছিলেন যে, যে সময় খাদ্যশস্যের অভাব হয় সেপ্টেম্বর থেকে নভেম্বর যে সময় চালের দাম অত্যন্ত বেড়ে যায়, গ্রামের মানুষের কাজ থাকে না সেই সময় গরিব মানুষদের কম দামে চাল দেওয়া হোক। সেই পরিস্থিতিতে দাঁড়িয়ে সরকার তাদের কমমূল্যে চাল দেবার পরিকল্পনা গ্রহণ করেছিলেন। এটা দু' বছর রূপায়িত হয়েছে এবং গ্রামের গরিব ক্ষেতমজুররা অনেকটা এরজন্য উপকৃত হয়েছেন। আমি এই সভায় দাবি রাখছি যে, যারা গ্রামের ভূমিহীন ক্ষেতমজুর তারা যাতে এরকম কমমূল্যে অন্তত ৬ মাস চাল পায় তার ব্যবস্থা করা হোক। টাকার সমস্যার কথা এ ক্ষেত্রে উঠতে পারে কিন্তু এই প্রসঙ্গে আমার বক্তব্য হল বিভিন্ন জায়গাতে তো আমাদের ভরতুকি দিতে হচ্ছে—পরিবহন ব্যবস্থা ইত্যাদি অনেক জায়গায় আমাদের ভরতুকি দিতে হয়, এ ক্ষেত্রেও না হয় কিছু খরচ করা হোক। গ্রামের গরিব মানুষ বিশেষ করে যাদের সমর্থনে আমরা এখানে এসেছি সেই সমস্ত মানুষের দিকে বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া দরকার। প্রয়োজনে রাজকোষ থেকে এ ক্ষেত্রে যাতে কিছু বাড়তি অর্থ দেওয়া হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি। এতে গরিব মানুষদের সরাসরি উপকার হবে বলেই আমি মনেকরি। আমি আশা করি, আগামি বাজেটে এ সম্পর্কে কিছু ব্যবস্থা রাখা হবে। তারপর স্যার, ভূমিহীন ক্ষেতমজুর, তফসিল, আদিবাসী, সংখ্যালঘু সম্প্রদায়ের গরিব মানুষদের মধ্যে যে জমি বন্টন করা হয়েছে কাগজে কলমে তার একটা হিসাব আমরা জানি কিন্তু যে পরিমাণ জমি এক একজনকে বিলি করা হয়েছে সেটা নিশ্চয় অর্থনৈতিক জোর বলে গণ্য হয়না। কোনও জায়গায় এক একর আবার কোনও জায়গায় মাত্র এক বিঘা জমি বন্টন করা

হয়েছে। স্যার, আমরা জানি যে আমাদের পশ্চিমবাংলায় সেচ ব্যবস্থা সর্বত্র সমানভাবে সম্প্রসারিত হয়নি—কোনও জায়গায় বেশি কোনও জায়গায় কম হয়েছে। এরকম কম জমির পাট্টা যারা পেয়েছেন সেই সমস্ত লোকের জমিতে যথাযথভাবে সেচব্যবস্থা প্রসারিত করা যায়নি। এটা সঠিক তথ্য এবং সত্য। স্যার, বর্তমানে ভারতবর্ষে যে অর্থনৈতিক অবস্থা চলছে তাতে আমরা দেখছি ক্রমাগত জিনিসপত্রের দাম বাড়ছে, মানুষের ক্রয়ক্ষমতা কমে যাচ্ছে। যেখানে অর্থনীতিতে মুদ্রাস্ফিতি সেখানে টাকার মান কমে যাচ্ছে। এইরকম একটা অবস্থায় কিছুতেই দৈনন্দিন জীবনে গ্রামের মানুষরা সঙ্গতি রেখে চলতে পারছে না। তারফলে এই জমি প্রায়ই হস্তান্তর হয়ে যাচ্ছে। যে পরিমাণ জমি এই ধরনের ভূমিহীন ক্ষেতমজুর, আদিবাসী তফসিলিদের দেওয়া হচ্ছে সেই জমির কতটা পরিমাণ তাদের হাতে আছে সেই তথ্য আমার কাছে নেই। সেজন্য আমার সুনির্দিষ্ট প্রস্তাব হচ্ছে, যে সমস্ত লোকের কাছে জমি বন্টন করা হয়েছে সেই সমস্ত লোকের হাতে প্রকৃত পক্ষে কত জমি আছে, কেনই বা হস্তান্তর হল, এই জমি রাখার পদ্ধতি কি, এই সমস্ত অনুসন্ধান করার জন্য একটা কমিটি গঠন করা হোক। সেই কমিটি রাজ্য সরকারের কাছে রিপোর্ট দিতে পারবে যে এই ধরনের জমি কতটা প্রকৃত পক্ষে লোকের হাতে আছে, কতটা হাত ছাড়া হয়েছে এবং যে উদ্দেশ্য নিয়ে জমি বন্টন করা হয়েছে সেটা সফল হয়েছে কি না। এটা যদি করা যায় তাহলে এই তথ্যগুলি জানা যাবে। এটা কাগজের রিপোর্টের উপরে নির্ভর করে আছে। এর বাস্তব দিকটা জানা দরকার। তাছাড়া আমরা জানি বিভিন্ন জেলার জমির বৈশিষ্ট বিভিন্নরকম। কোনও জায়গায় সেচ ব্যবস্থা ভালভাবে সম্প্রসারিত হয়নি, আবার কোনও জায়গায় একটা গতানুগতিক ভাবে কিছুটা করা হয়েছে। আমরা জানি উত্তরবঙ্গের জেলাগুলিতে যাতে দু'বার ফসল উৎপাদন করা যায় তারজন্য তিস্তা প্রকল্প নেওয়া হয়েছে। সেই প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে নানারকম বাধার সৃষ্টি হচ্ছে। সংশ্লিষ্ট লোকেরা জানিয়েছেন যে সেই বাধাকে অপসারিত করে কাজ করতে বিলম্ব হচ্ছে, এছাড়া আছে অর্থনৈতিক সমস্যা। কিন্তু উত্তরবঙ্গের মানুষের কাছে তিস্তা একটা আশার আলো। কাজেই সেটাকে যত তাড়াতাড়ি সম্ভব করা প্রয়োজন। যে ধরনের দক্ষ অফিসার প্রয়োজন সেই ধরনের দক্ষ অফিসার নিয়োগ করা প্রয়োজন তা নাহলে এই পরিকল্পনাকে রূপায়িত করা যাবেনা। আমরা জানি কুচবিহার, জলপাইগুড়ি, আলিপুরদুয়ারে বিভিন্ন জায়গায় আছে যেখানকার অবস্থা ভাল না। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে কুচবিহারে মাত্র ৭ থেকে ৮ শতাংশ জমি কৃষির আওতায় আনা হয়েছে। জলপাইগুড়িতেও তাই। এতটা সেখানে সেচের ক্ষেত্রে অবহেলিত হয়েছে। সেদিক থেকে এইসব অঞ্চলে আরও গুরুত্ব দেওয়া প্রয়োজন। অর্থনৈতিক দিক থেকে এবং অন্যান্য দিক মিলিয়ে এই উত্তরবঙ্গের পরিকল্পনাগুলি এমনভাবে হওয়া উচিত যাতে যে সমস্ত জেলা এই ধরনের সুযোগ পায়নি, যারা পিছিয়ে আছে, যারা প্রকৃত পক্ষে অবহেলিত সেই সমস্ত জেলাগুলির ক্ষেত্রে গুরুত্ব দেওয়া প্রয়োজন। গতানুগতিক পদ্ধতিতে চালানোর আর সময় নেই। তেমনিভাবে খরা প্রবণ এলাকা বাঁকুড়া পুরুলিয়া এই সমস্ত জায়গায় যে সমস্ত পরিকল্পনা দীর্ঘদিন ধরে আছে, আমরা দেখছি যে একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ১৯৭৪, ৭৫, ৭৬ সালে কিন্তু এখনও পর্যন্ত সেটাতে হাত দেওয়া হয়নি। সুতরাং এই পরিকল্পনাগুলি রূপায়িত করার জন্য আমি প্রশাসনকে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[7-05 — 7-15 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয়া যে ভাষণ দিয়েছেন এবং তাকে ধন্যবাদ জানানোর জন্য যে প্রস্তাব মাননীয় সদস্য ননী কর মহাশয় এনেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরে মাননীয় রাজ্যপাল মহোদয়ার ভাষণের উপরে আলোচনা হচ্ছে। বিরোধী দলের মাননীয় বন্ধুরা যেভাবে আলোচনা করলেন তাতে মনে হল যে এরা খোলা চোখে দেখতে পায়না। এরা হলদে চশমা পরেছে তাই ভালকে ভাল দেখতে পারছে না। এরা ভাল দেখার ক্ষমতা হারিয়ে ফেলেছে। তাদের কথার জবাব আমি বিশেষ ভাবে না দিলেও পশ্চিমবঙ্গের জনগণ সেই জবাব দিয়ে দেবে। অতীতেও দিয়েছে এবং আগামি দিনেও দেবে বলে আশা রাখি। মাননীয় রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের কয়েকটা সাফল্যের দিক উল্লিখিত আছে। তাই সেই সাফল্যগুলো তারা দেখতে পেলেন না। আজকে ভারতবর্ষে এবং বিভিন্ন প্রদেশে পশ্চিমবঙ্গ নজর কেড়েছে এবং শুধু ভারতবর্ষ নয়, পৃথিবীর বিভিন্ন দেশ থেকে লোক আসছে, যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় যেখানে বামফ্রন্ট সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে এবং ক্ষমতা শুধু নয়, গ্রামের মানুষের হাতে ক্ষমতা, পঞ্চায়েতের হাতে ক্ষমতা শুধু নয়, তাকে অর্থ দিয়ে, অধিকার দিয়ে গ্রামীণ উন্নয়নের যে অভূতপূর্ব সাফল্য অর্জন করেছে, যাকে গর্ব করে বলা যেতে পারে, এটা ভারতবর্ষের পশ্চিমবাংলাই পঞ্চায়েত ব্যবস্থাতে সবচেয়ে শ্রেষ্ঠ এবং তাকে দেখবার জন্য বাইরে থেকে লোক আসছে। ছাত্ররা আসছে রিসার্চ করবার জন্য। অথচ কংগ্রেসি বন্ধুরা এইসব দেখতে পাচ্ছেন না। কংগ্রেসি বন্ধুরা দেখতে পাচ্ছেন না, ভারতবর্ষের মধ্যে আইন শৃঙ্খলা পশ্চিমবাংলায় কত উন্নত, এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুণ্ণ আছে, এখানে সাম্প্রদায়িক দাঙ্গা হয় না, এইসব ভাল জিনিস তারা দেখতে পাচ্ছেন না। কারণ তাদের না দেখাই অভ্যাস, ভাল জিনিস দেখার ক্ষমতা তারা হারিয়ে ফেলেছে। কিন্তু তাদের সমালোচনা করার অধিকার আছে, তা তারা করুন। আমি এইসঙ্গে কয়েকটি কথা উল্লেখ করতে চাই যে আমাদের বামফ্রন্ট সরকার কাজের গতির সম্পর্কে ভাবতে হবে। কি পুলিশ, কি সাধারণ প্রশাসন, এইসব ব্যবস্থায় যে গতি এবং পদ্ধতি তাতে জনসাধারণের মনে বিক্ষোভ সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকারের যে নীতি, যে আদর্শ, পুলিশ প্রশাসন তা মানে না। তাদের সঙ্গে কোনও সম্পর্ক নেই, তাই জনসাধারণ পুলিশ সম্পর্কে, তাদের কাজকর্ম সম্পর্কে, তাদের আচরণ সম্পর্কে আজকে বিক্ষুব্ধ হয়ে উঠছে। আজকে আমি আদালতে যখন মানুষ কাজের জন্য যায়, তখন তারা কাজ পায় না এবং তারা হয়রান হয় এবং এটা একটা অভ্যাস দাঁড়িয়ে গেছে। আমি আবেদন করব, নিশ্চয়ই বামফ্রন্ট সরকারকে আমলার উপর থেকে নির্ভরশীলতা কমাতে হবে। আমরা জানি, এই রাজ্যপালের ভাষণে ঘোষণা করা আছে, যে কাঁথির পলিটেকনিক কলেজ এবারে চালু হবে। কিন্তু জনসাধারণের মনে এখন উদ্বেগ দেখা দিয়েছে, গত কয়েক বছর ধরেই পলিটেকনিক চালু হবে বলা হয়েছে, কিন্তু হয়নি। আমি গত বিধানসভায় তার তদন্তের দাবি করেছিলাম। চরম প্রশাসনিক গাফিলতি, দপ্তরের গাফিলতির জন্য কলেজ চালু হয়নি। এবারেও হবে বলে আমার ধারণা নেই, যেভাবে প্রশাসন চলছে, তাতে শামুকও লজ্জা পেয়ে যাবে। আমি মনেকরি এই সম্পর্ক দেখা দরকার। সেচ ব্যবস্থা আমার মনে হয় মেদিনীপুর জেলা, দক্ষিণবঙ্গ অবহেলিত। বন্যা নিষ্কাশনের ব্যাপারে আমরা দেখছি সুবর্ণ রেখা পরিকল্পনা, কংশাবতি পরিকল্পনা, কেলেঘাই, কনটাই

বেসিন, তমলুক নন্দীগ্রাম ঘাঁটাল মাস্টার প্ল্যানের ভবিষ্যত কি, তা জানা নেই। আমার মনে হয় যে সমুদ্র উপকূলে যে বাঁধ আছে বন্যা নিয়ন্ত্রণের জন্য, সেই বাঁধের যে চরম অবস্থা, তাকে সত্ত্বর যদি রক্ষণাবেক্ষণ না করা যায় তাহলে ভয়াবহ বিপর্যয় হবে, বন্যার কবলে মেদিনীপুর-এর দক্ষিণাংশ পড়বে। রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত শোচনীয়, যারফলে পরিবহন ব্যবস্থা অত্যন্ত বিপর্যস্ত হয়ে পড়েছে, এই সম্পর্কে গুরুত্ব দিয়ে নজর দিতে হবে। রুগ্ন শিল্পকে সাহায্য করার কথা বলা আছে, কিন্তু শিল্প ব্যবস্থা যাতে রুগ্ন না হয়ে পড়ে তার মনিটারিং করার ব্যবস্থা, তার দেখাশুনা করার ব্যবস্থা করতে হবে এবং কাঁথির লবন শিল্প, কাজু বাদাম শিল্প এবং সবং এর মাদুর শিল্প, তমলুকের পান, কাঁথির পান, এই শিল্পের উপর বিশেষ ভাবে নজর দিতে হবে। স্কুল এবং কলেজ পরিচালন ব্যবস্থায় যে গণতান্ত্রিক রীতি নীতি এতদিন ছিল, তা বিভিন্ন জায়গায় লঙ্ঘিত হয়েছে। মাস্টার মশাইদের ৬০/৬৫ বছরের ইস্যুকে মর্যাদার ইস্যু না করে এখনও সময় আছে সহানুভুতির সঙ্গে বিবেচনা করার প্রয়োজন দেখা দিয়েছে। মেদিনীপুর জেলায় একটা মেডিক্যাল কলেজ, কৃষি বিদ্যালয় স্থাপন করার যে প্রস্তাব আছে, তা গুরুত্ব দিয়ে ভাবতে হবে। বিদ্যুতের বিপর্যয়ে কৃষক এবং শ্রমিকরা বিপর্যস্ত। আমরা মনেকরি যে ফড়েদের হাত থেকে কৃষক সমাজকে রক্ষা করার জন্য সরকারই কৃষকদের হাত থেকে উৎপাদনের ন্যায়সঙ্গত দাম দিয়ে, কৃষকরা যাতে ন্যায় সঙ্গত দাম পায়, তার ব্যবস্থা করতে হবে। এই বলে আমি আশা করব মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক এসেছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Prabuddha Laha.

...(Hon'ble Member was not present in the House)...

Now Mr. Dhirendra Nath Ray, please.

[7-15 — 7-25 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। আজ নিয়ে তিনদিন ধরে রাজ্যপালের ভাষণের ওপর অনেক বক্তাই এখানে বক্তব্য রেখেছেন। প্রথম দু'দিন আমি ছিলাম না। আজকে রাজ্যপালের ভাষণের ওপর বিরোধী সদস্যদের বক্তব্য শুনে আমার মনে হল রাজ্যপালের ভাষণের শুধুই বিরোধিতা করতে হবে বলে ওরা বিরোধিতা করলেন। ওরা একটাই কথা বোঝাতে চাইলেন যে, বিগত ১৩ বছর ধরে এ রাজ্যে বামফ্রন্ট সরকার কিছু করে নি। অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে যে গণমুখি পরিকল্পনাগুলির উল্লেখ আছে সেগুলি ওরা দেখেও দেখতে পাচ্ছেন না। কারণ সেসবের দ্বারা যে সাধারণ মানুষের, মেহনতি মানুষের কিছু কিছু উপকার হচ্ছে এবং ওরা সেটা সহ্য করতে পারছেন না। সেইজন্যই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করার চেষ্টা করছেন। স্যার, আমি উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলার প্রতিনিধি হিসাবে এখানে এসেছি। বিগতকালে বিগত কংগ্রেসি সরকারের আমলে, আজ থেকে ১৩/১৪ বছর আগে উত্তরবঙ্গের চেহারা কি ছিল, তা আমি দেখেছি। যদিও সে সময়ে উত্তরবঙ্গের জন্য একটা প্রকল্প তারা হাতে নিয়েছিলেন, ১৯৭৫ সালে তিস্তা প্রকল্পটি তারা হাতে নিয়েছিঁ. কিন্তু '৭৫ থেকে '৭৭ পর্যন্ত প্রকল্প শুধু হাতেই নিয়েছিলেন, কোনও কাজ করনে নি

বামফ্রন্ট সরকার আসার পর ১৩ বছরের মধ্যে আমাদের সরকার যতটা সম্ভব চেষ্টা করে কিছুটা কাজ এগিয়ে নিয়ে গেছেন। তবে এটা অত্যন্ত দুঃখের ব্যাপার যে ঐ প্রকল্পে বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক সামর্থের মধ্যে থেকে প্রায় কয়েকশো কোটি টাকা খরচ করেছেন, অথচ সেই হিসাবে কেন্দ্রীয় সরকারেরও ওখানে খরচ করার একটা বরাদ্দ ছিল এবং সেটা এখন পর্যন্ত এতই নগণ্য, ৫/৬ কোটি টাকা মাত্র। অর্থাৎ যে প্রকল্পে এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার মাত্র ৫ থেকে ৬ কোটি টাকা খরচ করেছেন, সেই প্রকল্পে এখন পর্যন্ত রাজ্য সরকারের ৪০০ থেকে ৫০০ কোটি টাকা খরচ হয়ে গেছে। এখন পর্যন্ত এই তিস্তা প্রকল্পে যতটুকু কাজ হয়েছে তা থেকেই আজ উত্তরবঙ্গের, বিশেষ করে জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর এবং দার্জিলিং জেলার লোকেদের, কৃষকদের মনোবল বেড়ে গেছে। তাদের মনে আশা জেগেছে। আমি বিশেষ করে উত্তরবঙ্গের মানুষ আমি কোনওদিন ভাবতে পারিনি যা আমি নিজে কোনওদিন উত্তরবঙ্গে এক ফসলি ছাড়া দুই ফসলির মুখ দেখতে পাইনি। কিন্তু এই তিস্তা প্রোজেক্টের কিছু কাজ হওয়ার ফলে যদিও এখন সম্পন্ন হয়নি, যদিও এখন সব এলাকাতে জল দেওয়ার সুযোগ আসেনি তাসত্ত্বেও জলপাইগুড়ি জেলার কিছু কিছু অংশে জল দেওয়ার ফলে সেখানে দুই ফসল পাওয়া যাচ্ছে এবং ফলনের দিক থেকে কিছুটা বৃদ্ধি পেয়েছে। তাই এই তিস্তা প্রকল্পকে আরও যাতে ত্বরান্বিত করে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেইদিকে নজর দিতে আমি অনুরোধ করব। তারপর আমি ক্ষুদ্রসেচের কথা বলছি। এই ক্ষুদ্র সেচ আমাদের উত্তরবঙ্গে এর আগে ছিল না, গত কয়েক বৎসর ধরে কিছু কিছু ক্ষুদ্র সেচ প্রকল্প বামফ্রন্ট সরকার আসার পর হাতে নেওয়া হয়েছে, যেমন, রিভার লিফ্ট, নদী থেকে জল তোলা এবং ছোট ছোট শ্যালোর মাধ্যমে জল তোলার ফলে উত্তরবঙ্গের চাষিরা উপকৃত হয়েছে। আর একটি জিনিস হয়েছে সেটা হচ্ছে সব্জি চাষ। এই রিভার লিফ্ট এবং শ্যালোর মাধ্যমে খুব ভাল কাজ হচ্ছে। এর আগে উত্তরবঙ্গে সব্জি চাষ হত না। এখন ফালকাটা, ধুপগুড়ি এবং জলপাইগুড়ির কিছু অংশে সব্জি চাষ হচ্ছে এবং শুধু কলকাতায় নয়, ভারতবর্ষের যে কোনও জায়গায় এই সব্জি রপ্তানি হচ্ছে, যেমন টমেটো চাষ। বিশেষ করে জলপাইগুড়ি জেলায় এই টমেটো চাষ করে এক-একজন চাষি এক-এক বিঘায় ২৫ হাজার টাকা থেকে ৩০ হাজার টাকা পাচ্ছে। এটা শুনলে খুবই আশ্চর্য লাগে। তাই আমি বলব, আরও অগ্রগতির দিকে নিয়ে যেতে হলে এই সমস্ত প্রকল্পগুলিকে আরও হাতে নেওয়া দরকার এবং তিস্তা প্রকল্পকে দ্রুত রূপায়ণ করা দরকার। অবশ্য মাননীয় রাজ্যপাল তার বক্তৃতায় প্রকল্পগুলির কথা বলেছেন। তাসত্ত্বেও এই সমস্ত চিন্তা-ধারা মাথার মধ্যে রাখতে হবে যদি আমাদের দেশকে স্বয়ংসম্পূর্ণ করার কথা ভাবি। তারপর শিল্পের কথা বলছি। আমাদের উত্তরবঙ্গে চা-বাগান ছাড়া বিশেষ করে আর কোনও শিল্প ছিল না। এখন উত্তরবঙ্গে অন্যান্য ৫টি জেলার মধ্যে কিছু কিছু শিল্প বিস্তার ঘটছে। যেমন, আমাদের সরকারের তরফ থেকে উদ্যোগ নিয়ে জলপাইগুড়ি জেলার রাণীনগর এবং আসামমোড়, শিলিগুড়ির ডাবগ্রাম এলাকায় কিছু কিছু ইন্ডাস্ট্রি করার চেষ্টা চলছে। তাই আমি মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যাতে ঐসব এলাকায় আরও শিল্প স্থাপন হতে পারে তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা এবং যারা শিল্প করতে পারেন তারা যাতে এগিয়ে আসেন এই অনুরোধ জানিয়ে এবং মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-25 — 7-35 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২১শে ফেব্রুয়ারি রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব এসেছে আমি তা সমর্থন করছি। সুতরাং খুব একটা কিছু বলতে চাই না। কিন্তু দেখলাম, এই প্রস্তাবের সংযোজনীয় সংখ্যা ২৯৮; তারমধ্যে কংগ্রেস ২৪৮, মুসলিম লিগ ৪৭ এবং এস.ইউ.সি ১১। হয়ত তাদের ধারণা নেই, বা ইচ্ছাকৃতভাবেই তারা এতগুলো ব্যাপার নিয়ে এসেছেন রাজ্যপালের ভাষণের সঙ্গে যুক্ত করা হোক বলে। ঐসব সংযোজনীতে তারা বলেছেন যে, বামফ্রন্ট সরকার কোনও কাজ করেননি,; কোনও সমস্যার সমাধান বামফ্রন্ট সরকারের আমলে হয়নি, বরং সেটা তীব্র হয়েছে। বলেছেন, জনসাধারণের সমস্যাগুলি মিমাংসার জন্য কোনও কর্মসূচি নেই এবং বামফ্রন্ট সরকারের আমলে জঙ্গলের রাজত্ব সৃষ্টি হয়েছে। আমি বিশেষত এসব কথায় যাব না। আমার যতটুকু মনে হয়েছে, আজকে আলোচনার মূল আকর্ষণ ছিল, মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় কি বলবেন সেটা এবং তার সুযোগ নেওয়াই বোধহয় বিরোধীদের লক্ষ্য। মাননীয় সদস্য তার বক্তৃতায় বলছিলেন যে, মূল্যবোধের অবক্ষয় হয়েছে। এটা আমিও প্রতি মুহূর্তে অন্তত উপলব্ধি করছি যে, মূল্যবোধের অবক্ষয় হয়েছে। তিনি যা বলেছেন তার অনেক অংশই শুনতে পাইনি। এই না শুনতে পাওয়াটাই আমাদের মূল্যবোধের অবক্ষয়ের পরিচয়। কিন্তু যে দুই-একটি কথা শোনা গেছে তার থেকে একটি ভাবনা এসেছে যে, আজকে রাজনৈতিক দলগুলি তথা বামফ্রন্ট সরকারের হাজার বার ভাবতে হবে নেতা নির্বাচনের আগে, মন্ত্রী নির্বাচনের আগে। কারণ যখন দেখা যাচ্ছে, যাদের সামনে তুলে ধরা হচ্ছে, যাদের গুরুত্বপূর্ণ দায়িত্ব দেওয়া হচ্ছে, তাদের কারও কারোর যখন এই ধরনের বিচ্যুতি, এই ধরনের বিকৃতি ঘটতে দেখা যাচ্ছে। যিনি দীর্ঘকাল রাজনীতি করেছেন, বয়স্ক ব্যক্তি, স্বদেশি আন্দোলনের সঙ্গে যিনি যুক্ত ছিলেন এবং গুরুত্বপূর্ণ মন্ত্রীপদে ছিলেন যুক্তফ্রন্ট সরকারের আমলে এবং বামফ্রন্ট সরকারের আমলে, সেখানে থেকে একজন মন্ত্রীর যে দায়িত্ব সেই মন্ত্রগুপ্তির কথা না ভেবে তিনি সংবাদপত্রে বললেন। কোথা থেকে সেটা বলছিলেন? গোপন খবর তিনি ফাইল থেকে বলছিলেন। এতে আমরা চিন্তিত তিনি বলছিলেন, 'আমি মন্ত্রিসভা থেকে পদত্যাগ করেছি।' ভাল কথা। তিনি তো যাদের ভোটে নির্বাচিত হয়েছেন, যে বামফ্রন্টের নেতৃত্বে বামফ্রন্ট প্রার্থি, বামফ্রন্টের অন্যতম শরিক দল আর.এস.পি. পার্টি থেকে পদত্যাগ করা উচিত ছিল, এম.এল.এ পদ থেকে পদত্যাগ করা উচিত ছিল। এটাতো তিনি করেন নি। তিনি আবার অবক্ষয়ের কথা বলছেন, মূল্যবোধের কথা বলছেন। তার কি মূল্য বোধের পরিচয় আমরা পেলাম? মাননীয় অধ্যক্ষ মহাশয়, বারে বারে বলেছি পরিবর্তন আসছে। তিনি যেখানেই পৌঁছান না কেন তিনি এক সময় সরকার পক্ষের মাননীয় সদস্য ছিলেন, তার একটা গোপনীয়তার ব্যাপার আছে। তিনি যে মূল্যবোধ এবং অবক্ষয়ের কথা বলেছেন তাতে বিরোধীরা তার বক্তব্য পছন্দ করেছেন। তিনি নিজে যতই প্রাজ্ঞ হোন না কেন, প্রবীণ হোন না কেন তিনি এটা ঠিক করেন নি।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

স্যার, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমাদের নিজেদের বোঝা দরকার যে আমরা নিজেরা সকলে মিলে গণতন্ত্রকে রক্ষা করছি, গণতন্ত্রের মর্যাদা রক্ষা করছি

না ধ্বংস করছি? বার বার তিনবার এখানে বামফ্রন্ট এলো, ১৯৭১ সালে একবার এসেছিল, ১৯৭৭ সালের পর থেকে তিন তিনবার বামফ্রন্ট অধিক থেকে অধিকতর সংখ্যাতে নির্বাচিত হয়েছে। বিরোধী দল ক্রমাগত কমতে কমতে আজকে কংগ্রেস ৩৮ জনে এসে দাঁড়িয়েছে। এই অবস্থা বোঝা দরকার জনগণের রায় কোন দিকে, তাদের সতর্ক হতে বলি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করা হয়েছে আমি তাকে আন্তরিক ভাবে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দীর্ঘদিন ধরে এবং তিনদিন ধরে এই ভাষণের উপর আলোচনা শুনলাম। বিরোধী দলের পক্ষ থেকে কিছু অভিযোগ সরকারের বিরুদ্ধে উত্থাপিত হয়েছে। কিন্তু যে সব সমস্যা সম্পর্কে তারা উত্থাপন করেছেন তা সমাধানের দিকে কোনও গঠনমূলক সুপারিশ বা দৃষ্টিভঙ্গি তারা এখানে তুলে ধরতে পারেন নি। সেইদিক থেকে সংসদীয় গণতন্ত্রে বিরোধী দলের যে ভূমিকা পালন করা দরকার সেখানে কিছু ঘাটতি থেকে গেছে বলে আমার মনে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অভিযোগের মধ্যে আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি, মূল্যবৃদ্ধি এবং বেকারত্বের কথা এই সমস্ত জটিল সমস্যার কথা এখানে উত্থাপিত করা হয়েছে। এই সমস্যাগুলির ব্যাপারে আজকে বিরোধী দলের বেঞ্চে যারা বসে আছেন তারা কতখানি দায়ী, তাদের দল কতখানি দায়ী এই কথা তারা একবারও বললেন যে, ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে, তারপর থেকে পশ্চিমবাংলায় যে পরিস্থিতির মধ্যে দিয়ে তাদের প্রশাসনকে পরিচালনা করতে হচ্ছে এবং পশ্চিমবাংলাকে পেছিয়ে দেওয়ার ক্ষেত্রে কংগ্রেস দলের যে ভূমিকা ছিল সেই ভূমিকার কথা তারা কেউ বললেন না বা স্বীকার করলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় স্বীকার করবেন পৃথিবীতে বিভিন্ন দেশ রয়েছে এবং বিভিন্ন দেশের নানা রাজ্য রয়েছে, এমন কোনও রাজত্বকাল আমরা পেলাম না যে রাজত্বকালের প্রশাসনের মধ্যে ভুল থাকবে না·ক্রটি-বিচ্যুতি থাকবে না, ঘাটতি থাকবে না। এইরকম প্রশাসন ব্যবস্থার নজির আমরা পাই নি। কিন্তু একথা তো ঠিক যে কোনও কোনও ক্ষেত্রে কিছু কিছু ক্রটি-বিচ্যুতি থাকলেও, কোথাও ঘটনা বা দুর্ঘটনা ঘটলেও সেটা কি, এইক্ষেত্রে এটাকে এই রাজ্যে স্বাভাবিক নিয়ম হিসাবে গ্রহণ করা উচিত নয়? আজকে সারা ভারতবর্ষে যে আর্থ-সামাজিক অবস্থা, যে রাজনৈতিক অবস্থা চলছে তার প্রেক্ষাপটে রাজনৈতিক চিত্রকে আমরা যদি পর্যালোচনা করি তাহলে এই রাজ্যকে সারা দেশের মধ্যে নিশ্চয়ই নির্ভরশীল প্রশাসন বলে মনে করতে পারি। পশ্চিমবঙ্গের জনগণ এটাই মনে করছেন এবং মনে করছেন বলেই বার বার কয়েকটি নির্বাচনে, কি বিধানসভার নির্বাচনে, কি লোকসভার নির্বাচনে, কি সায়াত্ব-শাসন নির্বাচনে বিপুলভাবে বামফ্রন্ট প্রার্থিদের তারা জয়যুক্ত করে তাদের এই সরকারের প্রতি গভির আস্থার কথা প্রকাশ করেছেন। সেই স্বাক্ষর এখানে বয়ে চলেছে। রাজ্যপালের ভাষণের মধ্যে কি থাকে? এরমধ্যে থাকে চলতি আর্থিক বছরের হিসাবের একটা ইঙ্গিত এবং আগামি বছরে যে কাজ করা হবে তার সংক্ষিপ্ত রূপরেখা। রাজ্যপালের ভাষণের মধ্যে পশ্চিমবঙ্গের বাস্তব চিত্রকে তুলে ধরা হয়েছে। এই রাজ্য যে এগিয়ে চলেছে তার সুস্পষ্ট ইঙ্গিত এই ভাষণের মধ্যে রয়েছে। এই রাজ্য ভূমি সংস্কারের ক্ষেত্রে যে উল্লেখযোগ্য অগ্রগতি লাভ করেছে তা এই ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে

সবচেয়ে বড় কথা হচ্ছে গণতন্ত্রের বনিয়াদকে পাকাপোক্ত করে, যে বনিয়াদে দেশের ব্যাপক অংশের মানুষকে প্রশাসনিক ব্যবস্থার সঙ্গে যুক্ত করে। প্রশাসনিক ব্যবস্থার সঙ্গে যুক্ত করার ক্ষেত্রে মিউনিসিপ্যাল ব্যবস্থা এবং পঞ্চায়েতি ব্যবস্থার সঙ্গে দৈনন্দিন কাজকর্মের সাথে যুক্ত করার মধ্যে দিয়ে, ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে সাধারণ মানুষের কাছে ক্ষমতাকে পৌঁছে দিয়ে প্রশাসনিক ব্যবস্থা সম্বন্ধে তাদের ভাববার সুযোগ করে দিয়েছে এই সরকার। সেই দিক থেকে আমরা দেখতে পাচ্ছি যে ব্লক পরিকল্পনা, জেলা পরিকল্পনা ইত্যাদি গ্রহণের মাধ্যমে যেসব পদক্ষেপ নেওয়া হয়েছে তার মাধ্যমে আমরা দেখছি দেশের মানুষ এই প্রশাসনিক ব্যবস্থার শরিক হিসাবে, অংশিদার হিসাবে নিজেদের মনে করতে পারছে। এইভাবে সাধারণ মানুষের মধ্যে একটা আত্মবিশ্বাস সৃষ্টি হয়েছে, বিশেষ করে আর্থিক দিক দিয়ে। এই কথাটা অস্বীকার করলে চলবে না। একথা ঠিক যে আমরা দারিদ্র দূর করতে পারিনি, বেকারত্ব পশ্চিমবঙ্গ থেকে দূর করতে পারিনি। কিন্তু একথা নিশ্চয়ই জোর দিয়ে বলা যেতে পারে যে ১৯৭৭ সালে যে চাহিদা ছিল তার পরিবর্তন ঘটেছে, গ্রামাঞ্চলের মানুষের আর্থিক স্বচ্ছলতা এসেছে। যে সংখ্যক মানুষ দারিদ্র সীমার মধ্যে ছিলেন তাদের একটা ভাল অংশকে উপরে তোলার চেষ্টা করা হয়েছে। বেকারত্ব দূরীকরণের জন্য স্বনিযুক্তি প্রকল্প যেটা চালু করা হয়েছে সে সম্বন্ধে উল্লেখ করে বিরোধীপক্ষের সদস্য বিরোধিতা করার জন্য তার বক্তব্য উত্থাপন করেছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের বাস্তব চিত্রকে তুলে ধরা হয়েছে, আমি সেজন্য এই ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-35 — 7-45 P.M.]

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে কয়েকটি কথা আমি নিবেদন করছি। প্রথমত বলি যে, বাংলায় গণতন্ত্র প্রতিষ্ঠিত আছে, না শেষ হয়ে গেছে সেটা আর বলার অপেক্ষা রাখে না। এই কথা বলার অপেক্ষা রাখে না এই কারণে যে মাননীয় সদস্য গ্রামবাংলা থেকে নির্বাচিত হয়ে বিধানসভায় আসেন, এই বিধানসভায় দাঁড়িয়ে তার, বিশেষ করে বিরোধী দলের সদস্য হিসাবে কোনও কথা বলার অধিকার থাকে না। তার গলার আওয়াজটাকে বন্ধ করার জন্য রুলিং পার্টির পক্ষ থেকে মাননীয় সদস্যরা চিৎকার চেঁচামেচি করেন। তার গলাটাকে স্তব্ধ করে দেওয়ার জন্য এখানে যদি অত্যাচার আরম্ভ করতে পারেন, তাহলে গ্রামবাংলায় এরা কি অত্যাচার করছেন, বিশেষ করে বামফ্রন্টের কর্মিরা, এটা বলার অপেক্ষা রাখে না। এটা দুঃখের। এটা লজ্জার এবং দুঃখের। আমি এই রাজ্যপালের ভাষণের প্রথমেই বিরোধিতা করে বলতে চাই যে এই ভাষণে রাজ্যের মানুষের কথা প্রতিফলিত হয়নি। এই ভাষণ শুধু অসত্য নয়, এই ভাষণে স্ববিরোধিতার কথাবার্তাও বলা হয়েছে। স্যার, তিন নম্বর অনুচ্ছেদে বলা হয়েছে বি.জে.পি.র রথযাত্রায় পরিণতিতে পুরুলিয়ায় কয়েকটি অমূল্য জীবন নাশের একটি বিক্ষিপ্ত ঘটনা ছাড়া রাজ্যের অন্যান্য কিছু অঞ্চলে যে সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হয়েছিল জনগণের সহায়তায় প্রশাসন তা দ্রুত ও ফলপ্রসুভাবে প্রশমিত করতে পেরেছেন। কিন্তু দূর্ভাগ্যের বিষয় এখানে বলা হল না যে রথের অমূল্য প্রাণনাশের কারণ হল জ্যোতিবাবুর অপদার্থ সরকার আটকাতে পারেনি, সেই রথকে জ্যোতিবাবুর পুলিশ

পাহারা দিয়ে রাজ্যে ঘুরিয়ে দিয়েছেন। এটা কি বর্তমান সরকারের মৌলবাদি শক্তিগুলিকে পুরস্কৃত করতে সর্ববিদ অঙ্গিকার! এটাই আমার মূল প্রশ্ন। এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি নিয়ে বলা হয়েছে সাম্প্রদায়িক সম্প্রীতির কিছুদিন ধরে এখানে মিছিল চলছে। বামফ্রন্ট সরকারের ১৪ বৎসরে সার্বিক ব্যবহারকে ঢাকবার জন্য নতুন করে সাম্প্রদায়িক সম্প্রীতির আওয়াজ তুলেছেন। আওয়াজটা কেন তুলেছেন সেটা পরিষ্কার করে বলতে চাই। লাস্ট পার্লামেন্টের নির্বাচনে কংগ্রেস রাজীব গান্ধীকে সরানোর জন্য একটা ন্যাশনাল ফ্রন্ট তৈরি করা হয়েছিল, সেই ন্যাশনাল ফ্রন্টে একজন দৈত্য ছিলেন বি.জে.পি.র এক নেতা। সেই বি.জে.পি.কে নিয়ে যেন-তেন প্রকারে সাম্প্রদায়িক শক্তিগুলিকে নিয়ে কংগ্রেসকে এবং রাজীবকে হঠানোই ছিল মূল উদ্দেশ্য। লাস্ট পার্লামেন্টের নির্বাচনে কংগ্রেস হারলেও যে দৈত্যকে নামানো হয়েছিল রাজীব গান্ধী ও কংগ্রেসকে খাওয়ানোর জন্য সেই রাজীব গান্ধীকে বা কংগ্রেসকে খেয়েছিল। কিন্তু তারপরে ১১ মাসের সরকার চলতে না চলতেই ন্যাশনাল ফ্রন্টের যখন সেই রথ যখন সেই দৈত্য ন্যাশনাল ফ্রন্টের নেতা প্রধানমন্ত্রীকে খেলো সরকারের ওপর থেকে তার সমর্থন তুলে নিয়ে তখন এই রাজ্যের বামফ্রন্ট সরকার নতুন করে সাম্প্রদায়িক সম্প্রীতির গান গাইতে আরম্ভ করল। সাম্প্রদায়িক সম্প্রীতি এই পশ্চিমবাংলায় আগেও ছিল, এখনও আছে, আশাকরি ভবিষ্যতেও থাকবে, এরজন্য বামফ্রন্ট সরকারের কৃতিত্ব কিছু নেই। বরঞ্চ বি.জে.পি.র সঙ্গ নিয়ে সাম্প্রদায়িক সুড়সুড়ি দিয়ে যেন-তেন প্রকারেণ কংগ্রেস হটানোর যে উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য সফল হলেও সারা ভারতবর্ষে আগুন জ্বালিয়ে দিয়েছিল। তাই নতুন করে বামফ্রন্ট সরকারকে বাম সম্প্রীতির গান গাইতে হচ্ছে। স্যার, এখানে দেখবেন ৩নং অনুচ্ছেদে লেখা আছে তফসিলিদের ব্যাপারে। সে ব্যাপারে আপনাকে পরিষ্কার করে বলতে চাই তফসিলি জাতির উন্নয়ন সাধনের জন্য অনেক ব্যবস্থা নিয়েছেন। তফসিলি জাতি ও উপজাতির জন্য বিভিন্ন জায়গায় নলকূপের ব্যবস্থা করেছেন, এই ধরনের কথা এই পবিত্র বিধানসভায় শুনলে আমাদেরই লজ্জায় মাথা নত হয়ে যায়। এরা তফসিলিদের কথা বলেন এই বামফ্রন্ট সরকার, গরিব মানুষের কথা বলে। অথচ আমরা দেখছি সাধারণ খেটে-খাওয়া মানুষ, তফসিলি জাতি, তফসিলি উপজাতি কিছু প্রতিক্রিয়াশীল লোকের জন্য বিভিন্ন সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। অথচ রাজ্য সরকার রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলেছেন বামফ্রন্টের কৃতিত্ব অস্বীকার করা যাবে না। তফসিলিদের জন্য অনেক কিছু ব্যবস্থা নিয়েছেন। পরিষ্কার করে একটা কথা লেখা আছে, স্যার এই বামফ্রন্ট সরকার ইংরাজি ভাষা তুলে দিতে চান, নিশ্চয় বাংলাটা ভালো বোঝেন। আমি একটা কথা বলি রাজ্যপালের ভাষণের মধ্যে স্ব-বিরোধী কথা লেখা আছে এবং আপনার কাছে জানতে চাই, এর পরিষ্কার মানেটা কি? যেটা লেখা আছে, সেটা আমি ঠিক বুঝতে পারিনি। তফসিলি জাতি, তফসিলি উপজাতি এবং সমাজের অন্যান্য দুর্বলতর শ্রেণীর বিরুদ্ধে সংগঠিত কোনও হিংসাত্মক ঘটনা ঘটেনি, এটা পরিষ্কার করে লিখেছেন। তিন নম্বর অনুচ্ছেদের দ্বিতীয় প্যারাতে তফসিলি জাতি, উপজাতি কিংবা সমাজের দুর্বলতর শ্রেণীর বিরুদ্ধে কোনওরকম হিংসাত্মক ঘটনা ঘটেনি আবার তার পরের লাইনে লিখেছেন তফসিলি জাতি, তফসিলি উপজাতিভুক্ত মানুষের বিরুদ্ধে নৃশংসতার ঘটনাসমূহের দ্রুততর নিষ্পত্তি সুনিশ্চিত করতে আমার সরকার বিশেষ আদালতের ব্যবস্থা করেছেন। ওখানে আমি বাংলা ভাষাটা বুঝতে পারিনি। এটা আমি পরিষ্কার করে জানতে চাইছি। তফসিলি জাতি, উপজাতি এবং সমাজের অন্যান্য দুর্বলতর শ্রেণীর মানুষের বিরুদ্ধে সংগঠিত কোনও

হিংসাত্মক, ঘটনা ঘটেনি আবার দ্বিতীয় প্যারাতে সেই একই কথা লিখছেন। যদি কোনও গোলমাল না হয়েই থাকে, কোনও হিংসাত্মক ঘটনা না হয়ে থাকে তাহলে কেমন করে নিষ্পত্তির ব্যবস্থা করছেন? এটা স্ব-বিরোধী কথা। এটা পরিষ্কার করে বলতে হবে। স্যার, আর একটা জিনিস আমি বলছি, ৪ নম্বর অনুচ্ছেদে লেখা আছে জমি বিলির কথা, আমার জিজ্ঞাস্য, বামফ্রন্ট সরকার একযুগ রয়েছেন এখনও সরকারের ন্যস্ত জমি বিলি হল না। এটা কি সরকারের কৃতিত্বের দিক না অন্ধকারের দিক? ১৪ বছর অতিক্রম করেছে এবং ১৫ বছরে পদার্পণ করেছে। ১৪ বছরে সমস্ত জমি ন্যস্ত হল না। আমি যা জানতে চাই, এইবারে বামফ্রন্ট সরকার কত জমি কোন কোন অংশকে দিয়েছেন? তারা কিন্তু সেই ভাঙা রেকর্ডের মতন একই কথা বলে যান যে আমরা বহু জমি বিলি করেছি। গ্রামাঞ্চলে উন্নতিসাধন করেছি। খেটে খাওয়া মানুষকে অনেক জায়গা পাইয়ে দিয়েছি। কিন্তু এখনও পর্যন্ত কোনও পরিষ্কার চিত্র নেই। সরকারের হাতে কত ন্যস্ত জমি আছে, কত বন্টন হয়েছে, আর কত বছর সময় লাগবে। এখনও পর্যন্ত রাজ্যপালের ভাষণে পরিষ্কার করে কোথাও কিছু নেই। সবচেয়ে বড় সমস্যা পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যে আছে কিনা জানিনা বা জানা নেই বেকার সমস্যার কথা, এর আগেও বলেছি, এখনও পরিষ্কার করে বলতে চাই, আজকে যদি সরকারি হিসাব পাওয়া যায় তাহলে আজকে দেখা যাবে ১৪ বছরে বেকার সমস্যা অনেক বেড়েছে। না বেকার সমস্যা কমেছে? এই ব্যাপারে আজকে পরিষ্কার করে কিছু লেখা নেই। আমি আপনাকে একটা অঙ্ক স্যার বলতে চাই, ২৪ বছরের যুবক ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার আগে তার মানে আশার আলো জেগেছিল, ভেবেছিলো সে আলো দেখতে পাবে, যে যুবকটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখে রেখেছিল চাকরি পাবার আশায়।

[7-45 — 7-57 P.M.]

স্যার, ১৯৭৭ সালে ২৪ বৎসর বয়সে যে বেকার যুবক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছিল, আজকে তাদের বয়স ৩৮ হতে চলেছে, কিন্তু এখনও পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তারা কোনও কল পেল না। আর ১৯৭৮, ১৯৭৯ বা ১৯৮০ সালে যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে, তাদের চাকরি পাওয়াতো দূরের কথা তারা একটা কল পর্যন্ত পাবে না। ১৯৭৬ সালে যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে আজকে তারা শুধু কল পাচ্ছে, কিন্তু চাকরি পাওয়ার কোনও গ্যারান্টি তাদের নেই। আজকে যারা স্কুল ফাইনাল পাশ করে, উচ্চ মাধ্যমিক পাশ করে, গ্র্যাজুয়েট হয়ে এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে, তাদের ব্যাপারে কোনও আশার আলো আমরা দেখতে পাচ্ছি না, তাদের জীবনে চাকরি পাওয়া তো দূরের কথা, একটা কল পর্যন্ত তারা পাবে না। অথচ রাজ্যপালের ভাষণে বেকার সমস্যার সমাধানের ব্যাপারে কোথাও একটা কথা লেখা নেই, এটা খুবই দুর্ভাগ্যজনক। স্যার, সারা পশ্চিমবাংলায় বিদ্যুৎ একটা প্রবলেম হয়ে দাঁড়িয়েছে, আমি অনুরোধ করব মাননীয় মুখ্যমন্ত্রী তার জবাবি ভাষণ দেওয়ার সময় বলবেন, যে আমার সরকার বিদ্যুৎ উৎপাদনে পুরোপুরি ব্যর্থ হয়েছে। স্যার, রাজ্যপালের ভাষণে বলা হয়েছে শিল্প বিনিয়োগের কথা। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন এই রাজ্যে শিল্পে বিনিয়োগের একটা উজ্জ্বল সম্ভাবনা বৃদ্ধি পেয়েছে কিন্তু এটা খুবই হাস্যকর ব্যাপার বলে আমার মনে হয়েছে। কারণ, এই রাজ্যে বিভিন্ন শিল্পে দীর্ঘদিন ধরে লক-আউট চলছে, চারিদিকে বিভিন্ন কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, অথচ

রাজ্যপাল তার ভাষণে বলছেন আমাদের রাজ্যে শিল্পের সম্ভাবনা উজ্জ্বল। এর থেকে সহজেই অনুমেয়, যে রাজ্যপাল তার ভাষণে অসত্য কথা বলেছেন। এতো অদ্ভুত জিনিস, তাই আমি রাজ্যপালের এই ভাষণের তীব্র বিরোধিতা করছি। স্যার, এবার স্বাস্থ্যের কথা বলি স্বাস্থ্য হচ্ছে একটা গুরুত্বপূর্ণ জিনিস, কিন্তু এই রাজ্য সরকার মানুষের জীবন নিয়ে ছেলেখেলা করছে। স্বাস্থ্য খাতে কোটি কোটি টাকা খরচ হচ্ছে, অথচ মফস্বল শহরে বা সদর মহকুমা হাসপাতালে প্রয়োজনীয় কোনও ওষুধ পাওয়া যায় না। এমনকি নূন্যতম ওষুধ, যেটা সব হাসপাতালেই থাকা দরকার সেসব ওষুধও হাসপাতালগুলোতে থাকে না। হাসপাতালে যদি ওষুধই না থাকে, তাহলে নতুন হাসপাতাল করে কি হবে, হাসপাতালে ডাক্তার, স্টাফ রেখে কি হবে? গ্রামবাংলার হাসপাতালগুলোতে কুষ্ঠ রোগ ও কুকুরে কামড়ানোর কোনও ওষুধ নেই। গ্রামবাংলার হাসপাতালগুলো থেকে এই সমস্ত রোগিকে রেফার করে পাঠানো হচ্ছে ক্যালকাটা মেডিক্যাল কলেজে, পি.জি. হাসপাতালে, নীলরতন হাসপাতালে। গ্রামের হাসপাতালের কোনও ক্ষমতা নেই, তারা সবকিছু কলকাতায় রেফার করে দিচ্ছে। বামফ্রন্টের ১৪ বছর রাজত্বে এই হচ্ছে স্বাস্থ্যের ব্যবস্থা, অথচ সেই স্বাস্থ্যের ব্যাপারে রাজ্যপালের ভাষণে পরিষ্কার করে কোনও কথা লেখা নেই। আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করি এইজন্য যে রাজ্যপালের ভাষণে সত্যতা নেই, অধিকাংশ অসত্য ভাষণ এখানে প্লেস করা হয়েছে এবং স্ববিরোধী ভাষণ এখানে রাখা হয়েছে। স্যার, এখানে কিছু মাননীয় সদস্যকে রাখা হয়েছে যারা বিরোধী দল যখন বামফ্রন্টের দুর্নীতির কথা বলবে তখন সমস্ত জিনিসটাকে চাপা দেওয়ার জন্য কায়দা করে বাধা সৃষ্টি করবে। এত বাধা সত্ত্বেও আপনাদের শেষ কথা বলে যাচ্ছি ১৪ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকায় যেভাবে দুর্নীতি দেখা দিয়েছে, যেভাবে গরিব মানুষকে শোষণ করছে তাতে গ্রামের নির্যাতিত মানুষ তাদের ক্ষমা করবে না। তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় সদস্য ননী কর মহাশয় এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। এইমাত্র মাননীয় সদস্য অসিত মাল বহু পড়াশুনা করে রাজ্যপালের ভাষণের তৃতীয় অনুচ্ছেদ স্ববিরোধী উল্লেখ করেছেন। উনি জানেন না হয়ত আমাদের এই পশ্চিমবঙ্গের তফসিলি জাতি তফসিলি উপজাতি সম্প্রদায়ের বিরুদ্ধে কোনও সংগঠিত আক্রমণ হয়নি। কিন্তু কোনও জায়গায় যদি ব্যক্তিগত আক্রমণ হয়ে থাকে তাহলে তার বিরুদ্ধে যে যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা আছে। আজকে কলিঙ্গ লেনের সেই মর্মান্তিক দুর্ঘটনা যাকে হত্যাকান্ড বলা যায় সেই সম্বন্ধে যখন আলোচনা হচ্ছিল তখন ওদের দলের কিছু কিছু সদস্য গ্রামবাংলার প্রতিনিধিদের প্রতি কটাক্ষ করেছেন। কিছু মাননীয় সদস্য তার প্রতিবাদ করেছিলেন। এটাই ছিল ওদের নীতি, সেই নীতিতেই ওরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করেছেন। গ্রামাঞ্চলের মানুষের জন্য শতকরা ৫০ ভাগ যোজনা বরাদ্দ বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করা হয়েছে, ওরা তারই বিরোধিতা করেছেন। ওদের আমলে সেটা হয়নি। ১৪ বছর ধরে আমাদের পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে গ্রামকে গুরুত্ব দিয়ে গ্রামের জন্য পরিকল্পনাকে বিকেন্দ্রীত করার ক্ষমতাকে বিকেন্দ্রীত করার ব্যবস্থা করা হয়েছে, এটা ওরা সহ্য করতে পারছেন না। তাই বস্তা পচা একই কথা একই জিনিস ওরা বারে বারে বলছেন এবং এমন কথা বলছেন যা ওদের রাজনৈতিক স্বার্থের বিরুদ্ধে যাচ্ছে। প্রথম ২ দিন ধরে ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর

যে আলোচনা হয়েছিল তার রিপোর্ট থেকে দেখছি ওরা রাজ্যপালের ভাষণ তুলে দিতে বলছেন। এই গণতান্ত্রিক সংসদীয় ব্যবস্থা যখন ওদের রাজনৈতিক স্বার্থকে রক্ষা করছে তখন ওরা তার বিরোধিতা করছেন, সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করার দায়িত্ব ওদের নেই। গণতন্ত্রের প্রতি আসলে ওদের কোনওরকম আকর্ষণ কিছু নেই, কারণ, বিপদ জনগণের পক্ষ থেকে আসছে। গ্রামের মানুষ ওদের আমলে অবহেলিত ছিল, এই সরকার ওদের নীতি অনুসরণ না করে বিগত ১৪ বছর ধরে যা করে এসেছেন রাজ্যপালের ভাষণে তা প্রতিফলিত হয়েছে, সেজন্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি। অসিত মাল মহাশয় বললেন পুরুলিয়ায় কেন রথকে আটকে দেওয়া হল না। গণতন্ত্রের প্রতি যদি ওদের কোনওরকম সম্মান বোধ থাকত তাহলে যে পদ্ধতিতে রথযাত্রার বিষয়টা কেন্দ্রীয় সরকার সমস্ত রাজনৈতিক দলকে নিয়ে আলোচনা করছিলেন, সেই আলোচনা চলছিল, সেই আলোচনা ভেঙে সেই রথকে আটকে দেওয়ার কথা বলে তারা প্ররোচনা সৃষ্টি করতে চাইছেন। আলোচনায় যখন সিদ্ধান্ত হয় তখন সেই রথকে আটকে দেওয়া হল বিহারে, তখন সাম্প্রদায়িক পরিস্থিতি আমাদের রাজ্যে তুঙ্গে ছিল। জনসাধারণকে সংগঠিত করেছিলেন যাতে সাম্প্রদায়িক বিষ এই রাজ্যের কোনও ক্ষতি করতে না পারে, কোনও হানাহানি করতে না পারে। সেখানে জনগণকে সংগঠিত করার কোনও দায়িত্ব পালন করেছিলেন? আমাদের জেলায় ওদের একজন নেতা আছেন। ওদের সংগঠনের মাথায় বসে আছেন। ওদের আবার কেউ কেউ বলেন তাকে জোর করে চাপিয়ে দেওয়া হয়েছে। সেই নেতা নির্বাচনে প্রার্থি হলে পঙ্গু হয়ে যান, ভাল করে চলাফেরা করতে পারেন না, ভোট ভিক্ষা করেন। আবার অন্য ঘটনাও দেখা গেল। সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা চলছিল গোটা ভারতবর্ষ জুড়ে, তখন তার অসীম শক্তি দেখা গেল। তার কণ্ঠস্বরের শক্তি বোঝা গেল, গণতন্ত্রকে রক্ষা করার জন্য হয় উনি পুলিশকে আহ্বান জানালেন পুলিশের গাড়িতে আগুন লাগাও বলে। ওর কর্মী, ক্যাডারদের পিস্তল দিয়ে এই সরকারকে আক্রমণ করে ফেলে দেওয়ার ডাক দিলেন ইত্যাদি অনেক কথা বললেন। এইসব হচ্ছে ওদের গণতন্ত্রের প্রতি প্রেম! সাম্প্রদায়িক হানাহানির সময় কোনও লেখা দেখিনি যে, তিনি জনগণের কাছে আবেদন করেছেন, জনগণকে সংগঠিত করেছেন, আন্দোলন করেছেন। গণআন্দোলন ছাড়া আর কোনও ব্যবস্থা হতে পারে না। সাম্প্রদায়িক শক্তি যখন সক্রিয় ছিল সেই সময় মানুষকে সচেতন করার কাজে প্রশাসন খুবই সজাগ ছিল এবং প্রশাসনিক ব্যবস্থা আমাদের রাজ্যে খুবই সুদৃঢ় ছিল। আমাদের রাজ্যে যারা গন্ডগোল লাগাতে চায় তাদেরকে ওরা ব্যবহার করেছেন যাতে করে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা বেড়ে যায়। কলিঙ্গ লেনে সেই দলকে ব্যবহার করেছে। এমন কি নাকাশিপাড়া, মালদহের সুজাপুরে যে ঘটনা ঘটেছে, ঐসব ঘটনায় ষড়যন্ত্র করেছে কি করে একটা অশান্তি সৃষ্টি করা যায়, কি করে দাঙ্গা-হাঙ্গামা সৃষ্টি করা যায়, কি করে বিভেদ সৃষ্টি করা যায়। আসলে গণতন্ত্রের পতাকা বহিবার ওদের কোনও অধিকারই নেই। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 7.57 p.m. till 12.00 noon on Wednesday, the 6th March, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 6th March 1991 at 12-00 Noon.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 13 Ministers, 6 Ministers of State and 180 Members.

[12-00 — 12-10 P.M.]

(সেভারেল অপোজিশন মেম্বারস রোজ টু স্পিক)

(নয়েজ)

### DISCUSSION ON POLICE FIRING AT RAJABAZAR

**Mr. Speaker :** Now Mr. Somendra Nath Mitra (noise) I have already called upon Shri Somendra Nath Mitra to speak.

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার, গতকাল রাজাবাজারে বেআইনি বাড়ি ভাঙার নাম করে পুলিশ যেভাবে অত্যাচার করেছে আমার মনে হয়না যে ব্রিটিশ আমলে পুলিশ এইভাবে অত্যাচার করতে পারত। সেখানে ৪ তলা বাড়ি তৈরি হল, সেই বাড়িতে লোক ঢুকে গেল। স্যার, আমরা কখনও আপত্তি করি নি যে বেআইনি বাড়ি ভাঙা হবে না। বেআইনি বাড়ি ভাঙার দাবি আমরা করেছিলাম। স্যার, দুটি ঘটনা আমরা দেখলাম—একটা রাজাবাজারে এবং আর একটা কলিন্স লেনে। অথচ স্যার, রাইটার্স বিল্ডিং এবং লালবাজারের মধ্যে ডানকান হাউসের উপরের ছাদ বিক্রি করে বেআইনি বাড়ি তৈরি হল, সেই বাড়ি ভাঙা হল না। ফ্লুলির উপর বেআইনি বাড়ি তৈরি হল, সেই বাড়ি ভাঙা হল না। পার্ক স্ট্রিটের উপর নিক্কো বিল্ডিং-এর ছাদ বিক্রি করে বাড়ি তৈরি হল। সেইসব বাড়ি নামী দামী ব্যবসায়ীরা উপভোগ করছে তা কিন্তু ভাঙা হচ্ছে না। আর বড়বাজার অঞ্চলে তো বেআইনি বাড়িতে ভর্তি হয়ে গিয়েছে। আমরা কোথাও বলছি না যে বেআইনি বাড়ি ভাঙা হবে না। কিন্তু স্যার আমরা দেখছি বেআইনি বাড়ি ভাঙ্গার নাম করে এইভাবে মানুষকে খুন করা হচ্ছে। ৭ জন লোক সেখানে মারা গিয়েছেন, ১১ জন লোক বুলেট ইনজুরিতে আহত হয়ে আছেন, তারা যে কোনও মুহূর্তে মারা যেতে পারেন।

**(ভয়েস ঃ-শেম শেম)**

কলিন্স লেনে দেখলাম ৬১ জন মানুষ মারা গেলেন। হঠাৎ সেই শোকস্তব্ধ এলাকাতে কর্পোরেশন এবং পুলিশ গিয়ে বাড়ি ভাঙ্গতে শুরু করে দিল। রাজাবাজারে ধরবাগানে এলাকা, বস্তি এলাকা। যার সামনে সি পি আই-এর পার্টি অফিস রয়েছে সেই পার্টি অফিসের সামনে

৪তলা বাড়ি তৈরি হল। সেই বাড়িতে মানুষ গিয়ে বাস করছে। তাদের কোনও ইন্টিমেশন দেওয়া হল না, তাদের কোনও নোটিশ দেওয়া হল না, তাদের বলা হল না যে তোমরা এই বাড়িতে আছ, তোমাদের স্থানান্তরিত করে তবেই এই বাড়ি ভাঙ্গব। এই সমস্ত না করে হঠাৎ সেই বাড়ি ভাঙ্গতে শুরু করল এবং পুলিশ সেখানে গিয়ে বাড়ি ভাঙ্গার নাম করে সেখানে অত্যাচার শুরু করল। স্থানীয় লোকেরা বলেছিল যে মেয়রকে আসতে হবে কারণ মেয়রের কাছে আমরা বলব যে পুলিশ এবং কর্পোরেশনের লোকেরা যে টাকা নিয়েছে সেইটাকা আমাদের ফেরত দেওয়া হোক। আমাদের টাকা ফেরত দেওয়া হলে আমরা নিজেরাই বাড়ি ভেঙ্গে দেব। সেই কথা শোনা হল না। পুলিশের এবং কর্পোরেশনের কর্মচারিদের দুর্নীতিকে ঢাকবার জন্য পুলিশ নির্বিচারে সেখানে গুলি করল এবং দুটি সম্প্রদায়ের মানুষ খুন হল। একটা হচ্ছে কেশব সেন স্ট্রিটের সঞ্জয় দাস নামে একজন হরিজন বালক। ১৮ বছরের ছেলে, সে তার ব্যবসার তাগাদা করে ফিরছিল পুলিশের গুলি তার মাথায় গিয়ে লাগল। আর একটা হচ্ছে পার্শী বাগানে রাজাবাজার এলাকায় ৫ জন মানুষ। এমন কি রাজ সেলুনের মধ্যে কাজ করছিল সেখানে ঢুকে তাকে খুন করা হল। স্যার, কোন রাজত্বে আমরা বাস করছি? এর মানে কি বেআইনি বাড়ি ভাঙ্গা? এই বেআইনি বাড়ি ভাঙ্গার নাম করে যে অত্যাচার করা হচ্ছে তাতে কলকাতার মানুষকে আতঙ্কগ্রস্ত করে তুলেছে। এরপরে হয়ত বলা হবে যে কংগ্রেস বেআইনি বাড়ি ভাঙ্গার ক্ষেত্রে আপত্তি করছে। আমরা বেআইনি বাড়ি ভাঙ্গতে আপত্তি করছি না। আমি শুধু একটি কথা বলতে চাই যে, বছরের পর বছর ধরে যে বাড়ি তৈরি হল, যেখানে মানুষ বসবাস করছে, সেখানে তাদের একটা অলটারনেট বাসস্থানের ব্যবস্থা না করে হঠাৎ পুলিশ এবং কর্পোরেশনের লোকেরা গিয়ে সেখানে বাড়ি ভাঙ্গতে শুরু করল। আমি আপনার কাছে অনুরোধ করব, আপনি নির্দেশ দিন, সরকারের যে কোনও মন্ত্রী সেখানে গিয়ে দেখুন। আজকে সেই এলাকায় ধর্মঘট পালিত হচ্ছে। সামনে রমজানের মাস সেখানে মৃত্যুর জন্য একটা হাহাকার হচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এবং মুখ্যমন্ত্রী যিনি পুলিশ মন্ত্রী তার কাছেও অনুরোধ করব এবং দাবি করব যে, যে সমস্ত পুলিশ অফিসার এবং যে সমস্ত পৌর কর্মচারিরা ঘুস নিয়েছেন, সেই ঘুস নেবার অভিযোগকে ঢাকবার জন্য যারা নির্বিচারে খুন করল, সেই সমস্ত মানুষকে শুধু বরদাস্ত নয়, তাদের বিরুদ্ধে খুনের অভিযোগ দায়ের করে খুনের মামলা করতে হবে। আমি আশা করব যে এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় তার বিবৃতি এখানে পেশ করবেন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে যে সংবাদ আমরা দেখেছি তাতে রাজাবাজারে অঞ্চলের বাড়ি ভাঙ্গা নিয়ে পুলিশের গুলি চালনায় কত জন মারা গেছে সেটা সংবাদে ভাল করে বোঝা যায়নি। গুলি চালনা ছাড়াও সেখানে বোমায় মানুষ আহত হয়েছে। এখন এই বিষয়ে কোনটা সত্য, কোনটা মিথ্যা সেটা আলোচনা করলে বোঝা যাবে। তবে এই ঘটনা যে মর্মান্তিক সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তবে এটা দেখতে হবে যে কলকাতা শহরের বাড়ি ভাঙ্গার ব্যাপারে একদিকে আমরা বক্তৃতা করছি যে বে-আইনি বাড়ি ভাঙ্গতে হবে, অন্য দিকে সেই বাড়ি ভাঙ্গতে গেলে সেখানে দলবল নিয়ে, সমাজ-বিরোধীদের নিয়ে সেটা রুখবার চেষ্টা করা হবে। অনেক কিছু এর পিছনে আছে। কাজেই আমি আপনার কাছে অনুরোধ করব যে আজকে প্রশ্নোত্তর পর্ব, মেনশন ইত্যাদি বন্ধ রেখে

এই বিষয়ে আলোচনা করা হোক। এই আলোচনা হওয়া দরকার কারণ বেশ কয়েকজন মানুষ মারা গেছে এই বাড়ি ভাঙ্গাকে কেন্দ্র করে। সে জন্য আমি আলোচনা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে শচীনবাবু যে প্রস্তাব করেছেন, এই প্রস্তাব প্রস্তাবাকারে আসুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হাউস অ্যাডজর্ন করে দিন এক ঘণ্টা হোক বা আধ ঘণ্টার জন্য তারপর আবার হাউস বসুক এবং আলোচনা করুন। কিন্তু আপনি গতকালের মতো সভায় এসে প্রত্যেককে একবার করে বলতে দিলে এক ঘণ্টা সময় চলে যাবে। কাজেই সেটা না করে আপনি হাউস অ্যাডজর্ন করে দিন সুয়ো মটো ফ্রম ইওর সাইড এবং তারপরে আলোচনা করার সুযোগ দিন। আমি এই প্রস্তাবকে স্বাগত জানাচ্ছি। কিন্তু এই রকম বেকায়দায় ফেলার কৌশল না করে সরাসরি গণতান্ত্রিক রীতিনীতি মেনে, পরিষদীয় রীতিনীতি মেনে যদি আলোচনার সুযোগ দিতে চান তাহলে আমি আমার দলের পক্ষ থেকে ওয়েলকাম করব প্রোভাইডেড হাউস অ্যাডজর্ন করুন এবং ১ ঘণ্টা বা আধ ঘণ্টা পরে এই বিষয়ে আলোচনা করা হোক।

[12-10 — 12-20 P.M.]

**মিঃ স্পিকার :** আমি এই সবের উপর তিনটে অ্যাডজর্নমেন্ট মোশন নোটিশ পেয়েছি। আমার খুবই ইচ্ছা এটা অ্যালাও করা। কিন্তু দেখছি, যারা মোশন দিয়েছেন, তাদের রিকুইজিট স্ট্রেংথ নেই। রুল অনুযায়ী মোশন ফল করে যাবে অথচ সুব্রত মুখার্জির প্রপোজাল হচ্ছে অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাও করুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমি তা বলিনি। আমি বলেছি, আপনি সুয়োমোটো হাউস অ্যাডজর্ন করুন।

**মিঃ স্পিকার :** আমাকে বলতে দিন। আপনারা তিন জন অ্যাডজর্নমেন্ট মোশন দিয়েছেন, আই ক্যান অ্যালাও দি অ্যাডজর্নমেন্ট মোশন, আই হ্যাভ এ মাইন্ড টু অ্যালাও ইট। কিন্তু আমি যখন আপনাদের সংখ্যা গুনছি, আপনাদের অ্যাডজর্নমেন্ট মোশনকে সমর্থন করার স্ট্রেংথ আপনাদের নেই। তাহলে মোশন অ্যাকর্ডিং টু রুল ফল করে যাচ্ছে। আই ডোন্ট ওয়ান্ট টু ডিপ্রাইভ ইউ। কিন্তু অ্যাকর্ডিং রুল আপনাদের যা রিকুইজিট স্ট্রেংথ প্রয়োজন তা আপনাদের নেই। আমাকে তো রুল ফলো করতে হবে?

**শ্রী সৌগত রায় :** আজকে তো হাউস আগে বসছে। নর্মালি একটায় হাউস বসে। দুটো পর্যন্ত কোয়েশ্চেন আওয়ার চলে, তারপর অ্যাডজর্নমেন্ট মোশন ইত্যাদি টেকেন আপ হয়। সুতরাং আজকে যদি আপনি একটা পর্যন্ত দেখেন, তারপর যদি দেখা যায় যে রিকুইজিট স্ট্রেংথ আছে, তখন আপনি অ্যালাও করবেন। সেই রকম ব্যবস্থা গ্রহণ করুন।

**মিঃ স্পিকার :** যদি আপনাদের মত হয় যে কোয়েশ্চেন হোক, তাহলে আমি কোয়েশ্চেন আওয়ার টেক আপ করি। এরমধ্যে যদি আপনারা মনে করেন আপনাদের রিকুইজিট স্ট্রেংথ হয়ে যাবে, আই ক্যান টেক আপ দি অ্যাডজর্নমেন্ট মোশন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, রুলিং পার্টি তো সাপোর্ট করছে?

**মিঃ স্পিকার ঃ** অ্যাকর্ডিং টু রুলস, রুলিং পার্টি অ্যাডজর্নমেন্ট মোশনকে সাপোর্ট করতে পারে না।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** কেউ তো অপোজ করেনি?

**মিঃ স্পিকার ঃ** আই অ্যাম নট গোয়িং ইন দ্যাট। আপনি কী বলতে চান, আপনাদের স্ট্রেংথ থাক বা না থাক, অ্যাডজর্নমেন্ট অ্যালাও করতে হবে?

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** লেট দেম অপোজ।

**মিঃ স্পিকার ঃ** রুলিং পার্টি ক্যানট সাপোর্ট দি অ্যাডজর্নমেন্ট মোশন। দে হ্যাভ টু অপোজ ইট। হাউ ক্যান দে সাপোর্ট?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের মনোভাব খুব পরিষ্কার। রুল অনুযায়ী অ্যাডজর্নমেন্ট মোশন দেবেন কি দেবেন না, সেটা আপনাদের ব্যাপার। কিন্তু আমরা আলোচনা চাই, এই কথা পরিষ্কার। যে অপরাধ ওরা করে যাচ্ছেন, কালকে থেকে আজ পর্যন্ত, আমরা আলোচনা চাই।

(গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, বামফ্রন্টের তরফ থেকে মুখ্য সচেতক যে প্রস্তাব এখানে দিয়েছেন, তা আমরা সমর্থন করছি। আমরা প্রথমে দেখলাম সৌমেনবাবু যেভাবে এখানে বক্তব্য রেখেছেন, আমরা সংবাদপত্রে যা দেখেছি, তাতে বোঝা যাচ্ছে পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ। সেখানে সাতজন মারা গেছে, আহত হয়েছে অনেক এই পরিস্থিতি। এই পরিস্থিতিতে দাঁড়িয়ে সেখানে কি ঘটনা ঘটল সেটা জানার জন্য এখানে আলোচনার প্রয়োজন। কারণ সেখানে একটা অন্য পরিস্থিতির উদ্ভব হতে যাচ্ছিল। আমরা আলোচনা চাই, কিন্তু ওদের মধ্যে এই বিষয়ে মত পার্থক্য দেখা দিয়েছে। সৌমেনবাবু দাবি করলেন আলোচনার, আর ওরা প্রস্তাব আকারে আনতে চাইছেন। আমি স্যার, প্রথমে প্রস্তাব রাখছি, প্রশ্নোত্তর পর্ব এর চেয়ে এটা গুরুত্বপূর্ণ এবং এই বিষয়ে প্রথমে আলোচনা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নারকেলডাঙ্গা গ্যাস স্ট্রিট এলাকায় বেআইনি বাড়ি ভাঙার নাম করে রাজাবাজার-এ যে পৈশাচিক নারকীয় হত্যাকান্ড হয়েছে—আমি আজকে সকাল ৯।। থেকে ১১টা পর্যন্ত ঐ পুলিশি তান্ডব অধ্যুষিত এলাকা পরিদর্শন করেছি। আমি ওখানে অসংখ্য মানুষের সঙ্গে যোগাযোগ করেছি, গ্যাস স্ট্রিটে বাড়ি ভাঙা হল, অথচ কেশবচন্দ্র স্ট্রিটে, আচার্য প্রফুল্লচন্দ্র রায় রোডে চাপ চাপ রক্ত পড়ে আছে। পুলিশ যেখানে ইচ্ছে গুলি চালিয়েছে, হোটেলে, সেলুনে, বিড়ি পাতার দোকানে, সমস্ত জায়গায় পুলিশ খুন করবার জন্য গুলি চালিয়েছে, মানুষের মাথায় গুলি করেছে। বিভিন্ন ব্যক্তির কাছ থেকে আমি শুনেছি অন্তত ৫০ রাউন্ড গুলি চালিয়েছে, ৫০ রাউন্ডের বেশি ছাড়া কম নয়। সরকার বেআইনি বাড়ি ভাঙতে চাইছে, ভাল কথা, কিন্তু তাদের জানা উচিত ছিল বাড়ি

ভাঙতে গেলে রেজিস্টেন্স আসবে এবং একটা দায়িত্বশীল সরকার তারজন্য প্রিকোশন নিয়ে যাবে না, এই ভাবে গুলি চালাবে? আমি শুনেছি একটা সাদা রঙের অ্যাম্বাসাডার গাড়িতে লাল আলো জ্বলছিল এবং সেই গাড়ি থেকে নির্বিচারে গুলি চালানো হয়েছে এবং সেখানে কতজন মারা গেছে এখনই তা বলা যাচ্ছে না। আমাদের দাবি, এখানে অ্যাডজর্নমেন্ট মোশন, বিবৃতি বা আলোচনা নয়, মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীকে এ বিষয়ে জবাব দিতে হবে। সেখানে কেন নির্বিচারে গুলি চালানো হল, এর জবাব তিনি যতক্ষণ না দেবেন ততক্ষণ আমরা অন্য কিছু মানব না। আপনি পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীকে ডেকে পাঠান। বেআইনি বাড়ি ভাঙাকে কেন্দ্র করে ওখানে কেন গুলি চালানো হল? সত্যি সত্যিই গুলি চালাবার মতো বাস্তব পরিস্থিতি সেখানে ছিল কিনা আমরা জানতে চাই? মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীকে আগে এই প্রশ্নের জবাব দিতে হবে। তার আগে কোনও আলোচনা হতে পারে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিন্স লেনের বাড়ি ভেঙে পড়ার ঘটনার বিষয়ে গতকাল আপনি প্রথমেই বিভিন্ন দলের মতামত নিয়েছিলেন যে, সেটা নিয়ে আলোচনা হওয়া উচিত কিনা অন্য কাজ স্থগিত রেখে এবং আমরা সকলেই বলেছিলাম যে সম্পর্কে। আমরা বলবার পরে আপনি নির্দেশ দিয়েছিলেন যে, সেটা নিয়ে আলোচনা হবে। আজকে এত বড় একটা ঘটনা ঘটে গেল, একটা পৈশাচিক হত্যাকান্ড, স্যুট টু কিল-এর ঘটনা ঘটে গেল—লোকগুলি ছিল নিরস্ত্র, বড়জোর ইঁট পাটকেল মারতে পারে—পাঁচ জন মারা গেছে বলা হচ্ছে, অনেক বেশি মারা গেছে, চেপে যাওয়া হচ্ছে। আজকে সমস্ত কাজ স্থগিত রেখে এখনই এবিষয়ে আলাপ আলোচনা করা হোক এবং পুলিশমন্ত্রী এসে জবাব দিন। এটাই আমি চাইছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে সংবাদপত্রে এ সম্পর্কে যে খবর আমরা দেখেছি তাতে বিষয়টি খুব একটা পরিষ্কার নয় যে, পুলিশের গুলিতে কজন মারা গেছেন এবং কংগ্রেসিদের বোমের আঘাতে কজন মারা গেছেন। কিন্তু এটা পরিষ্কার যে, বেআইনি বাড়ি ভাঙা হচ্ছিল এবং গতকালই এই বিধানসভায় বেআইনি বাড়ি নিয়ে কংগ্রেসের পক্ষ থেকে খুব চিৎকার করে প্রতিবাদ করা হচ্ছিল। তারপরই পৌরসভার পক্ষ থেকে যখন বেআইনি বাড়ি ভাঙতে গেল তখন কংগ্রেস তাদের প্রতিরোধ করল, বোমাবাজি করল এবং তার ফলেই দুঃখজনক, দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল। ঘটনা খুবই মর্মান্তিক এর গভীর উদ্বেগ সৃষ্টি করেছে। তবে এই ঘটনার পেছনে গভীর ষড়যন্ত্র এবং পরিকল্পনা আছে। ওরা ৮ তারিখ কলকাতা বন্ধ ডেকেছেন এবং সেই বন্ধের পরিপ্রেক্ষিতেই এই চক্রান্ত ও ষড়যন্ত্র। এটা খুবই লজ্জার কথা। আমরা এ বিষয়ে এখানে আলোচনা চাই এবং আলোচনার মধ্যে দিয়ে ওদের চরিত্র উদ্ঘাটিত হোক, ষড়যন্ত্রের মুখোস খুলে যাক। তবে আমরা জানি পশ্চিমবাংলার মানুষ এবং বামপন্থী দলগুলি ওদের চক্রান্ত প্রতিরোধ করবে। ওদের দ্বারা গণতন্ত্র হত্যার বহু নমুনা আছে।

**শ্রী সুরজিৎশরণ বাগচি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকের সংবাদপত্রে আমরা যে খবর দেখলাম সে খবর নিঃসন্দেহে মর্মান্তিক এবং যে মৃত্যুগুলি ঘটেছে সেই মৃত্যুগুলির পিছনে যে ঘটনা আছে, সেই ঘটনা আজকে নিশ্চয়ই জানা দরকার। কাজেই আমি মনে করি,

এই বিষয়ে আলোচনা হোক এবং আলোচনার জন্য যে প্রস্তাব সরকার পক্ষ থেকে দেওয়া হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করি এবং আপনি এই ব্যাপারে আলোচনার অনুমতি দিন এই আবেদন আমি আপনার কাছে রাখছি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে রাজাবাজারের যে ঘটনা প্রকাশিত হয়েছে তাতে আমি অত্যন্ত মর্মাহত এবং উদ্বিগ্ন, কিন্তু গতকাল এই বিধানসভায় এই অবৈধ বাড়িগুলি সম্পর্কে যে আলোচনা হয়েছে তাতে মাননীয় কংগ্রেসের সদস্যরা বারবার বলেছেন এই ধরনের বাড়ি যেখানে হচ্ছে শুধু কলকাতায় নাকি ৮ হাজার থেকে ১০ হাজার এই ধরনের বাড়ি আছে—সেই ধরনের বাড়ি ভাঙার ব্যাপারে মত প্রকাশ করেছেন। রাজাবাজারে যে ঘটনা ঘটেছে তাতে আমরা জানতে পেরেছি সেখানে যে সমস্ত অবৈধ বাড়ি তৈরি হয়েছে সেগুলি ভাঙার জন্য সরকার থেকে যখন লোক গেছে তখন তাদের বাধা দেওয়া হয়েছে এবং কংগ্রেসের পক্ষ থেকে বাধা দেওয়া হয়েছে। সেখানে যে ধরনের ঘটনা ঘটে গেছে সেই সম্পর্কে আমাদের সরকারি পক্ষ থেকে মুখ্য-সচেতক যে প্রস্তাব দিয়েছেন তাতে আমি বলছি আজকে সমস্ত কাজ বাদ দিয়ে ঐ ব্যাপারে আলোচনা করা হোক এবং সেই আলোচনার মধ্য দিয়ে আমরা জানতে চাই সেখানে যে সমস্ত বাড়িগুলি অবৈধভাবে গড়ে উঠেছে সেই বাড়িগুলি যখন সরকারি তরফ থেকে ভাঙতে যাওয়া হল তখন কারা বাধা সৃষ্টি করেছে এবং কাদের প্ররোচনায় এই ঘটনা ঘটেছে? এটা আমাদের জানা দরকার এবং এর মধ্যে দিয়ে আমরা সাধারণ মানুষকে বোঝাতে পারব যে ৮ তারিখে যারা ধর্মঘট ডেকেছেন কলকাতায় মহানগরীতে নাকি এই ধরনের অবৈধ বাড়িগুলি যেভাবে ভেঙে পড়ছে তাতে বহু মানুষ মারা যাচ্ছে তাদের উপর দরদ দেখিয়ে ৮ তারিখে যারা ধর্মঘট ডেকেছেন যখন সেই সমস্ত অবৈধ বাড়িগুলি সরকারি পক্ষ থেকে এবং আমাদের কর্পোরেশন থেকে ভাঙার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে তখন জনমতকে বিভ্রান্ত করে এই ধরনের অবাঞ্ছিত ঘটনা যারা সৃষ্টি করছেন সেই সম্পর্কে নিশ্চয়ই আলোচনা হওয়া দরকার। আমি মনে করি এর পিছনে রাজনৈতিক উদ্দেশ্য আছে। আসল লক্ষ্য হচ্ছে, মানুষকে বিভ্রান্ত করা। আজকে সারা ভারতবর্ষ ব্যাপী রাজনৈতিক অস্থিরতা দেখা দিয়েছে। সেই অস্থিরতা পশ্চিমবাংলার বুকে টেনে এনে মানুষকে বিভ্রান্ত করতে চাইছে। সেইজন্য আলোচনা করা দরকার এবং সেই আলোচনার মধ্য দিয়ে সত্য প্রকাশিত হোক এবং তাদের মুখোস খুলে পড়ুক। এর পিছনে ষড়যন্ত্র আছে। মাননীয় মুখ্য-সচেতক যে কথা বলেছেন তারই সমর্থনে আমি বলছি, আলোচনা হোক, এটাই আমার দাবি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রাজাবাজারে গুলি চালোনার পরিপ্রেক্ষিতে সরকার পক্ষ থেকে যে প্রস্তাব দিয়েছেন যে এই বিষয়ে আলোচনা করা হোক, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি, যদিও প্রত্যেকদিন আমাদের কোয়েশ্চেন আওয়ার মাঠে মারা যাচ্ছে, এটা আমাদের অপোজিশনের অধিকার। তাসত্ত্বেও অবস্থা অত্যন্ত ভয়াবহ এবং গুরুত্বপূর্ণ। কালকে বেআইনি বাড়ি তৈরি করা নিয়ে আলোচনা হয়েছিল, তারপর আমি পরে গিয়ে শুনলাম রাজাবাজারে পুলিশ নির্মমভাবে গুলি চালিয়েছে। এখানে

একজন মাননীয় সদস্য বললেন ৭ জন মারা গেছে, কিন্তু আমি শুনেছি ৯ জন মারা গেছে। জানি না, কোনটা ঠিক। যাইহোক, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন। তিনি আজকে রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা দেবেন। সুতরাং তিনি যখন আছেন তখন কালকে রাজাবাজারে কি ঘটনা ঘটেছে সেই সম্পর্কে বিবৃতি প্রদান করুন এবং সমস্ত কিছু আমাদের অবহিত করান। আমি চাইছি আলোচনা হোক। কিভাবে পৌরসভা মাননীয় পৌরমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন তিনি সিদ্ধান্ত নেবেন কিভাবে এইসব বাড়ি ভাঙা হবে। এইসব অবৈধ বাড়ি ভাঙার ব্যাপারে আমরা একমত। কিন্তু মাসের পর পর মাস ধরে এই যে বাড়িগুলি তৈরি হল, পুলিশ ঘুস নিল, কর্পোরেশন ঘুস নিল তখন প্রশাসন নিশ্চুপ ছিল কেন? যাইহোক, এইসব অবৈধ বাড়িগুলি ভাঙতে হবে। তিনি এই ব্যাপারে বিবৃতি দিন, এই দাবি করছি এবং এই বিষয়ে আলোচনা চলুক।

**Mr. Speaker :** Hon'ble Members, I have heard all sections in the House. I have referred earlier that there are three adjournment motions on the subject. There is no doubt that since the matter is very important, urgent and pressing, the discussion should be held at the earliest opportunity. If I am to go by the adjournment notices then I have to wait till the question Hour is over and then put the adjournment motion before the House to get the support of thirty Members in favour of the motion. I don't think that it is advisable to proceed on the subject now as the matter is very delicate and all sections of the House have agreed for a discussion on the subject. So, I do not take adjournment motion as such. The procedure which is followed earlier, on such an important issue is that we waive Questions and Mentions and take up the debate immediately. The time devoted for Questions, Mentions will be devoted for the debate. I will only request the Members that this is a very important issue concerning the people of Calcutta the future of Calcutta and the well being of Calcutta. Members who will participate in debate should participate in the sense of contributing something to the solution of the problem. It is the responsibility of all of us to see that the problem is solved. This debate will continue till 1-00 Clock.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মিঃ স্পিকার মহাশয়, আমার একটা জিজ্ঞাসা আছে।

**মিঃ স্পিকার :** না, কোনও জিজ্ঞাসা নেই। মিঃ শচীন সেন, আপনার বক্তব্য রাখুন।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ যে আপনি অন্য সমস্ত বিষয়ের আলোচনা বন্ধ করে দিয়ে এই বিষয়টি আলোচনার সুযোগ করে দিয়েছেন। আমরা অবশ্য সংবাদপত্রের মারফত রিপোর্ট জানতে পেরেছি, তা ছাড়াও যেসব রিপোর্ট আমরা পেয়েছি সেগুলি হল যে কর্পোরেশন অনেক আগে থেকেই এই সব বেআইনি বাড়িগুলি ভাঙ্গবার জন্য নোটিশ দিয়েছিলেন,

**মিঃ স্পিকার ঃ** আমি আগে ভুল বলেছিলাম, বেলা একটা নয়, বেলা দুটো পর্যন্ত এই বিষয়টি নিয়ে আলোচনা হবে।

**শ্রী শচীন সেন ঃ** আজকে মাননীয় সৌমেনবাবু যখন তারা বক্তব্য রাখছিলেন তখন তার বক্তব্য শুনে যা বুঝতে পারলাম যে, তিনি সংখ্যাটা একটু বাড়িয়ে দিয়েছেন, ওর হয়ত একটু বেশি জানা আছে। আমরা যেটা জানি, এবং যা সংবাদপত্রে বেরিয়েছে তা হল এই যে, পৌরসভার কর্মচারিরা যখন ওখানে কাজ করতে গিয়েছিলেন হাউসের দাবিকে মেনে নিয়ে তারা ওখান থেকে নিরাপদে ফিরতে পারেন নি। সমাজবিরোধীদের দিয়ে তাদের সেখানে আটকে দেওয়া হয়। কর্মরত কর্মচারিদের আটকে দেওয়া হয় এবং এই নিয়ে বিবাদের সূত্রপাত হয়। সেই জায়গায় লোকজনের সাম্প্রদায়িক উস্কানিও দেওয়া হয়, কংগ্রেস (আই) দল আগামী ৮ তারিখে বন্ধ ডেকেছেন কাজেই তারা গন্ডগোল এবং বিশৃঙ্খলার সৃষ্টি করতে এইসব কাজ করেছেন। আমরা তাদের এই কাজের নিন্দা করি, এবং সঙ্গে সঙ্গে এই দাবি করি পুলিশের গুলি চালানোর ফলে যারা মারা গেছেন সেই সমস্ত রিপোর্ট আমাদের হাউসে জানানো হোক, এবং মাননীয় পৌরমন্ত্রী উপস্থিত রয়েছেন তিনিও যা জানেন তা বলে হাউসকে অবহিত করুন। সত্যিই ১১ জন মারা গেছে না সংবাদপত্রে যা বেরিয়েছে সেই ৫ জন মারা গেছে। এই ঘটনার নিন্দার ভাষা পাওয়া যায় না, এই রকম অ্যাটমোসফিয়ার ক্রিয়েট করে আইন শৃঙ্খলা নিজেদের হাতে নিয়ে যা হচ্ছে তার আলোচনা চলুক। মাননীয় বুদ্ধদেববাবু হাউসকে অবহিত করুন এবং যেসব সমাজবিরোধী এতে যুক্ত তাদের শাস্তি দেওয়া হোক। আমরা মর্মাহত এবং চিন্তিত যে শহরের উপর এই ধরনের ঘটনা দিনের পর দিন ঘটাবার চেষ্টা করা হচ্ছে।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে এমন একটি ঘটনা নিয়ে আলোচনা শুরু হচ্ছে যে ঘটনার গুরুত্ব সম্পর্কে এখানকার সদস্যরা সবাই অবহিত আছেন। একটা কথা বলা হচ্ছে যে, কংগ্রেস বেআইনি বাড়ি ভাঙ্গতে আপত্তি জানাচ্ছে। স্যার, আমাদের কংগ্রেসের পক্ষ থেকে পরিষ্কারভাবে আপনাকে এবং সরকারকে জানাচ্ছি যে, কোনও বেআইনি বাড়ি ভাঙ্গতে কংগ্রেস দলের কোনও আপত্তি নেই। এখানে সরকার দলের মাননীয় মুখ্য সচেতক বলেছেন, অবশ্য উনি একটি কথা বলেছেন যে, তিনি খবরের কাগজ পড়ে ঘটনার বিবরণ দিচ্ছেন। কিন্তু যারা ঐ এলাকায় গিয়েছিলেন এবং সচোক্ষে দেখেছেন তাদের কাছে এই ঘটনা কিন্তু অন্য দিকে মোড় নেয়। ওখানে কোনও সাম্প্রদায়িক উস্কানি দেবার প্রচেষ্টা হয়নি এবং ঐ ঘটনা সম্পর্কে তারা সবাই মর্মাহত। বিশেষ করে একটা সংখ্যালঘু সম্প্রদায়ের উপর সামনের মাসের ১৭ তারিখ থেকে যাদের রমজান উৎসব শুরু সেই রমজান উৎসবকে সামনে রেখে যে নারকীয় ঘটনা ঘটল সেই কারণে সবাই দুঃখিত, মর্মাহত। আমরা কখনই বলিনি যে, বেআইনি বাড়ি ভাঙ্গতে আমাদের আপত্তি আছে। বরং আমরা বেআইনি বাড়ি ভাঙ্গবার জন্য দাবি জানিয়েছি সরকারের কাছে এবং সেই বেআইনি বাড়ি ভেঙ্গে পড়বার জন্য আগামী ৮ই মার্চ কলকাতা বন্‌ধ ডাক দিয়েছি। বহু অনুরোধ উপরোধ করেছি, কিন্তু কোনও কাজ হয়নি। কলকাতায় প্রদীপ কুন্দলিয়ার বাড়ি ভেঙ্গে পড়া নিয়ে খুব তৎপর হয়েছেন

বললেন। তারপর আবার বাঙ্গুরদের বাড়ি ভাঙ্গল। বললেন, কঠিন হাতে ব্যবস্থা নেব। তারপর আবার এক মর্মস্পর্শী ঘটনা ঘটল কলিঙ্গ লেনে বাড়ি ভেঙ্গে পড়ল এবং সেখানে শুধু বাড়ি ভাঙ্গল তাই নয়, ৬১ জন মারা গেলেন। সেখানে আজকে এমন পরিবারও আছে যে পরিবারের একজনও বেঁচে নেই। এই ব্যাপারেও সরকার তৎপর হয়ে উঠলেন। সরকার সেখানে বাড়ি ভাঙ্গতে গেলেন। কিন্তু ঐ বাড়িতে যারা বাস করছেন সেই মানুষগুলি কোথায় যাবেন সেই ব্যবস্থা নেওয়া হল না বা রাতারাতি নোটিশও এল না যে, তাদের পরিবার পরিজনকে নিয়ে অন্য কোথায়ও চলে যেতে পারে। আপনি জানেন, সংখ্যালঘু সম্প্রদায় ওদের কোনও হাউসিং স্কীম নেই, সি আই টি কোয়ার্টার তারা পান না, সল্ট লেকে তাদের জায়গা নেই। ওদের বস্তির মধ্যে নিদারুণ কষ্টে জীবন পাত করতে হয়। কলকাতা শহরে এইরকম বহু বস্তি আছে সেখানে মানুষ যেভাবে বাস করে সেইভাবে পশুও বাস করতে পারে না। আমি দেখেছি, সেখানে নর্দমার এত দুর্গন্ধ যে, নাকে রুমাল চাপা দিয়ে ঢুকতে হয়, অথচ তারই পাশে মানুষ ঘুমাচ্ছে। কলকাতা শহরে সরকারি হিসেব অনুযায়ী সাত হাজার বেআইনি বাড়ি আছে। কতগুলো নির্দিষ্ট অভিযোগ করছি যে, রাইটার্স বিল্ডিংস এবং লালবাজারের মধ্যে অবস্থিত ডানকান বিল্ডিং পুলিশ এবং প্রশাসনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে পরপর কয়েকটি বেআইনি তলা তৈরি করেছে, ডালহৌসিরই একপাশে পুলিশ ও প্রশাসনের নাকের ডগার উপর নিকো বিল্ডিংয়ে এইভাবে বেআইনি তলা হয়েছে, পার্ক স্ট্রিটেও এইভাবে বেআইনি কনস্ট্রাকশন হয়েছে। সেখানে বাধা দেওয়া হল না। শুনেছি, সেখানে প্রমোটারদের নাকি অনেক ক্ষমতা। কাজেই যদি বাড়ি ভাঙ্গতেই হয় তাহলে সমস্ত বেআইনি বাড়ি ভাঙ্গুন এবং সেটা করে প্রমাণ করুন যে, আপনাদের কাছে গরিব এবং বড়লোকদের মধ্যে এ ব্যাপারে কোনও ডিসক্রিমিনেশন নেই। কিন্তু আজকে ৭/২, গ্যাস স্ট্রিট, যার সামনে সরকারের শরিক দলের একটা পার্টি অফিস আছে, সেই পার্টি অফিসের সামনেই একটা চারতলা বেআইনি বাড়ি তৈরি হয়েছে। সেই বাড়ি তৈরি করার জন্য কোথাও বাধা দেওয়া হল না, মানুষ বাস করতে গেল বাধা দেওয়া হল না, হঠাৎ রাতারাতি মানুষ বাস করছে সেখানে, পুলিশ এবং কর্পোরেশনের কর্মীরা গিয়ে বললেন যে তারা বাড়ি ভেঙ্গে দেবে। বাড়ি ভেঙ্গে দিন তাতে আমাদের কোনও আপত্তি নেই, কোনও সমাজবিরোধী সেখানে গিয়ে যদি বাধার সৃষ্টি করে তাহলে পুলিশ তার বিরুদ্ধে ব্যবস্থা নিক আমাদের তাতে কোনও আপত্তি নেই। আমরা এখানে বারে বারে বলেছি যে কলকাতা শহর সমাজবিরোধীদের হাতের মুঠোর মধ্যে চলে গেছে। এখানে সরকারি পক্ষের মুখ্যসচেতক নিজেদের মুখ ঢাকবার জন্য কংগ্রেসি সমাজবিরোধীর কথা বললেন। স্যার, আপনি আইনজ্ঞ লোক, আইনের কোন জায়গায় আছে সমাজবিরোধীরা কংগ্রেসি হলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যাবে না? আমার বক্তব্য হচ্ছে তারা যদি কংগ্রেসের সমাজবিরোধী হয় তাহলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন। আর যদি তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে না পারেন তাহলে সেটা সরকারের লজ্জা, সরকারের ব্যর্থতা। সেই কারণে আপনাদের কাছে আমার বক্তব্য হল এতগুলো মানুষ মারা গেল সেই মানুষগুলো কিভাবে মারা গেল সেটা না দেখে সমাজবিরোধীদের উস্কানি দিচ্ছেন। সমাজবিরোধীদের বিরুদ্ধে যদি ব্যবস্থা না নিতে পারেন তাহলে তার জন্য কারা দায়ী, কংগ্রেস দায়ী না সরকার দায়ী? যে এলাকায় এই ঘটনা ঘটেছে সেই এলাকার মানুষের কি দাবি ছিল সেটা আপনারা জানেন না। সেই এলাকার মানুষ বলেছিল আমরা মেয়রকে চাই, মেয়র আসুন, এখানে মেয়রের সামনে আমরা বলতে চাই

পুলিশ এবং কর্পোরেশনের কর্মীরা কত টাকা ঘুস নিয়েছে, কত টাকা ঘুসের বিনিময়ে তাদের বাড়ি তৈরি করতে দেওয়া হয়েছে। তারা অত্যন্ত দরিদ্র মানুষ। তারা বলেছিলেন যে আমরা মেয়রের সামনে বলতে চাই যে কারা ঘুস নিয়েছে এবং কত টাকা ঘুস নিয়েছে, এই কথা আমাদের মেয়রকে বলতে দিন তারপর আমরা নিজের হাতে বাড়ি ভেঙ্গে দেব। সেই সুযোগ তাদের দেওয়া হয় নি পুলিশ নিজেদের দুর্নীতি ঢাকবার জন্য, প্রশাসন নিজেদের দুর্নীতি ঢাকবার জন্য তাদের উপর গুলি চালানো হল। গুলি থেকে যে মানুষগুলি মারা গেছে তাদের যদি দেখেন আপনাদের সেই পুলিশ ট্রিগার হ্যাপি, সেই পুলিশ মানুষ খুন করার জন্যই গুলি চালিয়েছে। একজন হরিজন যুবক সঞ্জয় দাস, ৬৬ নং কেশব সেন স্ট্রিটে থাকে সে মারা গেছে। আপনারা সকাল বেলায় খবরের কাগজ দেখে বলছেন, আমি নিজে সেখানে গিয়ে ছিলাম, সেই গরিব হরিজন যুবক সেই পথ দিয়ে যাচ্ছিল ব্যবসার ব্যাপারে তাগাদা করে ফিরছিল, তার মাথায় গুলি লাগে। স্যার, রাজাবাজারে রাজ সেলুন বলে একটা সেলুন আছে, সেই সেলুনের মধ্যে একজন কর্মচারী কাজ করছিল। সেই সেলুনের মধ্যে গুলি করে পুলিশ মানুষ মারল। সেই কর্মী নিশ্চয়ই সমাজবিরোধী নয়, সে নিশ্চয়ই বাড়ি ভাঙ্গাতে বাধা দিতে যায় নি। সেলুনের মধ্যে গুলি করে যে পুলিশ মানুষ মারতে পারে তাহলে সে কি ধরনের পুলিশ? সেই পুলিশের পক্ষ নিয়ে সরকারি দল সাফাই গাইছে যে পুলিশ সমাজবিরোধীদের বাধা দেবার জন্য তাকে গুলি চালাতে হয়েছে। আপনারা কি ঘটনাস্থলে গিয়েছিলেন? আপনাদের কাছে আমি দাবি করব যে যারা এখানে বিবৃতি দেবেন তারা একটু ঘটনাস্থলে যান, ঘটনাস্থলে গিয়ে দেখুন, পুলিশ কিভাবে গুলি চালিয়েছে, কোথায় কোথায় কিভাবে মানুষ মারা গিয়েছে। সেখানে কোনও সমাজবিরোধী বাড়ি ভাঙ্গার পথে বাধা দিয়েছিল কিনা সেটা দেখে আসুন। যে সমস্ত জায়গায় ডেডবডি পড়েছিল সেখান থেকে যেখানে বাড়ি ভাঙ্গা হচ্ছিল তার দূরত্ব কয়েক গজ দূরে। যে সমস্ত জায়গায় মানুষ মারা যায় সেই জায়গাগুলি আপনারা দেখে আসুন। পুলিশের দুর্নীতি এবং ব্যর্থতার ঢাকবার জন্য সরকার পক্ষ থেকে সাফাই গাওয়া হচ্ছে। পুলিশ সেখানে বেপরোয়া হয়ে গুলি চালিয়েছে। এখন যারা সরকারি দলে বসে আছেন তারাই কংগ্রেস আমলে বলতেন যে সরকার পুলিশের দ্বারা পরিচালিত হচ্ছে। এখন তারা সত্যি কথাটা স্বীকার করে নিতে অসুবিধাটা কোথায় যে সরকার পুলিশের কথায় পরিচালিত? আসুন একটা সর্বদলীয় পরিদর্শন দল তৈরি করুন, সর্ব দলের লোক গিয়ে সেখানে দেখে আসুন সেখানে কি ঘটনা ঘটেছে এবং সেখানকার লোক কি বলতে চায়। আমি আশা করব যে শুধুমাত্র বিবৃতি দিয়ে সরকার তার দায়িত্ব থেকে নিষ্ক্রীয় হবেন না, সরকার যে সমস্ত পুলিশ অফিসার দায়ী এবং কর্পোরেশনের দুর্নীতিগ্রস্ত মানুষ এইভাবে ঘুস নিয়ে মানুষকে মারছে এবং অন্যদিকে দুর্নীতিকে ঢাকা দেবার জন্য মানুষের প্রাণ নিচ্ছে তাদের বিরুদ্ধে কঠিন ব্যবস্থা গ্রহণ করবেন ভবিষ্যতে যাতে এই ধরনের ঘটনার রিপিটেশন আর না হয়। স্যার, আমি এই দাবি আপনার কাছে রাখলাম।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী মহম্মদ রমজান আলি :** মিঃ স্পিকার স্যার, গতকাল আমরা এই হাউসে খুব দুঃখের সাথে বাড়ি ভাঙার ব্যাপারে যেখানে অনেক লোকের মৃত্যু ঘটেছে এবং সেই ঘটনায় আমাদের বেদনা কম হয়নি, তা আলোচনা করেছি। ইতিমধ্যে কালকে পুলিশের গুলিতে

আবার লোক নিহত হয়েছে। ওখানে যে ঘটনা ঘটেছে তা নিয়ে আজকে আমরা এখানে আলোচনা করছি। যে ঘটনা ঘটে গেছে, যার পরিপ্রেক্ষিতে আজকে আমরা আলোচনা করতে আরম্ভ করেছি, এতে লক্ষ্য করতে হবে, যে বাড়িটি ভাঙতে যাওয়া হয়েছিল সেটাকে কেন্দ্র করে কত লোক মারা গেল এবং এই বাড়িটি ভাঙার আগে যখন নির্মিত হয়েছিল তখন কর্পোরেশনের স্যাংশন ছিল কিনা, ঠিকমতো প্ল্যান এস্টিমেট ছিল কিনা। কর্পোরেশনের স্যাংশন না পাওয়া এবং প্ল্যান এস্টিমেট বিহীন বাড়ির সংখ্যা বলা হচ্ছে দশ হাজার হবে। কিন্তু আমি অবাক হয়ে যাচ্ছি, এতগুলো বাড়ি তৈরি হয়েছে অথচ কর্পোরেশন তার বিরুদ্ধে কোনও অ্যাকশন নেয় নি। বিশেষ করে যখন বিল্ডিং ইনস্পেক্টর রয়েছে। বিল্ডিং ইনস্পেক্টরের দায়িত্ব হচ্ছে, যেখানে কোনও বাড়ি বেআইনিভাবে তৈরি হচ্ছে বিল্ডিং কমিটি নামে যে কমিটি আছে, সেই কমিটির কাছে ইনফরমেশন দেবে এবং সেই ইনফরমেশন অনুসারে কর্পোরেশন ঐ বাড়ির ভিত নষ্ট করে দেবে, যাতে ঐ বাড়িগুলো এক-দুই-তিন-চার তলা পর্যন্ত তুলতে না পারে। এই রকম দুর্ঘটনা যাতে না ঘটে তারজন্য সময় মতো অ্যাকশন কর্পোরেশনের পক্ষ থেকে নিতে হবে। হাজার হাজার বাড়ি এক-দুই-তিন-চার তলা পর্যন্ত তৈরি হয়ে গেল এবং কর্পোরেশন যদি বলে যে তাদের কাছে কোনও ইনফরমেশন ছিল না, তাহলে প্রশ্ন জাগে এগুলো কি রাতারাতি তৈরি হয়েছে? এইসব বাড়িগুলো নিশ্চয়ই রাতারাতি তৈরি হয় নি? পুলিশের একাংশের সহযোগিতায়, মস্তান বাহিনীর সহযোগিতায় এবং কর্পোরেশনের কিছু অসৎ লোকের সহযোগিতায় এই রকম বাড়িগুলো তৈরি হয়। এই রকম ঘটনা ঘটে যাবার পর মৃত ও ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের প্রতি সমবেদনা জানাবার মতো শব্দ ও ভাষা আমার নেই। এটা নিশ্চয়ই চিন্তার বিষয় যে, রাজাবাজারের যে ঘটনা ঘটে গেল, যত লোক এরফলে মারা গেল, এরজন্য রেসপনসিবিলিটি কাদের? যারা বাড়ি ভাঙার জন্য গিয়েছিল পুলিশের সাথে, সেই পুলিশ কর্তৃপক্ষের এত তাড়াতাড়ি উত্তেজিত হওয়া ঠিক নয়। এত তাড়াতাড়ি উত্তেজিত হয়ে গুলি চালাবার আগে ভাল করে দেখা দরকার, বিশেষ করে যখন বাড়িগুলিকে ভাঙা হচ্ছে তখন। যে বাড়িগুলি ভেঙে যাচ্ছে তার মেটিরিয়ালস যা ব্যবহার করা হয়েছে সেগুলি স্ট্যান্ডার্ড মেটিরিয়ালস নিশ্চয়ই নয়, সবই সাব-স্ট্যান্ডার্ড মেটিরিয়ালস। বালির অনুপাত বেশি করে এবং সিমেন্টের পরিমাণ কম করে ব্যবহার করা হয়েছে। লোহার রড যা ব্যবহার করা হয়েছে তার ডেনসিটি কত থাকবে, কি থাকবে সেগুলো পরীক্ষা নিরীক্ষা করে দেখা হয় না। দেখা গেছে দুর্বল লোহা দিয়ে এই সমস্ত বাড়িগুলি তৈরি হয়েছে। তারফলে এই রকম ঘটনা ঘটছে এবং কলকাতার বুকে কুন্দলিয়ার পর এই রকম কতকগুলো ঘটনা ঘটে গেল।

আজকে সেখানে অ্যাকশনের অভাবে এই অসাধু লোকেরা যে রকম ইন্সপিরেশন পেয়ে গেল এইগুলি করা যায় সরকার কিছু করতে পারে না আমরা যে ভাবে ইচ্ছা করতে পারি। কলকাতা আজকে ক্রাউডেড সিটি হয়ে গেছে, এখানে লোকের জায়গায় অভাব আছে, অ্যাকোমডেশনের অভাব, লোক ঘুরে বেড়াতে বাধ্য হয় ফলে ভাল ভাল লোকও এই বেআইনি বাড়িতে গিয়ে শেল্টার নেয়। সেখানে তার কোনও দোষ নেই। কিন্তু বাড়ি ভাঙলে তো তারাও মারা যায়, যেমন মারা গিয়েছে, আশপাশের লোকেরাও মারা গিয়েছে। তাদের বেআইনি বাড়ি তৈরি করার ব্যাপারে নিশ্চয় কোনও দোষ ছিল না, এইগুলি আমাদের দেখতে হবে, যাতে আগামী দিনে এই রকম ঘটনা না ঘটে। আমি বলতে চাই পুলিশের একটা অংশ

শুধু কলকাতায় নয় সারা ওয়েস্ট বেঙ্গলে এরা ষড়যন্ত্রে লিপ্ত আছে। ওরা নিশ্চয় আমাদের লেফট ফ্রন্ট সরকারের সাথে সহযোগিতা করে না। এদেরকে উস্কানি দেওয়া হয় বিরোধী পক্ষ থেকে, এই ষড়যন্ত্রের সঙ্গে কংগ্রেসের লোকেদেরও হাত আছে। কিন্তু পশ্চিমবঙ্গে যে স্ট্যাবিলিটি আছে এটা যাতে নষ্ট হয় সেইজন্য একটা ষড়যন্ত্র আছে, তাই এটা আমাদেরকে খুঁজে দেখতে হবে, এই ঘটনার পিছনে কাদের হাত আছে। এবং বিল্ডিং ইন্সপেক্টর এবং আদার অথরিটি যারা ইরেসপনসিবিল তাদের বিরুদ্ধে পেনাল অ্যাকশন নেবার ব্যবস্থা করতে হবে, না হলে কলকাতার বুকে যে ঘটনা শুরু হয়েছে তাহার কোনও অন্ত নেই। তাই অজকে এই ঘটনাগুলি চললে এবং বাড়ি ভাঙতে গেলে জনগণ এই ঘটনাগুলি করে যাবে। আজকে যদি ৩-৪ তলা বাড়ি ভাঙতে হয় তাহলে সেটা পরিষ্কার করে ইললিগ্যাল করে ভাঙতে হবে এবং এ জন্য টেকনিক্যাল সুপারভিসন রাখতে হবে। দেখতে হবে যে রেসট্রেন্ড ওয়েতে পাওয়ার ব্যবহার করা হয় পুলিশেরা সেই ব্যাপারে নিজের জায়গায় রেসট্রেন থাকে কিনা, এই কথা বলে এই দাবি জানিয়ে আমি নিজের বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, একটা প্রবাদ আছে, ভগবান যদি কাউকে মারতে চান আগে তার মাথা খারাপ করে দেন। সাম্প্রতিককালে আমাদের পৌরমন্ত্রী বুদ্ধদেববাবুর আচরণ দেখে তাই মনে হচ্ছে প্রথমে তার দপ্তরের ব্যর্থতা, হাই রাইজ বিল্ডিং-র উপর যে নিষেধাজ্ঞা ছিল সেটা তুলে দেওয়া হল, তার ফলে দেখা গেল ৫৪ জন বাড়ি ভেঙে কলিঙ্গ লেনে মারা গেল। এর জন্য পুরোপুরি দায় মন্ত্রীর পুরোপুরি দায় কর্পোরেশনের। কংগ্রেস তাই এর বিরুদ্ধে আগামী ৮ই মার্চ বন্‌ধ ডেকেছে। তাই ঠিক করলেন বন্ধের আগে দেখাতে হবে কর্পোরেশন কিছু করছে বেআইনি বাড়ি সম্পর্কে। স্যার, মন্ত্রী ৪ বছর ধরে কুম্ভকর্নের মতো ঘুমাচ্ছিলেন, হঠাৎ তিনি উঠে বললেন কাল থেকে বাড়ি ভাঙা হবে। তাই তিনি ফটোগ্রাফারদের নিয়ে বাড়ি ভাঙতে গেলেন। বুদ্ধদেববাবু আপনাদের শিকার ৫৪ জন, তারপরের শিকার হচ্ছে রাজাবাজারে গরিব সম্প্রদায়ের মানুষ যার ৪ জন মারা গিয়েছেন। স্যার, আজকে তাড়াতাড়ি হাউসে বসিয়েছেন কিন্তু মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কোথায়? হাউসে আলোচনা চলছে, কলিঙ্গ লেনের ব্যাপারে আমরা আলোচনা করেছি পৌরমন্ত্রী বুদ্ধদেববাবু পদত্যাগ দাবি করেছি, অথচ মুখ্যমন্ত্রী হাউসে নেই। মুখ্যমন্ত্রী কোনও মহিলা সেলুনের হয়ত ফিতে কাটতে গিয়েছেন, সেখানে তার যাবার সময় হবে, অথচ ৫ জন মারা গেল সেই ব্যাপারে তার সাধারণ ভদ্রতাও নেই, এই হাউসে এসে বিবৃতি দেন। তার লজ্জা নেই, তার হয়ে ডিফেন্ড করবার জন্য এখানে লোক জড়ো হয়ে যায়। আমি দাবি করছি যে ৫ জন মারা গিয়েছেন তাদের ব্যাপারে বিচার বিভাগীয় তদন্ত করতে হবে হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে। রাজাবাজারে গতকালের পুলিশের এই গুলি চালনার ব্যাপারে অবিলম্বে বিচার বিভাগীয় তদন্ত করতে হবে। যারা যারা মারা গিয়েছেন তাদের মধ্যে তিনজনের নাম পাওয়া গেছে। একজনের নাম সঞ্জয় দাস, হরিজন, আর দুইজন সইফুদ্দিন এবং মুস্তাক, সংখ্যালঘু সম্প্রদায়ের লোক। আরও দুইজনের পরিচয় বের করতে তাদের পরিবারকে ১ লক্ষ টাকা করে ক্ষতিপূরণ দিতে হবে। (৩) আমরা চাই যে পুলিশ অফিসার দোষী তাকে অবিলম্বে শাস্তি দিতে হবে, সাসপেন্ড করতে হবে এবং ওই থানার ও সি কেও সাসপেন্ড করতে হবে, (৪) বাড়ি ভাঙ্গবার আগে

নোটিশ দিতে হবে, সেখানকার বাসিন্দাদের সেই জায়গা ছেড়ে দেবার জন্য সময় দিতে হবে। (৫) আমরা চাই, পাগলামি, তুঘলকি কাজ বন্ধ করতে হবে। লোক দেখানো বাড়ি ভাঙ্গার কাজকে বন্ধ করে রেখে, কলকাতায় কত বেআইনি বাড়ি আছে তার একটা লিস্ট করতে হবে। আমরা বেআইনি বাড়ি ভাঙ্গার পক্ষে, কিন্তু এই বেআইনি বাড়িগুলি একতলা, দোতলা, তিনতলা চারতলা হয়ে গেছে এই অপদার্থ বামফ্রন্ট সরকার কি করল, এই অপদার্থ মন্ত্রী কি করল? জ্যোতি বসুর পুলিশ কি করল? প্রশান্ত চ্যাটার্জির কর্পোরেশন কি করল? আজকে বাড়ি ভাঙ্গতে গিয়ে গুলি চালাতে হচ্ছে। এই তো অবস্থা। আমরা আজকে হাউসে এসেছি, পুলিশের গুলিচালনার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে। আজ সকাল থেকেই রাজাবাজার এলাকায় বন্‌ধ পালিত হচ্ছে। এরা অনেক চেষ্টা করেছিল, সেই বন্ধ ভাঙ্গতে, কিন্তু পারেনি। ৮ই মার্চ কলিঙ্গ স্ট্রিটের বাড়ি ভাঙ্গার ঘটনাকে কেন্দ্র করে এবং গতকালের পুলিশের গুলি চালবার বিরুদ্ধে কলকাতায় বন্‌ধ হবে। জোর করে যতই ক্যাডার নামান, যেরকম ১৬ই আগস্ট কলকাতা বন্ধ সম্পূর্ণ হয়েছিল ঠিক সেই রকমভাবেই কলকাতা বন্ধ হবে ৮ই মার্চ। আমি আজকে আপনার কাছে বলতে চাই, স্যার, এটা বাড়ি ভাঙ্গার নাটক, এই নাটক মুখ বাঁচানোর নাটক। যিনি একদিন, বহরমপুর পুরসভা ভেঙ্গে দিয়ে মুখ পুড়িয়েছিলেন, বহরমপুর পুরসভায় আবার কংগ্রেস এসেছে, নৈতিক দায়িত্ব স্বীকার করে নিয়ে পদত্যাগ নয়, বাড়ি ভাঙ্গার নাটক নতুন করে তিনি শুরু করেছেন। লজ্জা করা উচিত। আমরা বারে বারে বলছি যে, বাড়িগুলি কি করে তৈরি হল, তার একটা অনুসন্ধান দরকার এবং সেই তৈরির জন্য যারা যারা দায়িত্বে ছিলেন সেই ব্যাপারে অনুসন্ধান দরকার। এটা আমরা বারে বারে বলছি। উদাহরণ দিয়ে এই কথা বলছি, কুন্দলিয়ার সঙ্গে মুখ্যমন্ত্রীর ছেলে ব্যবসা খুলে ফেলেছে। কুন্দলিয়াকে আপনারা ধরতে পারবেন না। আপনাদের সরকার ফতেপুরিয়াকে নিউ মার্কেট করতে দিয়েছেন, আপনারা ফতেপুরিয়াকে ধরতে পারবেন না। আপনাদের সরকার, কাজোরিয়াকে সত্যনারায়ণ পার্ক আন্ডারগ্রাউন্ড মার্কেট করতে দিয়েছেন, আপনারা কাজোরিয়াকে ধরতে পারবেন না। অরুণ বাজোরিয়াকে আপনাদের সরকার রডন স্কোয়ার করতে দিয়েছেন, আপনারা অরুণ বাজোরিয়াকে ধরতে পারবেন না। পারাম্পার লোধা নিকো হাউস, ফ্লুরির উপর বাড়ি করেছেন। লালবাজার থেকে মাত্র কয়েকটা বাড়ি পরেই। এই তো অবস্থা। তাদের ধরবার হিম্মত আপনাদের নেই। খালি মাঝে মাঝে হাইকোর্টের জাজেদের বিরুদ্ধে গরম গরম বক্তৃতা শুনি। আজকে প্রোমোটার, বিল্ডারদের সঙ্গে আপনাদের সম্পর্ক রয়েছে। তিন, চারটে লোক দেখানো বাড়ি ভাঙ্গার কাজ শুরু করেছেন। কলিঙ্গ স্ট্রিটে বাড়ি ভাঙ্গছেন। এরপর খিদিরপুরে বাড়ি ভাঙ্গবেন, সেখানে ফটোগ্রাফারদের নিয়ে যাবেন এবং বলবেন যে দেখ এই বাড়িটা ভাঙ্গছি। তারপর নিজেই প্রোমোটারকে বলবেন, এখন চেঁচামেচি থেমে গেছে, কংগ্রেসের বন্ধ হয়ে গেছে বাড়ি ভাঙ্গা বন্ধ করলাম। আজকে ১০ হাজার বেআইনি বাড়ি শুরু হয়েছে। সেই সম্পর্কে এরা কোনওরকম ব্যবস্থা গ্রহণ করেনি। কেন একটা বড় প্রোমোটারকে সময় মতো চার্জশীট দিতে পারেন নি? গতকাল প্রিভিলেজের দায়ে পড়ে বলেছেন বুদ্ধদেববাবু যে আগেই চার্জশীট দেওয়া হয়েছে অথচ এই সেদিন দেওয়া হয়েছে। আজকে আপনাদের আমরা বলছি যে, বাড়ি ভাঙ্গুন কিন্তু বাসিন্দাদের ছেড়ে যাবার সময় দিন। কিন্তু আপনারা আজকে পুলিশের ওপর নির্ভরশীল। আজকে সংবাদপত্রে দেখলাম, প্রশান্তবাবু বলেছেন যে পুলিশ বাধ্য হয়ে গুলি চালিয়েছে। বামপন্থী দলের লোক আজকে পুলিশের দালালি করছেন। এই সরকার পুরোপুরি

পুলিশের জোরের ওপর নির্ভর করে চলছে, পুলিশকে দিয়ে গুলি চালিয়ে মানুষকে নির্বাপিত করতে চাইছে। আজকে তাই সাধারণ মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে এবং আগামী ৮ই মার্চ এর বিরুদ্ধে প্রতিবাদ জানাবে। পুলিশের এই গুলি চালানোর আমি তীব্র নিন্দা করছি। সেখানে লোকে শুধু রাস্তা অবরোধ করেছিল, কিন্তু পুলিশ সেখানে গুলি ছুঁড়ল এবং তাতে পাঁচজন নিহত হল এবং ১১ জন আহত হল। আর প্রশান্তবাবু তাদের হাসপাতালে দেখতে গিয়ে বললেন, পুলিশ সেখানে গুলি চালাতে বাধ্য হয়েছিল। এইরকম নগ্নভাবে, নির্লজ্জভাবে পুলিশের দালালি করে মানুষের ক্ষোভকে আপনারা ধূমায়িত করছেন। গুলি চালিয়ে আপনারা সেই ক্ষোভকে দমিত করতে পারবেন না, আপনাদের গুলি শেষ হয়ে যাবে, আপনাদের দুর্নীতির বিরুদ্ধে মানুষ গর্জে উঠবে। কলকাতার ৩০০ বছরে আপনারা এই শহরকে কলঙ্কৃত করেছেন, আপনারা এই শহরের সমস্ত সতীত্ব বিক্রি করে দিয়েছেন প্রোমোটারদের কাছে। লোক দেখানো বাড়ি ভাঙ্গাতে গিয়ে, গুলি চালিয়ে আপনারা এই শহরের বুকে এক কলঙ্কের সৃষ্টি করলেন। তাই আমি এই পাঁচজন মানুষের আত্মার শান্তি কামনা করে বলতে চাই—এর বিচার বিভাগীয় তদন্ত হোক, পুলিশের শাস্তি দেওয়া হোক এবং ক্ষতিপূরণের ব্যবস্থা করা হোক, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে যে প্রস্তাব নিয়ে এখানে আলোচনা হচ্ছে তা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা এবং এর পরিপ্রেক্ষিতে আমাদের মুখ্য সচেতক মহাশয় পরিস্থিতির গুরুত্ব উপলব্ধি করে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেটা অত্যন্ত সঙ্গত। সুদীপবাবু যেটা গতকাল তার বক্তৃতায় বলেছিলেন যে কলকাতা শহরে চার লক্ষ বাসিন্দা আছে যারা এইসব বে-আইনি বাড়িতে বাস করছে। তাই আজকে আমার প্রশ্ন হচ্ছে, এই সমস্ত বে-আইনি বাড়িগুলি কোন সময়ে, কাদের প্রত্যেক্ষ মদতে, কাদের প্রশ্রয়ে গড়ে উঠেছিল তার তদন্ত করা হোক। আজকে কলকাতায় এই বে-আইনি বাড়ির ব্যাপারে একটা চক্র গড়ে উঠেছে এবং তারদের মদতেই এই বে-আইনি বাড়িগুলো হচ্ছে। এর পেছনে কারা আছে, এর নেপথ্যে কারা আছে, সেই ব্যাপারে একটা তদন্ত করা হোক। আমার দ্বিতীয় কথা হচ্ছে, রাজাবাজারে কাল যে ঘটনা ঘটেছে, আমি খবরের কাগজ পড়ে যেটুকু জেনেছি এবং প্রত্যক্ষদর্শীদের মুখ থেকে যেটুকু শুনেছি, তাতে সেখানে কাল দুপুর থেকেই উত্তেজনা চলছে এবং এমন একটা সময় তৈরি হচ্ছিল যে সেখানে একটা তীব্র সাম্প্রদায়িক সঙ্কটের পরিস্থিতি তৈরি হচ্ছিল। মাননীয় স্পিকার মহাশয়, জনসাধারণ কখনও সাম্প্রদায়িকতার পথে পা বাড়ায় না, এটা আমাদের অভিজ্ঞতা। তাই আমার প্রশ্ন হচ্ছে, কারা এই জনসাধারণকে সংগঠিত করল, কারা জনসাধারণকে প্ররোচিত করল ও এটাকে সাম্প্রদায়িক রূপ দিল। আমরা বিরোধী পক্ষের তরফ থেকে একটা কথা বার বার শুনে আসছি যে সেখানে সংখ্যালঘু সম্প্রদায়ের পাঁচ জন মারা গেছে। ওরা বার বার সংখ্যালঘু কথাটা তুলছেন কেন আমি জানি না। ওখানে কারা নেপথ্য থেকে কাজ করছে সেটা খুঁজে বার করা দরকার। কারণ বে-আইনি বাড়ি ভাঙ্গতে গেলে কোথাও অ-বাঙালিরা প্রতিরোধ করবে, কোথাও হিন্দু প্রতিরোধ করবে, কোথাও মুসলমানরা প্রতিরোধ করবে। তাহলে কি বে-আইনি বাড়ি ভাঙ্গা যাবে না। একদিকে বললেন বে-আইনি বাড়ি ভাঙ্গতে হবে, আর অন্য দিকে বাড়ি ভাঙ্গতে গেলে প্রতিরোধ

আন্দোলন গড়ে তুলবেন। আজকে সব জায়গায় যদি এই রকম পরিস্থিতি হয়, তাহলে আজকে আমাদের পরিষ্কারভাবে বোঝা দরকার যে এর পিছনে কারা আছে। সাধারণ মানুষ কখনও প্রশাসনের সঙ্গে লড়াই করে না, এটা হচ্ছে আমাদের অভিজ্ঞতা। তাই আমার মনে হয় এটা খুঁজে বার করা দরকার সেদিন ঐ ঘটনার পেছনে কারা ছিল। মাননীয় স্পিকার মহাশয়, ওরা গতকাল যে বক্তৃতা করেছেন সেই বক্তৃতার সময় বার বার পৌর মন্ত্রী বুদ্ধদেব বাবুর পদত্যাগ দাবি করেছেন। আমার প্রশ্ন হচ্ছে পদত্যাগ তারা দাবি করতে পারেন কিন্তু কলকাতা আজকে যে শ্মশান ভূমিতে পরিণত হয়েছে ধ্বংস স্তূপে পরিণত হয়েছে বামফ্রন্টের ১৪ বছরে একটা হয়ে গেল তা তো নয়, কলকাতার আজকের যে সমস্যা সেই সমস্যা হঠাৎ গড়ে উঠেনি এটা দীর্ঘদিনের সমস্যা। সেজন্য আজকে যেসব প্ররোচনা দিয়ে কলকাতাকে অগ্নিগর্ভ করে তোলা হচ্ছে, যেসব সমস্যা তৈরি করা হচ্ছে তার থেকে তারা বিরত থাকুন। কারণ, কলকাতায় আগুন যদি জ্বলে তাহলে সেই আগুনে শুধু কলকাতা ক্ষতিগ্রস্ত হবে না, গোটা দেশের সর্বনাশ হবে। সেজন্য মাননীয় স্পিকার মহাশয়, আপনার কাছে আবেদন করছি বিষয়টা দীর্ঘদিনের তদন্ত করে খুঁজে বের করতে হবে এর পিছনে কারা আছে। যে দাবি উঠেছে সেই দাবির ভিত্তিতে কাজ করতে গেলে বে-আইনি বাড়ি ভাঙ্গতে গেলে প্রতিরোধ গড়ে উঠবে। বে-আইনি বাড়িতে যারা বাস করে সেইসব মানুষরা প্রতিরোধ গড়ে তুলতে চেষ্টা করবেন। তাহলে কি করা হবে সিদ্ধান্ত পরিষ্কার করে বলতে হবে—বে-আইনি বাড়িতে যারা আছে তারা থাকবে, না তাদের উঠিয়ে দিয়ে বে-আইনি বাড়ি ভাঙ্গা হবে। বিধানসভায় বললেন বে-আইনি বাড়ি ভাঙ্গা হোক, আর বে-আইনি বাড়ি ভাঙ্গতে গেলে সেখানে প্রতিরোধ গড়ে তুলবেন তা হয় না, এই ব্যাপারে স্পষ্ট করে বলতে হবে। রাজাবাজার একটা ব্যতিক্রম এলাকা, সেখানে নিম্ন মধ্যবিত্ত গরিব শ্রেণীর লোক বাস করে, তাদের মধ্যে যারা আইনগতভাবে বসবাস করছে তাদের বিপদের সম্ভাবনা নেই, কিন্তু যারা বে-আইনিভাবে থাকে তাদের উচ্ছেদ হতে হবে একথা স্পষ্ট করে সেখানে বোঝানো দরকার। আমার ধারণা হয়েছে ঐ এলাকায় এমন একটা প্ররোচনা কাজ করেছে ষড়যন্ত্র কাজ করেছে যার ফলে ব্যাপক মানুষের মধ্যে ধারণা হয়েছে যে তারা রাজাবাজার থেকে উৎখাত হয়ে যাবে। তাদের ভীতি থেকে এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে মানুষ সেখানে প্রতিরোধের জায়গায় নেমে এসেছে, সেজন্য দুপুর বেলা থেকে সেখানে সংঘর্ষ চলেছে। আজকে ঐ এলাকার মানুষের মধ্যে স্পষ্ট প্রচার থাকা দরকার যে যারা আইনগতভাবে বাস করছে তাদের আতঙ্কের কোনও কারণ নেই, কিন্তু বে-আইনিভাবে যারা বাস করছে তাদের উচ্ছেদ হতে হবে। মহানগরীর সুস্থতার স্বার্থে মহানগরীতে বে-আইনি কারবার যারা করছে তাদের নিয়ন্ত্রণে আমার জন্য এই কাজ করতে হবে। সেজন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব যে বিষয়গুলি বললাম বিষয়গুলি আপনি ভালভাবে দেখুন যাতে বার বার এই ঘটনার পুনরাবৃত্তি না ঘটতে পারে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রাজাবাজারে যে বিভৎস নারকীয় ঘটনা ঘটেছে তাতে পুলিশের গুলিতে যারা মারা গেছেন সেইসব মৃত আত্মার প্রতি আমি প্রথমে শ্রদ্ধা জানিয়ে দু-একটা কথা বলতে চাই। জয়ন্তবাবুর কথার রেশ টেনে বলছি এই যে বে-আইনি বাড়িগুলি তৈরি হয়েছে এগুলি কবে থেকে হয়েছে তদন্ত হোক। শুধু কলকাতা নয় আগে হাওড়ার কথা আমি বলেছি। বুদ্ধদেববাবুকে যখন আমরা বলি তখন তিনি কথা

কানে নেন না। তিনি নামেও বুদ্ধ কাজেও বুদ্ধু, কোনও কথা তিনি বুঝতে পারেন না। আমরা বার বার বলেছি এই বে-আইনি বাড়ি হচ্ছে আপনি অ্যাকশন নিন, উনি শুনতে পান না। ওনার যে সমস্ত সোর্স আছে সেই সমস্ত সোর্স থেকে উনি শুনবেন। এক একটা বাড়ি ভেঙ্গে পড়লে—কুন্দলিয়ার বাড়ি ভেঙ্গে পড়লে উনি একটু নড়ে-চড়ে বসেন, বলেন আচ্ছা দেখ কি কি বে-আইনি বাড়ি হচ্ছে। বাঙ্গুরের বাড়ি ভেঙ্গে পড়ল, কলিন্স লেনে বাড়ি ভেঙ্গে পড়ল উনি একটু নড়ে বসলেন। বাড়ি ভাঙ্গতে হবে পুলিশ গুলি চালাচ্ছে। পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী কে? পুলিশ মন্ত্রীর নাম জ্যোতি বসু। তিনি কলকাতায় থাকা সত্ত্বেও এতবড় ঘটনা ঘটল, আগে ৫২ জন মারা গেল, গতকাল ৫ জন মারা গেল। জ্যোতিবাবু বিধানসভায় নেই কেন? পুলিশ মন্ত্রী বিধানসভায় এসে দাঁড়িয়ে বিবৃতি দিচ্ছেন না কেন? বুদ্ধদেববাবু কেন বিবৃতি দেবেন? উনি বে-আইনি বাড়ির প্রাণদাতা। পুলিশ মন্ত্রীর কথা আমরা শুনতে চাই। হাউসে দেখছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বেনামে যারা লেজুড় ফরওয়ার্ড ব্লক, আর এস পি তারা সবাই একসঙ্গে চিৎকার করছেন পুলিশ গুলি চালিয়ে ঠিক করেছে। এরাই আবার কংগ্রেসি রাজত্বে ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে চতুর্দিকে বলতেন, পুলিশ তুমি যত মার মাইনে তোমার একশো বার'। মাইনে পুলিশের বাড়ল, আর সঙ্গে সঙ্গে গুলির সংখ্যাও বেড়ে গেল। গুলি চলছে। স্যার, আপনার মনে আছে, প্রফুল্ল সেনের আমলে খাদ্য আন্দোলনের সময়ে নুরুল ইসলাম মারা গিয়েছিল পুলিশের গুলিতে। সেই নুরুলের মাকে নিয়ে পশ্চিমবাংলার প্রত্যেকটি মঞ্চে দাঁড়িয়ে এরা বলেছে, এই নুরুলের মা কাঁদছে, পুলিশের গুলিতে নুরুল মারা গেছে এই কথা বলে ভোট আদায় করেছিল। নুরুলের পরিবারকে চাকরি দেবার কথা বলেছিল। এই অপদার্থের দল সেই মৃত পরিবারের লোককে চাকরি দেয়নি। কংগ্রেস এসে চাকরি দিয়েছে। স্যার, আমি ১৯৮৩ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত এই কয়েকটি বছরের কথা তুলে ধরছি। এই সময় ১২৫৪টি ক্ষেত্রে গুলি চালিয়েছে। মারা গেছে ৪৬৩ জন, আহত ১১০০ জন। এটা সর্বকালীন রেকর্ডকে ছাপিয়ে গেছে। আর আজকে ওরা চিৎকার করে এই পুলিশকে সমর্থন করছেন, পুলিশের গুলি চালানোকে সমর্থন করছেন! পুলিশ গুলি চালাবে কেন? বেআইনি বাড়ির কথা বলছেন। আমরাও বলছি যেসব জায়গায় বেআইনি বাড়ি হয়েছে সেইগুলি ভেঙ্গে দেওয়া হোক এবং তার একটা লিস্ট তৈরি করা হোক। কলকাতা এবং হাওড়ায় যে সমস্ত বেআইনি বাড়ি তৈরি হয়েছে তার একটা লিস্ট করে সেই সব বাড়িতে যারা বাস করছে তাদের সরে যেতে বলে বাড়ি ভাঙ্গুন, কোনও আপত্তি নেই, সোমেনবাবুও সেই কথাই বলেছেন। কিন্তু রাতের অন্ধকারে পুলিশ ঝাঁপিয়ে পড়বে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লাল্লু, বিল্লুরা লাঠি দিয়ে ঝাঁপিয়ে পড়বে, আর মানুষ প্রতিবাদ করবে না? তাদেরকে সেখান থেকে টেনে নামিয়ে দেওয়া হবে, মানুষ প্রতিবাদ করবে না? আমরাও বেআইনি বাড়ি ভাঙ্গার পক্ষে। কিন্তু আপনাদের ক্ষমতা নেই বেআইনি বাড়ি ভাঙ্গার। আপনারা বেছে বেছে লিস্ট দেখবেন কোথায় আছে মার্কসবাদের গন্ধ, আর কোথায় গান্ধীর গন্ধ। সেই গন্ধ শুকবেন তারপর যাবেন। আপনারা গেছেনও তাই। যেখানে বেআইনি বাড়ি তৈরি হয়েছে এবং যেখানে বেআইনি বাড়ি ভাঙ্গতে গেছেন তার পাশেই বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কলিন্স লেনে গেছেন। ঠিক তার পাশেই বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। কেন সেটা ভাঙ্গার কথা বলা হচ্ছে না? আজকে যারা চিৎকার করছেন কেন তারা এই কথাটা বলছেন না? মুখ্যমন্ত্রীও দেখে এসেছেন এবং পৌরমন্ত্রীও গিয়ে দেখে এসেছেন বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। কেন তার

প্রতিবাদ করছেন না, কেন বলছেন না, এখানে বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। গতকাল আমি হাওড়ার ২৮টি বাড়ির লিস্ট দিয়েছিলাম এবং বলেছিলাম ১২ তলা করে বেআইনি বাড়ি তৈরি হয়েছে। আমি তথ্য নিয়েই বলছি বেআইনি বাড়ি হয়েছে। কই বুদ্ধদেববাবু তো একবারও বললেন না, কোথায় কোথায় বেআইনি বাড়ি আছে তার একটা লিস্ট দিন, এই সব বেআইনি বাড়ি ভাঙ্গার জন্য ব্যবস্থা গ্রহণ করছি। কেন সেই সমস্ত কথা বলছেন না? পুলিশ নিয়ে গিয়ে রাতের অন্ধকারে ঝাঁপিয়ে পড়বেন, মানুষ প্রতিবাদ করবেন না? তারপরে বলছেন মানুষ বোমায় মরেছে। এত অদ্ভুত কথা! পুলিশের গুলিকে এইভাবে চালিয়ে দেওয়া যায় না। পুলিশের গুলি চালনায় মরেছে, সবই বোঝে। যদি অন্যায় না হত তাহলে মানুষ এইভাবে প্রতিবাদ করত না। সেখানে কি ধরনের বন্ধ হয়েছে সেটা গিয়ে দেখে আসুন। সেখানকার সমস্ত মানুষ বন্ধ সমর্থন করেছে। এখানে বসে ভেড়ার মতো ব্যাঁ, ব্যাঁ না করে বাইরে গিয়ে দেখে আসুন, তাদের প্রতিবাদ কিরকম হয়েছে। আমরা এখনও বলছি সর্বদলীয় কমিটি হোক এবং সোমেন মিত্র মহাশয় এই সর্বদলীয় কমিটির কথাই বলেছেন। আপনি সমস্ত দলের প্রতিনিধিদের পাঠান। তারা সরেজমিন তদন্ত করুন এবং মানুষের সঙ্গে কথা বলে এসে রিপোর্ট দিন, কি প্রকৃত ঘটনা ঘটেছে সেটা জানার জন্য আমরা বিচার বিভাগীয় তদন্ত চাইছি। আমরা পুলিশ মন্ত্রীর বিবৃতি চাইছি, বুদ্ধদেববাবুর বিবৃতি চাইছি না।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সুরজিতশরণ বাগচি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমরা এখানে যে ঘটনা নিয়ে আলোচনা করছি সেটা হচ্ছে কয়েকজন মানুষের মৃত্যুর ঘটনা। মৃত্যু যে কোনও কারণেই ঘটুক না কেন তা সর্বদাই দুঃখজনক এবং দুর্ভাগ্যজনক এবং সে কথা স্বীকার করেই আমরা এখানে আলোচনা করছি। স্যার, যে ঘটনা ঘটেছিল গ্যাস স্ট্রিটে, কলকাতা কর্পোরেশনে ৩৬ নং ওয়ার্ডে, এই ৩৬ নং ওয়ার্ডে আমাদের পার্টির কাউন্সিলার আছেন, স্বভাবতই আমাদের কাছেও কিছু সংবাদ আছে। স্যার, যে বাড়িটা ভাঙ্গতে গিয়েছিল সেই বাড়িটা দু' মাসের মধ্যে নির্মিত হয়েছে ৪-তলা বাড়ি অদ্ভুত তৎপরতার সঙ্গে হয়েছে। এলাকার মানুষরা উপযুক্ত কর্তৃপক্ষের কাছে সমষ্টিগতভাবে পিটিশন করেছিলেন যে বেআইনি বাড়ি হচ্ছে। এটা কিন্তু সত্যি যে দুমাসের মধ্যে সেই বাড়িটি সম্পর্কে উপযুক্ত কর্তৃপক্ষ কোনও ব্যবস্থা নেন নি। স্যার, কালকে আমরা আলোচনা করে একমত হয়েছিলাম যে বেআইনি বহুতল বাড়িগুলিকে ভাঙ্গতে হবে। কারণ এই সমস্ত বহুতল বেআইনি বাড়িগুলি আজ কলকাতার অস্তিত্বের পক্ষে, মানুষের অস্তিত্বের পক্ষে বিপদজনক হয়ে উঠেছে। সেই কারণে এই সমস্ত বেআইনি বহুতল বাড়িগুলি ভাঙ্গা সম্পর্কে আমরা সকলেই প্রায় একমত হয়েছিলাম। স্যার, গতকাল কলকাতা কর্পোরেশনের পক্ষ থেকে একটি বেআইনি বাড়ি ভাঙ্গতে যখন যাওয়া হল তখন কংগ্রেস দল একদল সমাজবিরোধীকে নিয়ে সেই বাড়ি ভাঙ্গার বিরুদ্ধে মানুষকে ক্ষেপাতে শুরু করল। এটা ঘটনা। আমাদের কাছে যে সংবাদ আছে তাতে বলতে পারি যে বোমা পড়তে শুরু করল বেধড়ক। সেখানে পরিস্থিতি এমনভাবে তৈরি করে নেওয়া হল যে যাতে একটা বিপদজনক পরিস্থিতি ধুমায়িত হয়ে ওঠে। সেখানে অশান্তি যাতে আরও তীব্রতর হয় এবং পরিস্থিতি আরও ধুয়ায়িত হয় এই রকম একটা পরিস্থিতির মধ্যে অত্যন্ত সুচতুরভাবে আমরা ডান দিকে যারা বসে আছেন কংগ্রেস দল তারা সেইদিকে নিয়ে গেলেন। ঘটনা যা ঘটেছে তা দুর্ভাগ্যজনক,

দুঃখজনক সে বিষয়ে কোনও সন্দেহ নেই, তারজন্য আমরা নিশ্চয় দুঃখ প্রকাশ করছি। মানুষের মৃত্যু যেভাবেই এবং যে কোনও কারণেই হোক না কেন এবং যারই হোক না কেন সেই মৃত্যু কোনও মার কোল খালি করে দিল, কোনও সতীর সীমান্তের সিঁদুর মুছে দিল, সেই মৃত্যু কোনও কোনও বোনের ভাইকে কেড়ে নিল কাজেই মৃত্যু সব সময় দুঃখজনক। স্যার, মৃত্যু দুঃখজনক কিন্তু সেই মৃত্যুকে নিয়ে যারা রাজনীতি করছেন তাদেরও একটু চিনে নেওয়া দরকার। বিধানসভায় এসে বলছেন যে বহুতল বাড়ি ভাঙ্গা হোক কিন্তু সেই বহুতল বাড়ি ভাঙ্গার সময় সেখানে উস্কে দিচ্ছেন। ফলে সেখানে লাগামছাড়া বিক্ষোভ হচ্ছে এবং তা নেতৃত্বের হাত থেকে বেরিয়ে যাচ্ছে। এদের মুখোস স্যার, আজকে খুলে দেওয়া দরকার। এখানে শ্রদ্ধাভাজন বিধায়ক অশোক ঘোষ মহাশয় গুলি চালনা সম্পর্কে অনেক কথা বললেন। তারা ভুলে গিয়েছেন ১৯৫৯ সালে খাদ্য আন্দোলনের কথা। ৩১ শে আগস্ট যে হত্যাকান্ড সাধিত হয়েছিল খাদ্য আন্দোলনকে কেন্দ্র করে তাতে আমরা জানি ৮১-৮২ জন মানুষকে তারা গুলি করে হত্যা করেছিলেন এবং এসপ্লানেড ইস্ট মানুষের তাজা রক্তে লাল করে দিয়েছিলেন। তারজন্য কিন্তু তারা কোনও দুঃখপ্রকাশ করেন নি। তারা ভাবছেন পশ্চিমবাংলার মানুষ সেই সব কথা ভুলে গিয়েছেন। তারা ভাবছেন সেই নুরুল ইসলামের কথা মানুষ ভুলে গিয়েছেন। মানুষ কিন্তু সেসব কথা ভোলে নি। স্যার, মৃত্যু যে কোনও কারণেই হোক সেটা বেদনাদায়ক, দুঃখজনক একথা বলার মতো মানসিকতা আমাদের আছে, আমরা সেটা বলছি এবং দুঃখ বেদনা প্রকাশ করেছি। তবে আজকে যারা দু' নৌকায় পা দিয়ে চলার চেষ্টা করছেন পশ্চিমবঙ্গের মানুষ রাজনৈতিকভাবে ইতিপূর্বে যেমন তাদের ত্যাগ করেছিলেন ভবিষ্যতের তেমনি করবেন। আমি এখানে মন্ত্রী মহাশয়কে খালি কয়েকটি কথা বলতে চাই। পরিস্থিতি যা হয়েছিল সেই পরিস্থিতি খুবই ঘোরালো হয়েছিল। যদি পুলিশের দিক থেকে একসেস হয়ে থাকে তাহলে সেই একসেসের জন্য নিশ্চয়ই উপযুক্ত শাস্তি সেই দোষী পুলিশ অফিসার পাবেন, এই আশা 'প্রকাশ করছি। তার সঙ্গে সঙ্গে একথা বলব যে এই বে-আইনি বাড়িগুলি যদি প্রথম অবস্থায় কর্পোরেশনের তরফ থেকে ব্যবস্থা নিতে পারত তাহলে এই দুঃখজনক দুর্ঘটনার অবতারণা হত না, এই ঘটনা ঘটত না। আমি আবেদন করব যে খবর পাবার সঙ্গে সঙ্গে কর্পোরেশনের কর্তৃপক্ষ যাতে উপযুক্ত ব্যবস্থা নেন সেদিকে নিশ্চয়ই আমাদের দৃষ্টি দিতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব যে অ্যান্টি সোসাল এবং কংগ্রেসের সমাহারের মধ্যে দিয়ে এই যে ঘটনা ঘটেছে, এই ঘটনা সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই তার বক্তব্য রাখবেন। কিন্তু আজকে এই দুঃখজনক ঘটনার সঙ্গে যারা যুক্ত, যারা এর জন্য দায়ী সেটা কংগ্রেস হোক বা সমাজবিরোধীই হোক তাদের মুখোস নিশ্চয়ই খুলে দেওয়া দরকার।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুগ্রীয় বসু ঃ** মাননীয় অধ্যক মহাশয়, আমি সুরজিতবাবুর কাব্য করে সি পি এম-এর স্তাবকতা শুনলাম। স্তাবকতা করলেই পুলিশের গুলিচালনা এবং সি পি এম-এর যে দোষ সেটাকে ঢাকা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ বছর ধরে পার্টির তহবিলকে মজবুত করার জন্য এবং অন্যায়কে প্রশ্রয় দিয়ে যেন তেন প্রকারেণ ভোট পাবার জন্য এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে হাজার হাজার বেআইনি বাড়ি করার সুবিধা করে দেওয়া হয়েছে। আজকে সরকারের পক্ষ থেকে বুদ্ধদেববাবু বলছেন যে ৭-৮ হাজার বাড়ি

বেআইনি হয়েছে। আমার প্রশ্ন কবে হয়েছে? আমরা চাই এর প্রতিকার করতে। আমরা চাই বেআইনি বাড়ি ভাঙ্গা হোক। কিন্তু দুঃখের বিষয় যে ১৪ বছর পরে আজকে কুম্ভকর্ণের ঘুম ভাঙ্গছে কলিঙ্গ লেনের বাড়ি ভেঙ্গে পড়ার পরে। আজকে ১৪ ঘণ্টা যেতে না যেতে হঠাৎ বেআইনি বাড়ি ভাঙ্গা শুরু করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাড়ি নিশ্চয়ই ভাঙবেন। কিন্তু একটা ঝুপড়ি ভাঙতে গেলেও সেখানে কর্পোরেশন থেকে, মিউনিসিপ্যালিটি থেকে আগে নোটিশ দিতে হয়। তাদের আগে জানাতে হয় যে এই বাড়ি আগামীদিনে ভাঙ্গা হবে, তোমরা বাড়ি খালি করে অন্য জায়গায় চলে যাও। যদি তোমরা না যাও তাহলে আমরা এটা ভেঙ্গে দেব। আজকে যে বাড়িতে মানুষ ২ বছর ধরে বাস করছে—যেখানে কমিউনিস্ট পার্টির অফিস রয়েছে, কর্পোরেশনের লোক রয়েছে, পুলিশের লোক রয়েছে—সেখানে তাদের নোটিশ না দিয়ে, অন্য জায়গায় যাবার সুযোগ না দিয়ে ভাঙ্গতে শুরু করা হল। মানুষ বলতে চেয়েছিল যে তারা কাকে অর্থ দিয়েছে সেটা মেয়রকে বলবে। এরা গণতন্ত্রের কথা শোনে না, এরা গণতন্ত্রকে খতম করতে চায়। এরা ব্রিটিশ আমলের মতো পুলিশকে ব্রুটাল হতে শিক্ষা দিয়েছে। ব্রিটিশের পুলিশ যেভাবে গুলি চালাতো এবং গুঁতোতো সেইভাবে পুলিশকে শিক্ষা দিয়েছে। ব্রিটিশ চলে গেছে কিন্তু তার দালাল এই সি পি এম আছে। এরা পুলিশকে সেই ভাবে তৈরি করেছে। ফলে শ্রমিক হোক, সাধারণ মানুষ হোক, যেখানে আন্দোলন হচ্ছে সেখানে গুলি চলছে। আজকে এদের এই ছাড়া হাতিয়ার নেই। আজকে হাওড়ায় দেখছি যে মেয়র বেআইনি বাড়িগুলি ভাঙ্গছেন। কিন্তু যে বাড়ি যে রকম ভাবে ভেঙ্গেছেন সেই বাড়ি আবার সেইভাবেই গজিয়ে উঠছে। আজকে এই জিনিস হচ্ছে কেন? কারণ সেই বাড়ির মালিক হচ্ছে প্রোমোটার এবং তারা ইনক্লাব জিন্দাবাদ দিচ্ছে, মেয়রকে কুর্নিশ করছে, সি পি এম-কে কুর্নিশ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি দাবি করছি যে আলিমুদ্দিন স্ট্রিট সমেত সারা কলকাতা শহরে যত সি পি এম পার্টি অফিস আছে, কোন কোন অফিস আজকে আনঅথোরাইজভাবে গড়ে উঠেছে সেটা তদন্ত করা হোক। আমি নাম করে বলছি যে ১৫নং গোবিন্দ মন্ডল লেনের সি পি এম-এর অফিস, ১৭ নং বি টি রোডের সি পি এম-এর জোনাল অফিস, এগুলি আনঅথোরাইজডভাবে করা হয়েছে বলে আমার কাছে খবর আছে। এইরকমভাবে তাদের কার্যকলাপে সারা পশ্চিমবাংলায় বেআইনি বাড়িতে ছেয়ে গেছে। সি পি এম-এর অফিস রাজাবাজারে ছিল। তার পাশে এই জিনিস হয়েছে কেন তারা আপত্তি করেন নি? আজকে আমাদের পক্ষ থেকে সর্বদলীয় কমিটি করার যে প্রস্তাব এসেছে সেটাকে আমি সমর্থন করছি এবং সেই সঙ্গে সঙ্গে একথা বলব যে বুদ্ধদেববাবু এটা মেনে নিন। আমরা গতকালও করেছি এবং আজও তার পদত্যাগ দাবি করছি। আজকে শুধু তাকে বলব, ব্যর্থ বুদ্ধদেববাবু করো নাকো জেদ কর পদত্যাগ। কলকাতায় যে সমস্ত আনঅথোরাইজড অকুপেশন হচ্ছে, সেইগুলোকে ভাঙ্গার জন্য পুলিশের গুলি দিয়ে মানুষ খতম করে আপনাদের দোষকে ঢাকা দেওয়া যাবে না। ১৪ বছর পরে আপনারা যে বেআইনি মনোভাব পোষণ করছেন, তা ঠিক নয়। আমি বলব, কলকাতার বেআইনি বাড়ি ভাঙ্গার জন্য একটা সুন্দর প্রস্তাব করুন এবং এতদিন ধরে যে বেআইনি বাড়ি হয়েছে, তার জন্য দায়ী কে এটা বলুন। সুতরাং সর্বদলীয় কমিটি করার প্রস্তাব জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে,

কালকে থেকে আজ পর্যন্ত দু' দিন ধরে কংগ্রেসের তরফ থেকে এই বেআইনি বাড়ি সম্পর্কে আলোচনা হচ্ছে। ঠিক আছে। আমার বক্তব্যের বিষয়টা হল, মাননীয় পৌরমন্ত্রী এখানে আছেন, তার কাছে একটু জানতে চাইব, তিনি যখন এই আলোচনার শেষে উত্তর দেবেন, সেই সময় বলবেন তার বক্তব্যের মাধ্যমে, কারণ আমার কাছে খবর আছে, এরা সব বিভিন্ন ভাবে বেআইনি ফ্ল্যাটে, বেআইনি বাড়িতে বাস করছেন। যদি এই বিষয়ে সবিশেষ আমাদের জানান তাহলে খুশি হব।

**মিঃ স্পিকার :** ইট ইজ নট পয়েন্ট অব অর্ডার।

**ডাঃ দীপকচন্দ্র চন্দ্র :** স্যার, পাঁচটা নিরীহ প্রাণ গেছে, আর তিন জন গুরুতর আহত। এটা খুবই মর্মান্তিক ঘটনা। পুলিশ গুলি চালিয়েছে, লাঠি চালিয়েছে, কিন্তু তার আগে কিছু সমাজবিরোধী এবং কংগ্রেস আই এর কিছু নেতার নেতৃত্বে ঐ অঞ্চলে তারা হামলাবাজি করল, একটা বাড়ি ভাঙ্গাকে কেন্দ্র করে। বেআইনি বাড়ি ওরাও ভেঙ্গে ফেলতে প্রস্তাব দিয়েছিলেন এবং কালকে ওদের বক্তব্যের মধ্যে তারা বারবার বলেছেন। পৌরমন্ত্রীও বলেছেন, এটা করা উচিত এবং করা হবে। এবং তিনি আবেদন করেছেন, আপনারা সকলে সাহায্য করুন, সকলে মিলে যাতে এই বেআইনি বাড়ি না হয় এবং যেগুলো আছে, সেইগুলো ভেঙ্গে দেওয়া যায়, আসুন আমরা সকলে মিলে একসঙ্গে চেষ্টা করি। একসঙ্গে যদি চেষ্টা করি, তাহলে এটা একটা দৃষ্টান্ত হিসাবে যারা প্রমোটার, যারা দালাল, তাদের কাছে রাখতে পারব, যাতে আগামীদিনে এই জিনিস না হয়। কিন্তু ওরা বন্ধ ডেকেছেন আট তারিখে এবং এই সমস্ত বেআইনি জিনিস হয়ে যাচ্ছে। কালকে এই সম্পর্কে যখন আলোচনা চলছিল, তখন গ্যাস স্ট্রিটে কংগ্রেসিরা, সমাজবিরোধীরা, সেই বাড়ির দালালরা, সেই বাড়ি যারা ভাঙ্গতে গেছে, তাদের উপর বোমাবাজি করেছে, চূড়ান্তভাবে বৃষ্টির মতো এবং কর্পোরেশনের লোকদের কাজ করতে বাধা দিয়েছে। তাদের উপর আক্রমণ করা হয়েছে, পুলিশ তাদের প্রটেকশন দিতে গিয়ে আক্রান্ত হয়েছে। এই সব কংগ্রেসিরা করছেন, আর এখানে এসে বলছেন বেআইনি বাড়ি ভাঙ্গা। কিন্তু বাড়ি ভাঙ্গতে গেলে তাদের নেতারা, সমাজবিরোধীদের নিয়ে বলছে, এই সব বাড়ি ভাঙ্গতে দেব না। সুপ্রিয়বাবু বললেন বাড়ি ভাঙ্গার আগে নোটিশ দিয়ে বাড়ি ভাঙ্গতে হয়। উনি উকিল মানুষ, উনি জানেন এই ব্যাপারটা। উনি কিছু কামিয়ে নিতে চাইছেন। কারণ নোটিশ দিলেই হাইকোর্ট থেকে ইনজাংশন নিয়ে এই কাজকে সাময়িকভাবে বন্ধ করে দেবেন। এইভাবে তারা প্রমোটারদের কাছ থেকে টাকা খাচ্ছেন। এরা নানারকম-ভাবে ওদের সঙ্গে যুক্ত, কোনও প্রমোটারের ফ্ল্যাটে কেউ থাকে বিনা পয়সায় এই সব বন্ধ করে দেওয়া উচিত। আমি ওদের ধিক্কার জানাচ্ছি। সমস্ত কলকাতাবাসীদের কাছে তাদের ধিক্কার জানাতে অনুরোধ করছি। স্যার, কালকে আমি বলেছিলাম শূর্পণখার নাক কাটা গেছিল। আমি আজ বলছি, পশ্চিমবাংলার মানুষ ওদের নাক কান কেটে বিসর্জন দেবে। আগামী নির্বাচনে আপনারা দেখে নেবেন পশ্চিমবাংলার মানুষ আপনাদের ঝাড়ে বংশে বিসর্জন দেবে।

**শ্রী সুলতান আমেদ :** স্যার, গতকাল আমি এই হাউসের মাধ্যমে সরকারকে অনেকগুলি সাজেশন দিয়েছিলাম। কালকে যখন আমরা কলিঙ্গ লেন নিয়ে এখানে আলোচনা করলাম তখন সেই আলোচনার পরই কলিঙ্গ লেন থেকে একটি প্রতিনিধি দল মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা

করতে এসেছিলেন। আমিও সেখানে ছিলাম। আমরা মুখ্যমন্ত্রীকে পরিষ্কারভাবে বলেছিলাম যে বাড়িগুলি আনসেফ অবস্থায় রয়েছে, যেগুলি ভেঙ্গে পড়তে পারে সে বাড়িগুলি ভেঙ্গে দিন। কিন্তু সেসব বাড়িতে যারা ৫ বছর, ১০ বছর ধরে বাস করছেন তাদের নোটিশ না দিয়ে, উইদাউট নোটিশে কি করে ভাঙ্গবেন? সেভাবে ভাঙ্গতে পারেন না। বুদ্ধদেববাবু রেগে যাচ্ছেন। বুদ্ধদেববাবু, ইউ আর বিহেভিং লাইক অ্যান অ্যাংগ্রি ইয়ং ম্যান। আপনার বিহেভিয়র অ্যাংগ্রি ইয়ং ম্যানের মতো হয়ে যাচ্ছে। আপনি কালকে দেখেছেন রাজাবাজারে কি হয়েছে। আপনি কি গোটা কলকাতা শহরটাকেই রাজাবাজার করতে চান? বেআইনি বাড়ি যখন নির্মাণ শুরু হয়, ফাউন্ডেশন হয়, কোলম যখন করে, যখন গ্রাউন্ড ফ্লোর, ফার্স্ট ফ্লোর হয় তখন পুলিশ এবং কর্পোরেশন কর্তৃপক্ষ সেখানে যায় না। আজ সকালে আমি রাজাবাজারে গিয়েছিলাম, সেখানে পুলিশের গুলিতে সঞ্জয় দাস, মহঃ  মুস্তাক, মহঃ কালাম আমেদ, মহঃ সরফুদ্দিন, মহঃ জাহার মারা গেছে। মুস্তাকের মা আমাকে বললেন,—মুস্তাক নেই, মুস্তাকের গায়ের রক্ত তোমাকে দিচ্ছি, তুমি জ্যোতিবাবুর হাতে দিও। জ্যোতিবাবুর পুলিশ গুলি করে মুস্তাককে মেরেছে। আমি তার গায়ের রক্ত নিয়ে এসেছি। মুস্তাকের মা আমাকে দিয়েছেন। স্পিকার স্যার, আমি আপনাকে দেব, কলকাতার তিনশো বছর পূর্তির ফাংশন বুদ্ধদেববাবু করছেন, তাতে এই উপহার তিনি মুখ্যমন্ত্রীকে দিয়ে দেবেন। কর্পোরেশনের আইনের ৪১৬ ধারায় আছে আনসেফ বাড়ি কর্পোরেশন ভাঙ্গতে পারে। সরকার যদি সিনসিয়রিটি থাকে, সরকার ১০ হাজার বাড়ি সার্ভে করে ট্রাইব্যুনালের হাতে দিয়ে দিন। ট্রাইব্যুনাল ফয়সালা করুন কোন কোন বাড়ি ইমিডিয়েট ভাঙ্গতে হবে। সেসব বাড়িতে যদি লোকজন থাকে, বিশেষ করে যদি বস্তি এলাকার বাড়ি হয়, তাহলে ক্যাম্প করে সেখানে তাদের রেখে বাড়িগুলি ভাঙ্গুন। কোনও ব্যবস্থা না করেই পুলিশ দিয়ে ভাঙ্গবেন না। পুলিশ বাড়ি ভাঙ্গতে গিয়ে লুঠ করছে। কলিঙ্গ স্ট্রিটে পুলিশ গিয়ে তাহেরা বেগমের গায়ের সোনার গহনা লুঠ করেছে। পুলিশকে দিয়ে বেআইনি বাড়ি ভেঙ্গে এই সমস্যার সমাধান করতে পারবেন না। বুদ্ধদেববাবু, মানুষকে সঙ্গে নিয়ে বাড়ি ভাঙ্গতে হবে। যে সমস্ত মানুষরা সেসব বাড়িতে বাস করছেন তাদের বোঝাতে হবে বাড়িগুলি আনসেফ্, পড়ে যাবে, তোমরা এই সব কন্ট্রাক্টরের হাতে পোড় না। সরকার সেসব কোনও উদ্যোগ নিচ্ছেন না, পাঁচতলা, ছয়-তলা বাড়ি হয়ে যাচ্ছে, বাড়িতে লোক বাস করছে, কর্পোরেশন জলের কানেকশন দিচ্ছেন, ইলেকট্রিক ক্যানেকশন হয়ে যাচ্ছে, তারপর বাড়ি ভাঙ্গতে যাচ্ছেন। এটা লজ্জার বিষয়। আজকে বুদ্ধদেববাবুর বিহেভিয়র ঠিক অ্যাংগ্রি ইয়ং ম্যানের মতো। তিন বুলডোজার নিয়ে আসুন, বড়বাজার, পার্ক স্ট্রিটে প্রভৃতি এলাকার বড় বড় বেআইনি বাড়ি ভেঙ্গে দিন। তা তিনি করছেন না। তিনি পিক অ্যান্ড চুস্ করছেন এবং পিক্ অ্যান্ড চুস্ করে বাড়ি ভাঙ্গছেন। রাজাবাজার, কলিঙ্গ স্ট্রিট, পার্ক সার্কাস প্রভৃতি এলাকার—যে সমস্ত এলাকায় সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা বসবাস করেন সেসমস্ত এলাকার বাড়ি ভাঙ্গছেন। আমি ওকে চ্যালেঞ্জ করে একথা বলছি। পিক্ অ্যান্ড চুস্ করে বাড়ি ভাঙ্গা হচ্ছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার মহাশয়, গতকাল রাজাবাজারের ঘটনায় পাঁচ জন মারা গেছেন। তাদের মধ্যে চার জন মুসলিম এবং একজন হিন্দিভাষী শিডিউল্ড কাস্ট। এ

ঘটনা খুবই দুঃখজনক। খবর হচ্ছে, পুলিশের গুলিতে ৫ জন মারা গেছে। এটা আমাদের খবর নয়, আমাদের খবর হচ্ছে ২ জন আহত হয়ে মারা গেছে। এই বিষয়টি পুলিশের এবং মন্ত্রী মহাশয়ের, তারা এই ব্যাপারে তদন্ত করবেন। কিন্তু যে এলাকায় মারা গেছেন তার বেশিরভাগ আমার অঞ্চলের মধ্যে সীমাবদ্ধ। স্বাভাবিক কারণেই এই ব্যাপারে নিশ্চিত দেখা উচিত, কেন এই ঘটনা ঘটল। কলকাতা পৌরসভার যে বাড়ি ভাঙ্গা উচিত সেই বিষয়ে কালকে এই বিধানসভায় আলোচনার সময়ে কংগ্রেস এবং আমরা মিলিতভাবে বলেছিলাম। সেই বাড়িতে এখন পর্যন্ত কোনও ভাড়াটে যায়নি এটা নিশ্চিতভাবে জেনে রাখুন। সুলতান সাহেব এই কথা বলেছেন। তিনি জানেন না। বাড়ি ভাঙ্গা যতক্ষণ হয় ততক্ষণ পর্যন্ত আশে-পাশের লোকরা সেই বাড়ির পক্ষে কাউকে জড়ো করতে পারেননি, লোক এসে, দেখে চলে গেছে। সেই বাড়ির মালিক এবং সেই বাড়ির প্রমোটার দুজনই একটি দলভুক্ত। তারা পরিকল্পনা করেন এবং লোক জড়ো করেন এবং সেইসব লোকরা পাড়ার লোক নয়, সেই লোকরা একটা অঞ্চলের নয়, কোনও একজনের নেতৃত্বে সারা কলকাতা শহরের বিভিন্ন অঞ্চল থেকে অস্ত্র-শস্ত্র নিয়ে এসে জড়ো করেন এবং এই গন্ডগোল শুরু হয় বিকাল ৫টা থেকে যখন বাড়ি ভাঙ্গার কাজ প্রায় শেষ। কর্মীরা যখন চলে যাচ্ছে তখন তাদের ধরা হয়। তারপর ঘটনা ঘটতে শুরু করে। বোমার কথা যদি বলেন, কিছু না হলেও ১০০টি বোমা পড়েছে এবং সেই বোমার চেহারার কথা যদি বলেন তাহলে বলব, আশেপাশের অনেক বাড়ি এই বোমার আঘাতে ড্যামেজ হয়ে গেছে। তারা এইভাবে পরিকল্পনা করে এবং ৫-৬টা নাগাদ শুরু হয়, সরাসরিভাবে কংগ্রেসের ঝান্ডা নিয়ে শুরু হয় এবং বলা হয় এই বাড়ি ভাঙ্গা চলবে না। ওরা কেবল কিছু কন্ট্রাক্টর জোগাড় করতে পেরেছিলেন যারা এর আশে-পাশে আছে। এছাড়া পাড়ার সাধারণ লোকের মধ্যে একটাকেও জোগাড় করতে পারেনি, কংগ্রেসি দলভুক্ত সমস্ত সমজাবিরোধীরা কংগ্রেসের ঝান্ডা নিয়ে গন্ডগোলের সূত্রপাত করলেন এবং আমি আশ্চর্য হয়ে দেখলাম, খবর আসার সঙ্গে সঙ্গেই যেহেতু গাড়ি-ঘোড়া বন্ধ ছিল সেহেতু আমাকে হাঁটাপথে আসতে হয়েছে, খুব দেরি হলেও ১৫-২০ মিনিটের মধ্যেই ঘটনাস্থলে হাজির হয়েছি দেখলাম তার আগেই কয়েকজন এম এল এ ওখানে উপস্থিত হয়ে গেছেন। কি করে এত কম সময়ের মধ্যে তারা এই জায়গায় উপস্থিত হয়ে গেলেন তা আমি বুঝতে পারলাম না। সুতরাং এর থেকেই বোঝা যায়, পরিকল্পনা ছাড়া কোনওদিন এই ঘটনা ঘটতে পারে না এবং যেসব জায়গা থেকে বোমা পড়েছে সেইসব জায়গা থেকে বোমা পড়তে পারে না আগে থেকে যদি পরিকল্পনা না থাকে। সায়েন্স কলেজের গলি, উল্টোদিকের গলি, ওদিকে প্রতাপ মেমোরিয়াল গলি, উল্টোদিকে ধড়বাগানের গলি, চারিদিকে গলি থেকে পরিকল্পনা মাফিক পুলিশের উপর আক্রমণ হয়েছে। আমি ধরেছিলাম এবং বলেছিলাম ফায়ারিং করার আগে একবার টিয়ার গ্যাসিং করলেন না কেন? শুনলাম, ২০টা টিয়ারগ্যাসিং হয়েছে। আমি ধরেছিলাম কোথায় কি হয়েছে দেখতে যাব। আমাদের লোক গিয়েছিলেন এবং ঘুরে ঘুরে দেখেছেন আমি সেখানে গিয়ে দেখলাম, কংগ্রেসিরা প্রথমেই কাউন্সিলারের অফিস ভাঙচুর করেছে। তখন পুলিশের গুলি চালানোর প্রশ্ন নেই, তার আগেই দেখলাম সামনে কাউন্সিলারের অফিস ভাঙচুর হয়ে গেল। কি করে হল? বিষয়টি নিয়ে ভাবা উচিত যে, আমাদের করণীয় কি আছে। মানুষজনকে না পেয়ে মস্তান এবং সমাজবিরোধীদের জড় করে ঝান্ডা নিয়ে দাঁড়িয়ে ভাঙ্গার কাজে ব্যাঘাত শুরু করা হয় এবং সেখান থেকেই আগুন জ্বলল। সেখান থেকেই

আগুন জ্বালানো শুরু হয় এবং পেট্রোল বোমা মারা হয়। এই রকম একটা সাংঘাতিক ধরনের অবস্থার সৃষ্টি করা হয় এবং সেই অবস্থা প্রায় একঘণ্টা ধরে চলেছিল। গতকাল একটা বিষয় বস্তু উপস্থিত করা হয়েছে এবং আজকেও সেটা বলার চেষ্টা হয়েছে। মাননীয় সুলতান সাহেব ওখানে গিয়েছিলেন বলছেন, আমি ওনাকে খোঁজ নিতে বলছি যে, যে বাড়ি ভাঙ্গা হয়েছে সেই বাড়িতে কোনও ভাড়াটে ছিল না। যে ৫ জনের কথা বলা হয়েছে তাদের মধ্যে ৩ জনকে আমি চিনি। তারা খুবই নিরীহ লোক, তারা কোনও রাজনৈতিক দলভুক্ত নয়। ঐসব বাড়ির বিল্ডিং ওনার এবং প্রোমোটারদের গ্রেপ্তার করা উচিত। যে সমস্ত সমাজবিরোধীরা ছিল তাদের নাম আছে এবং যাদের জন্য এই ঘটনা ঘটল আমি দায়িত্ব নিয়ে বলছি—ঐ কলিঙ্গ লেনের ঘটনাকে যে কেন্দ্র করে ৫৪ জন এবং এই ৫ জন মারা গেছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। ওরা একদিকে বাড়ি ভাঙ্গার কথা বলছেন আবার ভাঙ্গতে গেলে গন্ডগোলের সৃষ্টি করছে সেই কংগ্রেসকে কাগজের সামনে দাঁড়িয়ে বলতে হবে যে তারা ভাঙ্গার পক্ষে না বিপক্ষে? শুধুমাত্র মাইনরিটির সেনটিমেন্টের আর কোনও কাজ হবে না। ঐ মৃতদের মধ্যে আমাদের দলের একজন সমর্থক ছিল। এই কথা বলে আর বাজার মাত করা যাবে না। আমি আশা করছি যে মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত রয়েছেন তিনি সঠিক ভাবে ব্যাপারটির মোকাবিলা করে একটা সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করবেন।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলেছি যে, আমি আমাদের একটি প্রতিনিধি দল নিয়ে ঘটনাস্থলে গিয়েছিলাম এবং দীর্ঘ দেড় ঘণ্টা ধরে ঐ এলাকার বহু সাধারণ মানুষের সঙ্গে আলোচনা করেছিলাম। আমি চাক্ষুষ, প্রত্যক্ষ এবং সরেজমিনে এই নারকীয়, পৈশাচিক এবং মর্মান্তিক হত্যাকান্ড দেখেছি। মাননীয় লক্ষ্মীবাবু গিয়েছিলেন, আমিও গিয়েছিলাম এবং দেখেছি পুলিশ কি রকম নির্বিচারে গুলি চালিয়েছে। তাজ হোটেল, মাস টেলার্স এবং একটি বিড়ির পাতার দোকান দেখলে ঘটনাটি বোঝা যায় এবং প্রমাণ করে পুলিশ কিভাবে আচরণ করেছে। কম করে ৫০ রাউন্ড গুলি চালিয়েছে এ কথা ওখানকার অধিবাসীরা বলে। আমি বেছে বেছে কোনও রাজনৈতিক জায়গায় কথা বলিনি, ওখানকার সাধারণ মানুষের যে স্টেটমেন্ট তার কথা বলছি। মাননীয় পৌরমন্ত্রী বলছেন যে বাড়ি ভাঙ্গার জন্য সেখানে যাওয়া হয়েছিল, আমি প্রশ্ন করছি বাড়ি ভাঙ্গা হল সকালবেলা আর সন্ধ্যাবেলায় কি করে ঘটনা ঘটল। যে বে-আইনি বাড়ি ভাঙ্গার জন্য এখানে সরকার পক্ষ থেকে এমন একটা ভাব দেখানো হচ্ছে যে, সরকারের বাড়ি ভাঙ্গার কাজে বাধা দেওয়া হয়েছে। সকলে যেন এই বে-আইনি বাড়ি ভাঙ্গার বিরুদ্ধাচরণ করছে। আমরা বে-আইনি বাড়ি ভাঙ্গবার পক্ষে। তবে গতকাল রাজাবাজারে যে ঘটনা ঘটানো হল সেটা দেখে আমার সন্দেহ ঘনীভূত হচ্ছে যে, সরকার এইভাবে বে-আইনি বাড়ি ভাঙ্গবার নাম করে ভবিষ্যতে যাতে বে-আইনি বাড়ি আর না ভাঙতে হয় তারজন্য একটা প্লি তৈরি করছেন। ইট ইজ ক্রিয়েটেডে। কিছু ক্রিয়েটেড সেখানে বাড়ি ভাঙতে বাধা দিয়েছে। তা নাহলে, বে-আইনি বাড়ি ভাঙ্গবার কতগুলো প্রক্রিয়া আছে। কোনও বেআইনি বাড়ি ভাঙতে হলে প্রায় নোটিশ দিতে হবে, ভ্যাকেট করতে হবে এবং তারজন্য টাইম দিতে হবে। বলেছেন, তাহলে কোর্টে ইনজাংশন হয়ে যাবে। কিন্তু বাড়িটাই যদি বে-আইনি হয় তাহলে কোর্টের ইনজাংশন

আসবে কারা? এসবই হয়েছে প্লি। সেজন্যই বিচার বিভাগীয় তদন্ত হওয়া দরকার, কারণ প্রশাসনিক তদন্ত প্রহসনের অর্থ হল সমস্ত কিছু চেপে দেওয়া। আজকে যে সেখানে বাড়ি ভেঙ্গে ৫২ জন মারা গেছেন এবং পুলিশের গুলি চালানোর ফলে আরও ৫ জন মারা গেছেন তারজন্য দায়ী কে? ঐ যে ছয়-সাত হাজার বে-আইনি বাড়ি উঠল তার পেছনে যে চক্র সরকার পক্ষ, পৌর কৃর্তপক্ষ এবং রাজনৈতিক শক্তির চক্র, সেই চক্রকে শাস্তি দেবার কোনও ব্যবস্থা হল না। ঐভাবে নির্বিচারে গুলি চালনা, আজকে তা নিয়ে আলোচনা হচ্ছে। আমি দাবি করছি, মুখ্যমন্ত্রীকে বলতে হবে, পুলিশ কেন সেখানে নির্বিচারে গুলি চালাল? কারণ এখনও পর্যন্ত মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীকে এ বিষয়ে কোনও রিপোর্ট দিতে দেখলাম না, অথচ তিনি কলকাতায় রয়েছেন। এতবড় পৈশাচিক ঘটনা কোনও গণতান্ত্রিক সরকারের অধীনে ঘটতে পারে না। সেজন্য আমি দাবি করছি, মুখ্যমন্ত্রীকে বলতে হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বে-আইনি বাড়ি ভাঙ্গা সম্পর্কে আমরা এর আগে আলোচনা করেছি এবং বলেছি যে, ভেঙ্গে দেওয়া হোক। সকলেই ভাঙ্গার পক্ষে বলেছেন। কিন্তু তার কতগুলো পদ্ধতি আছে। নোটিশ দেবার পর যদি কেউ বাধা দেয় তাহলে সেই বাধা কিভাবে অতিক্রম করা যায় তার কতগুলো পদ্ধতি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অন্য দিক থেকে বিষযটা দেখছি। আপনার স্মরণ আছে যে, গত বছর বাগুইহাটিতে পুলিশ যখন গুলি চালনা করে তখন সি পি এম কেন্দ্রীয় কমিটির এক নেতা, সদস্য, বিমান বসু বিক্ষুদ্ধ জনতার সামনে একটি কথা বলেছিলেন যে, পুলিশকে কে এই অধিকার দিল মাথা লক্ষ্য করে গুলি চালিয়ে তাদের মারবার? এই প্রশ্নের জবাব কিন্তু আমরা পাইনি। আজকে আমি তার জবাব দিচ্ছি। আমার ধারণা, ওরা ক্ষমতার দম্ভে, ক্ষমতার ঔদ্ধত্বে আজকে পুলিশকে তাদের সেবাদাসে পরিণত করেছেন, পুলিশকে কুক্ষিগত করেছেন। আজকে ঐ সি পি এম-এর পুলিশ পলিটিসাইজড পুলিশ ব্রুটালাইজড পুলিশ ক্রিমিনালাইজড। ঐ পুলিশকে সেবাদাসে পরিণত করে সুজাপুরে চার-পাঁচজনকে খুন করতে সাধারণ মানুষ সেদিন দেখেছে। আজকে রাজাবাজার কেউ যদি বাধা দিয়ে থাকে সেই বাধা অতিক্রম করবার জন্য পুলিশ পায়ে গুলি করতে পারত, কিন্তু সেখানে তারা শুট করেছে টু কিল। ওরা ক্ষমতার দম্ভে, ঔদ্ধত্বে পুলিশকে সেখানে বেপরোয়া হুকুম দিয়েছেন। আজকে পুলিশের সেই সাহস কোথায়? তাই পুরুলিয়ায় তিনজন উগ্রপন্থীর মোকাবিলা করতে গিয়ে পুলিশ কুকুরের মতো লেজ গুটিয়ে পালিয়েছিল। কোথায় ছিলেন? আজকে সেইজন্য তাদের মানবিকতা বোধ নষ্ট হয়ে গেছে, ওরা অমানুষ। আজকে সেই জন্য পুলিশকে লেলিয়ে দিচ্ছে মানুষের উপর এবং তারজন্য আমি ধিক্কার জানাচ্ছি। আজকে সব চেয়ে বড় লজ্জার কথা যে আজকে এখানে আলোচনা হচ্ছে পুলিশমন্ত্রী উপস্থিত নেই, আমি জানি না তিনি এসে জবাব দেবেন কিনা।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাল রাজাবাজারে পুলিশ যে গুলি চালিয়েছে তারজন্য আমি ধিক্কার জানাচ্ছি। প্রশ্ন হচ্ছে বে-আইনি বাড়ি ভাঙ্গা হবে এটা ঠিক। কিন্তু দিনের পর দিন পুলিশ এবং কর্পোরেশনের কর্মচারিদের ঘুস দিয়ে বাড়ি তুলেছে এবং বসবাস করছে কলকাতার মতো শহরে কোনও জায়গা না পেয়ে। তাদের মধ্যে কেউ গহনা বিক্রি করে, দেশের জমি বিক্রি করে একটা ফ্লাট কিম্বা এক কামরার ঘর নিয়েছে।

কবিতা আছে " ঠাঁই নাই ঠাঁই নাই ছোট সে তরি, আমার সোনার ধানে গিয়েছে ভরি"। অকস্মাৎ যদি তাদের বলা হয় এখুনই বাড়ি থেকে নেমে যাও, বাড়ি ভাঙ্গা হবে। সেখানে তো নিশ্চয়ই রেজিস্টেন্স সৃষ্টি হবে। সমস্ত মিলিয়ে সমস্ত প্রশাসন কর্পোরেশনের এবং পুলিশ প্রশাসনের ব্যর্থতার জন্য এই জিনিস ঘটেছে। পুলিশ গুলি করলে দেখতে পাই সরকার পক্ষ থেকে সেটাকে সমর্থন করা হয়। পুলিশ যদি কোথাও কিছু করে, পুলিশ সেকশন যদি কোথায় বাড়াবাড়িও করে সব সময় আপনারা সেটাকে সমর্থন করেন। সুজাপুরে আমি নিজে দেখেছি পুলিশ বাড়াবাড়ি করল আপনারা সমর্থন করলেন। পুলিশ যদি বাড়াবাড়ি করে থাকে তাহলে সেটা এই সভায় স্বীকার করতে অসুবিধা কোথায়, লজ্জা কিসের? দোষী পুলিশকে শাস্তি দিতে, শাস্তি বিধান করতে সরকারের কি সেখানে সম্মানহানী ঘটবে? পুলিশ এবং কর্পোরেশনের কর্মচারিরা দিনের পর দিন ঘুস খেয়েছে, আপনারা তাদের প্রোটেকশন দিতে চান। জন-মানুষের সামনে আপনাদের চিত্র কোন জায়গায় গিয়ে দাঁড়াবে? আপনারা কেন এইভাবে প্রোটেকশন দিচ্ছেন? এই ক্ষেত্রে আজকে মাননীয় সদস্য লক্ষ্মী দে অনেকগুলি অভিযোগ করেছেন কংগ্রেস বেঞ্চের বিরুদ্ধে। কংগ্রেস বেঞ্চ থেকেই তো এর বিরুদ্ধে দাবি জানিয়েছে এবং বলেছেন একটা জুডিশিয়াল এনকোয়ারি কমিশন করা হোক। সরকারের যদি সমস্ত ঘটনা ঠিক হয়ে থাকে, লক্ষ্মীবাবুর কথার সবটা সত্যতা থাকে তাহলে কংগ্রেসের দাবি মেনে নিন। আমিও দাবি জানাচ্ছি এই ঘটনার পরিপ্রেক্ষিতে একটা জুডিশিয়াল এনকোয়ারি কমিশন করা হোক এবং এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী এসে বিবৃতি দিন। এই দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত কাল এখানে বিশেষ আলোচনার সময় আমি আন্তরিকভাবে এই কথা বলেছিলাম যে সমস্যার আমরা মুখোমুখি হয়েছি তার জন্য সমস্ত রাজনৈতিক দল দলমত নির্বিশেষে তারা সরকারের এই উদ্যোগে সাহায্য করুন। তার পিছনে কারণ ছিল এই যে হঠাৎ কোনও একটা পরিস্থিতিতে নয়, এর পেছনে দীর্ঘ দিনের জমে থাকা সমস্যা আছে এবং এটা এক দিনে হয় নি। দীর্ঘ দিন ধরে কলকাতা শহরে জনসংখ্যার চাপ, বাসস্থানের সমস্যা, কলকাতা কর্পোরেশনের কার্যকারিতা, কংগ্রেসের আমলে কর্পোরেশন কি করেছে, এই আমলে কি করতে পারছে এই সব কিছু এর সঙ্গে জড়িত এক প্রশ্ন। অনেকগুলি কারণে আজকে কলকাতায় এই সমস্যা বিপদজনক চেহারা নিয়েছে। যদি এটা আপনারা উপলব্ধি করে থাকেন, যদি আপনারা বুঝে থাকেন এই মহানগরীর দীর্ঘ দিনের জমে থাকা একটা মৌলিক সমস্যা, যদি এটা আপনারা উপলব্ধি করে থাকেন এটা একটা কোনও প্রতিষ্ঠানের কয়েকজন অফিসারের ব্যাপার নয়, একটা পুলিশ প্রতিষ্ঠানের কয়েক জন পুলিশের ব্যাপার নয়, একজন মন্ত্রীর ইচ্ছা বা অনিচ্ছার ব্যাপার নয়, একজন দুজন কাউন্সিলারের আইন ভেঙ্গে কাজ করার ব্যাপার নয়, এই সবগুলো আংশিকভাবে সত্য।

কর্পোরশনের কার্যকারিতা, কর্পোরেশন এর মধ্যে যে সমস্যা আছে, পুলিশের মধ্যে যে সমস্যা আছে, জনপ্রতিনিধিদের যে দায়িত্ব আছে, এইসব কিছুর পিছনে রাজনৈতিক একটা প্রেক্ষাপট আছে। সব মিলিয়ে আমরা যদি বিষয়টি উপলব্ধি করে থাকি, তাহলে আসুন,

সকলে একসঙ্গে দাঁড়ান এবং আসুন, আমরা সকলে একসঙ্গে মিলে কাজ করি। কিন্তু কংগ্রেসের আমলে পাঁচ বছর ধরে কি হয়েছিল তার দলিল আমি এখানে দাঁড় করাব। তখন এই জনপ্রতিনিধিরা ছিলেন না। কংগ্রেসের আমলে পাঁচ বছর কোনও নির্বাচিত কর্পোরেশন ছিল না। সিদ্ধার্থশঙ্কর রায় এবং সুব্রতবাবু তখন অফিসারদের দিয়ে কর্পোরেশন চালাতেন। তখন এমন কোনও অপরাধ নেই সেখানে হয়নি। দ্বিতীয় কথা হচ্ছে, কালকে এই আবেদন আমি জানিয়েছিলাম আন্তরিকভাবেই, কিন্তু গত কালই আমার এই আলোচনার সময়ে মনে হয়েছিল, যখন একটা প্রশ্ন বার বার আসছিল যে, কাউন্সিলারদের কি ভূমিকা ছিল? বিরোধী দল তখন খুব স্পর্শকাতর ছিলেন, বরাবরই স্পর্শকাতর ছিলেন। আমি জানিনা, এর পরে দেখলাম আমার উত্তর না শুনে ওরা বেরিয়ে গেলেন। গতকালের পর থেকে এই মুহূর্তে পর্যন্ত আজ যে ঘটনা ঘটছে এবং এইসব শুনে মনে হচ্ছে বিরোধী দল বিধানসভার মধ্যে এক কথা বলেছেন এবং বাইরে গিয়ে সম্পূর্ণভাবে অন্য কাজ করছেন, এটা আমি পরিষ্কার দেখতে পাচ্ছি। আমি সোজাসুজি গতকালের ঘটনায় চলে যাই। গতকাল কি হয়েছিল? আমি মাননীয় সদস্যদের কাছে বলছি, এই সমস্যার দুটি দিক আছে। একটি হচ্ছে মামলা মোকর্দ্দমা হাইকোর্টে আটকে আছে। এখানে উনি বললেন অমুক তলা হয়েছে, নিকো বিল্ডিংসে কি হয়েছে, অমুক মার্কেট হয়েছে, রডনে কি হয়েছে? আমি বলতে চাইছি যে কলকাতার এই সমস্ত ব্যবসায়ীদের সম্পর্কে আমাদের কি মনোভাব নিতে হবে, দয়া করে তারজন্য আমাদের কংগ্রেসি এম এল এদের কাছে পরামর্শ নেবার কিছু নেই। ওদের নৈতিক কোনও অধিকার নেই পরামর্শ দেবার। আমরা প্রতিটি অসৎ ব্যবসায়ীর বিরুদ্ধে লড়াই করছি কুন্দলিয়া থেকে আরম্ভ করে, ফতেপুরিয়া থেকে আরম্ভ করে যে সমস্ত অসাধু ব্যবসায়ী আছে প্রত্যেকের বিরুদ্ধে আমরা লড়াই করছি। আপনারা খোলা চোখে থাকুন, দেখবেন। এটা হচ্ছে একটা আইনের লড়াই, কোর্টে নিয়ে যাচ্ছে। মাননীয় সদস্যরা যদি আইন জেনে থাকেন তাহলে এটা বুঝবেন। আর একটি দিক হচ্ছে সোজাসুজি কোর্টের ব্যাপার নয়। সেটি হচ্ছে আইন কানুনের তোয়াক্কা না করে কোনও রকম বিল্ডিং প্ল্যান জমা না দিয়েই বেপরোয়াভাবে কিছু বাড়ি হয়ে গেছে। আমি আগেও বলেছি, এটি আমি স্বীকার করি না, তারজন্য আংশিকভাবে রাজনৈতিক দায়িত্ব কিছুটা আছে। আমি সেই আলোচনা গতকাল করিনি। তারজন্য খানিকটা দায়িত্ব কর্পোরেশনের। গতকালের আলোচনায় আমি খানিকটা স্বীকার করেছি, পুলিশের খানিকটা দায়িত্ব আছে। সোজাসুজি প্রশ্নে আমি স্বীকার করছি এবং আমি এও বলছি, গত কয়েক মাস ধরে—সোজাসুজি আইনের ধারায় যেটা বলা আছে, আমার হিসাব আছে আমরা এই রকম বেআইনি বাড়ি, আইনে যেটা বলা হয়েছে সেই অনুযায়ী সোজাসুজি ভেঙে দিতে হবে। তারজন্য কোনও নোটিশ দিতে হবে না, কোর্টেও যেতে হবে না। আইনের ধারায় যেটা বলা হয়েছে, সোজাসুজি বাড়িটাকে ভেঙে দিতে হবে। সেই ধরনের বে-আইনের বাড়ির একটি তালিকা আমার কাছে আছে। নতুন কর্পোরেশন আসার পর সব মিলিয়ে এই ধরনের ৬০টি বাড়ির তালিকা আমরা করেছি, তারমধ্যে ২৪টি হচ্ছে বস্তির মধ্যে। মাননীয় সদস্য জিজ্ঞাসা করলেন, এতদিন ঘুমিয়ে ছিলেন? হঠাৎ বাড়ি পড়ে গেল তারপর ভাঙছেন? কিন্তু আমরা যখন দেখলাম ঘটনাটি বেড়ে যাচ্ছে, এই রকম দুর্ঘটনার পর, আমাদের সমস্ত উদ্যোগকে সংগঠিত করতে হবে। একসঙ্গে বেশি করে বাড়ি ভাঙ্গতে হবে। এ হচ্ছে আমাদের নীতি, একসঙ্গে বেশি বে-আইনি ভাঙতে হবে। সেই সঙ্গে প্রশ্ন উঠছে দুটি আপনি নোটিশ দিচ্ছেন

না কেন? কাকে নোটিশ দেব? ওগুলো তো বে-আইনি বাড়ি। নোটিশ দেবার জন্য যে অপরাধ এখানে নেই বিল্ডিং প্ল্যান জমা দিয়ে এই বাড়িগুলো হয়েছে। উনি বললেন, সোমেনবাবু বললেন, গুরুত্ব দিয়ে বলেছেন কিনা জানি না। তিনি দাবি করছিলেন যে, একটু আসুন কর্পোরেশনের কত টাকা দিয়েছে কাকে কত টাকা দিয়েছে এটা নিয়ে একটা আলোচনা হোক। এটা কি একটা নীতির কথা বলছেন, এটা কি একটা কৌশলের কথা বলছেন, কি বলছেন তাদের সঙ্গে আলোচনা করতে যেতে হবে, যিনি অপরাধী টাকা নিয়ে বে-আইনি কাজ করেছেন তার সঙ্গে আলোচনা করতে হবে। আপনারা বিরোধী দলের নেতা হয়েছেন, কোনও আলোচনা হবে না, সমস্ত বাড়ি ভেঙ্গে দেওয়া হবে। এটাই হবে আলোচনা। দ্বিতীয় কথা হচ্ছে যখন আমরা সিদ্ধান্ত করলাম তখন আমরা ১০০ বার ভেবেছি এই বাড়িগুলি ভাঙ্গতে গেলে যারা বড় বড় বাড়ি, বে-আইনি বাড়ি, উচ্চবিত্ত বাড়ির মালিক তারা অর্ধেক কোর্টে যায়, সেখানে কোর্টে গিয়ে আটকায়। যারা ছোট ধরনের বাড়ি করছেন, একটা বিরাট অঞ্চল কলকাতার নিম্নবিত্ত এলাকা, সংখ্যালঘু এলাকা। কিন্তু মাননীয় স্পিকার মহোদয়, এখানে যা বক্তৃতা হচ্ছে, সেই বক্তৃতায় যে ভাষায় মাননীয় সদস্য সাম্প্রদায়িকতা ছড়াচ্ছেন, একজন সদস্য হিসেবে এখানে দাঁড়িয়ে এই ভাষায় বক্তৃতা করা যায় কিনা, উনি কংগ্রেস দলের লোক কিনা, আমার সন্দেহ হচ্ছে। না এটা কোনও সাম্প্রদায়িক দলের লোক এখানে বক্তৃতা করছে, এটা আমার সন্দেহ হচ্ছে। এবং আমি আপনাদের কাছে এই কথা বলতে চাই আমরা এই বাড়ি ভাঙ্গার সময় ...........

(৫ ।লমাল)

আমরা এই সিদ্ধান্ত নিয়ে যাবার আগে, এই বাড়ি ভাঙ্গতে যাবার আগে, আমরা তার সামাজিক তাৎপর্য, রাজনৈতিক তাৎপর্য, সাম্প্রদয়িক তাৎপর্য সব কিছু ভেবে নিয়ে আমাদের এগুতে হয়েছে। এটা ঠিক মাননীয় সদস্যরা জানেন আমরা গতকাল যে ৪ জায়গায় গিয়েছি তার মধ্যে অনেকগুলি এলাকা আছে মিশ্র এলাকা, সংখ্যালঘু এলাকা আমরা এই মুহূর্তে যে বাড়িটি ভাঙছি সেই বাড়িটি হচ্ছে সংখ্যালঘু এলাকায়। আগামীকাল আমরা ভাঙব বড়বাজার এলাকায়, সুব্রতবাবুর এলাকায়, আমরা সমস্ত জায়গাগুলি বেছে নিয়ে ভাঙছি। এটা ঠিক সংখ্যালঘু এলাকা হলে আমাদেরকে ১০ বার ভেবে নিয়ে ভাঙতে হয়। কিন্তু ঘটনাটা কি, ঘটনাটা হচ্ছে কাল যখন ভাঙতে যাবার আগে মাননীয় সদস্যদেরকে এই কথা জানাতে চাই আমি....

(তুমুল গোলমাল)

[2-00 — 2-10 P.M.]

(Noise)

(Shri Sadhan Pande was still shouting)

**Mr. Speaker :** Mr. Pande, Please take your seat. Please, take your seat. Mr. Sadhan Pande, take your seat for the last time. Please take your seat.

(Noise)

(At this stage, Shri Satya Ranjan Bapuli rose to speak)

(Noise)

(At this stage, all the memebers, both Ruling and the Opposition parties rose to speak)

Mr, Satya Ranjan Bapuli, I have called you to make your point of order. What is your point of order ?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা নিয়ে আলোচনা হচ্ছিল সেই বিষয়টার ব্যাপারে খুবই একমত এবং অত্যন্ত হৃদ্যতাপূর্ণ অবস্থাতে আলোচনা হচ্ছিল। কিন্তু একটা কথা, মাননীয় মন্ত্রী বক্তৃতা দেবার সময়, যেভাবে বলবার দরকার ঠিকই বলেছিলেন, কিন্তু একটা জায়গায় মাননীয় সভ্যকে কমিউনাল বললেন (ভয়েসেস ঃ নো, নো) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব দেখতে যে উনি কমিউনাল বলেছেন কি না? কারণ ব্যাপারটা একটু টাচি অবস্থায় আছে। এইভাবে মাননীয় বিধানসভার সদস্যকে বলা ঠিক নয়। এর আরও একটা কারণ রাজাবাজার এবং কলিন্স স্ট্রিট অত্যন্ত উত্যক্ত জায়গা। সবগুলি মিলিয়ে অন্য কেউ বলতে পারে কিন্তু মন্ত্রী যদি সম্প্রদায়িকতার কথা বলেন তাহলে তো স্বাভাবিক কারণেই ক্ষতি হয়। আমি আপনাকে বলছি, আজকে আমরা সমস্ত সদস্য বলব যে আসুন সকলে চাই যে বে-আইনি বাড়ি নিশ্চয় ভাঙ্গা হোক। কারণ আজকে যে ঘটনাগুলি ঘটছে, অ্যাক্সিডেন্টগুলি ঘটছে, তা কি মানুষ চুপ করে মেনে নিতে পারে? মেনে নিতে পারে না। এই বে-আইনি বাড়ি ভাঙ্গার ব্যাপারে আমরা সকলেই একমত। সেইজন্য আমি বলছি এই ব্যাপারে সংসদীয় কমিটির একটা দরকার আছে। বুদ্ধদেব বাবু বললেন, আমি সব বাড়ি ভাঙ্গব। কিন্তু রক্ত নিয়ে, গুলি করে, মেরে, খুন করে, আপনারা কি বাড়ি ভাঙ্গতে পারবেন। তাই আমি বলছি, এই প্রহসন বন্ধ করুন। মাস খেপে গেলে, আপনারা কি সেটা সামলাতে পারবেন? তাই সকলে মিলে বসে আলোচনা করে বাড়ি ভাঙ্গা হোক। রক্ত নিয়ে, গুলি করে আপনারা বাড়ি ভাঙ্গতে চাইছেন। আর সাম্প্রদায়িক কথাটা যদি ওনার বক্তৃতায় মধ্যে থাকে, তাহলে প্রসিডিংস থেকে সেটা আপনি বাদ দিয়ে দেবেন, এটা আমার অনুরোধ এবং মন্ত্রীর কাছে অনুরোধ আপনি কাউকে অ্যাকিউজড করবেন না, আপনারা বি জে পি-র সঙ্গে ছিলেন, এটা সবাই জানে।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ সকলকে আলোচনায় জন্য আপনি দু' ঘন্টা সময় দিয়েছেন। সাধারণভাবে ব্যাপারটা নিয়ে হৈ চৈ চেঁচামেচি হয়েছে। কিন্তু সরকার পক্ষ থেকে যখন ভারপ্রাপ্ত মন্ত্রী কথা বলতে উঠছে, তখন আমাদের সকলেরই সেটা শোনার দরকার আছে। কিন্তু একটা অজুহাত তৈরি করে তার বক্তৃতায় বাধা সৃষ্টি করা হচ্ছে। মিঃ স্পিকার স্যার, আমার কথা হচ্ছে, ওনাকে যদি বলতে না দেওয়া হয় তাহলে এটা খুব সাংঘাতিক উদাহরণ তৈরি করবে। সেইজন্য আমি অনুরোধ করছি, এই জিনিস আপনারা করবেন না, আপনারা যদি এটা করেন, তাহলে সরকার পক্ষের সদস্যদের শান্ত রাখা কঠিন হয়ে পড়বে।

**(তুমুল হট্টগোল) (কংগ্রেসি বেঞ্চ থেকে কিছু সদস্য উত্তেজিতভাবে কিছু বলতে থাকেন।)**

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। প্লিজ টেক ইওর সিট। আমি প্রসিডিংসটা দেখব, বুদ্ধদেব বাবুর বক্তৃতায় যদি আন-পার্লামেন্টারি কোনও ওয়ার্ড থাকে এবং কোনও সদস্যর বিরুদ্ধে যদি অ্যালিগেশন থেকে থাকে তাহলে সেটা বাদ যাবে। কিন্তু প্রসিডিংস না দেখে আমি কিছু বলতে পারছি না। মিঃ ভট্টাচার্য বলুন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি গতকালের ঘটনায় আবার সোজাসুজি চলে আসতে চাই। গতকালের যে ঘটনার ওপর দাঁড়িয়ে আমরা উদ্বিগ্ন, সেই প্রসঙ্গে আমি বলতে চাই, গতকাল একই সঙ্গে কলকাতায় চারটে বাড়ি ভাঙ্গা হবে ঠিক হয়েছিল। মাননীয় সদস্যদের সমস্ত ঘটনাটা বোঝানোর জন্য আমি বলেছি গ্যাস স্ট্রিট, কলিন্স স্ট্রিট এবং রফি আহমেদ কিদোয়াই রোডের বাড়িগুলি কাল ভাঙ্গা হবে ঠিক হয়েছিল।

(তুমুল হট্টগোল)

আমি সরাসরি এখানকার ঘটনায় আসছি। কলিন্স স্ট্রিটে যখন ........

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি বক্তৃতা করুন আমরা আপনার বক্তব্য শুনব, কিন্তু এই ব্যাপারে আমার একটা বক্তব্য আছে।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আপনি এখন বসুন, আপনি পরে বলবেন। বুদ্ধদেব বাবু আপনি বলুন।

(তুমুল হট্টগোল)

বসুন, বসুন, ওকে বলতে দিন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনারা আমার কথা শুনুন, আমার কথা শোনার পর বলতে পারবেন। স্পিকার মহাশয় আমাকে বলতে বলেছেন। আমি স্পিকার মহাশয়ের মাধ্যমে আপনাদের কাছে অনুরোধ করছি আপনাদের কথা শুনব, আমাকে বলতে দিন, আমার বলার পর আপনারা বলবেন।

(হট্টগোল)

**(এই সময় কংগ্রেসের অনেক মাননীয় সদস্য একসঙ্গে বলতে উঠলেন।** শ্রী সৌগত রায় বলতে থাকেন প্রথমে শ্যামলবাবুকে ক্ষমা চাইতে হবে, উনি ভয় দেখিয়েছেন।

(তুমুল হৈ চৈ)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কলিঙ্গ স্ট্রিটে আপনারা জানেন যখন প্রথম আমাদের পুলিশ বাহিনী যায় সেই সময় সেখানে ৪-৫ শো লোকের সঙ্গে পুলিশ বাহিনীর সঙ্গে এক ঘন্টা মারামারি হয়। তখন পুলিশ শেষ পর্যন্ত ..........

(তুমুল হট্টগোল)

আপনারা থামুন, আমাদের দেশের প্রধানমন্ত্রী রিজাইন করেছেন, আপনারা আমার কথা শুনুন। কলিঙ্গ স্ট্রিটে ..........

(হট্টগোল)

আমার কথা শোনার সাহস নেই আপনাদের।

**(শ্রী সুব্রত মুখার্জি ঃ আপনার কথা আমরা শুনতে চাই, কিন্তু শ্যামলবাবুর কথার প্রতিবাদে আমরা সভাকক্ষ ত্যাগ করছি।)**

(গোলমাল)

**(এই সময় কংগ্রেস দল সভাকক্ষ ত্যাগ করলেন।)**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এবার আমি সংক্ষেপে কয়েকটি কথা তাড়াতাড়ি বলে যাব। আমি জানতাম গতকালের মতনই যে, ওদের সাহস নেই এখানে দাঁড়িয়ে আমার বক্তব্য শোনার—ওদের সেই সাহস নেই। কারণ, গতকাল আমি যে কথা বলে শেষ করেছিলাম তা হল এই যে, দলমত নির্বিশেষে আমরা সাহায্য চাই। কিন্তু আপনারা জানেন যে, সকলের গলায় মুক্তোর হার মানায় না। ওদের সেই অধিকার, সেই দায়িত্ববোধ নেই। গোটা কংগ্রেস দল কলকাতা শহরের এই অপরাধের সঙ্গে জড়িত বলে আমার বক্তব্য শোনার ওদের সাহস নেই। সেইজন্য ওরা বেরিয়ে চলে গেলেন। গতকালের যে মূল ঘটনা —সেই ঘটনায় যাবার আগে যে কথা আমি বলেছিলাম—আমরা একই সঙ্গে ৩টি জায়গায় এই কাজ করতে গিয়েছিলাম—বাড়ি ভাঙ্গতে গিয়েছিলাম সমস্ত আইন কানুন ইত্যাদি সব কিছু দেখে এবং অন্যান্য সামাজিক, মানবিকতার দিকটাও দেখে। কলিঙ্গ স্ট্রিটে বাড়ি ভাঙ্গার ব্যাপারে প্রথম সমস্যা শুরু হল। সেখানে একটা দল এখানেরই একজন সদস্যের নেতৃত্বে বিরোধিতা আরম্ভ করল। এক ঘন্টা ধরে বিরোধিতা হয়েছে। বিরোধিতা করার কি কারণ আছে? বাড়ি ভাঙ্গতে দেব না, বে-আইনি বাড়ি ভাঙ্গতে দেব না। কলিঙ্গ স্ট্রিটে এক ঘন্টা ধরে পুলিশের সঙ্গে ধস্তাধস্তির করার পর তাদের আমরা সরাতে পারলাম। এক ঘন্টা ধরে ধস্তাধস্তি হয়ে যাবার পরে সেই বাড়ি আমরা ভেঙ্গেছি। সেই ৩ তলা বাড়ির এক তলায় শুধু লোক ছিল। মুখে বলা হয়েছে, আপনারা বেরিয়ে যান। এক তলা থেকে বেরিয়ে গেছে। বাকি এক তলা থেকে ৩ তলা সেখানে ভেঙ্গেছি। তারপরে আপনারা শুনলেন বড় ঘটনার কথা—গ্যাস স্ট্রিট রাজাবাজারের ঘটনা। আমাদের মাননীয় সদস্য লক্ষ্মী দে সেই এলাকার বাসিন্দাও বটে, আবার সেই এলাকার এম এল এ ও বটে। তিনি সেখানে গিয়ে সেই ঘটনা দেখে এসে বলেছেন। আমি সেই ঘটনার ব্যাপারে শুধু একটি কথা বলতে চাই

যে, একটা সময় আমরা ওখানে পৌঁছেছি বাড়ি ভাঙ্গতে। ১।। টা থেকে ২ টার মধ্যে আমরা বাড়ি ভাঙ্গা শুরু করেছি, তখন সেখানে একটা মামুলি প্রতিবাদ হয়েছে এবং গোটা বাড়ি ফাঁকা, কেউ নেই, একটা মামুলি প্রতিবাদ হয়েছে। বাড়ি ভাঙ্গা শেষ হয়েছে ৫।। টা থেকে ৫-৪৫ মিঃ এর মধ্যে এবং ৬টা ৬।। টার সময় সেই দলটা ফিরে আসছে ভেঙ্গে। দলটা যখন ভেঙ্গে ফিরে আসছে তখন সেই দলটাকে একটা গোটা সমাজবিরোধী দল নিয়ে আক্রমণ করেছে। এই ঘটনা সত্য কিনা যে, বাড়ি ভাঙ্গতে যাবার সঙ্গে সঙ্গে পুলিশ গুলি চালিয়েছে কিনা—বাড়ি ভেঙ্গেছে ৪-৫টার সময় যখন সব বাড়ি ভাঙ্গা হয়ে গেছে এবং বাড়ি ভেঙ্গে যখন তারা ফিরে আসছে তখন সমাজবিরোধীরা আক্রমণ করেছে। সেটা হচ্ছে ৫-৪৫—৬টার সময় এই এক ঘণ্টা ধরে পুলিশ কিছু করেনি। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন—এইটা ঘটনা কিনা—সোমেনবাবু বেরিয়ে চলে গেলেন। সেখানে পুলিশ বাহিনীর উপর যে বোমা পড়েছে তার তুলনা নেই। এরা কারা? কারা বোমা মেরেছে? সেই বাড়ির লোক, সেই বাড়ির বাসিন্দা, না ঐ এলাকার কিছু সমাজবিরোধী, না ঐ এলাকার যে সমাজবিরোধীদের কংগ্রেস জড়ো করেছিল তারা? কে জড়ো করেছিল? এক ঘণ্টা ধরে বোমাবাজির পর শেষ পর্যন্ত পুলিশ ৭-২৫ মিঃ গুলি করেছে। গুলি করা, মানুষ মারা যাওয়া সব সময়ই দুঃখজনক ঘটনা। কিন্তু তার আগে ৪ ঘণ্টা ধরে কি হয়েছে? কেন বাড়ি ভাঙ্গা হয়েছে—কেন ভাঙ্গা হয়েছে, কি অবস্থায় ভাঙ্গা হয়েছে, বাড়ি ভাঙ্গার পরে গোলমাল হল কেন, কারা গোলমাল করল, সেই গোলমালের চেহারা কি, কেন এত বোমা পড়ল—বোমা পড়ল কেন ইত্যাদি এই সমস্ত প্রশ্নের উত্তর কে দেবে—এই কথা শোনার তাদের ধৈর্য নেই এবং তারা সেই কথা না বলে বেরিয়ে চলে গেলেন। সেই সঙ্গে সঙ্গে আমি বলতে চাইছি যে, এটাই আমাদের নীতি এবং এটাই চলবে—আমরা সোজাসুজি বে-আইনি বাড়ি ভাঙ্গব। এখানে দু-তিনটি কথা উঠেছে নিম্ন বিত্তদের স্বার্থ নিয়ে। এই নিম্নবিত্তও এলাকার স্বার্থের কথা, বসতি এলাকার স্বার্থের কথা আমাদের কংগ্রেসের কাছ থেকে শিখতে হবে না। আমাদের নিম্নবিত্তও এলাকার মানুষ, মধ্যবিত্তও মানুষ তারাও আইনের শাসন জানে, তারাও বে-আইনি কাজের বিরুদ্ধে। বস্তির মানুষকে আমরা জড়ো করে যেখানেই বে-আইনি কাজ হবে তার বিরুদ্ধে আমরা দাঁড়াব এবং সেই সঙ্গে সঙ্গে কথা উঠেছে যে, সংখ্যালঘু এলাকায় করছেন কেন—মাননীয় স্পিকার মহাশয়, আমি যা বলেছি তা যদি তার বক্তব্যে শুনে থাকি—তিনি স্পষ্ট ভাষায় বলেছেন সংখ্যালঘু এলাকা বলে আপনারা এই কাজ করছেন। এই কথাটার মানেটা কি? এই মুহূর্তে এই কাজ আমরা করছি। মাননীয় সদস্যদের কাছে আমি বলছি যে, এই মুহূর্তে আমার কাছে খবর এসেছে ১টা ১৫ মিনিট থেকে রানি রাসমনি রোড এলাকায় বাড়ি ভাঙ্গতে শুরু করেছে। রানি রাসমনি রোড এলাকায় বাড়ি ভাঙ্গছে এবং এটা একটা মিশ্র এলাকা। আগামী কাল বড়বাজারে আমরা বাড়ি ভাঙ্গব। সেটাও একটা হিন্দু প্রধান এলাকা। সেখানেও আমরা বাড়ি ভাঙ্গব। আইনের শাসন রক্ষা করতে গেলে আমাদের যেমন এলাকা বাছতে হবে, তেমনি এটাও আমাদের বুঝতে হবে যে, যদি বে-আইনি কাজ হয় তাহলে সেই বে-আইনি কাজের জায়গাও বাছতে হবে। আমরা আগামীকাল সেই এলাকাতে ও ভাঙ্গব যেখানে অন্যায় কাজ হয়েছে। এখানে কথা উঠছে সংখ্যালঘুদের স্বার্থ দেখছেন না কেন—সল্টলেকের কি তারা বাড়ি পায়? আমাদের ভারতবর্ষের আইন এবং এই সরকারের নীতি অনুযায়ী ভারতবর্ষের যে কোনও মানুষ সল্টলেকে যে পদ্ধতিতে যেতে পারেন—যিনি বলে চলে গেলেন, তিনিও

[2-20 — 3-15 P.M. (including adjournment)

জানেন যে, সল্টলেকে যারা বাড়ি কিনতে পারেন, জমি কিনতে পারেন তারা যাচ্ছেন। সেখানে সোমেন মিত্র জমি পেয়েছেন এবং আমি অপমান করতে চাই না যে, মৃত সাত্তার সাহেব জমি পেয়েছিলেন এবং সংখ্যালঘুরাও পেয়েছে। সোমেন মিত্র পেয়েছেন, সাত্তার সাহেবও পেয়েছেন জমি। সেখানে প্রভেদ নেই। এই হচ্ছে সরকারের নীতি। সল্টলেকে যাবার জন্য দেশের সংবিধান অনুযায়ী যে আইন আছে তাতে সব সম্প্রদায়—কলকাতা শহরের কোনও একটি অঞ্চল বিশেষ সম্প্রদায়ের জন্য নয়, আমাদের এই সরকার অন্তত সেই অগ্নিপরীক্ষায় উত্তীর্ণ হয়েছেন। কাজেই কংগ্রেসের কাছ থেকে আমাদের ধর্মনিরপেক্ষতা শিখতে হবে না। কংগ্রেসের কাছ থেকে আমাদের সংখ্যালঘুদের স্বার্থ শিখতে হবে না। এই শহরের এবং এই রাজ্যের সংখ্যালঘু মুসলমান সম্প্রদায়ের বেশিরভাগ মানুষ আমাদের সরকারের সঙ্গে আছেন আমরা এ বিশ্বাস করি। তারা আমাদের স্বার্থের সঙ্গে আছেন। তাদের স্বার্থ আমরা দেখছি এবং ভবিষ্যতেও আমরা দেখব। এই প্রসঙ্গে বলতে চাই, ওরা ৮ তারিখে বনধ ডেকেছেন। আমরা জানি এই শহরের মানুষ অফিস কর্মচারী, রাইটার্সের কর্মচারী, বেসরকারি প্রতিষ্ঠান, ব্যাঙ্ক, এল আই সি সমস্ত স্কুল কলেজ, ট্রাম, বাস সব কিছু খোলা থাকবে। সমস্ত মানুষ এই বন্ধের বিরুদ্ধে। এই বন্ধের বিরোধিতা করে ৮ তারিখে সেটা আমরা প্রমাণ করব। আমাদের শহরের এই যে সমস্যা তাতে কংগ্রেসের কাছে আমরা বলেছিলাম যে আপনারা ঐ পথ ছেড়ে দিন। বিধানসভায় মনে হয়েছিল তারা ঐ পথ ছেড়ে দেবেন কিন্তু কলকাতার বাইরে গিয়ে—আজকেই কালকাতা শহরে কংগ্রেস এই বে-আইনি বাড়িগুলি রক্ষা করার জন্য মিছিল করেছে। সকালে আমার কাছে খবর আছে যে কলকাতায় অন্তত তিনটি মিছিল হয়েছে। ঐ কংগ্রেসের একজন সদস্য ঢুকলেন সকালবেলায়, একটু আগে ঢুকলেন ওখানে গোলমালটা উনিই শুরু করলেন। তিনি ঢুকেই কথা বলতে আরম্ভ করলেন। কোনও শিষ্টাচাবও নেই। আমি জানি না এটা কোনও পদ্ধতি কিনা। যিনি ওখানে কালকে বসে রাস্তায় লোক জড়ো করে—তার নাম করে স্লোগান দিয়েছে, বাড়ি ভাঙ্গা চলবে না। ৪তলা বাড়ি, ফাঁকা বাড়ি, বে-আইনি বাড়ি, বাড়ি ভাঙ্গছে আর সেই বাড়ি ভাঙ্গা চলবে না কংগ্রেসের এম এল এ-র নামে সেই স্লোগান দিয়ে সেখানে রাস্তায় লোক বসছে। কংগ্রেসের এম এল এ-র নামে। এটা কোন নীতি, কোন পদ্ধতিতে তারা চলছেন? কংগ্রেসকে বলছি, এ পথে যাবেন না। সাম্প্রদায়িকতাকে উস্কানি দেবেন না। আমাদের সরকার এ রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করে চলেছেন। এ রাজ্যে হিন্দু মুসলমান সমস্ত সম্প্রদায়ের মানুষের মধ্যে ঐক্য রয়েছে। আমরা দেখেছি ঐ রাম-জন্মভূমি-বাবরি মসজিদ নিয়ে যখন সারা দেশে আগুন জ্বলেছে, অক্টোবর মাসে অযোধ্যা নিয়ে যখন সারা দেশে আগুন জ্বলেছে তখন আমাদের এখানে আমরা শান্তি বজায় রেখেছি। আমরা দেখেছি যখন শিখ সম্প্রাদায়ের একজন সমাজবিরোধী দেশের প্রধানমন্ত্রীকে মারার পর সারা দেশে সমস্ত জায়গায় শিখদের বিরুদ্ধে দাঙ্গা হয়েছিল তখন আমরা দেখেছি, আমাদের রাজ্যেও কংগ্রেস শুরু করেছিল আমরা কিন্তু এ রাজ্যে শান্তি বজায় রেখেছিলাম। আমরা এ রাজ্যে সাম্প্রদায়িক ভারসাম্য বজায় রেখেছি। কংগ্রেস চেষ্টা করছে। এই সাম্প্রদায়িকতার প্রশ্নে তারা এখানে একটা নতুন অবস্থা তৈরি করার চেষ্টা করছে।

(এই সময় মাননীয় সদস্য শ্রী যতীন চক্রবর্তী বলতে ওঠেন)

আর ওদের সঙ্গে বেরিয়ে গেলেই তো পারতেন। স্যার, পরিশেষে আমি বলছি, যে অভিযান আমরা শুরু করেছি সেই অভিযান আমরা চালাব। আমাদের রাজ্যে সাম্প্রদায়িক ঐক্য বজায় রেখে নিম্নবিত্ত, মধ্যবিত্ত, বস্তিবাসী মানুষের স্বার্থ বজায় রেখে, সংখ্যালঘু সম্প্রদায়ের স্বার্থ বজায় রেখে, মুসলমান সম্প্রদায়ের স্বার্থ বজায় রেখে আমরা এই সমস্ত বে-আইনি কাজের বিরুদ্ধে দাঁড়াচ্ছি, দাঁড়াব। আপনারা কংগ্রেস দলকে শুধু আর একবার চিনে নিন। এই কংগ্রেস দল শুধু বে-আইনি বাড়ি ভাঙ্গার বিরোধিতা করছে না, তারা সাম্প্রদায়িকতার ক্ষেত্রেও অশান্তি সৃষ্টি করার চেষ্টা করছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first one is from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of alleged denial of Government to compensate the victims of collapased building at Collin Lane. The second one is from Shri Saugata Roy, the third one is from Dr. Tarun Adhikary and the fourth one form Dr. Manas Bhunia, all on the subjects of reported police firing at Rajabazar on 5th March, 1991 resulting in death of five persons.

On the first subject there had been detailed discussion in the House yesterday. Regarding the other Motion, the subject relates to the law and order situation of the State which cannot be raised in an adjounrment motion.

So, I witheld my consent to all the four notices of Adjournment Motions.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received 3 motions of Calling Attention, namely :-

1. Reported police firing at Rajabazar on 5th March resulting in death of five persons. : Shri Saugata Roy, Dr. Tarun Adhikary, Shri Lakshman Chandra Seth, Shri Sibaprasad Mallick, Shri Satyapada Bhattacharyya, Shri Shish Mohammad, Dr. Manas Bhunia, Shri Deba Prasad Sarkar and Dr. Sudipto Roy and Shri Suresh Chandra Sinha

2. Alleged murder of a Panchayat Pradhan in Gangarampur Police Station of West Dinajpur district. : Shri A.K.M. Hassan Uzzaman

3. Alleged murder of a persons of Golabari, P.S. Canning, district South 24 Parganas on 23..2.91 : Shri Gobinda Chandra Naskar

I have selected the notice of Shri Gobinda Chandra Naskar on the subject of alleged murder of a person of Golabari, P.S. Canning, district South 24 Parganas on 23.2.91. The Minister in Charge may make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on 14th March, 1991.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ৩৪৬ ধারা অনুযায়ী আমি সভায় নিম্নোক্ত বক্তব্য পেশ করছি।

সরকারি দুগ্ধ প্রকল্পগুলির জন্য কাঁচা দুধের সংগ্রহ মূল্য সর্বশেষ নির্ধারিত হয়েছিল ১৯৮৭ সালের ২১শে ডিসেম্বর এবং দুধের বিক্রয় মূল্য ১৯৮৮ সালের ১১ই মার্চ। বর্তমান সংগ্রহ মূল্য প্রতি কেজি ৪টাকা ও ৪ টাকা ৫৩ পয়সা এবং বিক্রয় মূল্য লিটার প্রতি গরুর দুধ ৫ টাকা, 'টোন্‌ড' দুধ ৩ টাকা ৩০ পয়সা এবং 'ডাবলটোনড্'' দুধ ২ টাকা ৭০ পয়সা। বিগত ৩ বছরে 'রিকনস্টিটিউটেড' দুধ তৈরি করার ক্ষেত্রে ব্যবহার্য সামগ্রী যথা গুড়ো দুধ, হোয়াইট বাটার, বাটার অয়েল, পলিপ্যাক ইত্যাদি—প্রতিটি জিনিসের মূল্য দ্রুত বৃদ্ধি পেয়েছে। খোলা বাজারে কাঁচা দুধের মূল্য সরকারি সংগ্রহ মূল্য অপেক্ষা অনেক বেশি। ফলে সরকারি দুধ সংগ্রহের পরিমাণ ক্রমশ কমছে অন্যদিকে পশ্চিমবঙ্গের অন্যান্য সাধারণ দুগ্ধ ও দুগ্ধ জাত সম্পদ ও উপসম্পদের ব্যবহার বৈশিষ্ট্যে দুধের চাহিদা ক্রমবর্ধমান। অপেক্ষাকৃত অধিক মূল্যের আশায় কিছু পরিমাণ দুধ এ রাজ্যের বাইরেও চলে যাচ্ছে। উল্লেখ্য গত ৩ বছরে মাদার ডেয়ারি, কলকাতা দুধের সংগ্রহ মূল্য বৃদ্ধি করেছে। অপর দিকে দুগ্ধ উৎপাদন ব্যয় বিগত ৩ বছরে ক্রমশ বৃদ্ধি পেলেও সরকার বিক্রয় মূল্য বৃদ্ধি করে নি।

দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে প্রয়োজনমতো গুড়ো দুধ, বাটার অয়েল সরবরাহের দায়িত্ব পালন করত জাতীয় দোহ উন্নয়ন পর্ষদ (এন ডি ডি বি)। কিন্তু ১৯৮৭ সাল থেকেই প্রয়োজন মতো সরবরাহের মাত্রা কমাতে কমাতে ১৯৮৯ সালের সেপ্টেম্বরে গুড়ো দুধ, বাটার অয়েল সরবরাহ বন্ধ করে দেয়। ফলে ১৯৮৮ সালের মাঝামাঝি থেকেই টেন্ডারের মাধ্যমে এই সব প্রয়োজনীয় সামগ্রীর কিছু অংশ কেনা শুরু হয়। এবং বিগত সেপ্টেম্বর মাস থেকেই প্রয়োজনের পুরো অংশটাই অন্যান্য রাজ্য থেকে সংগ্রহ করতে হয়।

বর্তমানে সারা দেশেই বিভিন্ন রাজ্যে দুগ্ধ সংগ্রহ হ্রাস ও আঞ্চলিক ব্যবহার বৃদ্ধি পাওয়ায় গুড়ো দুধ, হোয়াইট বাটার ইত্যাদি সামগ্রীর যোগানে যথেষ্ট অভাব ও অনিশ্চয়তা

দেখা দিয়েছে। বিগত ৩ মাসেই গুড়ো দুধের দাম বৃদ্ধি পেয়েছে ৬১% এবং হোয়াইট বাটারের দাম বৃদ্ধি পেয়েছে প্রায় ৭০%। টেন্ডার মাধ্যমে তা সংগ্রহ করাও ক্রমশ জটিল হয়ে পড়েছে।

ইতিমধ্যেই দুগ্ধ সরবরাহে বিঘ্ন ঘটেছে, এবং প্রয়োজন মতো 'হোয়াইট বাটার' এর অভাবে 'টোনড্ দুধের বদলে' 'ডাবলটোনড্' দুধ সরবরাহ করতে সরকার বাধ্য হয়েছে, যদিও গরুর দুধ সরবরাহ অব্যাহত রাখা হয়েছে। মাদার ডেয়ারি কর্তৃপক্ষও অনুরূপ সিদ্ধান্ত নিয়েছে।

এমতাবস্থায় রাজ্যে দুধের সংগ্রহ মূল্য বৃদ্ধি করা একান্ত জরুরি। এর ফলে একদিকে যেমন রাজ্যের দুগ্ধ উৎপাদকদের স্বার্থ রক্ষিত হবে এবং সরকারি দুগ্ধাগারে অধিক পরিমাণ দুগ্ধ সরবরাহে তাদের আগ্রহী করে তুলবে, অন্যদিকে গুড়ো দুধ, 'হোয়াইট বাটার' ইত্যাদির উপর নির্ভরতা কিছুটা কমবে।

সরকার ভরতুকি মূল্যে দুগ্ধ সরবরাহ করে থাকে। বিগত ৩ বছরে দুগ্ধাগারগুলিতে দুগ্ধ উৎপাদন ও সরবরাহ ব্যয় অনেকাংশে বৃদ্ধি পাওয়ায় ভরতুকির পরিমাণও বৃদ্ধি পেয়েছে। ব্যবহার্য গুড়ো দুধ, 'হোয়াইট বাটার' ইত্যাদির ক্রমবর্ধমান মূল্যের পরিপ্রেক্ষিতে এবং সংগ্রহ মূল্য বৃদ্ধির প্রয়োজনীয়তায় ভরতুকির পরিমাণ আরও বৃদ্ধি পাবে। তাই অন্যান্যোপায় হয়েই সংগ্রহ মূল্য বৃদ্ধির পাশাপাশি বিক্রয় মূল্যও বৃদ্ধির প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন। তবে 'ডাবল টোনড্' দুধ ব্যবহারকারীদের স্বার্থরক্ষার কথা গুরুত্ব দিয়েই বিবেচিত হবে।

মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য বিষয়টি উপস্থাপিত হল।

## STATEMENT UNDER RULE 346

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনা বিধির ৩৪৬ নং ধারা অনুসারে আমি আপনার মাধ্যমে বিধানসভার সদস্যদের জন্য নিম্নলিখিত বিবৃতি পেশ করছি ঃ

গতপরশু দিল্লিতে চন্দ্রশেখর সরকার যে অন্তবর্তীকালীন ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন তার প্রতিবাদে বর্তমানে আমি এস এস কে এম হাসপাতালে চিকিৎসাধীন থাকা সত্ত্বেও এই বিবৃতি দিতে বাধ্য হচ্ছি। আন্তর্জাতিক অর্থভান্ডারের শর্ত অনুযায়ী যে রকমটি আশঙ্কা করা গিয়েছিল, খাদ্যের উপর ভরতুকি আগামী তিনমাসের জন্য আরও ৬০ কোটি টাকা কমিয়ে দেওয়া হয়েছে। এর ফলে রেশনের মাধ্যমে বণ্টন ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হবে এবং আরও আশঙ্কা আছে যে, রেশনে জিনিসের দাম খোলাবাজারে জিনিসের দাম অপেক্ষা বেশি হয়ে যাবে। রেশন ব্যবস্থার মূল ভিত্তি হচ্ছে ভরতুকি কারণ রেশনে যে সব জিনিস বিক্রি করা হয় সেগুলি খোলাবাজারের চেয়ে কম দামে দেওয়া সম্ভব হয় কেন্দ্রীয় ভরতুকির জন্য। তাই এই ভরতুকি উঠিয়ে দিলে রেশন ব্যবস্থা বজায় রাখা সম্ভব নয়। গণবণ্টন ব্যবস্থাকে ধ্বংস করার এই চক্রান্ত বেশ কিছুদিন ধরেই চলছে। স্মরণ করা যেতে পারে যে, কেন্দ্রীয় সরকার গত ১লা জুলাই ৯১ তারিখ থেকে চালের সংগ্রহ মূল্য কুইন্টাল প্রতি ৪০ টাকা বৃদ্ধি করেছিলেন। গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে দেয় জিনিসের দাম এইরকম বৃদ্ধি করার প্রতিবাদে

এই রাজ্যের ও অন্যান্য কয়েকটি রাজ্যের সাংসদগণ তীব্র প্রতিবাদ জানান এবং তার ফলে ঐ মূল্যবৃদ্ধির আদেশ প্রত্যাহার করে নেওয়া হয়। কিন্তু এটা এখন পরিষ্কার যে এই ব্যবস্থা খুবই সাময়িক ছিল। যদিও পরপর কয়েকটি কেন্দ্রীয় সরকার বলে এসেছেন "গণবন্টন ব্যবস্থাকে শক্তিশালী করতে হবে"। বর্তমানে কেন্দ্রীয় সরকার গণবন্টন ব্যবস্থাকে ধ্বংস করতে বদ্ধপরিকর হয়েছে। গণবন্টন ব্যবস্থা যে শুধুমাত্র সমাজের অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর জনগণের উপকারে লাগে তাই নয়, এই ব্যবস্থা জিনিসপত্রের মূল্যস্তর ধরে রাখতে এবং মুদ্রাস্ফীতি হ্রাস করতে যথেষ্ট সহায়ক। বর্তমান কেন্দ্রীয় সরকার যে পদক্ষেপ নিতে চলেছেন তার ফলে শুধুমাত্র যে আন্তর্জাতিক অর্থভান্ডারের কাছে পুরোপুরি আত্মসমর্পণ করা হচ্ছে তাই নয়, এর ফলে ঠিক যে সময় নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর দাম কমে আসছিল সেই সময়ই সাধারণ মানুষদের প্রচন্ডভাবে ক্ষতিসাধিত হবে। এর আগে কখনই কেন্দ্রীয় ভরতুকির পরিমাণ ৬৫০ কোটি টাকা কমার কথা শোনা যায়নি। এর ফলে মুদ্রাস্ফীতির পরিমাণ আরও বাড়বে।

আমি এই সভার সমস্ত সদস্যদের কাছে আবেদন রাখছি, তারা যেন কেন্দ্রীয় সরকারের এই আত্মঘাতী প্রচেষ্টার বিরুদ্ধে রুখে দাঁড়ান।

**Mr. Speaker :** Hon'ble Member, I have received the P.T.I news that the Prime Minister Mr. Chandra Sekhar to-day announced the resignation of his Government. Soon after the Prime Minister made the announcement at around 14-00 hours the House was adjourned without taking a Vote on the Motion of Thanks to the President's Address.

## LAYING OF REPORT

### The Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Ltd for the Year 1989-90

**Shri Prabhas Phadikar :** Sir, I beg to lay the Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the year 1989-90

(The House as then adjourned till 3.15 p.m.)

(After Adjournment)

[3-15—3-25 P.M.]

Motion for Constitution of the three more Subject Committee.

**Mr. Speaker :** On the basis of the recommendations contained in the Third Interim Report of the Ad-hoc Committee on the Questions of Subject Committees I beg to move that—

This House is of opinion :-

1. that three Assembly Committees to be called, (i) Subject Committee on Agricultural, (ii) Subject Committee on Public Works and (iii) Subject Committee on Power be constituted

each consisting of not more than 15 members nominated by the Speaker :

Provided that the Minister(s) of the related Department shall be the ex-officio member of the Committee in addition to those nominated members ;

2. that the term of the office of the members of Committee shall not be more than one year ;

3. that the Chairman of the Committees shall be appointed by the Speaker from amongst the members of the Committees ;

4. that the functions of the Committees shall be-

   (a) to scrutinise the Demands for Grants relating to the Agriculture Department, Public Works Department and Power Department respectively and to advise the Government in the matter of formulating policies underlying the Budget Estimates of the Departments ;

   (b) to suggest changes in the allotments of sub-heads minor heads keeping the total allotment under the Demands of the Departments unaltered ; and

   (c) to present a report to the House on the result of such scrutiny within four weeks of the conclusion of the General Discussion on the Budget in the House ;

5. that the Committees shall not examine or investigate matters of day to day administration ;

6. that the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly shall apply to the Committees subjcet to such variations and modifications as the speakers may from time to time direct.

The motion was then put and agreed to.

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** স্যার, এই মাত্র দিল্লি থেকে সংবাদ এসেছে, চন্দ্রশেখর সরকারের পতন হয়েছে। রাষ্ট্রপতি রাজীব গান্ধীকে ডেকে পাঠিয়েছেন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আপনাকে ধন্যবাদ যে, এখনই আপনি আমাকে বলতে দিয়েছেন। কারণ আপনি জানেন যে, আমি আর একটু পরে দিল্লি চলে যাব। এই

মাত্র সংবাদ পেলাম যে, দিল্লির সরকার পড়ে গেছে। কাজেই কি হচ্ছে ওখানে জানি না। সেইজন্য আমি সংক্ষেপে কয়েকটি কথা ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে বলছি। আমাদের রাজ্যপাল কি বললেন, সেটাও ওদের পড়বার কোনও ধৈর্য নেই। কাজেই নানা কথা বললেন কিছু না পড়েই, কি আছে, না আছে তা না দেখেই। এসব হচ্ছে আমাদের মুশকিল। উনি কি বলেছেন? আমরা কাউকে ফাঁকি দিতে চাই নি। রাজ্যপাল প্রথমেই বলেছেন, "আমার আজকের ভাষণে চলতি আর্থিক বছরে আমার সরকারের গুরুত্বপূর্ণ কাজকর্ম ও সাফল্যের একটি সংক্ষিপ্ত সমীক্ষা এবং সেই সঙ্গে আগামী আর্থিক বছরে হাতে নেওয়া হবে এমন কিছু আরও গুরুত্বপূর্ণ কর্মপ্রকল্প ও প্রস্তাবের একটি সংক্ষিপ্ত রূপরেখা আপনাদের সামনে তুলে ধরতে চাই।" আর শেষে তিনি ২৯ নং অনুচ্ছেদে ঐ একই কথা বলেছেন। এখানে ওর বক্তব্য খুবই সংক্ষিপ্ত। উনি সাফল্যের কথা অনেক বলেছেন, কর্মসূচির কথাও বলেছেন। যেসব নেতিবাচক দিক আছে, যেসব খারাপ দিক আছে, সেগুলি বলেন নি। সেগুলি এখানে এইভাবে বলার কথাও নয়। তারজন্য আপনারা আছেন, আমাদের দৃষ্টি আকর্ষণ করে, কোথায় দুর্বলতা, কোথায় কি আছে সেটা বলবেন। তার উত্তর হবে। তা সেগুলি তো দফাওয়ারি বাজেট আলোচনায় হবে। তখন সেসব প্রত্যেকটির আলোচনা হবে। যেসব তথ্য থাকবে, সেসব নিয়ে আলোচনা হবে। আপনারা প্রতিটি বিষয়ে আলোচনা করার সুযোগ পাবেন। এটা আমি প্রথমেই বলে দিলাম। তারপর বলা হচ্ছে, অনেক নেতিবাচক দিক, যেগুলি সমালোচনার দিক সেগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। তা তো নেই। এখানে বললেন, রাজ্যপালের ভাষণে আইন-শৃঙ্খলার কথা বলা হয়েছে। আমার কথা হচ্ছে, যেটুকু বলেছেন বলেছেন কিন্তু রাজ্যপালের এইসব কি বলার কথা? যেখানে কংগ্রেসিরা আইন-শৃঙ্খলা ভাঙবার চেষ্টা করছেন, হিংসাত্মক কার্যক্রম করছেন, হিংসা ছড়াচ্ছেন, পুলিশকে মারতে বলছে, থানা দখল করছে এইসব লিখবে নাকি গভর্নমেন্ট? স্বরাষ্ট্র বিভাগের যখন আলোচনা হবে তখন অনেক কিছু আসবে। এখানে বলা হচ্ছে, বানতলার ঘটনা কেন নেই। যখন আলোচনা হবে স্বরাষ্ট্র বিভাগের তখন এই কথা উঠতে পারে, এখন সেই কথা আসে না। কেন উনি এই কথা বলতে যাবেন? আপনারা সকলেই জানেন, ওনারাও জানেন এবং সরকারও জানেন বানতলার ব্যাপারে তৎক্ষনাৎ যখন খবর আসে আমি বলেছি এটা নক্কারজনক ঘটনা, ভয়ঙ্কর ঘটনা এবং যারা এইসব করেছে আমি বলেছি তাদের প্রত্যেককে গ্রেপ্তার করব এবং সাজা দেব, তার ব্যবস্থা হয়ে গেছে। তাছাড়া আরও কিছু জানবার জন্য এই ঘটনা কেন হল। সেইজন্য বিচার-বিভাগীয় তদন্ত সুপ্রীম কোর্টের প্রাক্তন জজকে নিয়ে বসিয়েছি। কাজেই এটা এখানে থাকবার কোনও কথা নয়। পরে যদি আলোচনা করতে হয় স্বরাষ্ট্র বিভাগের যখন আলোচনা হবে তখন করবেন। তারপর দেখলাম ভাল কথা বক্তৃতার মধ্যে যেগুলি লেখা হয়েছে সেই সম্বন্ধে কেউ কিছু বললেন না, অর্থাৎ মেনে নিলেন যে সঠিক লেখা হয়েছে, বেঠিক লেখা হয়নি। ১৪ থেকে ১৬টি ডিপার্টমেন্টের যে আলোচনা আছে কি কি করা হয়েছে একজনও বললেন না যে এই সব যা লিখেছেন তা ঠিক নয়। তার মানে মেনে নিয়েছেন। খালি একটা জায়গার বিরুদ্ধে যেখানে পৌরসভার নির্বাচনের কথা আছে, ৩ নম্বর অনুচ্ছেদে, যেখানে ৭৪টি পৌর সংঘের নির্বাচন যথা সময়ে ও মোটামুটি শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে তাতে ওরা বেরিয়ে গেলেন দুটি ব্যাপারের জন্য। আমাদের আমলে পৌরসভায় নির্বাচন তো যথাসময়ে হচ্ছে যা কংগ্রেসি রাজত্বে হয়নি, কোনও আইন ছিল না। ৫ বছর

[3-25 — 3-35 P.M.]

অন্তর অন্তর নির্বাচন করতে হয় এটা এখন পশ্চিমবাংলায় আছে। অবশ্য সেইজন্য ওনারা ওয়াক-আউট করেননি। ওরা পৌরসভার নির্বাচন মোটামুটি শান্তিপূর্ণ ভাবে অনুষ্ঠিত হয়েছে এই কথাতে বেরিয়ে গিয়েছিলেন। ওনাদের বক্তব্য হচ্ছে না, শান্তিপূর্ণভাবে হয়নি। পৌরসভার নির্বাচন আমি হিসাব দেখছিলাম কংগ্রেসিরা ৪-৫টি আসন আমাদের যা ছিল ওরা দখল করে নিলেন অর্থাৎ সেইগুলোর নির্বাচনে জিতে গেলেন। তাহলে কি আমরা বলব, রিগিং করে জিতেছেন? আর আমরা ২-৩টি আসন ওদের থেকে দখল করে নিলাম। একটা থিওরি ওদের দাঁড়িয়ে গেল ওদের তথ্য হচ্ছে কংগ্রেসিরা যখন হেরে যায় তখন বলা হয় রিগিং হয়েছে আর যখন জিতে যায় তখন বলে আরও বেশি ভোটে জিততাম যদি রিগিং না হত। সুতরাং এর কি জবাব আমি দেব? তবে ভাল কথা, এখানে অন্য যা সব লেখা হয়েছে, ব্যক্ত করা হয়েছে সেই সম্বন্ধে কোনও রকম সমালোচনা কারও কিছু নেই। খালি একটা ব্যাপার ছিল, তাও কি? কলকাতা কর্পোরেশনের যদি ধরি, ১৪১টি কেন্দ্র আছে, সেখানে ৩টি জায়গায় থেকে কিছু অভিযোগ পেয়েছিলাম, তাও লিখিত নয়। একটা হল গার্ডেনরীচে সেখানে নির্বাচন বন্ধ হয়ে গেল, কংগ্রেসিরা শুরু থেকে দখল করে নিয়েছিল, সেইদিন নির্বাচন করা গেল না, পরেরদিন নির্বাচন হল। কংগ্রেসিরা হেরে গেলেন, অন্যরা জিতে গেলেন। আর দুটি মধ্য কলকাতায়। কোনও জায়গায় কথা উঠলেই শুনতে পাই, কংগ্রেসিরা ভোট দিতে পারছেন না ইত্যাদি। কিন্তু সেখানে তো ১ মিনিটের জন্য নির্বাচনের বন্ধ হয়নি, চলেছে নির্বাচন। ওরা এই কথা বলছেন যে, পিস্তল নিয়ে নাকি বুথ দখল করা হয়েছে এবং সংবাদপত্রে নাকি সেই ছবি বেরিয়েছে। কিন্তু নির্বাচন হয়েছে, বন্ধ হয় নি, কাজেই পিস্তল নিয়ে বুথ দখল করা হয়েছে কি না হয়েছে তা জানব কি করে? তারপর আরও বলেছেন যে পিস্তল নিয়ে নাকি বলা হয়েছে যে কংগ্রেসকে ভোট দেওয়া চলবে না। ও রকম কোনওদিন এক মিনিটের জন্যও হয় নি। কাজেই বোঝা যাচ্ছে যে ভোট বেশ শান্তিপূর্ণ ভাবেই হয়েছে। কংগ্রেস সংখ্যায় আগে যা ছিল তার থেকে অনেক কমে গেছে, তা কি করা যাবে। ঘটনা যা ঘটেছে তা না মানার কি আছে। ঘটনা ঘটলে তা লেখা হত তা নিয়ে মামলা হত কাজেই এক গার্ডেনরীচ ছাড়া এখানে ওখানে কোথাও একটাও বুথ দখল হয় নি বা কোনও গন্ডগোল হয় নি। সেজন্য বলছি যে এ সব কথার কোনও মূল্য নেই। তবে দুটি ব্যাপারে আমরা চিন্তিত। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম, র‍্যাশন, সেখানে দিল্লি থেকে সরবরাহ কমিয়ে দেওয়া হয়েছে। সেখানে কংগ্রেস সমর্থিত সরকার ছিল আজকে আর নেই, পদত্যাগ করেছেন। তারা কমিয়ে দিয়েছেন বলেই আমাদেরও কমাতে হয়েছে। সেটাও সময় মতো আমাদের কাছে সরবরাহ করা হয় নি। সেখানে থেকে সরবরাহ করা হয় সেখানে ওয়াগন মুভমেন্টের ব্যাপারে, তারপর এস সি আই এর গাফিলতি, আমাদেরও দুর্বলতা আছে, আমরা সময় মতো পাঠাতে পারি নি। এইগুলি আমরা নজরে রেখেছি। কেরোসিনের কার্ড কেরোসিনের জন্য লাইন লেগে গেল আমরা এক বছর ধরে কার্ড ছাপিয়ে বসে আছি, বলা হল যে কোরোসিনের কার্ড দেওয়া যাবে না। সেজন্য দিতে পারা যায় নি, আমরা জনসাধারণের কাছে আবেদন করলাম, তা নিয়ে মামলা হল, মামলায় জিতে আমরা কার্ড দিয়ে দিলাম, শান্তিপূর্ণ ভাবে বন্টন হয়ে গেল। সেই রকম বিদ্যুৎ নিয়েও আমরা চিন্তিত আছি, মাননীয় রাজ্যপালও বলেছেন যে এটা চিন্তার বিষয়।

যখন বিদ্যুতের বাজেট এখানে আসবে তখন কতটুকু কি করা হচ্ছে না হচ্ছে সে সম্বন্ধে আলোচনা করা যাবে। আমরা সত্যিই চিন্তিত, এবং আমরা কিছুই ঢেকে রাখিনি। আমি সেজন্য বলছি যখন দফাওয়ারি আলোচনা হবে তখন আমরা সমস্তই বলব। তারপর আমার কথা হচ্ছে মাননীয় যতীনবাবুর সম্বন্ধে। উনি কয়েকটি কথা বলেছেন, আমি খবর নিলাম এবং সংবাদপত্রে দেখলাম যে তার দাবি হচ্ছে সুপ্রীমকোর্টের একজন জজকে দিয়ে ঐ বেঙ্গল ল্যাম্পের ব্যাপারটা তদন্ত করানো হোক। তা , জজ ব্যাপাটার কি দেখবেন? উনি অন্যায়ভাবে বেঙ্গল ল্যাম্পে একটা অর্ডার দিয়েছিলেন এবং সেটার দুর্নীতি সম্বন্ধে উনি নিজেই লিখেছিলেন, লিখে বলছেন আমাকে নির্দেশ দিয়েছেন বলে আমি করেছি। ভাষাটা আমার ঠিক মনে নেই। উনি অসত্য কথা বলেছেন, মুখ্যমন্ত্রী বলেছেন এই অর্ডার দিতে। যাইহোক দুটি ব্যাপারে অনেক আলোচনাই হয়ে গেছে, এখানে দু-তিন মাস পরে আবার ঘটনাটি তুলছেন তা, দুর্নীতি করার জন্য এবং অসত্য কথা বলার জন্য যথেষ্ট সাজা হয়েছে এর থেকেও বড় সাজা হচ্ছে যে তাকে তার পার্টি থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে। ওর আসল কথা হল মন্ত্রিত্বে থাকা। পার্টির সঙ্গে পরামর্শ করা হয়েছে, যখন এটাই বড় সাজা তখন আর ওকে মনোকষ্ট দিয়ে লাভ কি। উনি ভাল জায়গায় আশ্রয় পেয়েছেন, রতনে রতন চেনে, কংগ্রেসের কাছে আশ্রয় পেয়েছেন। শুধু কংগ্রেস নয়, দু-একটি সংবাদপত্রও তার বক্তব্য ছেপেছেন ভাল করে। তার এত বক্তব্য তো আগে কখনও ছাপা হতে দেখিনি। আমাদের শত্রুপক্ষের কাছে আশ্রয় পেয়েছেন এবং এইভাবে বলছেন। আমি তাকে বলি যে যখন সময় পেয়েছিলেন তখন কেন বলেন নি। হয়ত আশা ছিল মন্ত্রিত্ব ফিরে পাবেন, পার্টি রাজি হবে, আমরাও হয়ত রাজি হতে পারি, তাই তখন চুপ করে ছিলেন। তখন দুর্নীতি, সুনীতি কোনও কথা হয় নি। এখন সাধু সাজছেন। উনি যদি এতই নীতির পক্ষে হন তাহলে সেদিন তো বলতে পারতেন তখন বলেন নি কেন? অপেক্ষা করে দেখছিলেন যে, আবার মন্ত্রিত্বে ফিরে আসতে পারেন কিনা। তবে এতে ওর পার্টির কেউ রাজি হয়নি এবং আমাদের বামফ্রন্টের কেউ হাজির হননি। আজকে এতদিন পার করে দিয়ে বলবার জন্য চেঁচামেচি করে কি হবে? আমাদের সদস্যদের বলি, যথেষ্ট হয়েছে ওর শাস্তি। এই নিয়ে ওকে ছেড়ে দিন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করেছিলাম, বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক শুরু হয়েছে এবং যাকে নিয়ে মূলত বিতর্ক, সেই জ্যোতিবাবু বিধানসভায় থাকবেন, আমাদের বক্তব্য শুনবেন এবং এখানে যে রীতিনীতি আছে সেটা উনি মেনে চলবেন, বিধানসভার পবিত্রতা রক্ষা করবেন। গতকাল মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় যখন বক্তৃতা দিচ্ছিলেন তখন সরকার পক্ষের সদস্যরা তাকে বলতে দেননি। তার কণ্ঠ রোধ করবার চক্রান্ত করেছিলেন তারা। আজকে বিধানসভার বাইরে লাল্লু-বিল্লুর দল জোর করে ভোট করছে এবং বিধানসভার ভেতরে তাদের গুরু যারা বসে আছে তারা বিরোধীদলের কণ্ঠ রোধ করবার চেষ্টা করছে। গতকাল যতীনবাবু যে কথা বলেছিলেন, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে চ্যালেঞ্জ নিয়েছিলেন, আজকে মুখ্যমন্ত্রী এত তড়িঘড়ি করলেন, আমি জানি না, রাষ্ট্রপতি ওকে প্রাইম মিনিস্টার বা ডেপুটি প্রাইম মিনিস্টার করবার জন্য ডেকে পাঠিয়েছেন কিনা। কিন্তু তিনি যতনীবাবুর চ্যালেঞ্জ গ্রহণ করলেন না। বাপ-বেটার দুর্নীতির কথা, যা বাপ কা বেটার মতো যতীনবাবু বলেছিলেন, সেটার ধারে কাছে তিনি গেলেন না।

[3-35 — 3-45 P.M.]

জ্যোতিবাবুর সঙ্গে বিগত ১৪ বছরের মধ্যে ১২ বছর তিনি একসঙ্গে কাটিয়েছেন। ১২ বছর যদি কারও সঙ্গে কেউ এক বিছানায় কাটায় তাহলে তার সম্বন্ধে তার চেয়ে বেশি কেউ জানতে পারেন না। জ্যোতিবাবুর সঙ্গে ১২ বছর এক সঙ্গে কাটাবার অভিজ্ঞতা নিয়েই যতীনবাবু তাকে চ্যালেঞ্জ করেছিলেন। কিন্তু জ্যোতিবাবু তার ছেলে সম্পর্কে কোনও কথা না বলে, যতীনবাবু সম্পর্কে ব্যক্তিগত দুই একটি কথা বলে চলে গেলেন। এই গণতন্ত্রই আজকে পশ্চিমবঙ্গে বিরাজ করছে। এবং আজকে এটাই প্রমাণ হয়েছে যে, ভারতবর্ষে যদি কোনও স্থায়ী সরকার না থাকে, যদি একদলীয় শাসন না থাকে, তাহলে সংসদীয় গণতন্ত্র তাশের ঘরের মতো ভেঙ্গে পড়ে, সরকারের স্থায়িত্ব বেশিদিন হয় না। এর প্রমাণ একবার আমরা ১৯৭৭ সালে পেয়েছি। ইন্দিরা গান্ধী পরাজিত হবার পর মোরারজি দেশাই ক্ষমতায় এসেছিলেন। তারপর মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পেছন থেকে মোরারজি দেশাইকে ছুরি মেরে চরণ সিংকে বসালেন। কিন্তু সেই সরকারের স্থায়িত্বও বেশি দিন হল না। তারপর আমরা দেখলাম, গত বছর যে নির্বাচন হল সেই নির্বাচনে কংগ্রেসের বিরুদ্ধে মানুষ রায় দিচ্ছেন। কংগ্রেস গণতান্ত্রিক দল হিসাবে সেই রায় মাথায় পেতে নিয়ে বিরোধী আসনে বসেছে। আমরা দেখেছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এক দিকে আর একদিকে বি জে পি একটা মহিলার দুটি স্বামী নিয়ে বেশি দিন ঘর করতে পারে না, সেই জন্য ভি পি সিং বেশি দিন ঘর করতে পারেনি। একদিকে জ্যোতি বসু আর এক দিকে আডবানী, সেইজন্য সরকার বেশি দিন চলেনি। সাম্প্রদায়িক শক্তি দিকে দিকে মাথা চাড়া দিয়ে উঠেছে, ভারতবর্ষের অর্থনৈতিক চাকা পেছিয়ে দিয়েছে। সেই সরকার একট বিকলাঙ্গ সরকার। ১০ মাস ১০ দিন ভি পি সিং সরকার চালিয়েছেন, ১০ মাস ১০ দিন পরে একজন বিকলাঙ্গ শিশু উপহার দিলেন। আমরা দেখলাম জ্যোতিবাবু বেরিয়ে এলেন। স্বাভাবিক কারণে চন্দ্রশেখর ক্ষমতায় এলেন। সংসদীয় রীতি-নীতি অনুযায়ী কংগ্রেস তাকে সমর্থন করল। কিন্তু প্রমাণ হল ভারতবর্ষের বুকে একটাই দল কংগ্রেস দল শাসন ক্ষমতায় না থাকলে ভারতবর্ষের অগ্রগতির পথে বাধা হয়ে দাঁড়াবে। আজকে এই কথা আরও ভাল করে প্রমাণ হল। আজকে আমার বাম পার্শ্বে যারা চিৎকার করছেন তারা কি ভুলে গেলেন কিছু দিন আগে তাদের নেতা জ্যোতি বসু মহাশয় বলেছেন চন্দ্রশেখর প্রধানমন্ত্রী হলেও উপসাগরীয় যুদ্ধ বন্ধ করার জন্য ভারতবর্ষের প্রতিনিধিত্ব করার জন্য ভারতবর্ষের জাতীয় কংগ্রেস দলের সভাপতি রাজীব গান্ধীকেই পাঠানো দরকার? এটা আমার কথা নয়, আপনাদের নেতা জ্যোতিবাবুর কথা। আজকে আপনারা চিন্তা করেছেন কি অবস্থায় ভারতবর্ষকে এনে ফেলেছেন, ভারতবর্ষ কোথায় এসে দাঁড়িয়েছে? এক দিকে বি জে পি দিনের পর দিন মাথা তুলে দাঁড়িয়েছে, সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে। ভাবতে লজ্জা হয় আডবানির বিহারে যখন ঢুকল লালু যাদব আটকাল আর পশ্চিমবাংলার লালু যাদব আডবানির পুরুলিয়ায় যখন এল তখন মতীশ রায় পূর্তমন্ত্রী মহাশয় যতীনবাবুর মন্ত্রিত্ব গিয়েছে বলে বেড়ালের ভাগ্যে শিকে ছিঁড়েছে ২৫ কিলোমিটার রাস্তা তৈরি করে দিলেন পুরুলিয়ায় আডবানির রথ যাবে বলে। আডবানির রথ যাতে ভাল করে যেতে পারে, কোনও বিঘ্ন না হয় তার জন্য পি ডব্লু ডি থেকে ২৫ কিলোমিটার রাস্তা যুদ্ধকালীন ভিত্তিতে তৈরি করে দেওয়া হল। কেন করলেন, কিসের জন্য করলেন? আডবানির রথ চলে গেল, সাম্প্রদায়িক দাঙ্গা শুরু হল।

পুরুলিয়ায় হল, হাওড়ায় পিলখানায় হল। আপনারা সংবাদপত্রে পড়েছেন, আপনাদের কাছে খবর আছে পিলখানায় গত ২৮শে আগস্ট সারা রাত্রি ব্যাপী কি রকম দাঙ্গা হয়েছে। আমি নিজে দেখেছি হিন্দুদের চিৎকার একদিকে, অন্যদিকে মুসলমান ভায়েরা চিৎকার করছে। মুলসলমান ভায়েরা আল্লা হো আকবর বলে চিৎকার করছে এবং হিন্দুরা জয় শ্রীরাম বলে চিৎকার করছে। ওনাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির স্বদেশ চক্রবর্তী, হাওড়ার মেয়র এবং আমি একসঙ্গে সেই রাত্রে সেখানে উপস্থিত ছিলাম, রাত্রি ১২টা থেকে ভোর ৫টা পর্যন্ত একসঙ্গে বসে সেই বীভৎস কান্ড দেখেছি। পশ্চিমাবাংলার ইতিহাসে এই জিনিস হয় নি। স্বাধীনতার পর থেকে হাওড়ার পিলখানায় এই রকম কোনও দিন হয় নি। সেই দাঙ্গায় ৪ জন মারা গেল, তিন জন পুরুষ একজন মহিলা। পুরুলিয়াতে দাঙ্গা হল। আমি জ্যোতিবাবুকে বললাম এত বড় ঘটনা ঘটল, পুরুলিয়াতে দাঙ্গা হল হাওড়ার পিলখানায় দাঙ্গা হল, আপনি ক্ষতিপূরণের ব্যবস্থা করুন। আমি আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম পুরুলিয়ার ক্ষেত্রে সরকার থেকে ঘোষণা করা হল ২০ হাজার টাকা করে দেওয়া হবে যারা এই দাঙ্গায় মারা গিয়েছে, সেখানে ১০ জনের মধ্যে ৬ জনকে দেওয়া হল। কিন্তু হাওড়ার পিলখানায় ৪ জন মারা গেল সাম্প্রদায়িক দাঙ্গায়, তাদের জন্য সরকারের তরফ থেকে কোনও কিছু ঘোষণা করা হল না। সেখানে ১০টি দোকান ভাঙচুর হল তাদের জন্য কোনও কিছু ঘোষণা করা হল না। এই সময় জ্যোতি বাবু থাকলে ভাল হত, এই ব্যাপারে তিনি কি করলেন সেটা জানতে পারতাম। ভারতবর্ষের অন্যান্য জায়গায় দাঙ্গা হয়েছে, যেমন বিহারে হয়েছে রাজস্থানে হয়েছে সেখানে ১ লক্ষ টাকা করে দেওয়া হয়েছে সরকারের তরফ থেকে আর আমাদের পশ্চিমবঙ্গের সরকার মাত্র কুড়ি হাজার করে টাকা পুরুলিয়ার ক্ষেত্রে দিয়েছেন, হাওড়ার পিলখানার ক্ষেত্রে দেন নি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি যাতে পিলখানায় যে চারজন মারা গিয়েছে তাদের জন্য টাকা দেওয়া হয়, কুড়ি হাজার নয়, তাদের জন্য যেন এক লক্ষ করে টাকা দেওয়া হয়। আমরা গণতন্ত্রের কথা বলছি, মুখ্যমন্ত্রী প্রত্যেকটা কথায় গণতন্ত্রের কথা আওড়ান। তিনি যোগ্য শিষ্য পেয়েছেন। মহাভারতে যেমন শকুনি দুর্যোধনকে সুযোগ্য শিষ্য পেয়েছিল তেমনি মাননীয় মুখ্যমন্ত্রী সুযোগ্য শিষ্য হিসাবে বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে পেয়েছেন। আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করছি বলছেন। কিন্তু নিজে কি করছেন? সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে কুক্ষিগত করে নিজেদের হাতে নেবার চেষ্টা করছেন। বুদ্ধদেববাবু একবার বহরমপুরের ক্ষেত্রে এই ভাবে কুক্ষিগত করার চেষ্টা করেছিলেন, যেহেতু এটি ছিল কংগ্রেসের। কিন্তু তাকে পিছু হঠতে হয়েছিল। সেখানকার মানুষ বুদ্ধদেববাবুকে চপেটাঘাট করে যোগ্য উত্তর দিয়েছিলেন। তারা দেখিয়ে দিয়েছেন যে, সেখানকার মানুষ বুদ্ধদেববাবুর কথায় চলেন না। বুদ্ধদেববাবু সেখানকার মানুষের কাছে থেকে তিরস্কৃত হয়ে শিক্ষা লাভ করেন নি। এবারে তিনি আইন আনছেন যাতে এই সমস্ত শায়ত্তশাসিত প্রতিষ্ঠানগুলির যাবতীয় ক্ষমতা কেড়ে নিয়ে কি করে নিজের দখলে আনা যায়। বুদ্ধদেববাবু একটা নতুন উদাহরণ সৃষ্টি করার চেষ্টা করছেন। আমরা জানি যে, বামফ্রন্টের যে মিটিং হয়েছিল সেখানে ফরোওয়ার্ড ব্লক এই সিদ্ধান্তের বিরুদ্ধে আপত্তি জানিয়েছিল। ফরওয়ার্ড ব্লক বুদ্ধদেববাবুর এই স্বৈরাচারী মনোভাব, স্বেচ্ছাচারিতার বিরুদ্ধে। তিনি যে ভাবে তাদের সকলের কনসেন্ট না দিয়ে সম্পূর্ণ একতরফা ভাবে এই সিদ্ধান্ত নিচ্ছেন, এটা কি কখনও হতে পারে? এই সমস্ত সিদ্ধান্তের মধ্যে দিয়ে গণতন্ত্রকে কিভাবে ধ্বংস করার চক্রান্ত বুদ্ধদেববাবু করছেন তার দৃষ্টান্ত

[3-45 — 3-55 P.M.]

দিলাম। মাননীয় শ্যামলবাবুকে বলা হচ্ছে যে জ্যোতিবাবু চলে যাচ্ছেন, লাল্লু বিল্লুকে সামলাবেন। হাউসের বাইরে কি বলব, একজন দায়িত্বশীল মন্ত্রী এখানে বলছেন, বিরোধী দল যদি ঠিকমতো আচরণ না করেন তাহলে আমরা আমাদের সমর্থকদের ঠেকাব কি করে? বলছেন, আমরা আমাদের সমর্থকদের ঠিক রাখতে পারব না। গণতন্ত্রের পবিত্র এই মন্দিরে এটা তারা বলছেন। এই যদি অবস্থা হয় তাহলে গণতন্ত্রের এই মন্দিরকে তাদের সমাধিতে পরিণত করছেন এটা আমরা দেখছি। আমরা যখন দেখছি যে একের পর এক বহুতল বাড়ি ভেঙ্গে যাচ্ছে, মানুষ মারা যাচ্ছে, যেখানে এই সরকার সম্পূর্ণরূপে ব্যর্থ হচ্ছে, সেখানে বিধানসভার বুকে গলা ফুলিয়ে নানা কথা বলছেন। মার্কসবাদী পার্টি অফিসগুলিকে আমরা দেখছি যে বে-আইনি ভাবে রাস্তা এনক্রোচ করে যেখানে যেখানে মার্কসবাদী পার্টি অফিস করা হয়েছে সেখানে, প্রত্যেকটি জায়গাতে এই ভাবে তৈরি হয়েছে। মার্কসবাদী পার্টি দিনের পর দিন স্বৈরাচারী শক্তির বিরুদ্ধে নানা কথা বলে মানুষকে ভাঁওতা দিচ্ছে। আমরা রাজ্যপালের এই যে ভাষণ দেখছি, এটা আসলে রাজ্যপালের ভাষণ নয়, এটা হচ্ছে মহাভারত। এরমধ্যে সরকারের কুকীর্তির কথা এক কলমও লেখা নেই। চন্দ্রশেখরের বিরুদ্ধে অনেক কথা আমরা জ্যোতিবাবুকে এবং তার চেলাদের মাঠে-ময়দানে বলতে শুনেছি। কিন্তু চন্দ্রশেখরের বিরুদ্ধে সেই সমস্ত কথা আজকে আমরা রাজ্যপালের এই ভাষণের মধ্যে দেখছি না। এটা নেই কেন? কেন্দ্রের বিরুদ্ধে কোনও কথা বলার সাহস আপনারা রাখেন না। আপনারা ভয় পেয়ে গেছেন। বিহারের ইউনুসকে দিয়ে কেন্দ্র যখন সরকারকে ফেরার চেষ্টা করছে, সেই অবস্থায় আপনাদের ভাগ্যে এটা ঘটতে পারে এই আশঙ্কায় চন্দ্রশেখরের বিরুদ্ধে কিছু বলতে জ্যোতিবাবু ভয় পেয়ে গেলেন। সেজন্য আমরা দেখলাম যে, রাজ্যপালের ভাষণের মধ্যে এটা একটা মহাভারত নিজেদের পাপের কথা, দুর্যোধন-দুঃশাসনের কথা লেখা নেই। আজ বুদ্ধদেববাবু যেভাবে ক্ষমতাকে কুক্ষিগত করতে চাইছেন, গণতন্ত্রকে পদদলিত করে সাধারণ মানুষের কণ্ঠকে পুলিশের সাহায্য নিয়ে চাপা দিয়ে সরকারকে চালাতে চেষ্টা করছেন, তাতে সাধারণ মানুষ একদিন এর বিরুদ্ধে প্রতিবাদ করবে। সংবাদপত্র যখন সকালে উঠে আমরা পড়ি তখন দেখি কি অবস্থা সেদিনের আইনশৃঙ্খলা খুন, জখম, রাহাজানি এটা তো মানুষের কাছে নিত্য-নৈমিত্তিকি ঘটনা। আমরা দেখেছি জ্যোতিবাবু ছুটে গেলেন সেই কলিঙ্গ লেনে বাড়ি ভেঙে পড়ছে। উনি তাড়াতাড়ি ছুটে গেলেন সমবেদনা জানাতে, উনি জানেন ভোটের সময় হয়ে এসেছে, মুসলমান ভাইয়েদের ভোটটা চাই। নাকাশিপাড়ায় যখন বাচ্ছা ছেলেমেয়েরা জলের তলায় তলিয়ে যায় তখন জ্যোতিবাবু হৃদয় নাড়া দেয় না। যখন এর আগে বাড়ি ভেঙে পড়ে গেল তখনও কিন্তু জ্যোতিবাবুর হৃদয় কাঁপেনি। বেহালায় ভেজাল তেল খেয়ে যখন লোকে মারা যায় তখন জ্যোতিবাবুর রাইটার্স থেকে ছুটে যাওয়ার প্রয়োজন মনে করেনি। আজকে যে ছোট ছেলেমেয়ে দুটি হাসপাতালে ভর্তি আছে তাদের পাশে গিয়ে সমবেদনা জানাতে পারেননি, এই হচ্ছে জ্যোতিবাবু। এই জ্যোতিবাবুর রাজত্বে আমরা বাস করছি। আজকে জ্যোতিবাবুকে বলতে হচ্ছে থানায় যদি কেউ ডায়রি না নেয় তাহলে আমার কাছে লিখুন সরাসরি, এতদিন পর পুলিশ মন্ত্রী বলছেন ১৪ বছর ব্যর্থতার পর থানায় ডায়রি না নিলে আমার কাছে লিখুন। ডি জি বলছেন আমলাদের অসহযোগিতার জন্য আজকে এই

অবস্থা, তাহলে ভাবুন পশ্চিমবাংলার ডি জি যেখানে এই কথা বলছেন, মুখ্যমন্ত্রী এই ধরনের কথা বলছেন, তাহলে পুলিশ প্রশাসন চলছে কি করে—এটা আপনাদের দেখা দরকার আমরা রাজ্যপালের ভাষণে দেখেছি কোথাও রাজ্যপালের ভাষণে লেখা নেই ৮৭ পর থেকে কত খুন, ধর্ষণ, রাহাজানি হয়েছে, পুলিশ কাস্টডিতে থানার লকআপে কতজন মারা গিয়েছেন রাজ্যপালের ভাষণে শুধুই প্রশংসার কথা লেখা আছে, কিন্তু কোথাও ব্যর্থতার কথা লেখা নেই, যেটা থাকা উচিত ছিল। আজকে পুলিশের মধ্যে ক্যাডার কথা শোনা ছাড়া আর কিছু পাচ্ছি না। ৮৭ সালের নির্বাচনের উপর একটা বিচার বিভাগীয় তদন্ত কমিশন হয়েছিল, কিন্তু তারা কি তদন্ত করেছিলেন আমরা সেটা জানতে পারলাম না। আমরা দেখেছি নারী ধর্ষণ হয়েছে এই সরকারি রাজত্বে ৮১-৯০ পর্যন্ত ৪,৫০০, গুলি চালনা হয়েছে ৮৩-৮৮ পর্যন্ত ১২৫৪, মারা গিয়েছেন ৪৬৩, আহত ১১০০ এইগুলি সবই সর্বকালীন রেকর্ডকে ছাপিয়ে গিয়েছে। লক আপে কেরলেতে হত্যা করা হয়েছিল রাজন নামে একটি ছাত্রকে, সেইজন্য করুণাকরণ মন্ত্রী সভা থেকে পদত্যাগ করেছিলেন। এই অপদার্থ মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ৮৯ জনকে ৭৭ থেকে ৮৫ অবধি লকআপে হত্যা করেছেন তার মধ্যে ১৯ জন পলিটিক্যাল প্রিজনার ছিলেন, এরা হচ্ছে কেউ সি পি আই, আর এস পি, ফরওয়ার্ড ব্লক, কংগ্রেসের। এরা অনেক কষ্টে গদি পেয়েছেন, গদির প্রতি এদের লোভ আছে, তাই এরা কেউই পদত্যাগ করবেন না। জ্যোতিবাবুর বিরুদ্ধে বলে যতীন বাবু পদত্যাগ করেছেন, কিন্তু কমলবাবু পদত্যাগ করেননি, তিনি যতীনবাবুকে অ্যাডজাস্ট করতে বলেছিলেন। কিন্তু কমলবাবু পদত্যাগ করেননি, এই ক্ষমতা আপনার নেই। আজকে অনেকদিন বাদে আমরা দেখলাম বিদ্যুৎমন্ত্রী হাউসে এসেছেন। পশ্চিমবাংলায় বিদ্যুৎ নেই, চতুর্দিকে বিদ্যুতের জন্য মানুষ হাহাকার করছে, এই অবস্থায় বিদ্যুৎ মন্ত্রীকে দেখা গেল আজকে বিধানসভায় এসেছেন, সুন্দর মুখখানা দেখতে ভাল লাগছে, কিন্তু পশ্চিমবাংলার মানুষ সুন্দর মুখের গুণাবলির কথা বলতে পারছে না। যেখানে জাতীয় উৎপাদন দেখা যাচ্ছে ৫৬ শতাংশ সেখানে পশ্চিমবঙ্গে ৩২-৩৩ শতাংশ এই অবস্থা কেন?

মাননীয় বিদ্যুৎ মন্ত্রী দেবেন? আজকে পশ্চিমাবাংলায় বিদ্যুতের ঘাটতি হচ্ছে কেন? বিদ্যুৎ উৎপাদন ক্ষেত্রগুলিতে অর্ধেকের বেশি উৎপাদন হয় না কেন? কেন আজকে কোলাঘাটে দুটো ইউনিট দীর্ঘদিন ধরে অচল হয়ে পড়ে আছে? আপনারা আজকে সিটুর সম্মেলন করছেন। ঢক্কা নিনাদে কোটি টাকা খরচ করে সিটুর সম্মেলন হল। এক সময় যাদের নিয়ে গণসঙ্গীত করত তারা আজকে কোথায়? সেই শ্রমিকরা আজকে ভুখসে মরণেওয়ারা কেয়া মদসে ডরনা হ্যায়? কোথায় সেই শ্রমিকের দল? কোথায় সেই শ্রমিকের দল যাদের পায়ে পায়ে নিয়ে যেতেন ব্রিগেড প্যারেড গ্রাউন্ড ভরাতে। যাদের পায়ে পায়ে নিয়ে যেতেন ময়দানে। কোমর বাঁধ তৈয়ার হ্যায়। কিন্তু আজকে দেখছি, সেই সমস্ত ভুখা শ্রমিকরা সিটুর সম্মেলনে যাচ্ছেন। সেখানে আলোর ঝর্ণাধারা বইছে—আর পশ্চিমবাংলায় বিদ্যুৎ নেই। সারা পশ্চিমবাংলা অন্ধকারে ডুবে থাকে। আজকে ভিক্টোরিয়া হলের কাছে গিয়ে দেখুন—সেখানে আলোর ঝর্ণাধারা বইছে। একদিকে জ্যোতিবাবু হাসছেন ফোয়ারা লাগিয়ে আর তার পাশে বিদ্যুৎমন্ত্রী বসে আছেন। আজকে শ্রমিকরা আর কোমর বাঁধ তৈরি হচ্ছে না। আজকে শ্রমিকরা ইন ক্লাব জিন্দাবাদ বলে গান গাইছেন না। আজকে কল-কারখানা সমস্ত বন্ধ। শ্রমিকরা অর্ধাহারে,

অনাহারে দিন কাটাচ্ছেন। শ্রমিকদের ছেলেমেয়েরা না খেতে পেয়ে মারা যাচ্ছেন। কল-কারখানাতে এখন, তখন লক-আউট হচ্ছে। শ্রমিকরা ক্ষুধার তাড়নায় মারা যাচ্ছেন। এরপর যখন শ্রমিকরা পার্টি অফিসে ছুটে যায় গিয়ে বলেন কারখানা বন্ধ হয়ে গেছে, তখন তাদের বলা হয় শিয়ালদা স্টেশন খোলা আছে, হাওড়া স্টেশন খোলা আছে সেখানে যাও ডিবে নাড়ো চাঁদা তোলো। আমরা জানি না কারখানা বন্ধ আছে কি না? এই অবস্থায় আজকে শ্রমিকদের এনে দিয়েছেন। আজকে জি কে ডবলুর কর্মী পরেশ মাল মারা গেছেন, হুগলির নর্থ ব্রুকে ৩০ জন শ্রমিক মারা গিয়েছিলেন। জ্যোতিবাবু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, তাকে যখন বলা হল পরেশ মালের তিনটে বয়স্কা মেয়ে আত্মহত্যা করে মারা গেছে, জি কে ডবলু দীর্ঘদিন ধরে বন্ধ আছে। অম্বিকাবাবু জানেন তারা ছটফট করেছেন, বয়স্কা মেয়েরা নারীর সম্ভ্রম বাঁচাতে আত্মহত্যা করেছে। সাংবাদিকরা যখন জিজ্ঞেস করলেন জ্যোতিবাবুকে বললেন পরেশ মালের মেয়েদের মস্তিক বিকৃত হয়েছিল। আর কত এড়িয়ে যাবেন এইভাবে? সবাই হটে গেছে। সিটুর সম্মেলনে যারা বড় বড় শ্রমিক দরদি ছিলেন তাদের পুরস্কৃত করুন। যাদের জন্য আন্দোলন করছেন তাদের আজকে কি অবস্থা? এক কোটি টাকা প্রায় খরচ করেছেন। ওই টাকা যদি দিতেন সেই শ্রমিকদের তারা খেয়ে বাঁচত। সেই শ্রমিকের পরিবার খেয়ে পরে বাঁচতে পারত। আজকে ১৫০টি ছোট বড় কারখানা বন্ধ আছে। লে-অফ, লক আউট তো আজকে জল, ভাতের মতো। বেকারের সংখ্যা ৫০ লাখ। তরুন বেকাররা উন্মাদ হয়ে ছুটছে। তারা বলছে যে আমরা চাকরি করে, খেয়ে পরে বেঁচে থাকতে চাই। আপনারা সেখানে কি করছেন? তাদের এমনভাবে ভোলাচ্ছেন, তাদের এমনভাবে ডাইভার্ট করে দিচ্ছেন। তারা যাতে বিস্ফোরিত না হয়। আপনারা আগ্নেয়গিরির উপর বসে আছেন। যাতে টেনে, হিঁচড়ে না নামাতে পারে সুভাষ চক্রবর্তীকে দিয়ে সল্টলেকে হেমা মালিনী, এবং মিঠুনকে নাচাচ্ছেন। মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। এইভাবে দিনের পর দিন রাজনীতি করে চলেছেন। স্যার আমরা দেখছি, রাজ্যপালের ভাষণে পরিবহন সম্পর্কে কোনও উল্লেখ নেই। পরিবহনের যে উন্নতি হয়েছে এ কথা রাজ্যপাল কোথাও প্রশংসা করেন নি। মানুষের দুরবস্থা হয়েছে। বাদুড় ঝোলা হয়ে যেতে আসতে হচ্ছে। বাস অপ্রতুল। দিনের পর দিন ভরতুকি দিয়ে চলছে। পরিবহন ব্যবস্থার উন্নতি বামফ্রন্ট সরকার বিগত ১৪ বছরে করতে পারেন নি।

[3-55 — 4-05 P.M.]

দিনের পর দিন পরিবহন ব্যবস্থায় ভরতুকির সংখ্যা বেড়ে যাচ্ছে। কি বিচিত্র ব্যাপার এই পরিবহন ব্যবস্থায়! বাস গ্যারেজে থাকলে ভরতুকি কম দিতে হয়, আর বাস যখন রাস্তায় বেরোয় তখন ভরতুকি বেশি দিতে হয়। যারা ঠিকমতো কাজ করছে না, সেইসব দুর্নীতিগ্রস্থ লোকগুলোকে নিয়ে আপনারা ১৪ বছর ধরে রাজত্ব চালাচ্ছেন। যখন ডিজেল সঙ্কট চরমে উঠল, তখন আমরা দেখলাম পরিবহনমন্ত্রী চারবার করে মিটিং করছেন। তিনি বললেন মন্ত্রীদের একটা করে গাড়ি দেওয়া হবে এবং মন্ত্রীরা সপ্তাহে একদিন করে সরকারি গাড়ি ব্যবহার করতে পারবেন না। এই ভাবে যখন মন্ত্রীদের বেলায় নির্দেশ জারি করা হল, তখন আমরা মুখ্যমন্ত্রীর ক্ষেত্রে কি দেখলাম। আমরা দেখলাম ঐ ডিজেল সঙ্কটের দিনে মাননীয় মুখ্যমন্ত্রীর গাড়ি যখন রাস্তা দিয়ে যায়, তখন তার গাড়ির সামনে পিছনে পাঁচটা করে গাড়ি তাকে গার্ড দিয়ে নিয়ে যায়। মুখ্যমন্ত্রীর বেলায় তখন পরিবহন মন্ত্রীর এই আইন কার্যকর

হল না। এত অমূল্য জীবন তার, যে তাকে বাঁচিয়ে রাখতে হবে, এতগুলো গাড়ি দিয়ে তাকে গার্ড করে নিয়ে যেতে হবে। গত কয়েক বছর সুভাষবাবু যুবভারতীর দায়িত্বে ছিলেন, তিনি কথায় কথায় মানুষকে যুব ভারতী দেখাতেন। এই যুবভারতী নাকি তাদের বিরাট সৃষ্টি। কিন্তু এই যুবভারতীতে তারা কি কীর্তি রেখে গেলেন? ঐ সল্টলেক স্টেডিয়াম এখন সরকার নিয়ে নিয়েছে। ওনারা মাঝে মাঝেই ১৯৭২ থেকে ১৯৭৭ সালে কিভাবে চাকরি দেওয়া হয়েছে সে কথা বলেন। তখন নাকি মন্ত্রী মহাশয় দেশলায়ের বাক্সে, সিগারেটের বাক্সে লিখে চাকরি দিয়েছে। কিন্তু এই যুবভারতীতে ১০৯ জনের চাকরি কিভাবে হয়েছে? আজ সুভাষবাবুর খামখেয়ালিপনায় ২১ কোটি টাকা ঋণের বোঝা রাজ্য সরকারের উপর এসে পড়ছে এবং যার জন্যই আজ অসীমবাবু—সুভাষবাবুর মধ্যে দ্বন্দ্ব এবং যেটা প্রায়ই কাগজের হেডলাইন হয়। আপনারা বলবেন ঐ ১০৯ জনের মধ্যে কজনকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নেওয়া হয়েছে আমরা জানি, একজনকেও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নেওয়া হয়নি। যারা সুভাষ বাবু জিন্দাবাদ করে, যারা তারা মোসায়েবি করে, তাদেরকে ওখানে চাকরি দেওয়া হয়েছে, আর তার সমস্ত দায়-দায়িত্ব এসে পড়ছে রাজ্য সরকারের ওপর, ঐ ২১ কোটি টাকার সমস্ত দায়-দায়িত্ব এসে পড়ছে রাজ্যের জনসাধারণের ওপর। রাজ্য বিদ্যুৎ পর্ষদ যুব ভারতীর কাছে ৩ লক্ষ ৮৫ হাজার টাকা পাবে। কে দেবে সেই টাকা? গৌরী সেনের টাকা সুভাষবাবু খরচ করে যাবেন, আর তার দায়-দায়িত্ব এসে পড়বে রাজ্য সরকারের ওপর, জনসাধারণের ওপর। আজকে শিক্ষা ক্ষেত্রে ৬০-৬৫ বছর নিয়ে যে লড়াই চলছে তা নিয়ে আর এস পি, ফরওয়ার্ড ব্লক সবাই চিৎকার করছে। আজকে শিক্ষা নীতি নিয়ে শিক্ষামন্ত্রী পরিষ্কারভাবে কোনও কথা বলছেন না। দেখলাম নিরক্ষরতা দূরীকরণের নাম ঢক্কা নিনাদ প্রচার করা হচ্ছে। কেন্দ্র থেকে টাকা আসছে, আর নিরক্ষরতা দূর করতে হবে বলে প্রচার করা হচ্ছে, আর পার্টির কিছু ক্যাডারকে চাকরি দেওয়া হচ্ছে, কিছু পাওয়ার রাস্তা করে দেওয়া হচ্ছে। নিরক্ষরতা দূরীকরণ করতে হবে একথা দেওয়ালে লিখলেই নিরক্ষরতা দূরীকরণ হয় না। আজকে রাজ্যপাল তার ভাষণে বলেছেন, সরকার আগামী শিক্ষাবর্ষে ১৪০০ টি নতুন বিদ্যালয় স্থাপন করবেন, আর তাতে ৭০০০ জন শিক্ষক ও অ-শিক্ষকের কর্মস্থান হবে। কিন্তু সেখানে কারা চাকরি পাবে? সেখানে সি পি এম পার্টির ক্যাডাররা চাকরি পাবে, সেখানে তাদের পার্টির লোক নিয়োগ করা হবে। আমরা গ্রামে গেলে দেখতে পাই, সেখানে লেখা সাইট ফর প্রাইমারি স্কুল কিন্তু সেখানে আর স্কুল স্থাপিত হয় না। আজকে নেলসন ম্যান্ডেলা, জেনারেল গিয়াপকে লাল কার্পেটের মোড়া পথ দিয়ে কলকাতায় নিয়ে আসছেন। কিন্তু তাদের দেখানো হচ্ছে না পশ্চিমবঙ্গের মানুষ, কলকাতার মানুষকে কিভাবে পাথর চাপা দিয়ে রাখা হয়েছে, কিভাবে তাদের কণ্ঠ রোধ করা হচ্ছে, কিভাবে তাদের খুন করা হচ্ছে, কিভাবে পশ্চিমবঙ্গ রক্তে লাল হয়ে যাচ্ছে। তাই আমি নেলসন ম্যান্ডেলা ও জেনারেল গিয়াপ যে কথা বলেছেন সেই কথাই বলতে চাই—প্রয়োজনে দেব মোরা এক নদী রক্ত, হোক না পথের বাধা প্রস্তর শক্ত। তাই আমি বলতে চাই, বামফ্রন্টের বিরুদ্ধে আমাদের লড়াই চলছে, সেই লড়াই চলবে এবং আলিমুদ্দিন স্ট্রিট থেকে রাজ্যপালের ভাষণ যেটা তৈরি করে দেওয়া হয়েছে, যেটা লিখে দেওয়া হয়েছে তার তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-05 — 4-15 P.M.]

**শ্রী প্রকাশ মিঞ্জ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ২১ তারিখে যে ভাষণ পেশ করেছেন সেই ভাষণকে সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের আনা কয়েকটি সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। ইতিপূর্বে কংগ্রেসের মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন এবং গত ২ দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা শুনছি তাতে আমার মনে হয় বিগত ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকারের আমলে যেন গ্রামে উন্নয়ন কিছু হয় নি। ওনারা হয়ত গ্রামে যান না, সেজন্য বামফ্রন্টের আমলে গ্রামবাংলার যে উন্নয়ন ঘটেছে সেটা দেখতে পান নি বলে বিরোধিতা করেছেন। স্যার, আপনি জানেন গত ২৮ বছর কংগ্রেস শাসনে গ্রামে পঞ্চায়েতের নির্বাচন হত না, ১৯৭৭ সালের বামফ্রন্ট সরকার আসার পর প্রথম বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের নির্বাচন ঘোষণা করলেন এবং দেখা যাচ্ছে এই বামফ্রন্ট সরকার থাকাকালীন পাঁচ বছর পর পর সময় মতো পঞ্চায়েত নির্বাচন বামফ্রন্ট সরকার করে আসছেন। শুধু তাই নয় আমরা দেখেছি গত ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকার গ্রামের উন্নয়নের খাতে বাজেটের শতকরা ৫০ ভাগ টাকা খরচ করে থাকেন। এর ফলে আজকে গ্রামের রাস্তা-ঘাট, পানীয় জল, স্কুল বিল্ডিং, যোগাযোগের ব্যবস্থা, স্বাস্থ্য কেন্দ্র ইত্যাদি ব্যাপারে যেভাবে উন্নয়ন ঘটেছে যদি ২৮ বছরের কংগ্রেস শাসনে সেইভাবে পঞ্চায়েতের দিকে লক্ষ্য দেওয়া হত তাহলে বামফ্রন্ট সরকারের পক্ষে পঞ্চায়েতের উন্নয়ন কাজ করা সহজ হত। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে যে উন্নয়ন ঘটেছে সেটা আমরা শুধু নই রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনিও পশ্চিমবঙ্গের এই পঞ্চায়েত ব্যবস্থাকে স্বীকার করেছেন এবং অন্যান্য রাজ্যকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের সাফল্যকে দেখার জন্য এবং দেখে শিক্ষা নেওয়ার জন্য পরামর্শ দিয়েছেন। মাননীয় অশোক বাবু যখন আলোচনা করছিলেন তখন পঞ্চায়েতের কথা তিনি একবারও বলেন নি। আজকে গ্রামের উন্নয়ন করতে গিয়ে গ্রামে দারিদ্র্য সীমার নিচে যারা থাকেন তাদের উন্নয়নের জন্য, তার সঙ্গে সঙ্গে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির উন্নয়নের জন্য মৎস্য চাষের ব্যবস্থা, বিভিন্ন লোনের ব্যবস্থা করা হয়েছে। এর ফলে দেখা যাচ্ছে গ্রামে দরিদ্রসীমার নিচে বসবাসকারী লোকেদের আগের তুলনা অনেক উন্নতি ঘটেছে। শুধু তাই নয়, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে ভূমি বণ্টনের উপর যথেষ্ট গুরুত্ব দিয়েছে। এই সব গরিব মানুষ যাদের বাস্তু ভিটা ছিল না, তাদের বাস্তু ভিটা এবং আবাদি জমি বণ্টন করা হয়েছে এবং এই ক্ষেত্রে তফসিলি জাতি ও তফসিলি উপজাতিদের ক্ষেত্রে বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। উত্তরবঙ্গের উন্নয়নের কথা এখানে বহুবার আলোচিত হয়েছে এবং বিরোধী পক্ষ ও অন্যান্য সাম্প্রদায়িক দল উত্তরবঙ্গকে বঞ্চিত করা হচ্ছে, বলে বেড়ান। বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে উত্তরবঙ্গের প্রতি যেভাবে গুরুত্ব দেওয়া হয়েছে আমি তার নমুনা এখানে তুলে ধরছি। স্যার আপনি জানেন শিলিগুড়ি শহর কোনও প্ল্যানিং শহর নয়। আগে ওখানে কোনও খেলাধূলার ব্যবস্থাই ছিল না। বামফ্রন্ট আসার পরে ওখানে খেলাধূলার জন্য কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম তৈরি হয়েছ। শিলিগুড়িকে পৌরসভা থেকে কর্পোরেশনে রূপায়িত করা হয়েছে। শিলিগুড়ি কলকাতা বাস মহানন্দা সেতুর পার হতে অনেক সময়ে লেগে যায় এবং সেখানে বিরাট ট্রাফিক জ্যাম-এর ঘটনা প্রতিদিনই ঘটে। তার ফলে সাধারণ মানুষকে অশেষ কষ্ট ভোগ করতে হয়। তাই বামফ্রন্ট

সরকার দ্বিতীয় মহানন্দা সেতুর জন্য টাকা বরাদ্দ করে কাজ শুরু করে দিলেন। শিলিগুড়িতে উত্তরবঙ্গের জন্য নতুন একটি তথ্য কেন্দ্র দীনবন্ধু মঞ্চ নামে নির্মাণ করা হয়েছে। শিলিগুড়ি শহর পূর্ব ভারতের একটি বড় শহর। যাত্রী সাধারণের সুবিধার জন্য ওখানে একটি বাস টার্মিনাস নির্মাণ করা হয়েছে। এটাকে একটা বিরাট সাফল্য বলে আমরা মনে করি। এর সাথে সাথে সরকার শিক্ষার উপরও যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। শিলিগুড়ির পাশেই বাগডোগরা তরাই মহাবিদ্যালয় নামে একটি কলেজ স্থাপিত হয়েছে। দার্জিলিং হিল-কার্ট রোড শিলিগুড়ির সঙ্গে যুক্ত। দার্জিলিং পরিভ্রমণের জন্য বিভিন্ন জেলা, রাজ্যের মানুষ শিলিগুড়িতে আসেন। তাদের সুবিধার জন্য এই হিল-কার্ট রোডটিকে জাতীয়করণ করা হয়েছে। তাই সরকার শিলিগুড়ির উপর যথেষ্ট গুরুত্ব দিয়েছেন বলে আমরা মনে করি। এর সঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, উত্তরবঙ্গের একটি বৃহৎ প্রকল্প হল এই তিস্তা প্রোজেক্ট। ১০৫ কোটির উপর টাকা এর জন্য ইতিমধ্যেই খরচ করা হয়ে গেছে। এই সরকার আসার পরে উত্তরবঙ্গের উন্নয়নের জন্য যথেষ্ট পরিমাণে কাজ হচ্ছে। উত্তরবঙ্গের কৃষকদের উন্নতি ঘটানোর জন্য তিস্তা প্রকল্পের উপর যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে। এই প্রকল্পের শেষের দিকে কাজ হতে চলেছে। এর প্রকল্পের যতটুকু সাফল্য হয়েছে সেটা সাধারণ কৃষকদের কাজে লাগানোর দিকে দৃষ্টি দিতে আমি অনুরোধ করছি। এর ফলে কৃষকরা ২-৩টি ফসল ফলাতে পারবে।

তার সঙ্গে সঙ্গে স্যার, আমরা দেখেছি, এই বামফ্রন্ট সরকার আসার পর উত্তরবাংলায় শিল্পের অগ্রগতির দিকে জোর দেওয়া হয়েছে। শিলিগুড়ি এবং তার আশপাশ অঞ্চলে, জলপাইগুড়ি জেলা ও পশ্চিম দিনাজপুর জেলাতে নতুন নতুন শিল্প, চা বাগান ইত্যাদি গড়ে উঠছে। এটা বামফ্রন্ট সরকারের একটা বিরাট সাফল্য বলে আমরা নিশ্চয় দাবি করতে পারি। স্যার, আমরা জানি যে নতুন নতুন শিল্প প্রতিষ্ঠিত হলে বেকার মানুষরা কাজ পাবেন ফলে অর্থনৈতিক দিক থেকে এ রাজ্যের মানুষরা উপকৃত হতে পারবেন। অপর দিকে দক্ষিণবঙ্গে হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল গড়ে উঠছে। অশোকবাবু বিদ্যুতের সঙ্কটের কথা বললেন। বিদ্যুৎ সঙ্কট আছে এটা ঘটনা কিন্তু তা সত্ত্বেও এ ব্যাপারে আমরা দেখছি আমাদের সরকার এই বিদ্যুৎ সঙ্কটের নিরশনের জন্য জোর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। এই বিদ্যুৎ সঙ্কটের মূল কারণ হচ্ছে এক দিকে জনসংখ্যা বেড়েছে অপর দিকে কংগ্রেসের আমলে বিদ্যুতের জন্য যতটা জোর দেওয়া উচিত ছিল তা দেওয়া হয়নি ফলে সঙ্কটের সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকার এইসব দিক বিবেচনা করে বিদ্যুতের ব্যাপারে একটা পদক্ষেপ নিয়েছেন। বক্রেশ্বর, সাগরদিঘী, ফরাক্কায় তাপ বিদ্যুৎ কেন্দ্রগুলি চালু হয়ে গেলে বিদ্যুতের সঙ্কট অনেকখানি মিটবে বলেই আমি মনে করি। স্যার, বিদ্যুতের প্রসঙ্গে বলতে গিয়ে আমার নির্বাচন কেন্দ্র দার্জিলিং জেলার খড়িবাড়ির থানার একটি কথা বলি। স্যার, ২৮ বছরের কংগ্রেসি রাজত্বে এখানকার কোনও মৌজায় বিদ্যুৎ ছিল না। আমার মনে হয় স্বাধীনতার ২৮ বছর পরেও এই একটি থানা যা বিদ্যুৎ থেকে বঞ্চিত ছিল। আর বামফ্রন্ট সরকার আসার পর এই থানাকে গুরুত্ব দিয়ে সেখানে বৈদ্যুতিকরণের কাজ করা হয়েছে এবং সেখানে এখন বৈদ্যুতিক বাতি জ্বলছে। তা ছাড়া সেখানে সেচের উন্নয়নও ঘটেছে। স্যার, সাম্প্রদায়িক সম্প্রীতির কথা এখানে বলা হয়েছে। আমরা দেখেছি যে আডবানির রথযাত্রার সময় পশ্চিমবঙ্গে সামান্য দু-একটি ছোটখাট ঘটনা মাত্র ঘটেছে। সারা ভারতবর্ষে সংখ্যালঘুদের উপর যেভাবে সব আক্রমণের ঘটনা ঘটেছে

[4-15 — 4-25 P.M.]

সেখানে আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার থাকার জন্য সে রকম দাঙ্গা বাঁধানো সম্ভব হয়নি। মহারাষ্ট্র, কর্ণাটক, অন্ধ্র ইত্যাদি কংগ্রেসশাসিত রাজ্যগুলিতে ঐ রথযাত্রার সময় কি সব কান্ড ঘটেছে তা আমারা জানি। রথ যখন আটকানো হয় বিহারের তারপর আমরা দেখেছি ভারতবর্ষের বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্যে দাঙ্গা বেঁধে যায় কিন্তু পশ্চিমবাংলায় তা হয়নি। অন্যান্য রাজ্যে দাঙ্গা হলেও এখানে বামফ্রন্ট সরকার থাকার জন্য তা সম্ভব হয়নি। রাজীব গান্ধী যখন মন্ত্রিত্বে ছিলেন তখন ভাগলপুরে যেভাবে দাঙ্গা হয়েছিল, সংখ্যালঘুদের উপরে যে ভাবে আক্রমণ করা হয়েছিল, খুন করা হয়েছিল তা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শাসনে হয় না। আজকে এটা আমরা এখানে দাবি করতে পারি। আজকে সন্ধ্যাবেলায়, রাত্রিবেলায় যেভাবে নির্বিবাদের মানুষ যাতায়াত করতে পারে তা অন্য রাজ্যে আশা করা যায় না। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ছিল বলে এটা সম্ভব হয়েছে আমি মনে করি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার আসার পরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নাম লেখার সিস্টেম চালু করা হয়েছে। আগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নাম লেখানো হত না, চাকরি হত না। আমরা তখন দেখেছি যে একটা চিঠির মাধ্যমে, দেশলাইয়ের বাক্সে লিখে চাকরিতে নিয়োগ করা হত। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পরে নিয়ম মতো আইনের মাধ্যমে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরিতে নিয়োগ করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখছি যে মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সম্পর্কে বিভিন্ন কথা বলছেন। আমার এই সম্পর্কে বক্তব্য হচ্ছে ওনার যখন এগুলি জানা ছিল তখন উনি যখন মন্ত্রী ছিলেন তখন এর প্রতিবাদ করেন নি কেন? তখন উনি কাগজে বিবৃতি দিতেন। কিন্তু ওনার মন্ত্রিত্ব চলে যাওয়ার পরে এগুলি বলছেন। আজকে উনি যেভাবে এগুলি বলার চেষ্টা করেছেন, আমি তার বিরোধিতা করে এবং মহামান্য রাজ্যপাল মহোদয়ের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, তার বিতর্কের শেষ দিনে অংশ গ্রহণ করে সেই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আজকে বীরোধিতা করার কারণ হচ্ছে আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে এমন একটা সরকারের এমন একজন ব্যক্তির বক্তব্য এখানে স্থাপন করা হয়েছে যার আজকে রাজনৈতিক এবং ব্যক্তিগত জীবনের সূর্যাস্তকালে এসে পৌঁছেছেন। জ্যোতিবাবুর সূর্যাস্তকাল এসে গেছে। পশ্চিমবঙ্গের অবক্ষয়ের মধ্যে দিয়ে এদের বিদায়ের পালা এসে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যখন প্রথম এসেছিলেন তখন তিনি বলেছিলেন যে আমি হিস্ট্রির প্রফেশর, আমি ফ্যাক্টের উপরে দাঁড়িয়ে কথা বলি, ফ্যাক্ট ছাড়া কোনও কথা বলি না। আজকে রাজ্যপাল সেই কথা বলা সত্তে তার কোনও প্রতিফলন আমরা দেখছি না। আজকে রাজ্যপাল তার সম্পূর্ণভাবে কতকগুলি বিকৃত তথ্য পরিবেশিত করেছেন। ফলে তিনি হিস্টোরির প্রফেশর না ফিলসফির প্রফেশর সেটা নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে। উনি যে চার্বাক দর্শনের কথা বললেন তাতে আমাদের সন্দেহ হয় উনি দর্শনের প্রফেশর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত গুরুত্বপূর্ণ জিনিসগুলি বলা উচিত ছিল সেগুলি আমরা দেখতে পেলাম না। আজকে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী একটানা ১৪ বছর এই রাজ্যের

মন্ত্রিত্বে রয়েছেন। উনি ডাঃ বিধানচন্দ্র রায়ের থেকেও বেশি দিন আছেন। উনি এই পশ্চিমবাংলার জন্য কি করেছেন সেই সম্পর্কে কোনও নিদর্শন রাখতে পেরেছেন কি? ডাঃ বিধানচন্দ্র রায় যে নিদর্শন রেখেছিলেন, জ্যোতিবাবু ১৪ বছর একটানা মুখ্যমন্ত্রী থাকা সত্ত্বেও কি নিদর্শন তিনি রখাতে পেরেছেন? আজকে কলকাতা শহরের অবস্থা কি? চারিদিকে শুধু অবক্ষয়, কোথাও সুন্দর পরিবেশ নেই। সর্বদিক থেকে একটি দেউলিয়ার রাজনীতি চলছে। আজকে গ্রামে-গঞ্জে দেখা যাবে মানুষ আতঙ্কে দিন কাটাচ্ছে। আমরা বর্গীর হামলা এবং অত্যাচারের কথা জানি। কিন্তু তার চেয়েও বেশি অত্যাচার এবং হামলা আজকে গ্রামে-গঞ্জে হচ্ছে। জ্যোতিবাবুর ১৪ বছরের রাজত্বে সন্ত্রাসের সৃষ্টি এবং আইন-শৃঙ্খলার অবনতির পরিবেশ সৃষ্টি হয়েছে। তার জীবনের সূর্যাস্তের সময় এসে গেছে।

তারজন্য আজকে তার জীবনের সূর্যাস্ত এসে গেছে। আপনারা জানেন পশ্চিমাবাংলায় চতুর্দিকে আইন শৃঙ্খলা বলে কিছু নেই। গত যে পৌরসভার নির্বাচন হল এবং ৭৪টা মিউনিসিপ্যালিটির নির্বাচন হল, সেই সম্পর্কে রাজ্যপাল লিখেছেন শান্তি পূর্ণ ভাবে নির্বাচন শেষ হয়েছে। কিন্তু এটা বিকৃত, ইট ইজ এ পারভারশন অব দি ট্রুথ, সত্যকে বিকৃত করা হয়েছে। তা নাহলে আজকে এই রকম ভাষণ দেখতে পেতাম না। তাই আজকে রাজ্যপালের ভাষণকে প্রতিবাদ জানাচ্ছি। আজকে ১৪ বছর বামফ্রন্ট সরকার শাসনে আছে, এই শাসনে চোলাই মদ, হেরোইন ইত্যাদির কারবার অবাধে চলেছে। কিন্তু কোনও রকম প্রতিরোধের ব্যবস্থা এই সরকার করতে পারে নি। বহুবার গুলি চালানো হয়েছে এই রাজ্যে, জ্যোতিবাবু বলেছেন গুলি চালানোর জন্য কমিশন করা হবে। কিন্তু সেই কমিশনের রিপোর্ট আজ পর্যন্ত আমরা দেখিনি। কোনও একজিকিউটিভ এনকোয়ারির রিপোর্ট আমরা পাইনি। সেইজন্য রাজ্যপালের ভাষণ যা এখানে তিনি দিয়েছেন, তার প্রতিবাদ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় জ্যোতি বাবু একটু অগে সাম্প্রদায়িকতা সম্পর্কে কতকগুলো ভাল ভাল বীজ মন্ত্র উচ্চারণ করলেন। তার পার্টি রাস্তায় রাস্তায় বলে বেড়াচ্ছে হিন্দু মুসলমান ভাই ভাই। অথচ দেখলাম, ১১ই জুলাই ১৯৮৯ সালে অটলবিহারী বাজপেয়ী এবং ভি পি সিংকে পাশে রেখে বি জে পিকে নিয়ে শহিদ মিনারে একই মঞ্চে বক্তৃতা করলেন এবং তাদের সঙ্গে পরিষ্কার ভাবে হাত মিলিয়েছেন। এবং কংগ্রেসকে বি জে পি, জনতার সঙ্গে হাত মিলিয়ে কি করে ভারতের লোকসভা থেকে তাড়ানো যায়, সেই কাজ করলেন। একটু আগে শুনতে পেলাম বর্তমান প্রধানমন্ত্রী পদত্যাগ করার ইচ্ছা প্রকাশ করেছেন। ফলে কেন্দ্রে যে অবস্থা সৃষ্টি হয়েছে এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী পশ্চিমবাংলা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। তিনি সত্য মিথ্যা বিভিন্ন রকম প্রচার চালিয়ে ভি পি সিং এর মতো সেমি ল্যুনাটিক মানুষকে ক্ষমতায় এনেছিলেন এবং জ্যোতি বাবুর ছেলে চন্দন বসুকে ১১টা শিল্পের সঙ্গে যুক্ত করেছেন। কিন্তু কোথায় গেল বক্রেশ্বর? কোথায় গেল হলদিয়া পেট্রো-কেমিক্যাল? তাই রাজ্যপালের ভাষণকে আমরা সমর্থন করতে পারছি না। আজকে পুরুলিয়ার উপর দিয়ে আডবানির রথকে অবাধে যেতে দেওয়া হল, আটকানো হল না। কিন্তু মাত্র দু' বছরের অভিজ্ঞতা পুষ্ট বিহারের মুখ্যমন্ত্রী লাল্লু প্রসাদ যাদব, সেই রথকে আটকে দিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাচ্ছি না, পশ্চিমাবাংলায় একটানা যে লোডশেডিং চলছে, এর কোনও প্রতিক্রিয়া রাজ্যপালের ভাষণে ফুটিয়ে তোলবার চেষ্টা নেই। বলা হয়েছিল, পশ্চিমবঙ্গের ২ হাজার ৭০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হবে। কিন্তু দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গ

[4-25 — 4-35 P.M.]

সরকার মাত্র ৬৮৪ মেগাওয়াট উৎপাদন করতে পারছে। পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রের হিসাব মানতে রাজি নন এবং আমাদের বিদ্যুৎ সচিব কেন্দ্রের এই অভিমতের বিরুদ্ধে খন্ডন করে বললেন অথচ আজকে ১০ ঘণ্টা ১২ ঘণ্টা লোড শেডিং হচ্ছে। ফলে কৃষকরা জমিতে জল দিতে পারছে না, লোকাল কল-কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে সমস্ত দিক থেকে একটা চরম অব্যবস্থার সৃষ্টি হয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে যে ভাষণ উপস্থাপন করে গেছেন পশ্চিমবাংলার সমস্ত মানুষের পক্ষ থেকে আমি তাকে সমর্থন করতে পারছি না। বিদ্যুৎ সমস্যার সমাধান হচ্ছে না, জ্যোতিবাবু রাইটার্স বিল্ডিং-এ বৈঠক করছেন। যতই বৈঠক করুন, তার কথায় কেউ কর্ণপাত করছে না। ফলে তার বৈঠকে কোনও সমস্যার সমাধান হচ্ছে না, পশ্চিমবাংলার মানুষের কোনও উপকার হচ্ছে না। বিদ্যুতের অভাবে পাখা ঘুরছে না, আলো জ্বলছে না, কল-কারখানা চলছে না। প্রতিটি ক্ষেত্রে আজকে এই সরকার ব্যর্থ। রাজ্যপালের ভাষণে ভূমি সংস্কার সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। অথচ ১৯৭১-৭২ সালে গোটা ভারতবর্ষে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে ভারতবর্ষে যে নতুন ভূমি সংস্কার নীতি গৃহীত হয়েছিল। তারই পরিপ্রেক্ষিতে ১৯৭২ সালে পশ্চিমবঙ্গে আমাদের তৎকালীন কংগ্রেসি সরকার ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সালের মধ্যে ৯ লক্ষ একর জমি ভেস্ট করে গরিব ভূমিহীন ও ভাগচাষীদের মধ্যে বণ্টন করেছিলেন। আর এই সরকার ১৪ বছরে এক লক্ষ একরের বেশি জমি ভেস্ট করে বিলি করতে পারেন নি। তারও আগে কংগ্রেসি সরকার জমিদারি প্রথা উচ্ছেদ করেছিল। আজকেও আড়াই লক্ষ একর জমির ক্ষেত্রে হাই কোর্টে কেস পড়ে আছে, এই সরকার সেই কেসগুলিকে খারিজ করে জমিগুলি গরিব চাষীদের মধ্যে বণ্টন করতে পারছে না। আজকে এই সরকার জোতদার এবং মহাজনদের কাছে আত্মসমর্পণ করেছে। তাই আমি রাজ্যপালের ভাষণের মধ্যে যে সমস্ত ভূমি সংস্কার নীতি সম্পর্কে বড় বড় কথা বলা হয়েছে তার বিরোধিতা করছি। স্যার, শিক্ষা ক্ষেত্রে কি অবস্থা দেখুন। রাজ্যপাল, তার ভাষণে প্রাথমিক শিক্ষার প্রশংসা করেছেন। প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করার অঙ্গীকার ঘোষণা করেছেন। অথচ গ্রামবাংলায় অধিকাংশ ক্ষেত্রে প্রাথমিক বিদ্যালয় নেই, বিদ্যালয় আছে তো বিল্ডিং নেই। শিক্ষা মন্ত্রী এখানে বসে আছেন, ছাত্রদের মধ্যে বছরের প্রথম ৬ মাসে কোনও বই সরবরাহ করা হয় না। অধিকাংশ বই-ই ছাত্ররা পায় না। কি অবস্থা সৃষ্টি হয়েছে। পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা আজ সব দিক দিয়ে সমস্যা জর্জরিত। আজকে পশ্চিমবাংলার তিন লক্ষ শিক্ষক রাস্তায় নেমেছেন। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় ৬০-৬৫-র দ্বন্দ্ব মেটাতে পারলেন না। অবশ্যই আমরা তার কাছ থেকে অনেক বিষয়ে অনেক ভাল ফল পেয়েছি। অনেক কাজই তিনি করেছেন। কিন্তু এই একটি মাত্র ক্ষেত্রে তার মনোভাবের জন্য তিনি পশ্চিমবাংলার শিক্ষকদের বিরাগভাজন হয়েছেন। পশ্চিমবাংলার শিক্ষকদের কাছে তার সুনাম নষ্ট হতে চলেছে। বামফ্রন্টের বিভিন্ন দলের শিক্ষকদের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছে যদি শিক্ষকদের অবসরের বয়স ৬৫ করা না হয় তাহলে প্রাথমিক শিক্ষকদের নির্বাচনে বামফ্রন্টের শিক্ষক রুল কংগ্রেসের কাছে পরাজিত হবে। মুখ্যমন্ত্রী সি পি আই, ফরওয়ার্ড ব্লক, আর এস পি-র শিক্ষক সংগঠনগুলির সঙ্গে বৈঠক করে তাদের আশ্বাস দিয়েছেন যে, তাদের বক্তব্যকে অগ্রাধিকার দেওয়া হবে। পশ্চিমাবাংলার

গোটা শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য এবং অরাজকতা চলছে। এই সরকার কোনও প্রতিকারের ব্যবস্থা করছেন না। প্রতি বছর পরীক্ষার আগে প্রশ্ন-পত্র আউট হয়ে যাচ্ছে। সিলেবাস নিয়ে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। কৃষি ক্ষেত্রের কি অবস্থা দেখুন, আমাদের বিরোধী পক্ষের প্রয়াত নেতা সাত্তার সাহেব যখন এগ্রিকালচার মিনিস্টার ছিলেন তখন ৭৫ সালে গম উৎপাদনে পশ্চিমবাংলার নদীয়া জেলা পাঞ্জাবের পরেই ভারতবর্ষে দ্বিতীয় স্থানলাভ করেছিল, সবুজ বিপ্লব হয়েছিল। সে সময়ে হাজার ডিপ টিউবওয়েল, রিভার লিফট, শ্যালোর সাহায্যে সবুজ বিপ্লব হয়েছিল। আজকে কোথায় সেই সবুজ বিপ্লব? কৃষকরা পরিশ্রম করে উৎপাদন বাড়াচ্ছে, কিন্তু সরকার সব দিকে দিয়েই ব্যর্থ। পঞ্চায়েতের অবস্থা কি? কেন্দ্রীয় সরকারের কাছ থেকে জওহর রোজগার যোজনার কোটি কোটি টাকা আসছে, কিন্তু সব টাকাই আত্মসাৎ হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্র থেকে যে টাকা আসছে সেই টাকার কোনও হিসাব-পত্র আমরা দেখতে পাচ্ছি না। সেই টাকার বণ্টনের কোনও সুষ্ঠু ব্যবস্থা নেই। পঞ্চায়েতের প্রধানরা চুরি করছে, জেলা পরিষদ তছনছ করছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এই দুর্নীতি কি ভাবে প্রতিরোধ করা হচ্ছে, সে বিষয়ে কোনও উল্লেখ নেই। পঞ্চায়েতগুলিতে আজকে কোনও মনিটরিং-এর ব্যবস্থা নেই। সেখানে যা খুশি তাই হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যতীনবাবুর বিরুদ্ধে কতগুলি চার্জ, অভিযোগ করে চলে গেলেন। কিন্তু যতীন চক্রবর্তী মহাশয় যে চ্যালেঞ্জ তাকে জানিয়েছেন তা অ্যাকসেপ্ট করার ক্ষমতা মাননীয় মুখ্যমন্ত্রীর নেই। সেই চ্যালেঞ্জ তিনি অ্যাকসেপ্ট করতে পারেন নি।

কারণ তিনি কেবল স্বজন-পোষণ করেন নি, দুর্নীতির পঙ্কিল আবর্তে নিমজ্জিত হয়েছেন। তিনি কেবল নিজের পদকে জাহির করেন। তিনি কোনওদিন আসল সমস্যা, পাহাড় প্রমাণ দুর্নীতির প্রতিকারের কোনও ব্যবস্থা গ্রহণ করেননি। আজকে বামফ্রন্ট সরকারের আমলে নারী ধর্ষণ যত হয়েছে পৃথিবীর ইতিহাসে তার তুলনা নেই। বানতলা, বিরাটি, অশোকনগর প্রভৃতি প্রত্যেকটি ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের অপদার্থতার জন্য এই জিনিস সৃষ্টি হয়েছে। ক্ষুদ্রসেচের ব্যাপারে আমি জানতে পারলাম ৩৩০ কোটি টাকা ক্ষুদ্রসেচ দুর্নীতি হয়েছে, কোরাপশন হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তারজন্য কমিশন নিয়োগের কোনও ব্যবস্থা করেননি। কানাই ভৌমিক প্রয়াত হয়েছেন। তার জায়গায় আর একজন নতুন মন্ত্রী লড়াই করে এসেছেন, তিনি বোধ হয় এই ব্যাপারে ব্যবস্থা নেবেন। কিন্তু ক্ষুদ্রসেচের জন্য বিশ্বব্যাঙ্কের প্রকল্পের যে ৩৩০ কোটি টাকা দেওয়া হয়েছে গ্রামের চাষীদের জন্য, গ্রামের কৃষককূলের জন্য, সব দিক থেকে তাদের রক্ষণাবেক্ষণের জন্য আজকে সেই ৩৩০ কোটি টাকা নয়-ছয় হয়ে গেল, তছরূপ হয়ে গেল। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই ব্যাপারে সবকিছু অবহিত হওয়া সত্ত্বেও উচ্চ পর্যায়ে কমিশন গঠন করার ব্যবস্থা তিনি গ্রহণ করতে পারেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় বিরাট বেকার সমস্যা দেখা দিয়েছে। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় যেখানে বেকারের সংখ্যা ১৬ লক্ষ ৩২ হাজার রেজিস্টার্ড আন-এমপ্লয়েড ছিল আজ সেই জায়গায় বেকারের সংখ্যা বেড়েছে ৫৩ লক্ষ রেজিস্টার্ড বেকার। আজকে রেলে এবং ব্যাঙ্কে যদি প্রত্যেক বছর কিছু কিছু চাকরির সুযোগ না থাকতো তাহলে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা আরও দুর্বিসহ হত। আমাদের পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সংখ্যা ৬৭টি হবে। প্রত্যেকটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের এক একজন কমরেডকে এমনভাবে বসানো হয় যে সি পি

এম পার্টির কর্মী না হলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কল মেলে না। ১৯৭২ সালে যে ছেলেটি রেজিস্ট্রিভুক্ত হয়েছে ১৮-১৯ বছর পার হয়ে যাওয়া সত্ত্বেও সেই ছেলেটি এখন পর্যন্ত কোনও কল পায়নি। হোয়ারঅ্যাজ কেউ যদি সি পি এমের পার্টির সদস্য হয় তাহলে সে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ৪-৫ বছর আগে রেজিস্ট্রিভুক্ত হলেও তাকে কল দেওয়া হচ্ছে। এই হচ্ছে অবস্থা। পশ্চিমবাংলায় বেকার সমস্যার তীব্রতা চারিদিকে, মাননীয় রাজ্যপালের ভাষণে বেকার সমস্যার কোনও পজেটিভ দৃষ্টিভঙ্গি দেখতে পাইনি। সমস্ত গ্রামীণ প্রকল্পগুলির বাস্তব রূপায়ণ করার দিক থেকে এই সরকার ব্যর্থ হয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সিটুর মিটিং-এ বলেছেন, আজকে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতির জন্য খবরের কাগজগুলি দায়ী। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ ছাড়া আর কোনও দোষ ধরতে পারেন না। পশ্চিমবাংলাকে তিনি এমন জায়গায় নামিয়ে নিয়ে গেলেন, চারিদিকে চুরি, ডাকাতি, রাহাজানি, নারী-ধর্ষণ প্রভৃতির ফলে পশ্চিমবাংলা আজকে তিলে তিলে শেষ হয়ে যাচ্ছে। তাই তিনি বাধ্য হয়ে বলছেন সিটুর মিটিং-এ, যে খবরের কাগজগুলি এই আইন-শৃঙ্খলা ভাঙ্গার জন্য একমাত্র দায়ী। সম্প্রতি সিটুর সর্বভারতীয় সম্মেলনে তিনি বলেছেন, পশ্চিমবাংলায় কর্মচারিদের মধ্যে, শ্রমিকদের মধ্যে ওয়ার্ক-কালচার আনতে হবে। এই সরকার তাদেরকে ১৪ বছর ধরে কাজ করতে দিলেন না। সকাল সাড়ে দশটার সময়ে যাদের অফিসে আসার কথা, তারা তা না করে ২-৩টার সময় অফিসে আসে গলায় লাল রুমাল বেঁধে আর ইনক্লাব জিন্দাবাদ বলে চলে যান, তাদের মধ্যে ওয়ার্ক কালচার এনে কাজের মধ্যে শৃঙ্খলা ফিরিয়ে আনবেন। আমি কিছু বুঝতে পারলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে আজকে শিল্পে চরম অশান্তি বিরাজ করছে। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট, ইন্ডাস্ট্রিয়াল ডিস-হারমনি দেখা দিয়েছে। এর বিরুদ্ধে লড়াই করার ক্ষমতা মাননীয় মুখ্যমন্ত্রীর নেই। সর্বশ্রেষ্ঠ যে পাট শিল্প সেই পাট শিল্পে আজকে ৩ লক্ষ শ্রমিক বেকার হয়ে বসে আছেন। হুগলি নদীর দুই তীরে অধিকাংশ পাটকল আজকে বন্ধ হয়ে গেছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর যে উদ্যোগ নেওয়া দরকার তা তিনি নেননি পশ্চিমবাংলার গরিব যুবকদের স্বার্থে, পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীর স্বার্থে যে পাটকলগুলি ঠিকমতো চলুক।

[4-35 — 4-45 P.M.]

সরকারি গভর্নমেন্ট আন্ডারটেকিংস ইউনিট যতগুলি আছে তার প্রায় ৭০ পারসেন্ট ইউনিটে কোটি কোটি টাকা প্রত্যেক বছর লোকসান হয়ে চলে যাচ্ছে। আজকে কোনও ব্যবস্থা হচ্ছে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের যে ভাষণ আমাদের কাছে তিনি রেখেছেন তার যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব সরকারি তরফ থেকে আনা হয়েছে সেই থ্যাংকস গিভিন প্রোপোজাল ডিবেটে অংশ গ্রহণ করে আপনার মাধ্যমে জানাতে চাই যে এমন একটা অসার, বিকৃত অসত্য ভাষণ বামফ্রন্ট সরকার অ্যাপ্রুভ করে নিয়েছেন তার বিরোধিতা করা ছাড়া কোনও পথ নেই মাননীয় জ্যোতিবাবু একটু আগে বলে গেলেন কেরোসিনের কার্ডের কথা, হাইকোর্টে মামলা চলছিল, এক বছর পরে ব্যবস্থা করেছেন। আপনি জানেন না, আমরা বলছি এটা বিকৃত ইট ইজ ডিসট্রেড, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, আজকে উপসাগরীয় যুদ্ধের সময় চাল, আটার দাম বেড়ে ৮ টাকা কে জি হয়ে গেল, কেরোসিনের ৮-১০ টাকা লিটার ব্ল্যাক মার্কেটে বিক্রি হতে লাগল, সরকার লক্ষ্য

করেছিলেন কিনা মানুষ বুঝতে পারছে না। এখনও প্রত্যেকটি জিনিসের দাম বেড়ে চলেছে, অগ্নিমূল্য। যার জন্য পশ্চিমবঙ্গের মানুষকে চোখে সরষের ফুল দেখতে হচ্ছে। এমন একটা পরিবেশের সৃষ্টি করে দিয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার বামফ্রন্ট সরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী একটু আগে যে কথা বলে গেলেন আমি তার বিরোধিতা করছি। তিনি বলে গেছেন যে গার্ডেনরীচের একটা বুথ ছাড়া সব জায়গায় সুষ্ঠু নির্বাচন হয়েছে। গার্ডেনরীচের সাহাবুদ্দিন বি সি সেই চেয়ারম্যানের এগেনস্ট একজন জুয়ারিকে দেওয়া হয়। যখন দেখেছিলেন যে সাহাবুদ্দিন জিতে যাবে তখন সেখানে অন্য ব্যবস্থা নেওয়া হয়েছিল, পরের দিন সত্য উদ্ঘাটিত হয়েছিল। তাই মাননীয় রাজ্যপাল মহাশয় নিজে ইতিহাসের অধ্যাপক হয়ে আজকে যে বিকৃত তথ্য এখানে পেশ করেছেন আমি সেই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবটি এসেছে আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আজ তিন দিন ধরে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক চলছে তাতে আমি বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনছি। আজকে বিশেষ করে মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষের এবং মাননীয় সদস্য শ্রী গোবিন্দ নস্কর মহাশয়ের বক্তব্য শুনেছি। আমার কথা হচ্ছে যে, বিরোধীদের সদস্যরা রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর কতটা তাদের আলোচনা সীমাবদ্ধ রেখেছিলেন? তাদের বক্তব্য শুনে মনে হল তারা মাননীয় রাজ্যপালের ভাষণটি সেভাবে পড়েন নি বা তার উপরে বক্তৃতা করেন নি। আমি জানি মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষ আইন-শৃঙ্খলা, সাম্প্রদায়িকতার উপর, সংসদীয় গণতন্ত্রের উপর বলেছেন। আমরা তো জানি যে আজকে বামফ্রন্ট সরকার ১৫ বছর ধরে যেটুকু করতে পেরেছেন তার কথাই বলেছেন, আমরা তো বলিনি যে আমরা সব জায়গায় সফল হয়েছি। আমরা জানি যে সংসদীয় গণতন্ত্রে পরিকাঠামোর উপরে দাঁড়িয়ে আমাদের সরকার চলছে সেই বুর্জোয়া পরিকাঠামো সংশোধন সংসদীয় গণতন্ত্রে তার যে ভাইরাস সেটা সমস্ত সমাজে, রাষ্ট্রে অনুপ্রবেশ করেছে সেটা আমরা জানি।

আজকে আপনারা এখানে দাঁড়িয়ে বামফ্রন্ট সরাকরের ব্যর্থতার কথা বলতে চাইছেন, সাম্প্রদায়িকতার কথা বলতে চাইছেন! আমি অশোকবাবুকে মনে করিয়ে দিই, সাম্প্রদায়িকতা সম্পর্কে আপনাদের কোনও কথা বলা সাজে না। ইতিহাস আপনারা পড়েছেন কিনা জানি না, কিন্তু ইতিহাস যে কথা বলে তা হল, স্বাধীনোত্তর খন্ডিত ভারতের বুকের উপর সংসদীয় গণতন্ত্রের পরিকাঠামোর মধ্যে দাঁড়িয়ে যে ভারতবর্ষের ৮৬ কোটি মানুষের কথা বলছি, সেই ভারতবর্ষকে সাম্প্রদায়িকতার ভিত্তিতে ভাগ করেছিলেন কারা সেটা কি আপনারা ভুলে গেছেন? সেই ইতিহাসের কথা অনুধাবন করবার চেষ্টা করবেন। কারণ এই প্রজন্মের যুবক-যুবতী যারা তারা সেই সঙ্কটময় মুহূর্তের কথা জানে না। কিন্তু সেদিন যারা স্বাধীনতা আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন তারা দেখেছেন যে সেদিন কি ঘটেছিল। সেদিন দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে দেশকে ভাগ করে যারা দিল্লির মসনদে বসেছিলেন তারা সাম্প্রদায়িকতা জোর গলায় বলে কি করে? কিন্তু সমস্ত ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আমরা পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করে চলেছি। সাম্প্রদায়িক দাঙ্গা আমরা এখানে হতে দিইনি বিগত দিনে যখন সাম্প্রদায়িক

দাঙ্গা গোটা ভারতবর্ষকে গ্রাস করবার চেষ্টা করেছিল। সেখানে মানুষের সম্প্রীতিকে রক্ষা না করে এক সম্প্রদায়ের বিরুদ্ধে আর এক সম্প্রদায়কে লেলিয়ে দেওয়া হয়েছে। সেটা যদি কেউ রোধ করে থাকে সেটা আমরা করেছি, বলতে পারি সেটা বামফ্রন্ট সরকার করেছেন। আমরা এখানে সেটা হতে দিইনি। রাম মন্দির, বাবরি মসজিদ নিয়ে গোটা ভারতবর্ষে কি হয়েছিল? আপনার কি এতটুকু লজ্জা অনুভব করছেন না এ ব্যাপারে? উস্কানি দিয়ে গোটা ভারতবর্ষে শত শত মানুষ খুন করা হয়েছে। সেজন্য আপনাদের মুখে সাম্প্রদায়িকতার কথা উচ্চারণ করা উচিত নয়। আজকে এই বুর্জোয়া পরিকাঠামোর মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আমরা গঠন করেছি, কিন্তু বিপ্লব করে ক্ষমতা দখল করিনি বা বিপ্লবের মধ্যে দিয়ে রাষ্ট্র-ব্যবস্থা, সমাজ ব্যবস্থা পরিবর্তনের মধ্যে দিয়ে ক্ষমতায় আসিনি। আমরা বুর্জোয়া গণতন্ত্রের পরিকাঠামোর মধ্যে দিয়েই ক্ষমতায় এসেছি। আমরা যারা বামপন্থী দল করি তাদের একটা লক্ষ্য আছে, মৌলিক দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। আমরা বুর্জোয়া গণতন্ত্র এবং সমাজতান্ত্রিক সমাজ সম্পর্কে জানি। সেজন্যই বুঝি যে, একটা মন্ত্রী বা কিছু এম এল এ পরিবর্তন হলে গোটা সমাজ ব্যবস্থার পরিবর্তন হয় না এবং সে সম্পর্কে আমরা সচেতন। আর আমরা এটা কোনও সময় বলিনি যে, আমরা সব কিছু করতে পেরেছি।

[4-45 — 4-55 P.M.]

আমরা তো জানি এই পরিকাঠামোর মধ্যে থেকে সীমিত ক্ষমতার মধ্যে সংসদীয় গণতন্ত্রকে মেনে নিয়ে সমস্ত কাজ করা সম্ভব নয়। এই কথা আপনারা কেউ বললেন না। আমাদের যেটা সাফল্য সেই সাফল্যের কথা আপনার বললেন না! আমরা আজকে বলতে পারি যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যদি কোনও কাজের জন্য গর্ব বোধ করতে পারে সেটা হচ্ছে ভূমি সংস্কার এবং ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গোটা ভারতবর্ষের কাছে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে এই বামফ্রন্ট সরকার। আপনাদেরও তো কংগ্রেস রাজত্ব আছে ভারতবর্ষের বিভিন্ন জায়গাতে কেউ তো সেখানে ভূমি সংস্কার করে সাধারণ কৃষককের হাতে, বর্গাদারদের হাতে জমি তুলে দেয় নি, তাদের প্রতিষ্ঠিত করে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে হচ্ছে ওদের সঙ্গে আমাদের মৌলিক দৃষ্টিভঙ্গির পার্থক্য। যে ভারতবর্ষে ৮৬ কোটি মানুষ বাস করে তার মধ্যে ৬০ কোটি মানুষ হচ্ছে কৃষক, সেই সমস্ত মানুষের জীবনের মৌলিক পরিবর্তন যদি না হয় কোনও সমাজ রাষ্ট্রে পরিণত হতে পারে না। এটা আমরা জানি এবং জানি বলেই এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও দীর্ঘ দিন ধরে লড়াই করে আসছি, আজকে পরিবর্তন করার চেষ্টা করছি। গোবিন্দবাবু বললেন যে কংগ্রেস আমলে তারা নাকি অনেক জমি বিলি করেছেন। আমাদের কাছে হিসাব আছে, তারা মাত্র ৩ লক্ষ একর জমি বিলি করতে পেরেছেন। এই ক্ষেত্রে আমরা নিশ্চয়ই গর্ব বোধ করতে পারি এবং বলতে পারি এটা আমাদের সাফল্য। এই সাফল্য আপনারা কি করে অস্বীকার করেন। এই সাফল্যের মধ্যে আমরা বলতে পারি যে ১৪.২৬ লক্ষ বর্গাদারদের নাম নথিভুক্ত করেছি। আপনারা তা করেন নি। আপনাদেরও সরকার ছিল পশ্চিমবাংলায়, গোটা ভারতবর্ষের বুকে বিভিন্ন জায়গায় আপনাদের সরকার ছিল এবং আছেও, আপনারা হিসাব দিয়ে দেখান যে গোটা ভারতবর্ষের মধ্যে কোথায় কত আপনারা ভূমি সংস্কার করেছেন, কোথায় আপনারা সাধারণ মানুষের কাছে জমি বিলি করেছেন। আমি জানি আপনারা বলতে পারবেন না। আমি গতকাল কাগজে

দেখলাম যে মধ্যপ্রদেশে ভূমি দাস প্রথা এখনও চালু আছে। সেখানে কি নির্মম ভাবে সাধারণ মানুষের উপর অত্যাচার করা হচ্ছে। ওই চম্বল এলাকায় ভূমি দাস প্রথা রয়েছে, সেখানে হরিজন কৃষকদের দিয়ে জমি চাষ করানো হয় এবং তাদের মজুরি দেওয়া হয় না, তারা ঋণগ্রস্ত হয়ে মারা যায়। আজও ভূমি দাস প্রথা উত্তরপ্রদেশে চালু রয়েছে, বিহারের চালু রয়েছে, হরিজনদের কি ভাবে সেখানে অত্যাচার করা হচ্ছে, জোরদাররা কিভাবে তাদের হত্যা করছে। এইগুলি কি আপনারা অস্বীকার করতে পারবেন? এই সমস্ত ঘটনা তো সত্য ঘটনা, এই ঘটনা পশ্চিমবাংলায় ঘটে না। আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবাংলায় কোনও হরিজনদের উপর, সাধারণ মানুষের উপর, কোনও বর্গাদারদের উপর এই সরকার নির্মম ভাবে গুলি চালায় না, তাদের হাত থেকে জমি কেড়ে নেয় না। তাদের জমি বিলি করবার জন্য যত জমি লুকানো ছিল সেইগুলিকে কেড়ে এনে বিলি করেছে এই সরকার। তার হিসাব আমি দিতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যদি এখানে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক না হয়ে কংগ্রেসের বিগত দিনের ইতিহাস এবং আমাদের ১৫ বছরের ইতিহাস নিয়ে আলোচনা হত তাহলে আমি ভাল ভাবে হিসাব দিতে পারতাম কোন আমলে কি হয়েছে। কিন্তু এটা রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক, সেইজন্য আমি জানাতে চাই আমাদের কি ব্যর্থতা এবং কতখানি সাফল্য। সেইজন্য আমি বলি আমরা যে দরিদ্র কৃষক, চাষী, বর্গাদারদের গ্রামাঞ্চলে ২.৫২ লক্ষ একর বাস্তু জমি বিলি করেছি তার মধ্যে ৬১ ভাগ হচ্ছে তফসিলি জাতি এবং উপজাতি। তফসিলি জাতি এবং উপজাতিদের নিয়ে আমাদের বামফ্রন্ট সরকার চিন্তা করেন।

শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিস দেখছি, আমাদের সরকারও জানেন, শুধু জমি বণ্টন করলেই হবে না। এই সমস্ত গরিব কৃষকরা মহাজনদের পাল্লায় গিয়ে পড়ে এবং ঋণের অর্থ শোধ দিতে পারে না, ক্রমান্বয়ে ঋণগ্রস্ত হয়ে পড়ে। এই দরিদ্র কৃষকরা যাতে ঋণগ্রস্ত না হয়ে পড়ে সেজন্য একটা কর্ম পরিকল্পনা গ্রহণ করেছেন। এটি একটি বলিষ্ঠ পদক্ষেপ। আপনারা দেখান না, ভারতবর্ষের কোথায় এই ধরনের পরিকল্পনা গ্রহণ করতে পেরেছেন। আজকে কৃষির জন্য আমরা গর্ব করতে পারি। এই সরকারের পনের বছরের মধ্যে কৃষিতে সফলতার সঙ্গে আমরা এগিয়েছি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা কৃষিতে আজকে শীর্ষস্থানে রয়েছে। আপনারা শান্তিপুরের কথা বলছিলেন কৃষিতে আমরা পরিবর্তন আনার জন্য যে চেষ্টা করছি আপনারা দীর্ঘদিন ক্ষমতায় থেকেও তা করেন নি। ১৯৯০ সালে সাধারণ কৃষক, দুর্বল শ্রেণীর কৃষকদের মধ্যে ৮ লক্ষ ৯৪ হাজার মিনিকিট বণ্টন করেছি। কারণ আমরা জানি, দুর্বল এবং দরিদ্র কৃষকদের কাছে যদি মিনিকিট পৌছে দেওয়া যায় তাহলে তারা নিজেরা চাষবাস করতে পারবে, তাদের পক্ষে বহু টাকা খরচ করে সেই কাজ করা সম্ভব নয়। পাঞ্জাবে এক সময়ে সবুজ বিপ্লব হয়েছে এটা আমরা জানি। কিন্তু প্রশ্ন হচ্ছে তার সুফল কাদের হাতে গিয়ে পৌছে ছিল? তার সুফল, সমস্ত অর্থ ধনী কৃষকদের হাতে জমা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে তা হয়নি। এখানে বামফ্রন্ট সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে আমরা দেখতে পাই যে, সাধারণ কৃষকদের হাতে অর্থ এসে পড়েছে, বেনিফিটটা তারাই পেয়েছে। শুধু তাই নয়, আমরা শস্যবিমা চালু করেছি। নেদারল্যান্ডের কাছ থেকে অনেক সাহায্য নিয়ে উত্তরবঙ্গের তরাই অঞ্চলে উন্নয়নের কাজ চলছে। এরা

[4-55 — 5-05 P.M.]

স্বাধীনতার কথা বলেন। অনেক কথা, অনেক ইতিহাসের কথা আমরা বলতে পারি। আপনারা স্বাধীনতার সময়ে যে প্রতিশ্রুতি দিয়ে দিল্লির ক্ষমতায় গিয়েছিলেন, স্বাধীনতার পূর্বে ন্যাশনাল প্ল্যানিং করবেন বলেছিলেন। আমাদের মনে পড়ে স্বাধীনতার পূর্বে নেতাজি সুভাষচন্দ্র বসু যখন কংগ্রেসের প্রেসিডেন্ট ছিলেন তখন ন্যাশনাল প্ল্যানিং কমিশন গঠন করেছিলেন, সেটা ছিল ১৯৩৮ সাল। প্ল্যানিং কমিশনে কি ছিল, না, স্বাধীনতার পর ভারতবর্ষের পুনর্গঠন কিভাবে হবে। তারমধ্যে প্রায়োরিটির ক্ষেত্রে তিনটি কথা ছিল। একটি হচ্ছে দারিদ্র দূরীকরণ ২য়টি হচ্ছে নিরক্ষরতা দূরীকরণ এবং আর একটি হচ্ছে বেকার সমস্যার সমাধান করা। বলুন না, স্বাধীনতার ৪৪ বছরের মধ্যে কংগ্রেস প্রায়োরিটি বেসিস কি সেই কাজ, যে প্রতিশ্রুতি তারা দিয়েছিলেন তা পালন করছেন। সাধারণ মানুষের দরিদ্রতা আজকে কোথায় গিয়ে পৌঁছেছে? শতকরা ৭০ ভাগ মানুষ আজ দারিদ্র্য সীমার মধ্যে আছে। নিরক্ষরতার অন্ধকারে সাধারণ মানুষ আজ ডুবে আছে। যে প্রায়োরিটি দিয়ে ভারতবর্ষের পুনর্গঠনের কথা সেদিন নেতাজি সুভাষচন্দ্র বসু বলেছিলেন, তার একটিও আপনারা পালন করেন নি। তাই আজকে নিরক্ষরতা, বেকারত্বের সমস্যা আকাশচুম্বী। এই কথা আমরা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বলি, কিন্তু পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষের বাইরের কোনও রাজ্য নয়। গোটা ভারতবর্ষের রাজনৈতিক অস্থিরতা দেখুন আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছে? এই বুর্জোয়া সংসদীয় গণতন্ত্রে, যার পঞ্চাশ বছর ভারতবর্ষ এখনও অতিক্রম করেনি, সেখানে আজকে দিল্লিতে কি অবস্থা? যারা গণতন্ত্রের কথা বলেন, আমার ডানদিকে যারা বসে আছেন তারা জোর গলায় গণতন্ত্রের কথা বলেন ভারতবর্ষের যেখানে পঞ্চাশ বছর এখনও পার হয়নি, এখন দিল্লিতে কি ঘটছে? আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলি, ওরা পুলিশের কথা বলেছেন, সাম্প্রদায়িক সম্পর্কে যেটা বলেছেন, আমি বলি আমরা জানি আমরা গণ বিপ্লব করে ক্ষমতায় আসিনি। আমরা জানি আমরা আমূল পরিবর্তন করতে পারিনি আমরা করতে পারবও না এই পরিকাঠামোর মধ্যে দিয়ে। আজকে যদি আমরা সাধারণ মানুষের পাশে দাঁড়িয়ে তাদের সমস্যার সমাধান করতে পারি, তাদেরকে নিরক্ষরতার অন্ধকার থেকে যদি টেনে তুলতে পারি বিশেষ করে আমাদের দেশের মেয়েদেরকে আজকে বামফ্রন্ট সরকার তারা মেয়েদের জন্য যে আলাদা করে ভাবছেন এই সংসদীয় গণতন্ত্রের পরিকাঠামোর মধ্যে দাঁড়িয়ে যদি এটা সংশোধন করা যায়, সংস্কার করা যায় আমরা জানি আমূল পরিবর্তন করে সাধারণ মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া যায় না, তবুও আমরা লড়াই করব, তাই রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার,. আজকে রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে যে ডিবেট হচ্ছে তাকে সর্বতোভাবে সমর্থন করতে পারছি না। এই পরিপ্রেক্ষিতে কয়েকটি কথা নিবেদন করতে চাই। স্বাভাবিক ভাবে আমরা জানি রাজ্যপালের ভাষণ হচ্ছে সরকারি মুখপত্রের ভাষণ এবং সেখানে সেই ভাষণে জাগলারি অফ ওয়ার্ডস যেভাবে প্রকাশ করা হয় তাতে ঠিক বুঝতে পারা যায় না বেশিরভাগ ক্ষেত্রে সরকার কি বলতে চাইছেন। বেশির ভাগ ক্ষেত্রে আমরা দেখেছি সরকারের নানা রকম পরিকল্পনা আছে কিন্তু আজ পর্যন্ত সরকার পশ্চিমবাংলার মানুষকে কতটা দিতে পেরেছেন তার পরিষ্কার প্রকাশ এই ভাষণের মধ্যে নেই।

এটা ঠিকই গত এক যুগ ধরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আছে, হাজার হাজার কোটি কোটি টাকা খরচ হচ্ছে বিভিন্ন প্রকল্প হচ্ছে কিন্তু সমস্যাও আছে এটা অত্যন্ত স্বাভাবিক তাই তুলনামূলক ভাবে পশ্চিমবাংলার মানুষের কতটা পাওয়া উচিত ছিল, এই সরকারের কতটা কাজ করা উচিত ছিল, এখানকার মানুষের কতটা ডিমান্ড ছিল সেই পরিপ্রেক্ষিতে যদি আমরা চিন্তা করি তাহলে আমরা কি দেখছি পশ্চিমবাংলার মানুষ কি পেয়েছে। সেই সঙ্গে সঙ্গে যদি আমরা তুলনা করি ডাঃ বিধান রায় যখন ১১ বছর মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি যে টাকা পেয়েছেন বর্তমান মুখ্যমন্ত্রী জ্যোতি বসুও তার একের একচল্লিশ শতাংশ টাকা অর্থাৎ প্রায় ৪০ গুণ টাকা পায়। বিধান রায় মানুষকে কি দিতে পেরেছেন, আর আজকে জ্যোতি বসু মানুষকে কতটা কি দিয়েছেন? পশ্চিমবাংলার মানুষ আজকে শুধু কলকাতা শহরে নয়, তার আশপাশের গ্রাম বাংলায় নয় দার্জিলিং পাহাড়ের হিল থেকে বঙ্গোপসাগর-র মোহনা পর্যন্ত এবং এদিকে ২৪ পরগনা থেকে চিত্তরঞ্জন পর্যন্ত বিধান রায় এই জায়গায় যে কথা চিন্তা করেছিলেন তার প্রতি আপনাদের নজর দিতে বলব। পাট শিল্পের পরে পশ্চিমবঙ্গে সবচেয়ে বড় শিল্প যেটা আমরা এক্সপোর্ট করি, যা আমাদের রেভিনিউ করে। পশ্চিমবঙ্গকে বাঁচিয়ে দেয় সেই চা শিল্পকে বাঁচাবার জন্য তিনি সাহেবের হাত থেকে চা বাগানগুলি যখন নিতে গেলেন তখন তাড়াতাড়ি চা পাতা তুলতে আরম্ভ করলেন।

ডাক্তার বিধানচন্দ্র রায় ডেকে পরিষ্কার করে বলে দিয়েছিলেন যে গাছ যদি নষ্ট হয়, গাছ যদি বসানো না হয় তাহলে আমাদের চিন্তা-ভাবনা করতে হবে যে বাগানগুলি তাদের হাতে রাখব কি রাখব না? হাজার হাজার স্কুল, রাস্তা ও পাহাড়ী অঞ্চল তৈরি করে দিয়েছিলেন এবং তিনি ভেবেছিলেন যে, রাস্তাঘাট তৈরি না হলে চা শিল্পের উন্নতি হবে না। আমার প্রশ্ন, এখানে অচিন্ত্যবাবু আছেন, যদিও তিনি ক্ষুদ্র কুটির শিল্পের মন্ত্রী। আমি আশা করেছিলাম কয়েকটি প্রশ্ন রাখব, যে প্রশ্নের জবাব মাননীয় মুখ্যমন্ত্রী হিসাবে উত্তর দেবেন। দুর্ভাগ্যবশত কোনও কারণে তাকে চলে যেতে হয়েছে। তাই এখন প্রশ্ন রেখে লাভ নেই, তার কারণ কে উত্তর দেবেন? চিরাচরিত প্রথা ভেঙ্গে তাকে চলে যেতে হয়েছে। ইতিহাসে এই ধরনের ঘটনা প্রথম ঘটল। মাননীয় মুখ্যমন্ত্রী চলে গেছেন, এই চা শিল্প আজকে যে বাগানগুলি ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, জানি না মন্ত্রী খবর রাখেন কি না? তবু বলি যা দেখছি, চা বাগানগুলি নষ্ট হয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গ, হিল ডেভেলপমেন্ট যে সমস্ত বড় বড় চা বাগানগুলি আছে তারা যে ভয়ঙ্কর ক্ষতির মুখে পড়েছে সেটা অপূরণীয় ক্ষতি হয়ে যাবে। সেটা রিপেয়ার করা যাবে কি না? এটা সম্পর্কে শিল্পমন্ত্রী কি অবগত আছেন এবং এটা সম্বন্ধে চেম্বার অফ কমার্স বা টি বোর্ড থেকে কোনও রকম সাবধানবাণী দেওয়া হয়েছে কি না সেখানকার মানুষ এদের উন্নতি করবার জন্য। যেভাবে তারা বর্তমানে এখনও পর্যন্ত উপেক্ষার ভিতর রয়েছে, তারা যেভাবে বঞ্চিত হচ্ছেন বছরের পর বছর, যার জন্য কংগ্রেসি জামানায় হিল কাউন্সিল করা হয়েছে। এই সমস্ত পাহাড়ী মানুষগুলির উন্নতির জন, দেখাশোনা করার জন্য রেগুলার হিল কাউন্সিলের মিটিং হবার ব্যবস্থা ছিল। সেখানে প্রতি মাসে না হলেও অন্তত দু' মাস অন্তর হিল কাউন্সিলের মিটিং হত। কিন্তু প্রশ্ন হল, স্পিকার সাহেব আপনিও প্রশ্ন করুন যে কতবার হিল কাউন্সিলের মিটিং হয়েছে? পাহাড়ী অঞ্চলের মানুষগুলি আজকে ক্ষুব্ধ। আপনি জানেন স্যার, আগুন জ্বেলে আসা হয়েছে। ঘিসিংয়ের যে জন্ম হয়েছিল তার জন্মদাতা

আপনারাই এবং আপনারই আগুন জ্বেলে এসেছেন। কিন্তু আপনারা জানেন ভালো করে সি পি এম বন্ধুরা, পার্টির লোকেরা একযোগে সেখানে আগুন জ্বেলে দিয়েছিল। জ্যোতিবাবু বা কারও যাবার সামর্থ হয়নি। কেউ যেতে পারেন নি। সেই আগুন নেভাতে রাজীব গান্ধীকেই আসতে হয়েছিল। তাকে আজকে যেতে হয়েছিল। কি ভয়ঙ্কর অবস্থা সেখানে হয়েছিল। সেখানের মানুষের মনের মধ্যে এখনও আগুন নেভেনি। কিন্তু মাননীয় স্পিকার স্যার, জেনে রাখুন, সেখানে আগুন এখনও নেভেনি। আমার পূর্ববর্তী বক্তা শিলিগুড়ির কথা বলেছেন, সেখানে শুধু একটা স্টেডিয়াম করলেই উন্নতি হয় না। শিলিগুড়িতে স্টেডিয়াম হয়েছে বলি কারা সেখানে স্টেডিয়াম করে দিয়েছে? আপনারা তার খবর জানেন না, আই এফ এ তাদের সাহায্যের টাকায় শিলিগুড়ি স্টেডিয়াম হয়েছে। তাদের হাতে স্টেডিয়াম হয়েছে। উদ্যোগ নিয়েছিলেন ক্রীড়ামন্ত্রী। কিন্তু শিলিগুড়ির প্রকৃত চেহারাটা কি? সেখানে খুনিদের স্বর্গরাজ্য। সন্ত্রাসের রাজত্ব চলছে। বাংলাদেশ থেকে উদ্বাস্তুরা কিভাবে আসছে? আপনি শিলিগুড়ির মানুষ হয়ে এই কথা বলেছেন? সেখানকার নদীর উপর কাজ হচ্ছে এই ১৪ বছর বাদে।

[5-05 — 5-15 P.M.]

১৪ বছর বাদে এখানে কি পরিকল্পনা আছে সেটা মানুষ জানতে চায় না, মানুষ জানতে চায় এখানে এখনও পর্যন্ত এই ১৪ বছরে কি হয়েছে সেটা। পিপল আর ইন্টারেস্টেড ইন দি জব ডান, কি হয়েছে মানুষ সেটা জানতে চায়, কি পরিকল্পনা আছে সেটা মানুষ জানতে চায় না। এই ১৪ বছরে এই বামফ্রন্ট সরকার মানুষকে কি উপহার দিয়েছে মানুষ সেটা জানতে চায়। ডাক্তার বিধানচন্দ্র রায় নর্থ বেঙ্গলের কথা তখন চিন্তা করেছিলেন, সমস্ত ক্ষেত্রে সেখানকার মানুষকে তখন কলকাতায় আসতে হত, তাই তিনি তাদের কথা চিন্তা করেছিলেন। নর্থ বেঙ্গল একটা কৃষি প্রধান জায়গা, তাই তিনি সেখানে সেচের ব্যবস্থা করেছিলেন একটা ব্যারেজ করে দিয়ে এবং সেই সঙ্গে সঙ্গে সেচ প্রকল্পের ব্যবস্থা যাতে ভালোভাবে করা যায় তার জন্য ফরাক্কার পরিকল্পনা দিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি প্রশ্ন করতে চাই, কোন জায়গায় কটা বাঁধ আজ পর্যন্ত তিনি পশ্চিমবঙ্গের মানুষকে উপহার দিয়েছেন। ডাঃ বিধানচন্দ্র রায় তখন নর্থ বেঙ্গলের মানুষের কথা চিন্তা করেছিলেন বলেই তখন তিনি সেখানে ইউনিভার্সিটি তৈরি করেছিলেন। কারণ তখন নর্থ বেঙ্গল থেকে সাধারণ ছাত্র-ছাত্রীদের কলকাতায় ইউনিভার্সিটিতে পড়তে আসতে হত, সেইজন্য তখন তিনি সেখানে ইউনিভার্সিটি তৈরি করেছিলেন। আমি আজকে প্রশ্ন করতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রীর এই সরকার পশ্চিমবঙ্গের মানুষকে কটা ইউনিভার্সিটি দিতে পেরেছে। নর্থ বেঙ্গল একটা কৃষি প্রধান জায়গা, সেখানকার মানুষ কৃষি প্রধান মানুষ, সেখানকার জমি উর্বর জমি, তাই তিনি সেখানে একটা এগ্রিকালচারাল ইউনিভার্সিটি তৈরি করার পরিকল্পনা করেছিলেন। কারণ তখন যাদবপুর ইউনিভার্সিটি ছাড়া আর কোথাও কৃষি বিদ্যা পড়ানো হত না। আমাদের মুখ্যমন্ত্রী তার ১৪ বছর রাজত্বে কটা ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং-এর কলেজ, কটা এগ্রিকালচারাল কলেজ পশ্চিমবঙ্গের মানুষকে দিতে পেরেছে। তখন সাধারণ মানুষকে, সাধারণ চিকিৎসার জন্য নর্থ বেঙ্গল থেকে কলকাতায় আসতে হত মেডিক্যাল কলেজ হাসপাতালে, তাই তিনি সেখানে মেডিক্যাল কলেজ হাসপাতাল তৈরি করার পরিকল্পনা করেছিলেন। আজ আমাদের এই সরকার পশ্চিমবঙ্গে কটা মেডিক্যাল কলেজ হাসপাতাল করতে পেরেছে? বিধানচন্দ্র রায়

তখন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখনকার ৪০ ভাগের একভাগ টাকা পেত। কিন্তু তারা তখন নর্থবেঙ্গল নিয়ে চিন্তা করত, কিন্তু আপনারা চিন্তা করেননি। আমরা এখনও পর্যন্ত শুনে আসছি নর্থ বেঙ্গলে নাকি একটা কেনিং ফ্যাক্টারি হবে, টিনের প্যাকের মাধ্যমে খাদ্যদ্রব্য, বিশেষ করে আনারস সেই সমস্ত যাতে বাইরে পাঠানো যায় তার একটা ইন্ডাস্ট্রি নর্থ বেঙ্গলে হওয়ার কথা ছিল। কিন্তু আজকে আপনারা সেখানে কি দিয়েছেন।

সেই সময় ডাঃ বিধানচন্দ্র রায় ভবিষ্যতে কলকাতার চিত্র কি দাঁড়াবে সেটা জানতে পেরেছিলেন। তিনি বুঝতে পেরেছিলেন কলকাতায় সাধারণ মানুষ বাস করতে পারবে না। কলকাতায় ইন্ডাস্ট্রি এমন বেশি হচ্ছে যে সারা ভারতবর্ষের মানুষ কলকাতায় এসে পৌঁছাচ্ছে, কলকাতার মানুষ তাদের ডেকে নিয়ে আসছে যেটা কলকাতার মানুষের ট্রাডিশন। তিনি দেখতে পেয়েছিলেন যে জায়গায় এত মানুষ আসছে তারা থাকবে কোথায়, তাই তিনি কল্যাণীর কথা চিন্তা করে ছিলেন এবং কল্যাণীতে ইন্ডাস্ট্রি সরিয়ে নিয়ে গিয়েছিলেন এবং সঙ্গে সঙ্গে আবাসন প্রকল্পও সরিয়ে নিয়ে গিয়েছিলেন। ডাঃ বিধানচন্দ্র রায় কল্যাণীতে ইন্ডাস্ট্রিগুলি সরিয়ে নিয়ে যাচ্ছিলেন কিন্তু মাঝে সেটা বন্ধ হয়ে গেল যুক্ত ফ্রন্টের সময়ে এবং আবাসন প্রকল্প যেটা তিনি তৈরি করেছিলেন তাও স্তব্ধ হয়ে গেল ওদের সময়ে। ডাঃ বিধানচন্দ্র রায় চিন্তা করেছিলেন সল্টলেকের জলা জমিগুলি চেকোস্লোভাকিয়ান পদ্ধতিতে গঙ্গার পলি মাটি ড্রেজিং করে সেই পলি মাটি দিয়ে ভরাট করার। তখন আপনাদের তরফ থেকে ক্রিটিসিজম করা হয়েছিল। ডাঃ বিধানচন্দ্র রায় চিন্তা করেছিলেন সাধারণ মানুষ নিম্ন মধ্যবিত্ত যারা কলকাতায় থাকতে পারবে না তাদের জন্য সল্টলেকের জলা জমি ভরাট করে ৩-৩।। হাজার টাকা কাঠা দরে লটারির মাধ্যমে জমি দেবেন। মুখ্যমন্ত্রী নিজে আজকে উদ্বিগ্ন হয়ে গেছেন, কয়েকদিন আগে স্টেটমেন্ট দিয়েছেন, এর আগে পি ডবলু ডি বাজেটে যখন এইসব বলেছি তখন তিনি স্বীকার করেছেন, যেখানে ৩-৩।। হাজার টাকা কাঠা জমির দাম হওয়ার কথা সেখানে ৩-৪ লক্ষ টাকা কাঠা জমি পাওয়া যায় না। কারা সেখানে থাকবে? সাধারণ মানুষ সেখানে থাকতে পারবে না। আমি মুখ্যমন্ত্রীকে সম্পূর্ণ সাপোর্ট করি এই জন্য যে তিনি সল্টলেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্সের কথা চিন্তা করেছেন। এজন্য আমি বার বার স্বাগত জানিয়েছি। কিন্তু কোথায় সেই ইলেকট্রনিক্স কমপ্লেক্স? আপনারা সেখানে গিয়ে দেখে আসুন কোটি কোটি টাকা ব্যয় করে যে ইলেকট্রনিক্স কমপ্লেক্স তৈরি হবার কথা কোথায় সেই ইন্ডস্ট্রি? আমি ইন্টারেস্টেড বলে নিজে বার বার সেখানে যাই, দেখি সেখানে জমি বিক্রি হয়েছে, ইন্ডাস্ট্রিয়ালিস্টারা আসতে চাইছে, হাই-টেক টেকনোলজির টেক্‌নিক্যাল দিক থেকে যেখানে আজও ইলেকট্রনিক্সের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি এগিয়ে এসেছে, যাদবপুরের মাস্টার মহাশয়রা যেখানে সারা ভারতবর্ষে খড়গপুরের আই আই টি-তে পড়াতে যাচ্ছেন, সেখানে সল্টলেকের অবস্থা গিয়ে দেখে আসুন। মুখ্যমন্ত্রী চাইলে কি হবে সল্টলেকে লক্ষ লক্ষ টাকা দিয়ে জল নেই, ড্রেনেজ নেই, সিকিউরিটি নেই, লক্ষ লক্ষ টাকায় জমি বিক্রি হয়েছে কিন্তু লোক নেই।

ডাঃ বিধানচন্দ্র রায় জন্ম দিয়েছিলেন দুর্গাপুর ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স। এশিয়ার সর্ববৃহত ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স দুর্গাপুরের মতো আর একটা করার কথা মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু চিন্তা করতে পারেন।

[5-15 — 5-25 P.M.]

ডাঃ রায় জন্ম দিয়েছিলেন চিত্তরঞ্জন লোকোমোটিভ। সল্টলেকের কথা বলা হয়। সল্টলেক স্টেডিয়ামের জন্য কারা দিয়েছিলেন সেই জমি? কার জমি ছিল সেখানে? আমি-ই প্রথম উদ্যোক্তা ছিলাম। ২৪ কোটি টাকা খরচ করেছেন। তার ক'কোটি টাকা দিয়েছেন? এই হোয়াইট এলিফ্যান্টের জন্য যে টাকা খরচ হয়েছে তার ১২ কোটি টাকার কেন্দ্রীয় সরকারের কখনও এক সঙ্গে খরচ করেনি, ভারতবর্ষের মধ্যে এটাকে একটা ঐতিহাসিক ঘটনা বলতে হবে। আপনারা বলছেন এটা করে দিয়েছেন এবং এই কথা বারে বারে বলে থাকেন। সেখানে ইনফ্রাস্ট্রাকচার নেই। মানুষ খেলা দেখতে যাবে কি করে? সেখানে কটা খেলা হয়েছে? মারাদোনাকে নিয়ে খেলাতে পারবেন? সেখানে মেন্টিনেন্স হয় না। খেলাধূলা হয় সেখানে? সেখানে শুধু নাচ-গান হয়। সেখানে শুধু মিটিং মিছিল হয়। এরপর হয়ত শুধু শ্রাদ্ধ বাসরের জন্য ভাড়া দিতে হবে, তাছাড়া আর কিছু করার নেই। আজকে কি হচ্ছে এটা আপনাকে চিন্তা করতে হবে। এখানে বলেছেন এই করেছি, ঐ করেছি ইত্যাদি। নিশ্চয় কিছু কিছু কাজ করেছেন। তাঁত শিল্প অনেক এগিয়েছে। আমরা এটা পারিনি। ইমপ্লিমেন্ট করার কথা—গান্ধীজির নিজস্ব থিয়োরি পঞ্চায়েত, আমরা ইমপ্লিমেন্ট করতে পারিনি। আপনারা এসেছেন—কিন্তু কিভাবে কাজে লাগিয়েছেন পঞ্চায়েতকে? পঞ্চায়েতকে সম্পূর্ণ নিজেদের দলীয় স্বার্থে লাগিয়ে দিয়েছেন। বর্গা অপারেশনের নামে সারা পশ্চিমবঙ্গের গ্রামে কি অবস্থা করেছেন আপনারা? গণতন্ত্রের কথা বলেন আপনারা কমিউনিস্ট পার্টির পদলেহন না করলে ধান ঘরে নিয়ে যেতে পারবেন না, নিরাপদে বাড়ি ফিরতে পারবেন না। মিনিকিট পাবেন না, সি পি এম পার্টির মেম্বার না হলে। আর এস পি তো এখানে বসে আছেন। জয়ন্তবাবু তো মুর্শিদাবাদ নিয়ে এত কথা বলছেন। ওখানে আপনাদের শেষ করে দিচ্ছে বলে চেঁচাচ্ছেন। ফরওয়ার্ড ব্লকের কুচবিহারের জোর আছে। সেখানে আপনাদের শেষ করে দিচ্ছে বলে চেঁচাচ্ছেন না? সি পি আই মেদিনীপুর চেঁচাচ্ছেন না, বাঁচান বলে? আপনারাই আবার গণতন্ত্রে কথা বলছেন! ওয়ান পার্টি রুলের দিকে যাচ্ছেন আপনারা ভুলে যাচ্ছেন যে, দুনিয়ার পরিবর্তন এসেছেন। এখনও আপনারা স্ট্যালিনের ছবি দেখেছেন। এখনও আপনারা দুনিয়ার পরিবর্তনের সঙ্গে খাপ খাইয়ে চলবেন না? জ্যোতিবাবু শিক্ষা ছিল স্ট্যালিনের কাছে এবং আপনারা সেই স্ট্যালিনিস্ট কায়দাতেই আসছেন। সময় বড় খারাপ আসছে। অনেক ফাটল দেখা দিচ্ছে। এক ধাক্কায় নদীর বাঁধ ভেঙ্গে ফেলতে পারে না, ধপাস করে ভেঙ্গে বসে যায়। যারা চালাক হয় সেই গুড় গুড় সাউন্ড বুঝতে পারে যে সময় হয়ে এসেছে এবং তারা সেটা উপলব্ধি করতে পারে। সময় থাকতে যদি সরে না পড়েন তাহলে ঐ চেয়ার থেকে ধপাস করে চলে যেতে হবে। এইটুকু বলে রাজ্যপালের ভাষণের আর একবার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি প্রথমেই রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করে এই বিতর্কে অংশ গ্রহণ করছি। বিরোধী দলের পক্ষ থেকে কংগ্রেসি সদস্যরা উত্তরবঙ্গের জন্য অনেক গুণ-গান করলেন। কিন্তু আমরা সকলেই জানি, বিশেষ করে উত্তরবঙ্গ থেকে নির্বাচিত সকলেই জানি যে, ব্রিটিশ সাম্রাজ্যবাদী যুগে উত্তরবঙ্গ তাদের কাঁচামালের যোগানদার অঞ্চল হিসাবে এবং মৃগয়া ক্ষেত্র হিসাবে

চিহ্নিত ছিল। পরবর্তীকালে কংগ্রেস ক্ষমতায় এলে এবং ডাঃ বিধানচন্দ্র রায় যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তখন উত্তরবঙ্গকে তিনি কংগ্রেসের ভোট ব্যাঙ্ক হিসাবে ব্যবহার করেছেন। এখানে জনৈক কংগ্রেস সদস্য বললেন উত্তরবঙ্গের যা কিছু উন্নয়ন হয়েছে তা সব কিছু নাকি ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে হয়েছে। এতে আমার আপত্তি আছে। আমরা জানি যে বামফ্রন্ট সরকারের একটা সীমাবদ্ধতা আছে এবং তার সঙ্গে বিশেষ করে কংগ্রেসেরে কাছ থেকে উত্তরাধিকার সূত্রে পাওয়া বেশ কিছু দায় এই বামফ্রন্ট সরকারের উপর বর্তেছে। কাজেই এই অবস্থায় উত্তবঙ্গের উন্নয়নের ব্যাপারে কংগ্রেসের কোনও কথা বলার অধিকার নেই বলেই আমি মনে করি। উত্তরবাংলাকে তারা চিরকাল বঞ্চনার মধ্যে রেখেছেন এবং তা রেখেছেন বলেই কংগ্রেস দ্রুত সেখান থেকে নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে এবং যাবে। স্যার, এখানে দীর্ঘ সময় ধরে যে আলোচনা হল তাতে শুনলাম কংগ্রেসের সদস্যরা বারবার ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামো গড়ে তোলার কথা বললেন। উত্তরবাংলায় এই ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামো গড়ে তোলার সামান্যতম চেষ্টাও কংগ্রেস আমলে হয়নি। তাদের জন্য সেখানকার যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হয়েছে। রেলের একটা লবি, তারা সেখানকার রেলপথকে জেরবার করার জন্য নানান রকম ভাবে চেষ্টা করে চলেছেন। এখানে ডাঃ বিধানচন্দ্র রায়ের নাম করে ওরা অনেক কথা বললেন। ডাঃ রায়ের ঋজু দেহ ছিল, মাথা উঁচু করে তিনি কথা বলতেন, পন্ডিত নেহেরুকে তিনি পরোয়া করতেন না কিন্তু এরা আজকে পদলেহন করে চলেন। তাই আমরা দেখেছি উত্তরবঙ্গে শিল্প গড়ে তোলার ব্যাপারে বিমাতৃসুলভ আচরণ করা হয়েছে। আমরা দেখেছি জনতা এক্সপ্রেস কংগ্রেস আমলেই বাতিল হয়েছে। স্যার, গ্রামবাংলায় একটা কথা চালু আছে—অ্যাম্বানি, বেইমানি এবং শয়তানী। ঘটি উল্টানোর ব্যাপারে যার নেপথ্য নায়ক তারাই সব কিছু করছে, তারাই শয়তান। কংগ্রেসের ৪৩-৪৪ বছরের রাজত্বে একটি পরিবার ৪০ বছর রাজত্ব করেছে এবং সেই সময় উত্তরবঙ্গের উন্নয়ন স্তব্ধ করা হয়েছে। সেইজন্যও ধিক্কার মাননীয় সদস্য যিনি উত্তরবাংলার উন্নয়নের কথা বললেন আমি তার বিরোধিতা করছি। তবে এ ক্ষেত্রে আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। উত্তরবঙ্গের উন্নয়ন নিশ্চয় দরকার। উত্তরবঙ্গের উন্নয়ন তরান্বিত হওয়া দরকার কারণ সেখানে বিচ্ছিন্নতাবাদ আন্দোলনের সৃষ্টি হয়েছে। গোর্খাল্যান্ড সৃষ্টি কাদের? যারা হিলের পিপল তাদের ওরা বঞ্চনার মধ্যে রেখেছিলেন। মানুষের চেতনা বাড়ছে, তারা অধিকার পেতে চাইছে কিন্তু আমরা দেখেছি কংগ্রেস দীর্ঘদিন ধরে তাদের বঞ্চনার মধ্যে রেখে দিয়েছিলেন ফলে তারই বহিঃপ্রকাশ ঘটেছে। আজকে ঐ সমস্ত উত্তরখন্ডি আন্দোলন এবং অন্যান্য আন্দোলন একটি মাত্র পথে প্রতিহত হতে পারে যদি উন্নয়নের পরশ মানুষের কাছে পৌঁছে দেওয়া যায়। সেই কারণে এই সরকার আসার পর আমরা সে দিকে দৃষ্টি দিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীও বটে, তিনি গত বিধানসভায় সমাপ্তি দিবসে আমার এক দৃষ্টি আকর্ষণী প্রশ্নের জবাবে বলেছিলেন, উত্তরবাংলায় শিল্পায়ন হবে এবং তা শুরু হয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, ডুয়ার্সের বিশ্ববিখ্যাত ডলোমাইট তা দিয়ে সিমেন্ট কারখানা হতে পারে এবং তা এখনও হয়নি, এটা হওয়া দরকার। সেখানকার নরম কাঠ এ দিকে ও দিকে চলে যাচ্ছে, তা দিয়ে কাগজ কল হতে পারে। উত্তবঙ্গের ডুয়ার্স এলাকায় নিউজ প্রিন্টের কারখানা হতে পারে। সেখানকার তিনজন কর্মক্ষম মানুষের মধ্যে দুজনের কাজ নেই। এটা কিন্তু বামফ্রন্টের পয়সা নয়। গত ৪৩-৪৪ বছর ধরে কংগ্রেসি রাজত্বে যে নিয়োগনীতি, শিল্পনীতি, সমাজনীতি নিয়ে তারা

[5-25 — 5-35 P.M.]

চলেছেন তারজন্যই এই অবস্থার সৃষ্টি হয়েছে। উত্তরবঙ্গের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে দায়দায়িত্ব ছিল তা তারা পালন করেন নি। তারজন্য ডাঃ বিধানচন্দ্র রায়ের সঙ্গে ওদের সংঘাত হয়েছে এবং আজকে আমাদের আমলে বামফ্রন্টের আমলেও সংঘাত চলছে। এখানে বামফ্রন্টের আমলেও সংঘাত চলছে এবং এই সংঘাত জিইয়ে রাখা হচ্ছে। প্রকৃত পক্ষে আজকে যে পরিবর্তিত পরিস্থিতি, আমরা জানি এই পরিবর্তিত পরিস্থিতির নেপথ্যে আবার দেশব্যাপী একটা অস্থিরতা আনার চেষ্টা চলছে এবং আজকে তার সূচনা হয় বলা যেতে পারে। যেদিন চন্দ্রশেখর দিল্লির মসনদে বসলেন, আমবানি, বেআইনি, শয়তানির সহযোগিতার মাধ্যমে এলেন সেদিন থেকে এই অস্থিরতা শুরু হল এবং আজকে তার ষোলকলা পূর্ণ হল। আমি জানি না যে আগামীদিনে পশ্চিমবঙ্গের উপরে আক্রমণ কিভাবে আসবে। আমরা দেখছি গত কয়েকদিন ধরে বাড়িভাঙ্গাকে কেন্দ্র করে যে ঘটনা ঘটছে এবং যারা সেই ঘটনাকে কেন্দ্র করে বক্তৃতা দিয়েছেন, যারা বলেছেন যে বেআইনি বাড়ি ভাঙ্গতে হবে, মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে, তাদের নেতৃত্বে এইসব যে ঘটনা ঘটেছে এটা তারই ইঙ্গিত পাওয়া যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবারে অন্য দিক সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আমাদের উন্নয়নের পথে যে প্রতিবন্ধকতা তার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। কাজেই কেন্দ্রীয় সরকারের সেই নীতি পরিবর্তন করা দরকার। এখানে বলা হয়েছে যে ডঃ বিধানচন্দ্র রায় বিভিন্ন ব্যারেজ, সেচ প্রকল্পগুলির জন্য উদ্যোগ নিয়েছিলেন। আমরা জানি উত্তরবঙ্গের বিভিন্ন জেলা যেমন—কুচবিহার, দার্জিলিং, পঃ দিনাজপুর, জলপাইগুড়ি এবং মালদহ এবং শুধু উত্তরবঙ্গই নয়, দক্ষিণ বঙ্গের পুরুলিয়া প্রভৃতি যে সমস্ত জায়গা আছে সেখানে কিছু কিছু এলাকায় সেচের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব সেটা তারা পালন করেন নি। তিস্তার জন্য কয়েক শত কোটি টাকা খরচ হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার দিয়েছেন মাত্র ১০ কোটি টাকা। অথচ বলা হয়েছে যে কেন্দ্রীয় সরকার উদারহস্তে ঋণ দিয়েছে, কিন্তু তা দেওয়া হয়নি। তিস্তার যদি উন্নয়ন করা হয়, তিস্তার বাহাতি খাল যদি খনন করা যায় তাহলে ঐ উত্তরবঙ্গের কুচবিহার, আলিপুর দুয়ার, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর এবং মালদহ ইত্যাদি সমস্ত জায়গায় ৩ ফসলা হবে এবং চাষীর মুখে হাসি আসবে, কৃষিভিত্তিক শিল্প গড়ে উঠবে। তিস্তা প্রকল্প রূপায়িত হলে হাইড্রো-ইলেকট্রিক অর্থাৎ জলবিদ্যুৎ উৎপাদন হবে এবং তাতে বিদ্যুৎ সঙ্কট থেকে মুক্ত হতে পারবে এবং উত্তরবঙ্গ শিল্পের সম্ভাবনার দ্বার খুলে যাবে। যে শিল্প গড়ে তোলার ব্যাপারে বিদ্যুৎ অন্তরায়, যে শিল্প গড়ে তোলার ব্যাপারে ইনফ্রাস্ট্রাকচার অন্তরায় সেটার অনেকটা সুরাহা হয়ে যাবে। আজকে আমরা দেখছি যে গালফ ওয়ারের জন্য ডিজেল সঙ্কটের নাম করে চন্দ্রশেখর সরকার ভারতবর্ষের সর্বক্ষেত্রে কিছু কিছু ট্রেন বন্ধ করে দিলেন। উত্তরবঙ্গের আসাম থেকে কাঞ্চনজঙ্ঘা সেটাকে বন্ধ করে দিলেন। অথচ আমরা দেখছি যে ইরাকের বহু শিশুকে হত্যা করার জন্য, নারীকে হত্যা করার জন্য সেখানকার হাসপাতালগুলিকে বোমা মেরে ধ্বংস করে দেবার জন্য মার্কিন বিমানকে পেট্রোল দেওয়া হচ্ছে। আজকে এই বিধানসভায় আমি দাবি করছি যে অবিলম্বে ঐ কাঞ্চনজঙ্ঘা ট্রেন চালু করতে হবে। এটা বন্ধ করার জন্য দায়ী চন্দ্রশেখর এবং রাজীব গান্ধী সেটা ভুলে গেলে চলবে না। আজকে এটাকে আবার চালু করতে হবে। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিধায়কদের উত্তরবঙ্গ থেকে আসার একমাত্র ট্রেন হচ্ছে কামরূপ এক্সপ্রেস। সেই ট্রেন কখনও কখনও ৯ ঘন্টা দেরিতে আসে। আমাদের মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি আলিপুর দুয়ারে একটা প্রোগ্রামে অ্যাটেন্ড করতে গিয়েছিলেন। দার্জিলিং মেল ৯ ঘন্টা লেট ছিল। ফলে তিনি সেখানে অ্যাটেন্ড করতে পারেন নি। এই রকম যদি লেটে ট্রেন চলে তাহলে আমাদের বিধানসভায় যোগদান করা খুবই মুশকিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আবেদন করেছিলাম যে রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হোক যাতে অবিলম্বে একটা ট্রেন চালু করা হয়। এটা যদি করা হয় তাহলে আসাম গেটওয়ে, আলিপুরদুয়ার, লোয়ার আসাম, আন্তর্জাতিক বর্ডার এরিয়ার ভুটান, ফাঁসিমারা ক্যান্টনমেন্ট, ৬২টি চা বাগানের বিস্তীর্ণ অঞ্চলে, কুচবিহার সহ প্রায় এক কোটি মানুষ উপকৃত হবে এই ট্রেন চালু করলে। নিউ আলিপুরদুয়ার, আলিপুর দুয়ার সেখানে ব্রডগেজ লাইন আছে, গ্যারেজ আছে, লোকোমটিভ শেড আছে। তার সঙ্গে ২।। থেকে ৩ কিলো মিটার রাস্তা যুক্ত করলে একটা নতুন এক্সপ্রেস ট্রেন চালু হতে পারে এবং উত্তরবাংলার মানুষ রাজধানী কলকাতার সঙ্গে যোগাযোগের সুযোগ পাবে। আমরা লক্ষ্য করছি যেখানে কোনও ক্রাইসিস আছে, সঙ্কট আছে, যখনই কোনও সঙ্কট আসে, উত্তরবাংলা, আসামের উপর খড়গ পড়ে। সেই আজকে যারা বলছেন যে কেন্দ্রীয় সরকার দরাজ, কংগ্রেস দরাজ, তারা এই সমস্ত অসত্য কথা বলছেন। তারা বিভ্রান্ত করছেন। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, তাকে যেমন সমর্থন করছি, তার সঙ্গে সঙ্গে আমি মনে করি যে প্রকৃত পক্ষে আজকে যেমন ক্ষুদ্র সেচ আমরা দেখেছি যেমন উত্তরবঙ্গে বৃহৎ সেচ, তিস্তা রূপায়িত হচ্ছে না বলে সেখানে বাস্তবায়িত হয় না। কিন্তু ক্ষুদ্র সেচের যে সুযোগটা ছিল, ক্ষুদ্র সেচ উত্তরবঙ্গে সবচেয়ে ব্যর্থ। আমি এখানে এই দপ্তরের যিনি ভারপ্রাপ্ত মন্ত্রী তার দৃষ্টি আকর্ষণ করছি, সম্পূর্ণ ভাবে ব্যর্থ। আমরা জলপাইগুড়িতে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে বসেছিলাম, তারা স্বীকার করেছে। সঙ্গত কারণে যেখানে বৃহত সেচের সুযোগ নেই, ক্ষুদ্রসেচের সেখানে ব্যবস্থা করা দরকার জরুরি ভাবে এবং আমাদের ওখানে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন আছে, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সেখানে যেটা করতে পারতেন, তাতে আমাদের যে অভ্যন্তরীণ চাহিদা সেই চাহিদা তারা মেটানোর ব্যবস্থা করতে পারতেন, যদিও তারা মাঝে মাঝে চা বাগিচার অঞ্চলের প্রত্যন্ত জায়গায় উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন এখনও পৌছাতে পারেনি, এটা বাস্তব ঘটনা। এবং যদিও আমরা জানি দুধের সাধ ঘোলে মেটে না, ঐ ট্রেনের বিকল্প নিশ্চয়ই বাস নয়, তবুও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন রকেট বাস চালিয়ে, দূরপাল্লার বাস চালিয়ে বিশেষ করে রাজধানী কলকাতার সঙ্গে যোগাযোগের কিছু কিছু ব্যবস্থা তারা করেছেন। কিন্তু উত্তরবাংলার যে অভ্যন্তরীণ চাহিদা, সেটা কিন্তু মেটানো যায়নি। সেইগুলো মেটানো দরকার যাতে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন আমাদের জাতীয় পরিবহন ব্যবস্থার একজন অন্যতম হিস্যাদার হিসাবে অংশ নিশ্চয়ই নেবেন কিন্তু উত্তরবাংলার চাহিদা পূরণ করে এবং সেখানেও কিছু যাত্রীদের পরিষেবা ওখানে যাতে পায়, এদিকে তারা দৃষ্টি দেবেন, এটা নিশ্চয়ই আমরা আশা করতে পারি। এবং সাথে সাথে আজকে আমাদের উত্তরবাংলার অন্যতম সম্ভাবনা রাজ্য সরকার ঘোষণা করেছিলেন যে তফসীখাতাতে ভেষজ উদ্যান গড়ে তুলবেন, হোমিওপ্যাথি এবং আয়ুর্বেদ চিকিৎসা ব্যবস্থা হবে। সেখানে মন্ত্রী পরিবর্তন হয়েছে এবং ভেষজ উদ্যান আজ পর্যন্ত হল না। এবং কুচবিহারের হোমিওপ্যাথি কলেজ সেটাও আজকে রূপায়িত হল না। আমি আশা করব যে রাজ্য সরকার

সেই ব্যবস্থা নেবেন। এবং বীরপাড়াতে স্টেট জেনারেল হাসপাতাল, হাসিমারাতে হাসপাতাল হাসপাতালগুলো খুব জেরবার হয়ে যাচ্ছে, সেখানেও উদ্যোগ আয়োজন নেওয়া দরকার, জরুরি দরকার এবং যাতে করে আমাদের ওখানে দেখলাম বিশ্ব ব্যাঙ্ক ৮৬ কোটি টাকা দিচ্ছে, সেই ৮৬ কোটি টাকার মধ্যে কিছু অংশ ডুয়ার্সের এলাকার উন্নয়নের জন্য ব্যয় করা উচিত। আলিপুর দুয়ারে একটা পলিটেকনিক কলেজ স্থাপন করে সেখানকার মানুষের উন্নয়নের স্বাদ যাতে পরেও পায়, তারা যাতে পশ্চিমবাংলার স্বাভাবিক জীবন যাত্রার মধ্যে নিজেদের ধরে রাখতে পারে সেই ব্যবস্থা করবেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-35 — 5-45 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মল দাস মহাশয়, তার বক্তব্য রাখতে গিয়ে কাঞ্চনজঙ্ঘা বন্ধের জন্য চন্দ্রশেখর এবং রাজীব গান্ধীকে দায়ী করলেন। কিন্তু তিনি ভুলে গেছেন যে তাদের বন্ধু সরকার যখন কেন্দ্রে ছিলেন, তার নায়ক ভি পি সিং যখন ক্ষমতায় ছিলেন তখনই এই যুক্ত রাষ্ট্রের এই যুদ্ধ জাহাজকে জ্বালানি দেবার জন্য চুক্তি করেছিলেন এবং চুক্তি অনুসারে একটা সাম্রাজ্যবাদ দেশ যুদ্ধের উপকরণ নিয়ে যাবার জন্য এই জ্বালানি নিয়েছিল। এই জন্যই আজকে কাঞ্চনজঙ্ঘা বন্ধ হয়েছে, এটা স্মরণ রাখা উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, সেটা সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রথমে একটা মর্মান্তিক পরিস্থিতির মধ্যে দিয়ে আমাদের আলোচনা করতে হচ্ছে। কালকের মর্মান্তিক ঘটনা সম্পর্কে আজকে এখানে আলোচনা হয়েছে। কিন্তু কালই যে শুধু মানুষ খুন হয়েছে, তা নয়। মাননীয় সদস্য অশোকবাবু একটু আগে কতগুলি তথ্য দিয়ে দেখিয়েছেন গত ১৪ বছর ধরে শুধু বামফ্রন্টের কমরেডরাই খুন করেন নি, সরকারের পুলিশ বাহিনীও মাঠে-ঘাটে, কল-কারখানায়, বাড়িতে, লক আপে কত মানুষকে নির্মমভাবে হত্যা করেছে। এই বামফ্রন্ট সরকারের পুলিশ ছাত্র, যুবক, শ্রমিক, কৃষক, শিক্ষক, মহিলা, কাউকে রেহাই দেয় নি। তাই এই খুনি সরকারের রচিত ভাষণের ওপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমথর্ন করা যায় না, একে নিন্দা করতে হয়। এই খুনি সরকারের বিরুদ্ধে এখনও এফ আই আর হয় নি, এর বিচার হয় নি। কিন্তু জেনে রাখুন সামনেই দিন আসছে, জনগণ এই সরকারের বিচার করবে। যতীন চক্রবর্তীর ভাষায়, এই সরকারের বিচার করে জনগণ এদের টেনে নামাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকারের রচিত ভাষণের সবকটি অধ্যায়ের সম্বন্ধে আলোচনা করার সময় আমি পাব না। সেইজন্য আমি কয়েকটি অনুচ্ছেদের ওপরই আমার বক্তব্য রাখছি। ১৬নং অনুচ্ছেদ মাননীয় রাজ্যপাল তার ভাষণে রাজ্যের প্রাথমিক থেকে কলেজ শিক্ষা পর্যন্ত সামগ্রিক শিক্ষা ব্যবস্থার প্রতি আলোকপাত করেছেন। তিনি গণতান্ত্রীকরণের কথা বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা আগে গণতন্ত্রের এই পবিত্র মন্দির, এই বিধানসভাকে শুয়রের খোঁয়াড় বলতেন। ওরা কি করে গণতন্ত্রের মর্যাদা রাখবেন? কান্তিবাবু চলে গেলেন, তবুও মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওকে জিজ্ঞাস করি, ওদের এতই যদি গণতন্ত্রে প্রতি দরদ, এতই যখন গণতন্ত্রের জন্য চোখের জল ফেলছেন, সেই জলের রাস্তাঘাট কাদায় কাদা হয়ে যাচ্ছে তখন কেন ১৪ বছর ধরে রাজ্যের প্রাথমিক শিক্ষা প্রতিষ্ঠান জেলা স্তরে যে প্রাথমিক

শিক্ষা সংসদ তৈরি করেছেন সেখানে নির্বাচন হল না? এর কি জবাব দেবেন? এটাই কি ওদের গণতন্ত্রের নমুনা। ১৪ বছর ধরে কোনও নির্বাচন না করে নিজেদের দলের পেটোয়া লোকেদের ক্ষমতায় বসিয়ে রেখে শাসন চালাচ্ছেন। পার্থবাবু আগে মন্ত্রী ছিলেন, এখন কান্তিবাবু মন্ত্রী হয়েছেন, সুতরাং পার্থবাবুর একটা কর্মসংস্থানের জন্য অ্যাডহক ভিত্তিতে তাকে ঐ সংস্থার মাথায় বসিয়ে রাখা হয়েছে। ১৪ বছর ধরে অ্যাড-হক ব্যবস্থা চলছে, কোনও নির্বাচন হয় নি। এর জবাব কি কান্তিবাবু দেবেন? খুব গর্ব করে এখানে বলা হচ্ছে, পৌরসভা এবং পঞ্চায়েতের নির্বাচন করেছেন। ওটা নির্বাচন হয় নি, নির্বাচনের নামে প্রহসন হয়েছে। কলকাতা কর্পোরেশন নির্বাচনে মস্তান বাহিনী নামিয়ে নির্বাচনের নামে প্রহসন করেছেন। এটা কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? বুথে বুথে অবৈধ রিভলবার হাতে গুন্ডাদের পাঠিয়ে দিয়েছিলেন। ফটোগ্রাফাররা সেসব ফটো তুলেছিল এবং খবরের কাগজে সে সমস্ত ফটো বেরিয়েছে। এটা কি আপনারা অস্বীকর করতে পারেন? গণতান্ত্রিক নিয়ম অনুযায়ী কি এই রাজ্যে কোনও ভোট হয়েছে পৌরসভা, পঞ্চায়েত, কোথাও কি হয়েছে? গত লোকসভা নির্বাচনের সময় আমি আমাদের প্রতিনিধির এজেন্ট হিসাবে বুথে গিয়েছিলাম, সেখানে আমি আক্রান্ত হয়েছিলাম। সেখানে বুথ দখল হয়েছিল। আমি প্রতিবাদ করতে গিয়ে সশস্ত্র কমরেডদের হাতে আক্রান্ত হয়েছিলাম। পুলিশ নিরপত্তার অভাব দেখিয়ে আমাকে উঠিয়ে দিয়ে রিগিং-এর সু-ব্যবস্থা করে দিয়েছেন। একে কি বলে গণতন্ত্র? আপনাদের লজ্জা করে না? কান্তিবাবু এখানে বসে আছেন, আমি তার কাছে প্রশ্ন করছি, আপনি শিক্ষার ব্যাপারে লিখেছেন গণতন্ত্রীকরণ সুনিশ্চিত করা হবে, ১৬ নম্বর অনুচ্ছেদ। কেন আপনি ১৪ বছর ধরে প্রাথমিক শিক্ষা পর্ষদে নির্বাচন করতে পারলেন না? পার্থবাবু যখন ছিলেন তখন কমরেডদের সেখানে অ্যাড-হক কর্মসংস্থান করে দিয়ে বুঝিয়ে দিয়ে গেছেন। আপনি আপনার জবাবি ভাষণে এই বক্তব্য রাখবেন। শিক্ষা এবং শিক্ষকদের যেখানে মেরুদন্ড বলে দাবি করেন সেই মেরুদন্ডকে মজবুত করার জন্য আজকে কেন শিক্ষক সমাজকে নিয়ে বামফ্রন্ট সরকার ছিনিমিনি খেলছেন? আজকে শিক্ষকরা অবসর গ্রহণের বয়সসীমা নিয়ে আন্দোলন করছেন আজ ১ বছর ধরে। কেন্দ্রীয় স্তরে, জেলা স্তরে ধর্মঘট, বন্ধ ডি আই অফিস ঘেরাও কাউন্সিলার ঘেরাও, রেল ঘেরাও আন্দোলন করে যাচ্ছেন কেন? ৬টি শিক্ষক সংগঠন আজকে এই অধিকার রক্ষা করার জন্য ১ বছর ধরে আন্দোলন করে যাচ্ছেন। শুধু জয়েন্ট কাউন্সিল নয়, এই সরকারের সঙ্গে যুক্ত শরিকদলগুলির ৬টি শিক্ষক সংগঠন এই বয়সসীমা দাবির ভিত্তিতে আন্দোলন করে যাচ্ছেন। আজকে এই জয়েন্ট কাউন্সিল যে আদালতের আশ্রয় নিয়েছেন তার আপনারা শরিক হয়েছেন। এই শরিকদলগুলি সংগঠিত শিক্ষকদের আন্দোলনের সামনে দাঁড়িয়ে বলছেন এই আন্দোলনকে আমরা সমর্থন করি কিন্তু যখন এই বিধানসভার ঠান্ডা ঘরে আসেন তখন ইঁদুর, বেড়াল হয়ে যাচ্ছেন, প্রতিবাদ করার কোনও ক্ষমতা নেই। প্রতিবাদ করতে পারছেন না। প্রতিবাদ করলে যে গলা ধাক্কা দিয়ে বার করে দেবেন। যেমন যতীনবাবু, যতদিন চুপ করে ছিলেন ততদিন কিছু হয়নি। যেমনি মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের কুকীর্তি প্রকাশ করতে শুরু করলেন অমনি তাকে গলা ধাক্কা দিয়ে বিদায় করে দিলেন। সেইজন্য বলছি, এইসব বন্ধু শরিকদলগুলি যদি শিক্ষকদের আন্দোলনের সমর্থনে এখানে বক্তব্য রাখেন তাহলে তাদেরকে গলা ধাক্কা দিয়ে এই দরজা দিয়ে বের করে দেবেন। কিন্তু এনারা ভিতরে ভিতরে সমর্থন করছেন। তাই এদের দেখে আমার মায়া হচ্ছে, করুণা হচ্ছে। ডাঃ বিধানচন্দ্র রায়

[5-45 — 5-55 P.M.]

যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন প্রয়াত শিক্ষক নেতা সত্যপ্রিয় রায় মহাশয় সারা রাজ্যে দুর্বার আন্দোলন চালিয়েছিলেন। ডাঃ রায় শিক্ষকদের সঙ্গে আলোচনায় বসেছিলেন এবং আলোচনায় সেখানে এই অবসরকালীন বয়স সীমার ৬০ বৎসরে প্রস্তাব করেছিলেন। তখন শিক্ষক সমাজ এবং সত্যপ্রিয় বাবু সেটা মেনে নেন নি, এবং আজকের মাননীয় মুখ্যমন্ত্রী তৎকালীন বিরোধী দলের মতে ছিলেন, তার মধ্যস্থতায় ব্যাপারটির মীমাংসা হয়েছিল, তিনি বলেছিলেন যে বেতন বৃদ্ধির সঙ্গে বয়স সীমার কোনও সম্পর্ক নেই। এদের এই এক্সটেনশনের ৫ বছর বহাল রাখতে হবে। ডাঃ রায় মহাশয় মাননীয় জ্যোতিবাবুর এই মধ্যস্থতা মেনে নিয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আশ্চর্যের কথা, মাননীয় জ্যোতিবাবু আজকে যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তখন এই শিক্ষক যারা জাতির মেরুদন্ড তৈরি করার জন্য নিরলস চেষ্টা চালিয়ে যাচ্ছেন তাদের একটি মাত্র দাবি দাওয়ার জন্য গত এক বছরে একটি দিন সময় দিতে পারলেন না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নাতি নাতনীদের নিয়ে পাহাড়ে, বনে সাগর সৈকতে বিলাস ভ্রমণ করার সময় পান, অন্যান্য কাজে দেশের বা রাজ্যের বাইরে যেতে সময় পান শুধু শিক্ষকদের এই দাবি দাওয়ার মীমাংসা করার জন্য ১০-১৫ মিনিট সময় দেবার অবকাশ পান না? আমরা শুনেছিলাম মাননীয় কান্তি বিশ্বাস, তিনি জনসাধারণের কাছে কতখানি বিশ্বাসী তা জানি না, তিনি নিজেও একজন প্রধান শিক্ষক তিনিও শিক্ষকদের এই ব্যাপারে একটু সময় দিতে পারেন না বা মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে পারেন না যে, শিক্ষকদের ব্যাপারটা নিয়ে একটু আলোচনা করা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, শিক্ষকদের এই আন্দোলন নিয়ে সিটু এবং এস এফ আই-এর নেতারা যেসব কুরুচিপূর্ণ বক্তব্য রেখেছেন তাতে মনে হয় যে কান্তি বিশ্বাস শিক্ষক সমাজের একটা কলঙ্ক। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় সেইসব বক্তব্যের একটা প্রতিবাদ পর্যন্ত করলেন না? তারপর আজকে বেকার ছেলেদের শিক্ষকদের পিছনে লেলিয়ে দেওয়া হয়েছে, সন্ত্রাস সৃষ্টি করা হচ্ছে। কিসে বেকার সমস্যার সমাধান হবে, আজকে লক্ষ লক্ষ বেকার ছেলে বছরের পর বছর ধরে রয়েছে তাদের কিছু করার নেই। ৫০ লক্ষ বেকার ছেলেদের ক্ষোভ যে সরকারি এবং বেসরকারি অফিসে লক্ষ লক্ষ পদ শূন্য হচ্ছে তাদের সেখানে না নিয়োগ করে শিক্ষকদের পিছনে লেলিয়ে দেওয়া হচ্ছে। আজকে শিক্ষকদের আন্দোলনের পিছনে কতটা যৌক্তিকতা রয়েছে সেটা তুলে ধরতে চাই। ১৯৩০ সালে বেঙ্গল এডুকেশন অ্যাক্টে এটা ৬০ বছর হয়েছিল, সেখানেও অতিরিক্ত ৫ এক্সটেনশনের ব্যবস্থা রয়েছে। ১৯৪৯ সালের ক্যালকাটা ইউনিভার্সিটি রেগুলেশন মাধ্যমিক শিক্ষকদের এই অধিকার লিখিত আছে এবং ১৯৮১ সালের যুক্তফ্রন্টের আমলে সেখানে দ্বিতীয় পে-কমিশনের রায় হয়েছিল সেখানে বয়স সীমা কমানোর কথা হয়েছিল, শিক্ষক সমাজ আন্দোলন করেছিলেন, আদালতে কথাটা উঠেছিল আদালত স্থিতাবস্থা বহালের রায় দিয়েছিলেন। তখন লোকসভার নির্বাচন সামনে ছিল, তাই কান্তিবাবু এটা মেনে নিয়েছিলেন তা সেটা কি উৎকোচ দেওয়া হয়েছিল? নির্বাচনের সময়, কাউন্সিল নির্বাচন সামনে তাই তখন বয়স সীমার কথাটা মেনে নিয়েছিলেন। কিন্তু যখন তৃতীয় পে-কমিশনের রায় বেরোল তখন কি বয়স সীমা বহাল রাখার চেষ্টা করছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বেতন নির্ধারিত হয় দ্রব্যমূল্য কাঠামোর উপর দাঁড়িয়ে। সেখানে বয়স সীমার কোনও সম্পর্ক নেই।

কাজেই এই বিষয়টা কান্তিবাবুকে ভেবে দেখতে বলছি। আজকে ভারতবর্ষে সমস্ত রাজ্য সমস্ত কর্মীদের বেতন বৃদ্ধি হয়েছে। আজকে পশ্চিমবঙ্গে শিক্ষকদের যে বেতন দেওয়া হচ্ছে তার চেয়ে বেশি বেতন দেওয়া হচ্ছে বিহার, কেরালা, মহারাষ্ট্র প্রভৃতি সমস্ত রাজ্যের শিক্ষকদের। কিন্তু সেটা ওরা বলতে পারছেন না। তাই এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করা যায় না।

## PRESENTATION OF REPORT

### 68th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 68th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber and recommended the following Programme of Business for 7th & 8th March, 1991 :

Thursday, 7-3-91

(i) Motion under rule 185 regarding incidents of police firing in diefferent parts of the State Notice given by Shri Subrata Mukherjee and Others—1 hour

(2) Motion under rule 185 regarding misuse of Article 365 of the Constitution of India—Notice given by Shri Sachin Sen and others—$1\frac{1}{2}$ hours

(3) Motion under rule 185 regarding declaration of Moyna P.S. under Midnapore district as a famine affected area—$1\frac{1}{2}$ hour

Friday, 8-3-91

The West Bengal Additional Tax and One Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1991. (Introduction, Consideration and Passing)—$1\frac{1}{2}$ hour

There will be no question for oral answer and mention case on 7th March 1991.

Now the Minister-in-charge of Home (P.A) may please move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৬৮ তম

প্রতিবেদন সভায় যা উপস্থাপন করা হয়েছে তা গ্রহণের জন্য আমি মাননীয় সদস্যদের নিকট আবেদন জানাচ্ছি।

The motion was then put and agreed to.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[5-55 — 6-05 P.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন করি। সঠিকভাবেই এই ভাষণে বামফ্রন্ট সরকার কৃষি, সেচ, বিদ্যুৎ, শিক্ষা, স্বাস্থ্য, গ্রামীণ উন্নয়ন, মৎস্য চাষ, ক্ষুদ্র ও কুটির শিল্প এবং পঞ্চায়েত ব্যবস্থার অগ্রগতির কথা তুলে ধরেছেন। স্বভাবতই একথা বলা হয়নি যে, আহামরি কিছু অগ্রগতি হয়েছে। বিরোধী দলের সদস্যরা এসব অগ্রগতি চোখে দেখতে পেলেন না, বিরোধিতাই কেবল করে গেলেন। আমরা দেখছি, ১৯৬৭ সালে এখানে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার সময় থেকে শুরু করে বামফ্রন্ট সরকারের আমল পর্যন্ত কেন্দ্রীয় সরকার বরাবর পশ্চিমবঙ্গকে বঞ্চিত করে আসছেন। অগ্রগতির কর্মসূচিকে বাধা দেবার চেষ্টা করা হয়েছে। আজও তারা সেই কাজটা পদে পদে করে যাচ্ছেন। আজকে উত্তরবঙ্গের মানুষের আশা-আকাঙ্খার প্রতীক তিস্তা ব্যারেজ প্রকল্প। এই তিস্তা প্রকল্পের ক্যানালগুলি উত্তরবঙ্গের কৃষিজীবী মানুষের মুখে হাসি ফোটাবে। এই প্রকল্পের দ্বারা সেখানে সেচ-ব্যবস্থার দারুণ অগ্রগতি হবে। কিন্তু এতদিন পর্যন্ত কেন্দ্রে যে সরকার ছিলেন তারা পদে পদে বাধা দিয়েছেন। প্রতিশ্রুতি মতো টাকা পর্যন্ত তারা দেননি। তবুও সেই অগ্রগতির কাজ চালাচ্ছেন রাজ্য সরকার। তবে আমি বলব যে, তিস্তা ব্যারেজ প্রকল্পের কাজ নিজেদের চেষ্টায় যা চলছে তার গতি আরও দ্রুত করা উচিত। একটা সময় নির্ধারণ করে এই ক্যানাল এবং ব্যারেজের কাজ সম্পন্ন করা দরকার। পশ্চিমদিনাজপুর একটা যোগাযোগ বিচ্ছিন্ন জেলা। দীর্ঘ দিন ধরে বালুরঘাট থেকে একলাখি পর্যন্ত রেল লাইন করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন। কিন্তু ওই কেন্দ্রীয় সরকার, ওই কংগ্রেসিরা বার বার তার অগ্রগতির পথে বাধা দিচ্ছেন, তারা তা করতে দিচ্ছেন না। তারা আবার মায়াকান্না কাঁদছেন উত্তরবাংলার জন্য। লজ্জা করে না আপনাদের একটাও শিল্প কারখানা গড়ে তোলেন নি উত্তরবাংলার জন্য। বামফ্রন্ট সরকার কিছু করার চেষ্টা করছেন এবং প্রচেষ্টা আরম্ভ করেছেন। কিন্তু ওনারা প্রতি পদে পদে বাধা দেবার চেষ্টা করছেন। আমার কয়েকটি কথা আছে, আমি সেটা আত্মসমালোচনা করে বলতে চাই। ক্ষেত মজুরদের ভরতুকি দিয়ে ৪ মাস চাল দেওয়া হচ্ছে, এটা আরও বাড়ানো দরকার। কারণ কেন্দ্রের নীতির ফলে, কেন্দ্রের ট্যাক্স বৃদ্ধির ফলে, ঘাটতি বাজেটের ফলে মানুষ অত্যন্ত অভাবে দুঃখকষ্টে জীবন যাপন করছে। অসুবিধা আছে জানি তবুও সেই অসুবিধার ভেতরে, আর্থিক সঙ্কটের ভেতরে অন্তত পক্ষে ৬ মাস ভরতুকি দিয়ে রেশনের মাধ্যমে তাদের বাঁচাবার চেষ্টা হওয়া দরকার। আমাদের প্রচেষ্টার আরও উন্নতি হওয়া দরকার। গ্রামীণ যে হাসপাতাল আছে অর্থের অভাবে ঔষধপত্র এবং চিকিৎসা ব্যবস্থা আজকে বিপর্যয়ের মুখে চলেছে। সেখানে আপনাদের একটু আরও সুন্দর এবং সুস্থ ভাবে পরিচালনা করা দরকার। এই রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতি উদ্বেগ জনক হয়ে আছে। এই

কথা সঠিক ভাবেই বলেছেন। গ্রামে দরিদ্র মানুষের ঘরে আলো পৌঁছে দেবার জন্য যে কুটিরজ্যোতি এবং লোকদ্বীপ প্রকল্প আছে সেইগুলিকে একটু দৃঢ়ভাবে করা উচিত। এইগুলি করতে গিয়ে আমরা দেখেছি, বাস্তব অবস্থা হচ্ছে কোনও জায়গায় তার থাকে তো খুঁটি নেই, খুঁটি থাকে তো ট্রান্সফরমার নেই। বছরের পর বছর এই কাজ বিলম্বিত হচ্ছে। যাতে এই দিকে নজর দেওয়া হয় তার জন্য বলছি। দরিদ্র মানুষের ঘরে যাতে বিদ্যুৎ যেতে পারে, যদিও বলা হয়েছে বিদ্যুৎ সঙ্কটের কথা তবুও দরিদ্র মানুষের ঘরে আলো পৌঁছে দেবার চেষ্টা করা উচিত। আজকে পশ্চিমাবাংলায় কংগ্রেস এবং সাম্রাজ্যবাদী শক্তি একটা গভীর চক্রান্ত করছে। পুলিশের একটা অংশ আজকে বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতির বিরোধিতা করছে। তারা চ্যালেঞ্জ নিয়ে, বিদ্রোহ ঘোষণা করেছে। তাই পয়লা ফেব্রুয়ারি রায়গঞ্জে পেপার মিলে ঠিকা শ্রমিকরা ন্যায় সঙ্গত দাবি নিয়ে আন্দোলন করছিল। পুলিশ এবং কেন্দ্রীয় সরকারের বি এস এফ যৌথ ভাবে শ্রমিকদের উপর আক্রমণ করেছে। কিছু শ্রমিক ঠিকা তার ফলে আহত হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে স্থানীয় প্রশাসন বি এস এফকে ডেকেছে নাকি মালিকদের দালালি করবার জন্য বি এস এফ এসে গুলি চালিয়েছে? সেখানে যে পরিস্থিতি ছিল গুলি চালাবার মতো অবস্থা ছিল না, পাশে বাংলার পুলিশ ছিল। পুলিশ গুলি চালিয়ে নির্বিবাদে আহত করেছে, এর তদন্ত হওয়া দরকার। কার দরকারে পুলিশ গুলি চালিয়েছে তার তদন্ত হওয়া দরকার। ২২শে জানুয়ারি গঙ্গারামপুরে ন্যায় সঙ্গত দাবি নিয়ে কিছু মানুষ বিক্ষোভ প্রকাশ করছিল। নির্বিবাদে পুলিশ সেখানে গুলি চালিয়েছে। একজন নিহত হয়েছে এবং বেশ কিছু মানুষ আহত হয়েছে। পুলিশের একটা অংশের জেলায় বিদ্রোহ ঘোষণা করেছে, বিভিন্ন আন্দোলনের উপর গুলি চালাচ্ছে। তাদের কি অধিকার আছে গুলি চালানোর? লাঠি চালায় নি, গ্যাস প্রয়োগ করে নি, প্রথমেই গুলি চালিয়ে মানুষ মারার শপথ নিয়েছে। তা নাহলে ভবিষ্যতে এই চক্রান্তের জালে আমাদেরও পড়তে হবে এবং তা আমাদের পক্ষে খারাপ হবে। প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে বাধ্যতামূলক করার যে দাবি আমাদের ছিল কেন্দ্রীয় সরকার তা অগ্রাহ্য করেছে, তা সত্ত্বেও আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিই কারণ তারা তাদের সাধ্য অনুযায়ী গ্রামেগঞ্জে বেশি করে প্রাথমিক স্কুল স্থাপন করে চেষ্টা করেছেন। কিন্তু আমলাতান্ত্রিক কারসাজিতে প্রাথমিক স্কুলের ছোটছোট ছেলেমেয়েরা তাদের বই পাচ্ছে না। বছর শেষ হতে চলেছে, অনেক জায়গায় আজও তাদের বই দেওয়া হয়নি। দুপুর বেলাতে স্কুলে স্কুলে আহার দেবার যে কথা আছে তা নিয়ে তারা ছিনিমিনি করছে। শিশুদের যে আহার দেওয়া হবে বলে ঠিক আছে তা সঠিক ভাবে দেওয়া হয় না। এই ব্যাপারটি আমাদের দেখা উচিত যাতে এই খাদ্যটা নিয়মিত সরবরাহ হয়। বাজেটে যে টাকা ধার্য থাকে তা সঠিক ভাবে ডিপার্টমেন্ট খরচ করতে পারছে না বা খরচ করছে না। আমলাতান্ত্রিক লাল ফিতার বাঁধনে আমার এলাকায় মহানন্দা নদীর উপর একটা যে ব্রিজ হবার কথা ছিল তা আজও হয়নি। রাস্তাঘাটের অবস্থাও শোচনীয়, এটা দেখা দরকার। আগামীদিনে ক্ষুদ্রসেচ, বৃহত সেচ, রাস্তাঘাট ইত্যাদির যাতে আরও অগ্রগতি ঘটে যে নজির ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ সৃষ্টি করেছে সেটা যাতে আমরা বজায় রাখতে পারি, সাধারণ মানুষের দিকে আমরা যাতে নজর দিতে পারি, আমলাতান্ত্রিক বন্ধনকে আমরা যাতে ছিন্ন করতে পারি তারজন্য আমাদের চেষ্টা করতে হবে। সমস্ত কাজকর্ম আরও দ্রুতগতিতে চলবে সেই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, গত মাসের ২১ তারিখে মাননীয় রাজ্যপাল এখানে ভাষণ দিয়েছেন। এই ভাষণে যা লেখা আছে তারজন্য আমি তাকে ধন্যবাদ দেবার জন্য একটা প্রস্তাব উত্থাপন করেছি। এখন আমাদের বিরোধী পক্ষের উপনেতা সত্যবাবু, ওর এটা পছন্দ হচ্ছে না। এটা ঠিকই, উনি যখন প্রথম বললেন, যে কথাগুলো রাজ্যপালের ভাষণে নেই।

**মিঃ স্পিকার ঃ** ননীবাবু, রেকগনাইজড লিডার অব দি অপোজিশন যখন মারা যান তখন ডেপুটি লিডার অব দি অপোজিশন হচ্ছেন অ্যাক্টিং লিডার অব দি অপোজিশন এটাই হচ্ছে নিয়ম।

[6-05 — 6-15 P.M.]

**শ্রী ননী কর ঃ** স্যার আমি সেই কথা বলতে যাব। আপনি এই কথা কেন বললেন সেটা ওদের বোঝার ক্ষমতা নেই। আমি বলছি, এই কথা আমি স্বীকার করি যে অনেক কথা রাজ্যপাল তার ভাষণে লেখেন নি। আমি বলেছি আগে যা উনি লিখেছেন তারজন্য তাকে ধন্যবাদ। এখন এরমধ্যে ওরা কি দাবি করছেন যেমন, সুব্রতবাবু, মাননীয় সদস্য, উনি বোধহয় স্বীকার করবেন, কংগ্রেসের রাজ্য কর্মকতাদের সভায় ওদের ছাত্র পরিষদের নেতা যুব কংগ্রেসের নেতাকে সুব্রতবাবুর সামনে থাপ্পড় মেরে দিলেন রাজ্যপাল এই কথাটা তার ভাষণে লেখেন নি। স্যার, দেখুন, আমাদের বিরোধী দলের প্রয়াত নেতা আব্দুস সাত্তার ভাল মানুষ আমাদের সকলের শ্রদ্ধেয়, তিনি প্রয়াত হলেন। কিন্তু ওদের কার্যকর নেতা ছাড়া নেতা ওরা এখনও করতে পারেন নি। কারণ এক জায়গায় হলেই ওরা মারামারি করবেন। না, রাজ্যপাল এই কথাটা লেখেন নি। এখানে স্বাভাবিকভাবে রাজ্যপাল যা লেখেননি সেই বিষয়গুলি সম্পর্কে ওরা বলতে পারেন। কারণ ওরা হচ্ছে বিধানসভার মাননীয় সদস্য, সেইজন্য এটা আমাদের স্বীকার করতে হবে ওরা হচ্ছেন ভদ্রলোক এবং স্বাভাবিক ভাবেই ভদ্রলোকের এক কথা। স্যার, আপনি জানেন আপনার অধিবেশনে ওরা যখন রাজ্যপালের ভাষণের উপর বলেন বা অন্যবারে বাজেটে যে অংশের কথা বলেন সেটা হচ্ছে এই আইন নেই, শৃঙ্খলা নেই, শুধুই গোলমাল ; নতুন কোনও কথা নেই। কারণ ভদ্রলোকের এক কথা। স্যার, গোলমাল বেশি হয় ভারতবর্ষের যে সমস্ত রাজ্যে সেখানে দেখা গিয়েছে কংগ্রেসের মন্ত্রী সভা রয়েছে। আমি শুধু একটা হিসেবের কথা মনে করিয়ে দিই মহারাষ্ট্রে সেখানে জাতীয় অপরাধ সম্পর্কে তাদের যে ব্যুরো আছে তারা ভারতের অপরাধ সম্পর্কে একটা রিপোর্ট পেশ করেছেন শুধু মহারাষ্ট্রই এক বছরে কগনিজেবিল অফেন্স হয়েছে ১,৮৩,৩৫৬টি। আর যত চুরি আমাদের দেশে রেকর্ড হয় তার মধ্যে সবচেয়ে বেশি চুরি হয় মহারাষ্ট্রে। স্যার, সেখানকার মুখ্যমন্ত্রী হচ্ছেন কংগ্রেসের। সেখানকার সরকার টিকে গিয়েছে। আবার পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এবং তার সরকার টিকে আছেন, আর কদিন পরে ১৪ বছর পূর্ণ হবে, এখানে কোনও গোলমাল নেই। কিন্তু কর্ণাটকে সরকার টেকেনি, এক বছরের মধ্য ভেঙ্গেছে। কিন্তু ওখানে কেন টিকে গেল তার কারণ হচ্ছে ওখানে দুর্নীতি বেশি. চুরি বেশি, সেইজন্য মহারাষ্ট্রে মুখ্যমন্ত্রী পদত্যাগ করতে করতে বেঁচে গেলেন। সেজন্য এই কারণে এই বিষয়টি রাজ্যপাল লেখেননি। অনেক কথাই লেখেননি রাজ্যপাল, যেমন ত্রিপুরায় ২৯ মাসে বামফ্রন্টের নেতা

এবং কর্মী সহ ১৩৭ জন খুন হয়েছেন। আমাদের যে কোনও একটি জেলা থেকে ছোট এলাকা হচ্ছে এই ত্রিপুরা রাজ্যটি। সেখানে মহিলাদের উপর অত্যাচারের ঘটনা হচ্ছে ১৩২টি, সেখানে আমাদের বিধানসভার সদস্যরা অনেকে দেখতে গিয়েছিলেন স্বাভাবিক ভাবেই সেখানে এটা হতে পারে কারণ এটা হচ্ছে ওদের গভর্নমেন্ট। ৭২-৭৭ অনেক কিছুই হয়েছে তার মধ্যে আমরা ঢুকতে চাইনা। এই সময় ওরা যখন শান্তির কথা বলেন তখন দেখছি ওরা কি করছেন—জনগণ যেখানে গোলমালের বিরুদ্ধে শান্তির পক্ষে আন্দোলন করছেন গোলমাল বাধাবার চেষ্টা করছেন। গতকালকে এবং আজকে আপনি সময় দিলেন কি বিষয় নিয়ে সেটা হচ্ছে বেআইনি বাড়ি তৈরি হল, ভেঙ্গে পড়ল এটা হচ্ছে গতকালের আলোচনার বিষয়। আর যে বাড়িগুলি বেআইনি ভাবে তৈরি হয়েছে ভেঙে পড়তে পারে সেগুলি ভাঙা নিয়ে আজকে আলোচনা হল। বেআইনিভাবে বাড়ি তৈরি করলে তখন বলবেন কেন তৈরি করল, কেন ঠেকাতে পারলেন না—জ্যোতি বসু জবাব দাও। তারপর যখন আবার বাড়ি ভাঙতে গেল তখন বলা হল কেন ভাঙা হবে জ্যোতি বসু জবাব দাও। আবার বে-আইনি বাড়ি যখন ভাঙা হচ্ছে এই বে-আইনি বাড়ির ব্যাপারে নিয়ম আছে তখন বলা হচ্ছে কেন ভাঙছেন। এইগুলির মধ্যে দুর্নীতি থাকে এই ব্যাপারে কোনও সন্দেহ নেই কিন্তু যখন বাড়ি ভাঙতে গেল এখানে কারা এর সাথে যুক্ত যারা তৈরি করেছিল তারা তখন সেটা নিয়ে গোলমাল করল, কারণ এই নতুন বাড়ি তৈরি করার সঙ্গে এরা যুক্ত। এটা স্যার জনগণের কাছে খুব স্পষ্ট এবং পরিষ্কার। আমার বন্ধু সুব্রতবাবু বসে আছেন এখানে সেজন্য বলা দরকার। শুধু বাড়ি? খবরের কাগজে অনেক ছবি ছাপা হয়েছিল বিধানসভার কাছে গোয়ালটুলি লেন, সেখান দিয়ে স্যার কিছু যায় না, রাস্তার মধ্যে দিয়ে। ফুটপাত নেই। অ্যাম্বুলেন্স পর্যন্ত যেতে পারে না। সেই অঞ্চলে লোকেরা দরখাস্ত করে ভেঙ্গেছে। কে আপত্তি করেছে? আপত্তি করেছে কংগ্রেস। কংগ্রেসের লোকেরা আপত্তি করেছে। পুলিশ যেদিন ভাঙ্গতে যায় তার পরের দিন কাগজে ছবি বেরিয়েছিল। আমাদের মাননীয় সদস্য সুব্রতবাবু, সুদীপবাবু ওরা বলছেন তারা সংস্কার সাধন করেছেন? বেআইনির কথা তারা বলছেন? বেআইনি কাজ কারা করছেন? কাগজে ছবি ছাপবার জন্য তারা নানারকম অপকর্ম করেছেন। এই বিষয়টা স্যার রাজ্যপালের ভাষণে লেখা নেই। তবে এটা ঠিক যে, পশ্চিমবাংলায় ওরা একটা কথা বারে বারে বলেছেন যে হলদিয়াতে কিছু কাজ হচ্ছে না। ওদিককার একজন মাননীয় সদস্য বলেছেন হলদিয়ায় হচ্ছে না, ওরা বলতে গিয়ে একথাও বলছেন যে, কাজের কাজ কিছুই হচ্ছে না, হলদিয়া শুধু ধূধূ মাঠ। কিছুই হয়নি। কি বলছেন ওরা জানেন না। ওখানকার ভিত্তি স্থাপন করতে গিয়েছিলেন ওদের নেতা। আমি জানি না হবু প্রধানমন্ত্রী কি না। আবার রাজীব গান্ধী হবু কি না জানি না। সেখানে তিনি এসে ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন, ওরাও করেন, আমিও করি, আপনিও করেন। ভিত্তি প্রস্তর ইঁট দিয়ে টিনের পাতে লিখেছিলেন, কেন টিনের পাতে লিখেছেন? বারো বছর ধরে আমাদের দাবি হলদিয়া করতে হবে। কিন্তু হয়নি। স্যার, এখানে একজন মাননীয় সদস্য আছেন, তিনি বক্তৃতা করলেন তার থেকে কোটেশন করে বলতে পারি যে ১৯৮৮ সালের, ২৪-৭-৮৮-র বাজেট বক্তৃতায় বলেছেন যে দু হাজার কোটি টাকার একটা প্রস্তাব হলদিয়ার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে গেছে। এই দু' হাজার কোটি টাকা পেলে এটা ভাল হবে এটা আমরা বারে বারে বলেছি এবং আমাদের দাবিও ছিল। মাননীয় সদস্য হলদিয়ার ওপর যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। কারণ

এখনও ওরা বলছেন যে হলদিয়াতে কিছু হয়নি। রিপোর্ট থেকে বলতে পারি, হলদিয়ার জন্য শেষ পর্যন্ত রাজীব গান্ধীর সরকার পরাজিত হবার পর হলদিয়া স্বীকৃতি পেল। এখন তার টাকা মঞ্জুরি হয়েছে। এখন ইতিমধ্যে ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্টের জন্য টেন্ডার ডাকা হয়েছে।

[6-15 — 6-25 P.M.]

যে সমস্ত জমি নেওয়া হয়েছে, অধিগ্রহণ করা হয়েছে তাদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। অনেকটা কাজ হয়েছে এবং হবে। কিন্তু এখনও ওরা বলছেন যে হলদিয়াতে কিছু কাজ হল না। বক্রেশ্বরের ব্যাপারে রুশরা বলেছিল আমরা সহযোগিতা করব, আমরা টাকা দেব। কিন্তু ওদের কেন্দ্রীয় সরকার বললেন, না টাকা নেওয়া যাবে না, সেই কারণে পশ্চিমবাংলার যুব সমাজ, ছাত্র, শ্রমিক, রক্ত দিয়েছে, টাকা দিয়েছে এবং তাই দিয়েই বক্রেশ্বরের কাজ শুরু হয়েছে। নির্বাচনে কংগ্রেস পরাজিত হল, আর তারপর নতুন কেন্দ্রীয় সরকার বক্রেশ্বরকে স্বীকৃতি দিলেন। কেন্দ্রে যখন কংগ্রেস সরকার ছিল, সেই সময় তারা পশ্চিমবাংলায় কোনও শিল্প করতে দেয়নি। ওরা এখানে কথায় কথায় বিধানচন্দ্র রায়ের কথা উল্লেখ করেন। বিধানচন্দ্র রায়ের সময় তখন দুর্গাপুর হয়েছিল, কিন্তু তারপর আর কোনও বড় শিল্প পশ্চিমবাংলায় হয়নি, কারণ কেন্দ্রীয় সরকার এখানে কোনও বড় শিল্প করতে দেয়নি। যারা ব্যবসা করেন তারা পশ্চিমবাংলায় কারখানা করার অনুমতি চাইতে গেলে, যাতে তারা এখানে ব্যবসা করতে না পারেন, বিনিয়োগ করতে না পারেন তার ব্যবস্থা কংগ্রেস আমলে করা হত। যেহেতু পশ্চিমবাংলার মানুষ লড়াই করে, আন্দোলন করে সেইহেতু পশ্চিমবাংলার ওপর এটা ওদের খানিকটা অবরোধ। এটাকে শুধু আমি অবরোধই বলব না, আমি বলব এটা খানিকটা পরিহাসও। আপনাদের মনে পড়ে ১৯৮৭ সালে তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পশ্চিমবঙ্গে এসে বললেন এই রাজ্যের উন্নয়নের জন্য ১০০৭ কোটি টাকা দিয়ে গেলাম। কিন্তু সেই টাকার ১০০ কোটি টাকাও পশ্চিমবাংলায় আসেনি। শুধু যে এখানে নতুন শিল্প গড়তে দেওয়া হচ্ছে না, তাই নয়, তিনি পশ্চিমবাংলায় এসে যে কথাগুলি বলে গিয়েছিলেন, সেই কথাগুলিও মূল্যহীন। হলদিয়া প্রকল্পের জন্য যখন অনুমোদন চাওয়া হচ্ছিল তখন সেটা ছিল ১২০০ কোটি টাকার প্রকল্প। কিন্তু তখন ওরা সেই প্রকল্প করার অনুমতি দিল না। আর আজকে সেই প্রকল্পের খরচ এসে দাঁড়িয়েছে ৩০০০ কোটি টাকায়। আমি জানি না, ঐ টাকায় শেষ পর্যন্ত ওটা শেষ করা যাবে কি না? কেন্দ্রে আজ আবার সরকার ভেঙ্গে গেছে, আমি জানি না রাজীব গান্ধী যদি আবার প্রধানমন্ত্রী হয়ে ফিরে আসে তাহলে এই ৩০০০ কোটি টাকা কোথায় গিয়ে দাঁড়াবে। আজকে এখানে আমরা শুনলাম প্রধানমন্ত্রী যিনি ছিলেন তিনি নাকি পদত্যাগ করেছেন। আমরা সকলেই জানি, দলছুটদের নেতা কংগ্রেসের সহায়তায় প্রধানমন্ত্রী হয়েছিল। আমি ১৯৫২ সালের ঘটনা বলছি, তখন সুব্রতবাবুরা রাজনীতিতে আসেননি, তখন থেকে এই ভাঙ্গা-গড়ার খেলা শুরু হয়েছে। আমি আপনাদের মনে করিয়ে দিতে চাই ত্রিবাঙ্কুর কোচিনে ১৯৫২ সালে একটা মাইনরিটি গভর্নমেন্ট তৈরি হয়েছিল, তখন সেই মাইনরিটি গভর্নমেন্টকে সাপোর্ট করেছিল কংগ্রেস, তারপর সেই গভর্নমেন্ট ভেঙ্গে গেল। তারপর ১৯৫৪ সালে যখন মধ্যবর্তী নির্বাচন হল তখন সেই নির্বাচনে কংগ্রেসের মাত্র ১৯ জন জিতেছিল। সেই তখন থেকে এই ভাঙ্গা-গড়ার খেলা শুরু হয়েছে। তারপর আপনার নিশ্চয় মনে আছে ১৯৭৭ সালের ঘটনা—যখন দলছুটদের নিয়ে চরণ সিং প্রধানমন্ত্রী হলেন,

তখন কংগ্রেস পেছন থেকে সেই গভর্নমেন্টকে সাপোর্ট করেছিল। আর আপনার মনে পড়বে নিশ্চয় গত নভেম্বর মাসের ঘটনা—দলছুটদের নিয়ে চন্দ্রশেখর যখন প্রধানমন্ত্রী হলেন, তখন রাজীব গান্ধীর কংগ্রেস সেই সরকারকে পেছন থেকে সাপোর্ট করল। আজকে আমাদের বিরোধী দলের শুধু বন্ধু গোবিন্দ নস্কর এখানে উপস্থিত আছে, তিনি ইতিহাসের ছাত্র, সেইজন্য আমি তাকে ইতিহাসের কথা মনে করিয়ে দিতে চাই—দলছুটদের সমর্থন করে ১৯৫২ সালে তারা ভুল করেছিল এবং তার পরে যে নির্বাচন হয়েছিল সেই নির্বাচনে তারা পরাজিত হয়েছিল। আপনাদের এরকম একটা ভুলের ফলে ১৯৫৭ সালে কেরলে ই এম নাম্বুদ্রিপাদের নেতৃত্বে প্রথম কমিউনিস্ট সরকার তৈরি হয়েছিল। এইভাবে দলছুটদের সমর্থন করলে, নজিরবিহীন কাজকর্ম করলে জনগণ কখনও তাদের ক্ষমা করেনি এবং করবেও না। চরণ সি-কে যখন আপনারা সাপোর্ট করলেন এবং ঠিক তারপরেই ১৯৭৭ সালে যখন লোকসভা নির্বাচন হল সেই নির্বাচনে কংগ্রেস দল পরাজিত হল। আপনারা সেই খেলা আবার ১৯৯০ সালে খেললেন, আজ যদি আবার লোকসভা নির্বাচন হয়, তাহলে আপনাদের দল আবার পরাজিত হবে। স্যার, আপনি জানেন এই মুহূর্তে এখন প্রধানমন্ত্রী পদত্যাগ করার পর সবথেকে গোলমাল যে বিষয়টা নিয়ে দেখা যাচ্ছে সেটা হচ্ছে ভোট অন অ্যাকাউন্ট বাজেট পাস করানো। কিন্তু ইতিমধ্যে ভোট অন অ্যাকাউন্টের যে কাগজ দেখলাম তাতে আছে মুদ্রাস্ফীতি বাড়বে, জিনিসপত্রের দামের উপর যে ভরতুকি দেওয়া হত সেটা কমবে, জিনিস পত্রের দাম বাড়ার জন্য ডি এ বৃদ্ধি হবে না। এটা কার বুদ্ধিতে হল, না, একজন প্রাক্তন অর্থমন্ত্রী যিনি নির্বাচনে কোথাও জেতেননি তার কাছ থেকে এই রকম একটা ভোট অন অ্যাকাউন্ট বাজেট হাজির করলেন। এতবড় বিশ্বাসঘাতক এরা। আবার তারা বললেন এবার বয়কট করলাম পার্লামেন্ট, পার্লামেন্টে কোরাম ফল করিয়ে তাদের ফেল করে দিলেন এই আশায় যে ওদের আবার প্রধানমন্ত্রী হবেন। গোটা দেশ কংগ্রেসের বিরুদ্ধে রায় দিয়েছিল, সেই রায়কে ভায়োলেট করে তারা সেখানে গভর্নমেন্ট গড়লেন বেনামে চন্দ্রশেখর মহাশয়ের সহায়তায়, তার থেকে রাজীব আসবে। ওটা ইতিহাসের পুরানো দিনের ঘটনা যা ঘটেছে। এবারে একেবারে সমূলে শেষ হয়ে যাবে এই রাস্তায় ওরা যাচ্ছে। পশ্চিমবঙ্গে ওরা বলেন গণতন্ত্রের কথা। ১৪ বছর ধরে এখানে বামফ্রন্ট আছে, তারা শুধু অ্যাসেম্বলি নির্বাচনে জেতেনি, তারা জিতেছে পঞ্চায়েত নির্বাচনে, মিউনিসিপ্যালিটির নির্বাচনে, যখন যেখানে নির্বাচন হয়েছে সেখানেই পশ্চিমবঙ্গে বামফ্রন্ট জিতেছে। ওরা পশ্চিমবঙ্গে নির্বাচনে জিতবেন কি করে, ওদের দলের নির্বাচন নেই, ওদের সব অ্যাড-হক। জনগণের কাছে বারে বারে বামফ্রন্ট গেছে, বারেবারে তাদের আশীর্বাদ পেয়েছে, আশীর্বাদ পেয়েছে বলেই এতদিন তারা আছে। সেই কারণে তাদের যে সাফল্য, তারা যা করেছে আগামী বছর যা করতে চাইছে সেই বিষয়গুলি লিখেছেন ভাষণে। সেজন্য যা লেখা নেই তা দিয়ে অনেক কথা অকারণে ওরা আনবার চেষ্টা করেছেন। স্যার, আমি আপনাকে একথা বলব ওরা বিরোধিতা করলেও ধন্যবাদ প্রস্তাবের প্রস্তাবক হিসাবে ওদের ধন্যবাদ দেওয়া উচিত। কারণ, আপনার মনে আছে আগের বিধানসভায় গভর্নর বক্তৃতা করার পর শেষ পর্যন্ত আপনাকে এখানে একটা জরুরিভাবে প্রস্তাব আনতে হয়েছিল, কারণ, ওরা রাজ্যপালকে নির্যাতন করেছিলেন। এবারে সেটা করেননি, সেজন্য ওদের ধন্যবাদ দিতে হবে। জনগণ খুশি বলেই বামফ্রন্ট সরকার আছে, বামফ্রন্ট সরকার আছে বলেই গোটা ভারতবর্ষে যখন সাম্প্রদায়িক হানাহানি তখন পশ্চিমবঙ্গে সেটা হয়নি। ওরা

সাম্প্রদায়িক দাঙ্গা এখানে হয়নি একথা না বললেও রাজ্যপালের ভাষণে সেটা স্বীকার করা হয়েছে। বিদ্যুতের এখানে অসুবিধা আছে, সে সম্বন্ধে খোঁজ নিতে হবে। আমি শুধু আপনাকে মনে করিয়ে দেব ১৯৪৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত ২০ বছরে কংগ্রেস কি করেছে। ১৯৬৭

[6-25 — 6-35 P.M.]

সালে সচদেব কমিটি তার রিপোর্ট দিয়েছে, রিপোর্টে কি আছে—পশ্চিমবঙ্গের গ্রামগুলির মধ্যে শতকরা ৪ ভাগ গ্রামে বিদ্যুৎ গেছে, যে বিদ্যুৎ গেছে তার মধ্যে তার গেছে কারেন্ট নেই শতকরা ৪ ভাগ গ্রাম। আর সেই সময়ে তামিলনাড়ুতে শতকরা ৬০ ভাগ গ্রামে বিদ্যুৎ গেছে। এখানে এটা ওরা কল্পনাও করতে পারেনি। অথচ এখানে দাঁড়িয়ে বলেছে বেশির ভাগ গ্রামে বিদ্যুৎ গেছে। বিদ্যুৎ মানে তার নয়, বিদ্যুৎ মানে রাস্তা নয় যে এক বছরের মধ্যে ১০টা রাস্তা হতে পারে। বিদ্যুৎ করতে গেলে ৫ বছর সময় লাগে। সেই সময়ে ওরা করেননি। সেই কারণে আমি বলব যে, ওরা যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এনেছেন আমার এই প্রস্তাবের উপর সেইগুলি সবই অসার এবং আমি সমস্ত অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি। আর আমাদের যারা একে সমর্থন করেছেন তাদের কাছে অনুরোধ করছি তারাও এই প্রস্তাবটি গ্রহণ করুন এবং ওদের যদি মানুষের প্রতি দরদ থাকে তাহলে ওদের কাছেও অনুরোধ করছি, যা বলার বলেছেন এখন আমার এই প্রস্তাবটিকে সমর্থন করুন এতে আপনাদের সেই অপরাধে খানিকটা স্খালন হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ননীবাবু, আপনি এই সংশোধনীগুলি কি গ্রহণ করছেন?

**শ্রী ননী কর ঃ** স্যার, আমি আগেই ওদের অ্যামেন্ডমেন্টগুলির বিরোধিতা করে বলেছি যে, এইগুলি অসার এবং সেই কারণে ওদের প্রতিটি সংশোধনীর আমি বিরোধিতা করছি।

**Mr. Speaker :** There are 296 motions. All the motions are in order and taken as moved as follows :

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** Sir, I beg to move that-- উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয়ে যে,—

1. রাজ্য সরকারের শিল্পে বেসরকারি পুঁজিপতিদের কাছে আত্মসমর্পণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost

2. কৃষিতে ভরতুকি বা কৃষক সন্তানদের জন্য চাকুরিতে সংরক্ষণ ও উপযুক্ত শিক্ষাদানের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost

3. স্কুল বোর্ডগুলি এই রাজ্যের প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের বিপুল অঙ্কের টাকা নির্দিষ্ট খাতে জমা না দেওয়ার ফলে শিক্ষকদের ব্যাপক ক্ষতি হয়েছে এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost

4. পশ্চিমবঙ্গে প্রায় সব সরকারি হাসপাতালগুলিতে কর্মচারিদের অবহেলা ও পার্টিবাজিতে রুগীরা অবহেলিত হচ্ছেন-এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

Amendment No. 4 was then put and a division was taken with the following result.

NOES

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdur Rezzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Anisur Rahman Biswas, Shri,

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Gobinda

Bauri, Shri Haradhan

Bauri, Shri Madan

Bera, Shri Bishnupada

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kanti

Biswas, Shri Kumud Ranjan

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Shaymal

Chakraborty, Shri Surya

Chanda, Dr. Dipak

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Bikash

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut

Das, Shri Binod

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Dasgupta, Shrimati Arati

De, Shri Bibhuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Partha

Doloi, Shri Siba Prasad

Duley, Shei Krishna Prasad

Ghatak, Shri Santi Ranjan

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Habib Mustafa, Shri

Haldar, Shri Krishnadhan

Hajra, Shri Sachindranath

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kar, Shri Ramsankar

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upendra

Konar, Shrimati Maharani

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Maity, Shri Sukhendu

Majhi, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Mallick, Shri Siba Prasad

Mumtaz Begum, Shrimati

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mitra, Shri Ranjit

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Mir Quasem

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Najmal Haque, Shri
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Mohan Lal
Pramanik, Shri Abinash
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Satpathi, Shri Abani Bhusan
Sayed Md. Maasih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Sinha, Shri Khagendra

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

Toppo, Shri Salib

Touob Ali, Shri

Tudu, Shri Bikram

Tudu, Shri Durga

AYES

Bapuli, Shri Satya Ranjan

Basu Mallick, Shri Suhrid

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mukhopadhyay, Shri Subrata

Pande, Shri Sadhan

Roy, Dr. Sudipto

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

Noes being 117 and Ayes 9, the motion was lost.

5. রাজ্য পুলিশের ট্রাফিক বিভাগের ব্যর্থতায় প্রত্যহই স্কুলের নিরীহ ছাত্র-ছাত্রীরা মিনিবাস, বাস ও লরির চাকায় প্রাণ হারাচ্ছে তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost

6. সারা পশ্চিমবঙ্গে ভয়াবহ লোডশেডিং-এ জনসাধারণের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে তার প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

Amendment No. 6 was then put and a division was taken with the following result.

NOES

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdur Rezzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Anisur Rahman Biswas, Shri,

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Gobinda

Bauri, Shri Haradhan

Bauri, Shri Madan

Bera, Shri Bishnupada

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kanti

Biswas, Shri Kumud Ranjan

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Shaymal

Chakraborty, Shri Surya

Chanda, Dr. Dipak

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Bikash
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das, Shri Binod
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Dasgupta, Shrimati Arati
De, Shri Bibhuti Bhusan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shei Krishna Prasad
Ghatak, Shri Santi Ranjan
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Lakshi Ram
Kisku, Shri Upendra
Konar, Shrimati Maharani
M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Maity, Shri Sukhendu
Majhi, Shri Surendra Nath
Majhi, Shri Pannalal
Mallick, Shri Siba Prasad
Mumtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Minj, Shri Prakash
Mitra, Shri Biswanath
Mitra, Shri Ranjit
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Najmal Haque, Shri

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Mohan Lal

Pramanik, Shri Abinash

Ray, Shri Achintya Krishna

Ray. Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Sada Kanta

Roy, Shri Tapan

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Satpathi, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Sinha, Shri Khagendra

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

Toppo, Shri Salib

Touob Ali, Shri

Tudu, Shri Bikram

Tudu, Shri Durga

AYES

Bapuli, Shri Satya Ranjan

Basu Mallick, Shri Suhrid

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mukhopadhyay, Shri Subrata

Pande, Shri Sadhan

Roy, Dr. Sudipto

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

The Noes being 112 and Ayes 9, the motion was lost.

7. রাজ্যে বিদ্যুতের ঘাটতি তীব্রভাবে বৃদ্ধি পাওয়া সত্ত্বেও বিদ্যুৎ চুরি রোধে এবং অগভীর নলকূপে বিদ্যুৎ সংযোগের ক্ষেত্রে সরকারের কার্যকর ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

8. রাজ্যের প্রশাসন আজ দুর্নীতিতে ছেয়ে গেছে যার ফলে সাধারণ মানুষ ন্যায্য বিচার লাভে বঞ্চিত। দুর্নীতি মুক্ত ও নিরপেক্ষ প্রশাসন প্রতিষ্ঠায় সরকারের সুস্পষ্ট নীতি গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

). বর্তমানে রাজ্যের প্রতিটি জেলায় পুলিশের নিস্ক্রিয়তার জন্য আইন শৃঙ্খলা বলতে কিছুই নেই। আইন শৃঙ্খলা রক্ষার্থে পুলিশের নিস্ক্রিয়তার বিরুদ্ধে প্রায় প্রতি দিনই জেলা সদর, মহকুমা সদর ও ব্লক স্তরে বিক্ষোভ প্রদর্শিত হচ্ছে। আইন শৃঙ্খলা রক্ষার্থে সরকারের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

). গ্রামাঞ্চলে যে সমস্ত দরিদ্র মানুষকে বাস্তু জমির মালিকানা স্বত্ব প্রদান করা হয়েছে তাদের মধ্যে কতজন গৃহ নির্মাণে এখনও সক্ষম হয়নি তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

11. রাজ্যের পঞ্চায়েতগুলির কাজকর্মে দলবাজি প্রতিরোধের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

12. বিভিন্ন অঞ্চলে দলীয় প্রভাব বৃদ্ধি করার জন্য গণতান্ত্রিক রীতি-নীতিকে বিসর্জ্জন দিয়ে বামফ্রন্ট-এর বৃহত্তম শরিকদল যেভাবে কায়েমি স্বার্থবাজ শ্রেণীর সাথে আতাঁত করে এবং তাদের সহায়তায় বিরোধী রাজনৈতিক দলের সংগঠনের উপর আক্রমণ করে চলেছে তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

13. চালকল মালিক ও জোতদারদের উপর লেভি ধার্য করে রাজ্যের অভ্যন্তরীণ খাদ্য সংগ্রহ ব্যবস্থা জোরদার করতে এবং বলিষ্ঠ খাদ্যনীতি গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

14. বর্তমানে রাজ্যের হাজার হাজার অবসর প্রাপ্ত শিক্ষকদের পেনশন না পাওয়ায় এবং তার প্রতিকারে যথোপযুক্ত সরকারি ব্যবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

15. সরকারি হাসপাতালগুলির চরম অবস্থা, শিশু মৃত্যু এবং হাসপাতাল পরিচালনায় সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

16. নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি রোধে সরকারি বর্থ্যতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

Amendment motion No. 16 was then put and a division taken with the following result.

NOES

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdur Rezzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Anisur Rahman Biswas, Shri,

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Gobinda

Bauri, Shri Haradhan

Bauri, Shri Madan

Bera, Shri Bishnupada

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kanti

Biswas, Shri Kumud Ranjan

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Shaymal

Chakraborty, Shri Surya

Chanda, Dr. Dipak

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Bikash

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut

Das, Shri Binod

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Dasgupta, Shrimati Arati
De, Shri Bibhuti Bhusan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Ghatak, Shri Santi Ranjan
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Lakshi Ram
Kisku, Shri Upendra
Konar, Shrimati Maharani
M. Ansar-Uddin, Shri
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Maity, Shri Sukhendu
Majhi, Shri Surendra Nath
Majhi, Shri Pannalal

Mallick, Shri Siba Prasad
Mumtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Minj, Shri Prakash
Mitra, Shri Biswanath
Mitra, Shri Ranjit
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Najmal Haque, Shri
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Mohan Lal
Pramanik, Shri Abinash

Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Satpathi, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Sinha, Shri Khagendra
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar
Toppo, Shri Salib
Touob Ali, Shri
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

AYES

Bapuli, Shri Satya Ranjan
Basu Mallick, Shri Suhrid

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mukhopadhyay, Shri Subrata

Pande, Shri Sadhan

Roy, Dr. Sudipto

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

The Noes being 117 and Ayes 9 the motion was lost.

17. রাজ্যের বন্ধ কলকারখানা খুলতে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

18. রাজ্যে স্থায়ী সম্পদ তৈরি করতে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছে-এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

19. নিরপেক্ষভাবে আইন শৃঙ্খলা রক্ষায় পুলিশ বাহিনীর ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

20. রাজ্যের শিল্পাঞ্চল সহ্ নতুন শিল্পাঞ্চলগুলির ক্রমবিকাশ বিদ্যুতের ব্যাপক অভাবে বিঘ্নিত হচ্ছে তার প্রতিকারে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

21. পশ্চিমবাংলায় বেকার যুবকদের কর্ম সংস্থানের উদ্দেশ্যে নতুন শিল্প স্থাপন করার পরিকল্পনায় রাজ্য সরকার ব্যর্থ তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;
The motion was then put and lost.

22. গরিষ্ঠ শাসক দলের আশ্রয় পুষ্ট সমাজ বিরোধীরা পুলিশ এবং প্রশাসনের মদতে নিরীহ্ মানুষ ও কংগ্রেস কর্মীদের উপর আক্রমণ করে চলেছে তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

**ডাঃ মোতাহার হোসেন ঃ** Sir, I beg to move that— উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে,—

23. কৃষি বিমার ব্যাপক প্রসারে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

24. সারা পশ্চিমবঙ্গে ভয়াবহ লোডশেডিং-এ জনসাধারণের জীবন অতিষ্ট-এর প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

25. পশ্চিমবঙ্গে প্রায় সব সরকারি হাসপাতালগুলিতে কর্মচারিদের কাজে গাফিলতি ও পার্টিবাজিতে রুগীরা অবহেলিত হচ্ছেন—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

26. সারা পশ্চিমবঙ্গে যে পুলিশিরাজ কায়েম হয়েছে—তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

**শ্রী তুহিন সামন্ত ঃ** Sir, I beg to move that— উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে,—

27. কলকাতা মহানগরীতে বে-আইনি বহুতল বাড়ি নির্মাণরোধে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

28. পশ্চিমবঙ্গে সংখ্যালঘু ছাত্র-ছাত্রীদের জন্য উপযুক্ত ছাত্রাবাস স্থাপন সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

29. বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহ চূড়ান্ত সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

30. মুর্শিদাবাদ জেলার পদ্মা ও ভাগীরথী নদীর ভাঙ্গনে যে সমস্ত পরিবার বাস্তুচ্যুত হয়েছেন তাদের পুনর্বাসনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

31. আজ পর্যন্ত যে সমস্ত বর্গাদার নথিভুক্ত হয়েছে তাদের মধ্যে কতজন ভুয়া প্রমাণিত হওয়ায় উচ্ছেদ হয়েছে তার পরিসংখ্যান কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

32. রাজ্যের মফস্বলে অবস্থিত কলেজগুলিতে বিজ্ঞান বিভাগ চালু করার আবেদন থাকা সত্ত্বেও বিজ্ঞান বিভাগ চালু করার অনুমতি প্রদানের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

33. মফস্বলে অবস্থিত কলেজগুলিতে "অনার্স" বিভাগ না থাকায় সাধারণ গরিব মেধাবি ছেলেমেয়েরা শিক্ষালাভে বঞ্চিত হচ্ছে—এর প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

34. এই রাজ্যে প্রতিটি গ্রামগঞ্জে মেরামতির অভাবে পাকা রাস্তায় পরিবহন অসম্ভব হয়ে পড়ায় যাত্রী সাধারণের যাতায়াত দুস্কর ও দুঃসাধ্য হয়ে পড়া সত্ত্বেও নিয়মিত মেরামতি কার্য গ্রহণের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

35. রাজ্যের প্রশাসন আজ দুর্নীতিতে ছেয়ে গেছে যার ফলে সাধারণ মানুষ বিশেষত গরিব জনসাধারণ ন্যায় বিচারে বঞ্চিত এর প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** Sir, I beg to move that— উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে,—

36. রাজ্যে ব্যাপক লোডশেডিং এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion was then put and lost.

রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

279. এই রাজ্যে বেকারদের স্বনিযুক্তি প্রকল্পে ঋণ মঞ্জুরের পরেও ব্যাঙ্ক টাকা না দেওয়ায় বেকার ছেলেরা ভীষণ ভাবে দুরবস্থায় পড়িয়াছে। যাহাতে বেকার ছেলেরা ঋণ পায় তাহার নিমিত্ত কোনও সক্রিয় ব্যবস্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

280. এই রাজ্যের যে সমস্ত গ্রামে পানীয় জলের অভাব সেই সমস্ত গ্রামে পানীয় জলের ব্যবস্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

281. পশ্চিমবঙ্গের ভাগীরথী ও পদ্মা নদীর ভাঙ্গন রোধে স্বল্প মেয়াদী দীর্ঘ মেয়াদী পরিকল্পনা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

282. বর্তমানে এই রাজ্যে চাষীদের ডিজেল সরবরাহের ব্যাপারে চূড়ান্ত অব্যবস্থা চলিতেছে। ডিজেল নিয়ে দুর্নীতি বন্ধ করা চোরাকারবারীদের গ্রেপ্তার করা প্রভৃতি উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

283. রাজ্যের কিছু অঞ্চলে যে সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হইয়াছে তাহা ফলপ্রসু ভাবে প্রশমিত করার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

284. অফিস আদালতে কাজের পরিবেশ ফিরিয়ে আনার জন্য কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

285. শাসক দলের গরিষ্ঠ সমর্থকদের অত্যাচারের প্রতিবাদে পশ্চিমবঙ্গে প্রতিদিনই কোনও না কোনও থানা ঘেরাও ও ডেপুটেশন প্রদান হইতেছে। এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

286. পশ্চিমবঙ্গের শাসন ব্যবস্থা আজ ভেঙ্গে পড়েছে। সাধারণ গরিব লোক আজ ন্যায় বিচার হইতে বঞ্চিত। আইনের শাসন কায়েম করিবার কোনও প্রয়াসের কথার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

287. পশ্চিমবঙ্গের প্রতিটি সরকারি ও আধা সরকারি অফিসে দুর্নীতি স্বজন পোষণ ও অরাজকতা আজ প্রকাশ্যে চলিতেছে। ঘুস ব্যতীত কোনও কাজ হইবার উপায় নাই। প্রশাসনকে দুর্নীতি মুক্ত করিবার কোনও পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

289. গোটা পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য চলিতেছে তাহা দূরীকরণে কোনও ব্যবস্থা গ্রহণের পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

290. এই সরকার অগণতান্ত্রিক ভাবে পরিকল্পিত পদ্ধতিতে পুলিশ ও প্রশাসনের একাংশের সহযোগীতায় সাধারণ মানুষের উপর অত্যাচার চালাইতেছেন—এর প্রতিকারের কোনও

উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

291. বর্তমানে সরকারের নির্দেশে পুলিশের একাংশ একটি বিশেষ দলের কর্মীদের সাথে নিয়ে বিরোধী দলের কর্মী ও সমর্থকদের নিধন যজ্ঞে মেতে উঠেছে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

292. পশ্চিমবঙ্গের প্রতিটি গ্রামে চুরি, ডাকাতি, রাহাজানি, খুন জখম অবাধে প্রতিক্ষণই ঘটিতেছে। পুলিশ কোনও ব্যবস্থা গ্রহণ করিতেছে না—এসব প্রতিকারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

293. এই রাজ্যের গ্রামাঞ্চলে ডিজেলের ও বিদ্যুতের অভাবে অগভীর নলকূপগুলি (সেচ) অচল হইয়া পড়ায় ফসল নষ্ট হইতেছে। সেচের জন্য ডিজেল ও বিদ্যুৎ সরবরাহ নিয়মিত করণের নিশ্চয়তা প্রদানের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

294. কলকাতার শ্যামবাজারের পাঁচ রাস্তার মোড়ে দুর্ঘটনাজনিত কারণে ছাত্রের মৃত্যু হওয়ায় পুলিশের গুলিতে চার জন সাধারণ মানুষের প্রাণ গেল—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

295. পশ্চিমবঙ্গে দ্রব্যমূল্য বৃদ্ধি আজ এমন পর্যায়ে পৌছেছে যে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার নাগালের বাইরে। এমতাবস্থায় দ্রব্য মূল্য বৃদ্ধি প্রতিরোধে সুষ্ঠু ও কার্যকর পরিকল্পনা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

296. এই রাজ্যের বন বিভাগের গাছ চুরি করিয়া কাটিয়া লওয়ায় পরিবেশ ক্ষতিগ্রস্ত হচ্ছে তাহা বন্ধে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

The Amendment motions Nos. 257 to 296 were then put and lost.

The motion of Shri Nani Kar—that

"রাজ্যপালকে তাহার ভাষণে প্রত্যুত্তর নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ—

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ২১শে ফেব্রুয়ারি, ১৯৯১ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।' was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.31 P.M till 1.00 P.M on Thursday, the 7th March 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 7th March, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 4 Ministers, 1 Minister of State and 163 Members.

[1-00—1-10 P.M.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one Adjournment motion from Shri Saugata Roy on the subject of alleged clashes between two political parties at Rajabazar yesterday. As this relates to law and order situation, no Adjournment Motion can be raised on the subject.

I, therefore, withhold my consent to the motion.

The member may, however, read the text of his motion, as amended.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely –

the ransanking of party offices of the major ruling party at Rajabazar yesterday and attack on local councillor by mobs and also repeated clashes between supporters of two political parties in that area.

### CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely –

| | | |
|---|---|---|
| 1. | Alleged murder of an woman of Bidyadharpur at Ghutiari Sharif Canal | : Shri Gobinda Chandra Naskar |
| 2. | Alleged incident of fire at Kolaghat Power Plant on 6th March, 1991 | : Dr. Sudipto Roy |

3. Police fiiring at Sujapur on 15th February, 1991 : Shri Deba Prasad Sarkar

I have selected the notice of Dr. Sudipto Roy on the subject of alleged incident of fire at Kolaghat Power Plant on the 6th March, 1991.

The Minister-in-charge may make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 14th of March, 1991.

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দিল্লিতে যা হয়েছে তার পরিপ্রেক্ষিতে একটা অত্যন্ত অস্বস্তিকর পরিস্থিতি এই রাজ্যে এসেছে। কালকে থেকে এই ঘটনা ঘটেছে। দিল্লিতে ভোট অন অ্যাকাউন্ট-এর ব্যাপারে যা হয়েছে তাতে রাজ্যের মানুষের সামনে এই প্রশ্নটা এসেছে যে এই রাজ্যের বাজেটের অবস্থা কি হবে? এই গুরুত্বপূর্ণ প্রশ্ন রাস্তা-ঘাটে শোনা যাচ্ছে। এই ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি যে সরকারের পক্ষ থেকে নির্দিষ্ট ঘোষণা হওয়ার দরকার যে নিয়মমতো. এখানে বাজেট পেশ করা হবে। এটা রাজ্যের স্থিতির পক্ষে প্রয়োজন।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন। এটা এখন হবে না, পরে মোশন এনে বলবেন।

### Motion under Rule 185

**Shri Saugata Roy :** Sir, I beg to move that : –

This House views with grave concern that police firing is taking place on unarmed people in the State at the slightest provocation and people have been killed in Police firing in Baguihati, Amtala and Sainthia in recent times and five people have been killed in Rajabazar in police firing only the day before yesterday;

This House censures such action of the police and demands for setting up of a judicial enquiry commission to enquire into the Police firings as also general effectiveness of the Police Force in the State.

স্যার, আমাদের এই প্রস্তাব এই হাউসের সামনে রেখেছে, আমি দু'একটি কথা আপনার কাছে নিবেদন করতে চাইছি। এই হাউসে এর আগেও আমরা বলেছি যে যত পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের জনপ্রিয়তা কমছে, যত পশ্চিমবাংলায় মানুষের রোষ বিভিন্ন আকার নিচ্ছে, তত পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার পুলিশের পেছনে আশ্রয় নিয়ে নিরীহ মানুষের উপর গুলি চালানোর ঘটনা ঘটাচ্ছে। আমাদের মনে আছে ১৯৬৬ সালে খাদ্য আন্দোলনের সময় একজন নুরুল ইসলাম, একজন আনন্দ হাইত মারা গিয়েছিলেন, তাই নিয়ে সারা রাজ্যে আগুন জ্বালানো হয়েছিল, নুরুলের মা কাঁদে, এই কথা বলে সারা রাজ্যে গান গাওয়া

হয়েছিল। তৎকালীন বিরোধী দলের নেতা জ্যোতি বসু বক্তৃতা করতে গিয়েছিলেন। আজকে লজ্জার ব্যাপার এই রাজাবাজারে গুলিতে যখন পাঁচ জন মারা যায়, তার মধ্যে একজন হরিজন এবং চারজন সংখ্যালঘু, মন্ত্রিসভার একজন সদস্য বলেন, পুলিশের গুলি চালনা যুক্তিসঙ্গত হয়েছে। তার কারণ পুলিশকে বাধ্য হয়ে গুলি চালাতে হয়েছে। পুলিশের হয়ে এই নির্মম দালালি, পুলিশের ব্যবহারের এই নির্লজ্জ সমর্থন, আজকে বামফ্রন্ট মন্ত্রিসভার জনপ্রিয়তা কোথায় গিয়ে পৌঁছেছে, সেটা আবার আমাদের কাছে স্পষ্ট করে তুলে ধরেছে। স্যার, আমি আপনাদের বলেছিলাম, এই হাউসে আমরা আলোচনা করেছি, গত আগস্ট মাসে যখন আমরা কংগ্রেসের পক্ষ থেকে বাস ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলন করছিলাম, তখন সেই আগস্ট মাসে আমাদের তিনজন কর্মী বেহালার রঘুনন্দন তেওয়ারি, হাওড়ার বিমলা দে এবং বর্ধমানের মানস ব্যানার্জি পুলিশের গুলিতে মারা গিয়েছিল। আপনাদের হয়তো মনে আছে, সেই সময় এক মাসের মধ্যে, ৩১শে আগস্ট তারিখে এস. ইউ. সি.র কর্মী মাধাই হালদার পুলিশের গুলিতে মারা গিয়েছিল, একমাস গণ-আন্দোলনের মাধ্যমে। সেই গণ-আন্দোলনকে স্তব্ধ করার জন্য পুলিশকে নির্মমভাবে ব্যবহার করা হয়েছিল। পুলিশের ক্ষমতাকে ব্যবহার করা হয়েছিল। আবার আমরা দেখছি, সেই আগস্ট মাসের আন্দোলনের সময় শেষ, হয়ে যাবার পর আজকে সাধারণ মানুষের ক্ষোভের বহিঃপ্রকাশ ঘটছে, সাধারণ মানুষের ক্ষোভের অগ্নুৎপাত ঘটছে। আমরা এই হাউসে উল্লেখ করছি, বাগুইহাটিতে ২৪ ঘন্টা বিদ্যুৎ ছিল না বলে সেখানকার মানুষ রাস্তা অবরোধ করেছিল, গত পুজোর সময় সেখানে নির্মম পুলিশের গুলি চালানোয় সেখানে দু'জন মানুষ মারা গেছে। বাগুইহাটির গুলি চালনার ঘটনায় এ. ডি. পি. আর. একটি বেসরকারি তদন্ত কমিশন করেছিলেন জাস্টিস জ্যোতির্ময় নাগ এবং জাস্টিস শর্মা সরকারকে দিয়ে, এঁরা কেউই কংগ্রেসের সমর্থক নন, সেই বেসরকারি তদন্ত কমিশন একটা রিপোর্ট জমা দিয়েছেন এবং সেই রিপোর্টে তাঁরা বলেছেন যে Police firing was entirely unjustified. তাঁরা আরও বলেছেন, তার জন্য যে দায়ী, বারাসতের অ্যাডিশনাল এস. পি. তাকে শাস্তি দেওয়া উচিত ইন্ডিয়ান পেনাল কোড অনুসারে। শুধু সেই অ্যাডিশনাল এস. পি.কে নয় যে কনস্টেব্‌ল গুলি চালিয়েছে, তার বিরুদ্ধে মামলা রুজু করা উচিত। কিন্তু আমরা দেখেছি, যেমন আমাদের কর্মীদের উপর গুলি চালানোর ঘটনায় বিচার বিভাগীয় তদন্ত করা হয়নি, তেমনি বাগুইহাটির ঘটনায় বিচার বিভাগীয় তদন্ত করা হয়নি। স্যার, পুলিশের ভূমিকা কোথায় গিয়ে পৌঁছেছে দেখুন। তার কিছুদিন পরে প্রমাণ হয়ে গেছে আমতলায়, ২৪ পরগনার আমতলায় রাত্রিবেলায় লোক বড় রাস্তার উপর দোকান ভাঙছিল। পুলিশকে ডাকা সত্ত্বেও পুলিশ সেখানে যায়নি। যখন পুলিশ গেল, ডাকাতরা পালিয়ে যাচ্ছে। ডাকাতদের গুলি করতে বললে, পুলিশ গুলি করল না, তার প্রতিবাদে আমতলার ব্যবসায়ীরা রাস্তা অবরোধ করল যে আমাদের এখানে ডাকাতির অবসান চাই। যে পুলিশ ডাকাতদের গুলি করল না, তারা কি করল, তারা সেই জনতার উপর গুলি চালাল এবং সেই গুলি চালনায় লন্ড্রীর দোকানে কাজ করতেন একজন গরিব মানুষ, সেই গরিব ছেলেটি গুলিতে মারা গেল।

[1-10—1-20 P.M.]

আমতলার মানুষ ডাকাতির বিরুদ্ধে তাদের ক্ষোভ প্রকাশ করেছিল, তাদের ওপর

গুলি চালানো হয়েছিল। সেই ঘটনার একটা বিচার বিভাগীয় তদন্ত হোক, এটাই আজকে রাজ্যের মানুষের দাবি। পশ্চিমবাংলার বর্তমান মুখ্যমন্ত্রী বিরোধী দলে থাকার সময় কথায় কথায় বিচার বিভাগীয় তদন্তের দাবিতে সোচ্চার হতেন, আজ কিন্তু তিনি আর সেই দাবিতে সোচ্চার হন না। স্যার, আপনি জানেন গত ৩১শে ডিসেম্বর সাঁইথিয়ায় একটা ঘটনা ঘটেছিল। আমি ১লা জানুয়ারি সাঁইথিয়ায় গিয়েছিলাম। ওখানে একজন পঞ্চায়েত সদস্য নিরীহ ডাক্তারকে পুলিশ গ্রেপ্তার করেছিল, সেই ঘটনার প্রতিবাদে যখন সাধারণ মানুষ সাঁইথিয়া থানা অবরোধ করেছিল তখন জনসাধারণের ওপর পুলিশ গুলি চালিয়েছিল। তাতে দু'জন মানুষ মারা গিয়েছিল এবং আরও অন্তত পাঁচজন গুলিবিদ্ধ অবস্থায় কলকাতার এস. এস. কে. এম. হাসপাতালে ভর্তি হয়ে রয়েছে। স্যার, আপনি জানেন গতকাল আমরা রাজাবাজারে পুলিশের গুলি চালনার ঘটনা নিয়ে আলোচনা করেছি। ওখানে পাঁচজন মানুষকে পুলিশ গুলি করে হত্যা করেছে। আজকে মানুষের রোষকে চাপা দেবার জন্য পুলিশ নির্মমভাবে গুলি চালাতে দ্বিধা করছে না। তার কারণ তারা জানে এই সরকারের আমলে দোষী অফিসারদের শাস্তি হবে না, বিচার বিভাগীয় তদন্ত হবে না। আজকে এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে, শাসক দলের এম. এল. এ.রা ঘটনাস্থলে যাচ্ছেন না। গেলেই জনগণের দ্বারা আক্রান্ত হচ্ছেন। গতকাল রাজাবাজারে আক্রান্ত হয়েছেন। আজকে পুলিশকে সামনে ঢাল হিসাবে ব্যবহার করে শাসক দল বাঁচার চেষ্টা করছে। পুলিশের চোখের সামনে জেলায় জেলায়, কলকাতা শহরে চুরি ডাকাতি হয়, পুলিশ নীরব দর্শকের ভূমিকা পালন করে। পুলিশের চোখের সামনে নারী নির্যাতনের ঘটনা ঘটছে, বানতলা, বিরাটিতে গণ-ধর্ষণ হচ্ছে, পুলিশ কোনও ব্যবস্থা নিতে পারছে না। আমরা দেখেছি তিনজন মাত্র উগ্রপন্থী পুরুলিয়া জেলায় একটা গোটা জেলা প্রশাসনকে ক্রিপ্‌ল্‌ করে দিয়েছিল। ৯ জন মানুষ সেখানে মারা গেছে। এমনই অবস্থা হয়েছে, নিজেদের মৃত সহকর্মীদের সম্মানে এই পুলিশ আকাশের দিকে তাক করে ১০টি গুলি ফাটালে দুটো ফাটে, আটটি ফাটে না। আজকে পশ্চিমবাংলায় পুলিশকে রাজনৈতিককরণ করে, পুলিশের মধ্যে সি. পি. এম.এর সংগঠন করে দিয়ে তাদের মনোবল এবং নৈতিকতাকে কোথায় নামিয়ে এনেছেন এই সরকার সেটা একটু দেখুন। এ সম্পর্কে তদন্ত হওয়া দরকার। হাই কোর্টের একজন বর্তমান বিচারপতিকে দিয়ে পুলিশ দপ্তরের সামগ্রিক কার্যক্রমের সম্পূর্ণ তদন্ত হোক—পুলিশ কেন গুলি চালিয়েছে এবং দিনের পর দিন কেন পুলিশের কার্যক্ষমতা কমে যাচ্ছে, সে সম্পর্কে একটা সম্পূর্ণ তদন্ত না-হলে আজকে পশ্চিমবাংলার মানুষ এই পুলিশের হাতে নিজেদের নিরাপদ মনে করবে না। কারণ এই পুলিশ যে কোনও সুযোগেই নির্মমভাবে মানুষকে গুলি করে মারতে পারে। ঢাকুরিয়ায় পথ দুর্ঘটনাকে কেন্দ্র করে যখন রাস্তা মানুষ অবরোধ করেছিল তখন পুলিশ সেখানে গুলি চালিয়েছিল। তাই আমি আশা করি আমাদের বামপন্থী আন্দোলনের সঙ্গে যুক্ত বামফ্রন্টের সদস্যরা আমার এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই কথা বলে আমি এই সভায় আমার প্রস্তাবটি পেশ করছি।

**Mr. Speaker :** There are two amendments submitted by Shri Deba Prasad Sarkar on this motion. Both the amendments are in order. Shri Sarkar may now move his amendments.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that—

1. In part 1, line 1, after the words "grave concern that", the words "breaking all previous records even in Congress regime" be inserted.

2. In para 1, line 3, after the word "Amtala" the word "Sujapur" be inserted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে এটা অত্যন্ত সত্য কথা। পশ্চিমবাংলায় আজকে অত্যন্ত উদ্বেগের বিষয় যে পুলিশ কথায় কথায় যেভাবে কার্যত বিনা প্ররোচনায় একের পর এক জনতার উপর গুলি চালিয়ে যাচ্ছে এবং পুলিশের গুলিতে যেভাবে একের পর এক মর্মান্তিক মৃত্যুর ঘটনা ঘটে চলেছে—এটা অত্যন্ত উদ্বেগজনক। একথা ঠিক যে কংগ্রেস আমলে পুলিশের গুলি চালনায় বহু মানুষের মৃত্যু হয়েছে, এই ইতিহাস আছে এবং যারজন্য বামপন্থী মঞ্চ থেকে এর সমালোচনা হয়েছে, গণতান্ত্রিক মঞ্চ থেকে এর বিরুদ্ধে প্রতিবাদ হয়েছে। কিন্তু আজকে পশ্চিমবাংলায় এই বামফ্রন্ট সরকার বোধ হয় কংগ্রেসের ঐ নজিরকে ছাড়িয়ে যাচ্ছে, অতীতে সমস্ত রেকর্ড ম্লান করে দিতে চলেছে একের পর এক যেভাবে ঘটনা ঘটে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ সঙ্কট এখন ভয়াবহ মারাত্মক সঙ্কট, সরকারি, বেসরকারি সমস্ত পক্ষই এই বিদ্যুৎ সঙ্কটের কথা স্বীকার করবে। জনজীবন অতিষ্ট হয়ে উঠেছে, বিদ্যুৎ সঙ্কটে মানুষ পর্যুদস্ত। গতবার পূজার সময় দমদমের বাগুইহাটির মানুষ একটু সখ-আহ্লাদ করার জন্য সরকারের কাছে বিদ্যুৎ চেয়েছিল এবং সরকার তাদের প্রতিশ্রুতি দিয়েছিল যে পূজার সময় কোনও লোড শেডিং হবে না। কিন্তু সপ্তমীর দিন যথারীতি লোড শেডিং হল এবং এর ফলে ওখানকার মানুষ স্বতস্ফূর্তভাবে বিক্ষুব্ধ হয়ে, অসহায়ভাবে রাস্তা অবরোধ করল। সহানুভূতি সহকারে, জনমুখী দৃষ্টিভঙ্গি নিয়ে এই সমস্যার সমাধানের পথে সরকারের যেখানে এগিয়ে আশা উচিত ছিল তা না করে সরকার পুলিশ দিয়ে সেখানে নির্বিচারে গুলি চালিয়েছিল। এর ফলে ৩ জন সেখানে মারা গেল। সেদিন সুজাপুরে, গত ১৫ ফেব্রুয়ারি, রমালদার কালিয়াচক থানার অন্তর্গত একটি ১০ বছরের বাচ্চাকে চাপা দেওয়ায় সেখানকার মানুষ স্বাভাবিকভাবেই বিক্ষুব্ধ হয়ে উঠে এবং পথ অবরোধ করে। তারপর পুলিশ সেখানে হঠাৎ নির্বিচারে গুলি চালায়। এর ফলে আসরাফ সেক, জাফরুল্লা খান, সাদিকুল সেক এবং মুন্না খানকে গুলি বিদ্ধ করা হয়। এই ৪ জনের মধ্যে ৩ জন ছেলে ছাত্র ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু এই ঘটনা নয়, শান্তিপুরে কৃষকদের উপর পুলিশ গুলি চালাল। কৃষকেরা জমি চাষের জন্য, সেচের জন্য বিদ্যুৎ চাইতে গিয়েছিল। তাদের উপর গুলি চালাল। এইভাবে একটার পর একটা ঘটনা ঘটেছে। গতকাল রাজাবাজারে মর্মান্তিক ঘটনা ঘটল এবং এই মর্মান্তিক ঘটনার জন্য কোনও বিচার-বিভাগীয় তদন্ত হল না, প্রশাসনিক তদন্তের নামে ধামাচাপা দেওয়া হল। যাই হোক, আমার সংশোধনীসহ এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্যগণ ১৮৫ ধারা অনুযায়ী

যে প্রস্তাব এনেছেন আমি সেইজন্য তাঁদের ধন্যবাদ জানাই, কারণ অন্তুতপক্ষে পুলিশের গুলি চালনার বিষয়ে একটু আলোচনা করার সুযোগ ওঁরা করে দিয়েছেন। আমি আপনাকে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, ওঁরা ৩টি ঘটনার কথা উল্লেখ করেছেন আর অ্যামেন্ডমেন্ট দিয়ে আর একটি ঘটনা উল্লেখ করেছেন। আমি বলছি, ঘটনা আরও আছে। শুধু ৪টি ঘটনার কথা কেন লিখলেন? গত নভেম্বরে হাবড়াতে পুলিশের গুলি চালনায় যে ৩ জন মানুষ মারা গেছে তাদের কথা উল্লেখ করলেন না কেন? কারণ হচ্ছে, এই কংগ্রেস এবং বি. জে. পি. যৌথভাবে মসজিদ আক্রমণ করতে গিয়েছিল। পুলিশের কোনও উপায় ছিল না, মসজিদ বাঁচাতে পুলিশকে গুলি চালাতে হয়েছিল। এখানে মাননীয় সদস্য সুব্রতবাবু আছেন, তিনি তাঁর বক্তব্য রাখবেন। চটকলের ধর্মঘট ৮২ দিন হল।

[1-20—1-30 P.M.]

ওঁদের যেখানে গভর্নমেন্ট আছে সেই বিহারে গুলি চলে কিন্তু পশ্চিমবঙ্গে কৃষক, শ্রমিক, যুবক এবং মহিলাদের গণ আন্দোলনে পুলিশের গুলি চালানোর কোনও ঘটনা নেই। পুলিশ আছে, পুলিশের হাতে রাইফেল আছে, সেই রাইফেল কি তারা মাথায় দিয়ে শুয়ে থাকবে? তা নয়, পুলিশকে আইন-শৃঙ্খলা রক্ষা করতে হবে। যেমন বিধানসভার চত্বরে কংগ্রেস পক্ষ থেকে বোমা ছোঁড়া হল, কি করবে পুলিশ? রাইটার্স বিল্ডিংসের সামনে একজন পুলিশ অফিসারকে মারতে যাওয়া হল, কি করবে পুলিশ? এই অ্যাসেম্বলির চত্বরের সামনে পুলিশ ভ্যানের মধ্যে থেকে ওঁদের নেত্রী বোমা ছুঁড়লেন, কি করবে? ওঁদের দলের পক্ষ থেকে থানা দখল করতে গেলে পুলিশ কি করবে? পুলিশের উপায় নেই। স্যার, আমি আমার নিজের কথা বলি, আমি যখন ছোটবেলায় হাই স্কুলে পড়তাম আমাদের ইংরাজির মাস্টার মশাই টারমাটেড লেডির কথা বাংলায় বোঝাতে পারেননি, আজকে দেখছি সব মাসীমা, পিসিমারা ও. সি. হয়ে পড়েছেন। আমি স্যার, গ্রাম দেশে থাকি, ওঁদের নেত্রী—দজ্জাল মহিলা—পুলিশকে মারতে যাবেন, তাহলে কি হবে? মাননীয় সুব্রতবাবুর নেতৃত্বে বাসের ভাড়া নিয়ে যে স্ট্রাইক হয়েছিল সেই বাসের স্ট্রাইকের সময় ককটেল বোমা বাসের মধ্যে ছোঁড়া হয়েছিল, তাতে কিছু লোক মারা গিয়েছিল, পুলিশ কি করবে? আজকে যে কোনও ঘটনা বা গোলমাল যদি হয়, যেমন আজকে প্রশ্ন উঠেছে, অনেকগুলি ঘটনার মধ্যে ঐ রাজাবাজারের কথা উল্লেখ করা হয়েছে, গতকাল আলোচনা হয়েছে, আজকে আবার সেই কথা উঠেছে। বে-আইনি বাড়ি উঠছে, তার সমালোচনা করছেন, আবার যখন কোনও রকম নির্দেশ ছাড়া, যখন কোনও লোক সেই বাড়িতে বাস করছে না সেই বাড়ি ভাঙতে গেলেও বাধা দিচ্ছেন। পুলিশ কি করবে? সেই ইংরাজ আমল থেকে দেশে শান্তি রক্ষার জন্য পুলিশবাহিনী তৈরি হয়েছে, ওঁদের আমলেও ছিল, এখনও একটু তফাৎ হয়েছে। সেই অতীতের কথা ওঁরা উল্লেখ করেছেন, নুরুল ইসলামের কথা, হ্যাঁ, ঐ রকম একটা গণ-আন্দোলনের উপর যদি আক্রমণ হয় তাহলে এই রকম ঘটনা ঘটত। কংগ্রেসিরা এই রকমভাবে কাজে লাগাবার চেষ্টা করে গোলমাল পাকিয়েছেন, তারই এই পরিণতি। রেজলিউশনে বলেছেন বিচার বিভাগীয় তদন্ত চাই, কি যুক্তি দিলেন, না, মাননীয় জ্যোতিবাবু যখন বিরোধী পক্ষে ছিলেন তিনিও চাইতেন খুব ভাল প্রস্তাব। যখন কংগ্রেসি আমলে কুচবিহারে একটা তদন্ত হয়েছিল তার রিপোর্ট প্রকাশ করা হয়নি। আবার বানতলায় এত কাণ্ডের পরে সেখানে

যখন বিচারবিভাগীয় তদন্ত কমিশন এই অ্যাসেম্বলিতে অ্যানেক্সে বসে তখন সেখানে বয়কট করলেন। বিচার বিভাগীয় তদন্তের দাবি করে বিচার বিভাগীয় তদন্ত হলে যাব না ভয়ে, গেলে সব কথাই বেরিয়ে পড়বে। কুচবিহারের ঘটনা প্রকাশ করা হয়নি। এখানে যখন আসে তখন বয়কট করে। আমি যে কথা বলছি আজকে যেখানে যেখানে মানুষ খুন হয়েছে—এটা নিশ্চয়ই দুঃখের—মানুষ খুন করলে অপরাধ হয়, কিন্তু পুলিশের সঙ্গে সংঘর্ষ বাঁধালে, গোলমাল পাকালে সেখানে বোমা ছুঁড়লে পুলিশ কি করবে? ওঁরা নিজেদের মধ্যে যখন মিটিং করেন, এসপ্ল্যানেড ইস্টে ওঁদের নিজেদের মিটিংয়ে ওঁদেরই আর এক দল গিয়ে বোমা ছুঁড়ে দিয়েছিল।

পুলিশের বিরুদ্ধে অভিযোগ আছে করুন, কিন্তু আপনারা শান্তি ভঙ্গ করতে যাবেন—পুলিশ ঠেকাবে না সেটা তো হবে না। আগামীকাল ধর্মঘট ডেকেছেন, কিন্তু লোকে সেই ধর্মঘটে যাবে না। তবে ঐ ধর্মঘটকে কেন্দ্র করে যদি কেউ গোলমাল পাকাতে চায় পুলিশ কি চুপচাপ বসে থাকবে? পুলিশের কাজ হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনের উপর আক্রমণ না করা, পুলিশের কাজ হচ্ছে গণতান্ত্রিক আন্দোলন যাতে বিকশিত হতে পারে তার জন্য সাহায্য। করা। কিন্তু শান্তি ভঙ্গ করা, বোমা মারা—এগুলো তারা সহ্য করবে না। কাজেই যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাব উত্থাপন করাই উচিত হয়নি। আমি এই প্রস্তাবের সবটারই বিরোধিতা করি। ওরা যে দাবি করেছেন তার কোনও অর্থ নেই। সৌগতবাবু বলেছেন, 'কেন গুলি চলেছে?' তিনি বলেছেন, 'জনপ্রিয়তা কমেছে বামফ্রন্ট সরকারের।' কিন্তু সেদিনও তো নির্বাচন হয়ে গেল অ্যাসেম্বলির, পার্লামেন্টের, পঞ্চায়েতের এবং মিউনিসিপ্যালিটির যার সব কয়টিতেই ওরা হেরে গেছেন। ওরা হেরেছেন মানে কি বামফ্রন্ট সরকারের জনপ্রিয়তা কমেছে? আমি বলতে পারি, আবার নির্বাচন হচ্ছে পার্লামেন্টের; তাতেই আবার জনপ্রিয়তার পরীক্ষা হবে। ভারতবর্ষের কথা ছেড়ে দিন, পশ্চিমবঙ্গে আবার যে লোকসভার নির্বাচন হবে এবং যা কয়েক মাসের মধ্যেই হবে সেই নির্বাচনে আবার আপনারা পরাজিত হবেন। সেই সময় আবার বলবেন যে, বামফ্রন্টের জনপ্রিয়তা কমে যাচ্ছে। সেজন্য আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি এবং ওদের কাছে আবেদন করছি, আগামীকালের ধর্মঘটে গোলমাল পাকাবার চেষ্টা করবেন না, ধর্মঘট করে জনগণের সঙ্গে খেলা করবেন না। সেটা বামফ্রন্ট সরকার সহ্য করবে না, পুলিশ সহ্য করবে না। সেজন্যই বলছি, এই প্রস্তাব তুলে নিন, নাহলে যা হবার তাই হবে। এই বলে শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ স্পিকার স্যার, পুলিশের ব্রুটালিটি এবং ফায়ারিং সম্বন্ধে যে মোশনটা এসেছে আমি তাকে সমর্থন করে বক্তব্য রাখব। স্যার, গত দুই বছর ধরে দেখতে পাচ্ছি, পুলিশকে বামফ্রন্ট সরকার এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টি নির্দেশ দিচ্ছে যে, লাঠি নয়, গুলি চালাবে। কারণ আজকাল আর লাঠি চার্জের কথা শোনা যাচ্ছে না, ডাইরেক্ট ফায়ারিং হচ্ছে, মানুষকে হত্যা করা হচ্ছে। গত ৩১শে আগস্ট রাণী রাসমনি এভিনিউর উপর ১১ পার্টি জোটের সমাবেশে মাধাই হালদার নামক এক যুবককে পুলিশ বুকে গুলি করে মেরেছিল। তার আগে ১লা এপ্রিল হাওড়া ব্রিজের উপর বিমলা দে-কে গুলি করে মারা হল। তার দাবি কি ছিল? বাস-ট্রামের ভাড়া বাড়াবার বিরোধিতা করেছিলেন তিনি।

[1-30—1-40 P.M.]

তাদের উপর গুলি চালানো হয়। তারাতলায় রঘুনন্দন দেওয়ারি যুব কংগ্রেস কর্মী তাকে খুন করা হল। সে রাস্তায় নেমে আন্দোলন করছিল, লাঠিচার্জ হয়নি, ব্লাঙ্ক ফায়ারিং হয়নি একেবারে তার বুকে পুলিশ গুলি মেরেছে। আমরা তার আগে দেখেছি শান্তিপুরে কৃষকরা জল চাইছিল, পাম্প চালানোর জন্য বিদ্যুৎ পাচ্ছিল না, বিদ্যুৎ না দিয়ে কৃষকদের গুলি করে মারা হয়েছে। গৌরীপুর জুটমিলে দু'জন মজদুরকে খুন করা হয়েছে। আপনাদের সরকার ডেমোক্রেটিক আন্দোলনের উপর গুলি চালাচ্ছে আর বলছেন যে কংগ্রেস পুলিশের উপর বোমা মারছে। কয়েক মাস আগে আপনাদের গুণ্ডাবাহিনী আমাদের সুব্রত মুখার্জি এবং মমতা ব্যানার্জির উপর আক্রমণ করল। ১৬ই আগস্ট বন্‌ধে মিছিল নিয়ে তাঁরা যাচ্ছিলেন, আপনাদের ওই সি. পি. এম. গুণ্ডারা বন্দুক নিয়ে তাদের উপর হামলা করল। পুলিশের হাতে রিভলবার, রাইফেল সব কিছু ছিল, পুলিশের সামনে তাঁদের উপর আক্রমণ করা হল। সেই ক্ষেত্রে পুলিশ গুলি চালায়নি, কোনও গুণ্ডাকে পুলিশ আটকায়নি। সেই ঘটনার পরিপ্রেক্ষিতে মমতা ব্যানার্জিকে তিন মাস হাসপাতালে থাকতে হল এবং সুব্রত মুখার্জির হাত ভেঙে গেল। সমস্ত ডেমোক্রেটিক আন্দোলনের উপর যে সরকার গুলি চালাচ্ছে সেই সরকার আবার নিজেদের জনগণের সরকার বলে দাবি করে। কিন্তু জনগণের সমর্থন আর তাদের পিছনে নেই, ওঁরা স্টালিনিস্ট কায়দায় পুলিশ দিয়ে আন্দোলন ভেঙে দিচ্ছেন। মানুষকে গুলি দেখিয়ে আন্দোলন থামিয়ে দেওয়া হচ্ছে। এই তো সেদিন রাজাবাজারে যে ঘটনা ঘটল সেই পরিপ্রেক্ষিতে লক্ষ্মীবাবু বললেন যে পুলিশের উপর বোমা ছোঁড়া হয়েছে বলে পুলিশ গুলি চালাতে বাধ্য হয়েছে। মিথ্যা কথা। সেখানকার মানুষ পটকা, চকলেট বোমা যেগুলি কালিপূজা বা অন্য সময় ফাটানো হয় সেই জিনিস ছোঁড়া হয়েছিল। তার ভয়ে পুলিশ গুলি ছুঁড়েছে। এই রকম ট্রেনিং পুলিশের যে তারা কালি পটকা, চকলেট বোম চিনতে পারে না? এই সমস্ত ভয়ে পুলিশ গুলি চালাল? আগে আমরা দেখেছি সিনিয়র অফিসার অর্ডার দিত গুলি চালানোর কিন্তু এখন একজন সাব--ইন্সপেক্টর গুলি চালানোর অর্ডার দিচ্ছে। এখন দেখছি কনস্টেবলদের হাতে রাইফেল দেওয়া হয়েছে। সেখানকার মানুষের একটা ডিমান্ড ছিল, তারা বলেছিল মেয়রকে ডাকুন, তাদের ডিমান্ড ছিল কাউন্সিলারকে ডাকুন আমরা কথা বলব। কিন্তু তাদের ডিমান্ড মেটানো হয়নি। তারজন্য তারা বোমা ফাটিয়েছে, পটকা ফাটিয়েছে। তার জন্য পুলিশ গুলি চালিয়েছে এবং তাতে ৫ জন মারা গেছে। আজকে ওঁনারা পশ্চিমবাংলার জনগণের সমর্থন হারিয়েছেন, জনগণের সমর্থন আর তাঁদের পেছনে নেই তাই ওঁরা গুলি চালাচ্ছে। পুলিশের মধ্যে নতুন নতুন কনস্টেবল ভর্তি করে তাদের বলা হচ্ছে যেখানে দেখবে বামফ্রন্ট সরকারের বিরোধিতা করা হচ্ছে, গণতান্ত্রিক আন্দোলন করছে তাদের গুলি করে মেরে দাও। তাহলে আর মানুষ কোনও আন্দোলনে নামবে না। আপনারা জেনে রাখুন যে রক্তগুলি পড়ছে তার ভবিষ্যৎ কি হবে। স্যার, আপনাকে একটা কবিতা বলি—

जुल्म पे जुल्म करता हैं तो मिट जाता हैं।
खुन फिर खुन हैं टपकने पे जम जाता हैं॥

আজকে যে রক্তগুলি জমিতে পড়ছে সেই রক্তগুলি যে আপনারা শোষণ করছেন ১৪ বছর ধরে একদিন আসবে যেদিন রাইটার্স বিল্ডিংস থেকে, এই বিধানসভা থেকে জনগণ আপনাদের তাড়িয়ে দেবে। তখনই আপনারা বুঝতে পারবেন পুলিশের গুলি আপনাদের কি রং দিচ্ছে, কিভাবে মানুষকে বদলে দিচ্ছে। পুলিশের হাতে বন্দুক আছে কিন্তু মানুষের হাতে বন্দুক নেই, এইভাবে মানুষ পুলিশকে মোকাবিলা করতে পারবে না কিন্তু ব্যালট বাক্সের মাধ্যমে সেটা বুঝিয়ে দেবে। যে সমস্ত যুবক মারা গেছে তাদের বাড়িতে যান, গিয়ে দেখে আসুন এবং তাদের পরিবারে গিয়ে জিজ্ঞাসা করে আসুন তাদের কি অবস্থা। আপনারা গুলি লাঠি দিয়ে এই সরকার বেশি দিন চালাতে পারবেন না, মানুষ রাস্তায় আসবে এবং আপনাদের ছুঁড়ে ফেলে দেবে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে মোশন নিয়ে এসেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলব। আজকে যে মোশন ওঁরা এনেছেন সেই মোশন আনার তাঁদের কোনও অধিকার আছে কিনা আমার জিজ্ঞাস্য। কারণ আজকে এই যে ভারতবর্ষে রাজনৈতিক অস্থিরতা, সাংবিধানিক সঙ্কট সৃষ্টি হয়েছে সেই সঙ্কটের জন্য দায়ী কে? আজকে ভারতবর্ষে বার বার যে নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে জাতীয় সংহতি নষ্ট হয়েছে তার জন্য দায়ী কে? আজকে সারা দেশে কি ঘটনা ঘটছে? তাঁরা যে ভূমিকা পালন করছে আইন-শৃঙ্খলার ব্যাপারে সেটা তো সবাই জানে। তাঁরাই আজকে বিধানসভায় আইন-শৃঙ্খলার প্রশ্নে মোশন নিয়ে এসেছেন!

আমি বলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই পুলিশ, যাকে ওরা এই ঘটনার জন্য দায়ী করছে তাদের ওরা ইংরেজের পরে উত্তরাধিকার সূত্রে ব্যবহার করেছে—পুলিশবাহিনীকে কংগ্রেস সাধারণ মানুষের উপর নির্যাতন করবার জন্য ব্যবহার করেছে। পুলিশবাহিনীকে ওরা ব্যবহার করেছে মুষ্ঠিমেয় কিছু মানুষ যারা দীর্ঘদিন ধরে ভারতবর্ষের মানুষকে শোষণ, উৎপীড়ন ও নির্যাতন চালিয়ে আসছিল তাদের স্বার্থ রক্ষা করবার জন্য। ঐ সমস্ত মুষ্ঠিমেয় মানুষের স্বার্থ রক্ষা করবার জন্য এই পুলিশবাহিনীকে সংগঠিতভাবে যারা স্বাধীনতার সময় থেকে কাজে লাগিয়ে এসেছে তারা আজকে এই প্রশ্ন তুলছে। আমরা যারা বামপন্থী রাজনীতিতে বিশ্বাস করি, আমরা যে কোনওভাবে মানুষের উপরে গুলি মারাকে, গুলি মেরে মানুষকে হত্যা করাকে এবং মানুষকে নির্যাতন করাকে নিন্দা করি। ১৯৫১ সালের কথা আমরা ভুলে যাইনি। সেদিন কুচবিহার শহরের বুকে গুলি চালিয়ে পাঁচজনকে হত্যা করা হয়েছিল। সেদিনের যে মিছিল সংগঠিত হয়েছিল, সেই মিছিলে আমরা ছিলাম, সুতরাং আমরা সেই ঘটনাকে এখনও ভুলে যাইনি। ১৯৫৯ সালে কলকাতার বুকে খাদ্যের দাবিতে মিছিল হয়েছিল, হাজার হাজার মানুষ সেদিনকার সেই ভুখা মিছিলে অংশ নিয়েছিল। পুলিশ সেদিন সেই মিছিলের উপরে গুলি চালিয়েছিল এবং ৮০ জন মানুষকে হত্যা করেছিল। সেদিনের সেই মিছিলে আমরা ছিলাম। আমরা সেদিনের কথা ভুলে যাইনি। সেদিন আমাদের সেই মিছিলের উপরে ঘোড়া চালিয়ে দেওয়া হয়েছিল এবং নির্মমভাবে মানুষকে হত্যা করা হয়েছিল। গোটা ভারতবর্ষের আইন-শৃঙ্খলার অবস্থা আজকে কি এবং বামফ্রন্টের আমলে আমাদের পশ্চিমবঙ্গের অবস্থা কি তা যদি আমরা আলোচনা করি তাহলে দেখব—আমার কাছে হিসাব আছে—সেদিনে, ১৯৮৮ সালে পার্লামেন্টে একটা হিসাব দেওয়া হয়েছিল, তখন বলা হয়েছিল যে দিল্লির বুকে

*সবচেয়ে বেশি নারী ধর্ষণ এবং নারী নির্যাতন হয়েছে। শুধু তাই নয়, গোটা ভারতবর্ষের* প্রেক্ষাপটে নারীদের নিরাপত্তা দিল্লি মহানগরীতে নেই। ১৯৯০ সালে নারী নিগ্রহের সংখ্যা ১৫৯ থেকে বৃদ্ধি পেয়ে ১৭৬ দাঁড়িয়েছিল। নারী ধর্ষণের সংখ্যা ১৬১ থেকে বৃদ্ধি পেয়ে ১৭৯তে দাঁড়িয়েছিল। শাশুড়ির তরফে নৃশংস হত্যা ৩৩৬ থেকে বৃদ্ধি পেয়ে ৩৪১ দাঁড়িয়েছিল। পণজনিত মৃত্যুর সংখ্যা ১০৯ থেকে বৃদ্ধি পেয়ে ১১৬তে দাঁড়িয়েছিল। গোটা ভারতবর্ষের প্রেক্ষাপটে আজকে অবস্থাটা কি তা যদি আলোচনা না করেন তাহলে সমস্ত আলোচনাটাই ব্যর্থ হয়ে যাবে। পার্লামেন্টে হিসাব দেওয়া হয়েছে যে ১৯৮৮ সালে অপরাধের ক্ষেত্রে মহারাষ্ট্র শীর্ষস্থানে রয়েছে। সেখানে আমরা দেখছি অপরাধমূলক ঘটনা ঘটেছে এক লক্ষ ৮৩ হাজার ৩৫৭টি। সেই বছরে অপরাধ যা ছিল—ক্রাইম অব ইন্ডিয়াতে যেটা লেখা আছে—তারমধ্যে মহারাষ্ট্র হচ্ছে শীর্ষস্থানে যেটি একটি কংগ্রেস শাসিত রাজ্য। সারা ভারতবর্ষে যে ঘটনা ঘটছে তার সঙ্গে আমাদের এই পশ্চিমবঙ্গে যে ঘটনা ঘটছে তার তুলনা আপনারা যদি করেন তাহলে দেখবেন—আমরা পুলিশের যে কোনও ধরনের অত্যাচার ও নির্যাতনের নিন্দা করি—এখানে পরিমাণ অনেক কম। কিন্তু এখানে পুলিশের অত্যাচার ও আইন-শৃঙ্খলার ভয়াবহতার কথা বলে আপনারা মানুষকে বিভ্রান্ত করবেন না। যারা ইংরেজদের কাছ থেকে ক্ষমতা পেয়ে শাসন ব্যবস্থাকে বজায় রাখতে পুলিশকে বারে বারে ব্যবহার করে এসেছে তাদের মুখে আজকে একথা শোভা পায় না। আমরা জানি, পুলিশের পূর্বেকার যে চরিত্র সেই চরিত্রের পরিবর্তন আমরা করতে পারিনি, তাদের আমরা এখনও মানুষের বন্ধু হিসাবে দাঁড় করাতে পারিনি। আমরা বামপন্থায় বিশ্বাসী, আমরা পুলিশের নির্যাতন তথা যে কোনও হত্যাকাণ্ডেরই নিন্দা করি। এবারে আমি কংগ্রেস শাসিত কয়েকটি রাজ্যে খুন-জখমের হিসাব দিচ্ছি। উত্তরপ্রদেশে ঘটেছে ৬,২৮৫টি, বিহারে ৩,১৭২টি এবং পশ্চিমবঙ্গে হয়েছে ১৪৭২টি। দিল্লির বুকে ১৯৮৪ সালের ২রা ফেব্রুয়ারিতে মাত্র দেড়দিনে তিন হাজার শিখকে হত্যা করা হয়েছিল। আপনারা এখানে সাম্প্রদায়িকতার কথা বলেন? আজকে গোটা ভারতবর্ষে কি অবস্থা সৃষ্টি হয়েছে? আজকে ভারতবর্ষে আপনারা একটা রাজনৈতিক সঙ্কট সৃষ্টি করেছেন। ভারতবর্ষের বুকে আজকে যে অবস্থা সৃষ্টি হয়েছে, সেই ক্ষেত্রে আপনারা কি আপনাদের ভূমিকা যথাযথভাবে পালন করেছেন? আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। গোটা ভারতবর্ষে সাম্প্রদায়িক সম্প্রীতির বিরুদ্ধে আপনারাই সঙ্কট সৃষ্টি করেছেন। তাই আপনাদের কোনও অধিকার নেই এই বিধানসভার চত্বরে এই ধরনের মোশন আনার। আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে নারী নির্যাতনের ব্যাপারে আজ গোটা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে, বিশেষ করে দিল্লিতে যে ধরনের নারী নির্যাতনের ঘটনা ঘটছে, আমি দিল্লিতে গিয়েছিলাম, দেখেছি কি ধরনের ঘটনা ঘটছে, আপনাদের এই ধরনের মোশন আনার কোনও অধিকার নেই। আমরা বানতলা, বিরাটিতে যে ঘটনা ঘটেছে তার নিন্দা করেছিলাম এবং ভবিষ্যতে এই ধরনের ঘটনা ঘটলে নিশ্চয়ই তার নিন্দা করব, যেখানে সাধারণ মানুষের উপরে নির্যাতনের ঘটনা ঘটবে তার নিন্দা করব। কিন্তু এই ধরনের মোশন আনার অধিকার কংগ্রেস দলের নেই। আজকের দিনে ভারতবর্ষে এই কংগ্রেস দলই রাজনৈতিক সঙ্কট সৃষ্টি করেছে, যারা এই কাজ করেছে, তারা আজ এখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন নিয়ে কথা বলছে। আপনারা আজকে গোটা বিশ্বের কাছে ভারতবর্ষকে হাস্যাস্পদ করে তুলেছেন। তাই আপনাদের কোনও অধিকার নেই এই বিধানসভার চত্বরে এই ধরনের মোশন আনার। তাই আমি এর সম্পূর্ণ বিরোধিতা করছি।

[1-40—1-50 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের গুলি চালনার সম্পর্কে যে প্রস্তাব এসেছে সেই ব্যাপারে প্রশ্ন হচ্ছে কোনও প্রজাতন্ত্রী সমাজ ব্যবস্থায় পুলিশের ভূমিকা কি হওয়া উচিত ছিল, এবং সেটার ব্যাপারে পুলিশের ভূমিকা যদি এই হওয়া উচিত হয় দুর্বৃত্তের শাসন এবং চোর, গুণ্ডা, বদমাইশকে শাসন করা তাহলে জনগণ পুলিশের উপর আস্থা রাখতে পারে। কিন্তু আমরা সেখানে কি দেখছি—এটা তো অস্বীকার করে লাভ নেই—বিগত কয়েক বছর ধরে চুরি, ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ এই ধরনের ঘটনা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। পুলিশ সমাজবিরোধীদের মোকাবিলা করার টেকনিক বোধহয় হারিয়ে ফেলেছে। আজকে পুলিশের এই গুলি চালনার বিরুদ্ধে আমাদের বলা দরকার, কারণ পুলিশ নির্বিচারে গুলি চালিয়ে যাচ্ছে। কংগ্রেস সরকারের আমলে খাদ্য আন্দোলনের সময় ৫৯ সালে পুলিশের গুলি চালনার জন্য যে অবস্থা সৃষ্টি হয়েছিল সেটা যদি দুর্ভাগ্য হয়ে থাকে তাহলে সেই পুলিশ বামফ্রন্টের আমলে যদি গুলি চালায় তাহলে সেটা সঠিক হয়ে যায়। কংগ্রেস সরকারের আমলে গুলি চালনা যদি হারাম হয়ে থাকে তাহলে বামফ্রন্ট আমলে এই নির্বিচারে গুলি চালনাটা হারাম হয়ে যায় না। ডিরেক্টার জেনারেল অফ পুলিশ অরুণ প্রকাশ মুখার্জি সি. বি. আই.-র ডিরেক্টার জেনারেল, তাঁকে দিল্লি থেকে এখানে নিয়ে আসা হল, তিনি এখানে এসে পুলিশ সম্পর্কে যে মন্তব্য করেছেন সেটা হচ্ছে পুলিশ বোধ হয় সমাজ বিরোধীদের মোকাবিলা করার টেকনিক ভুলে গিয়েছে। এখানকার পুলিশের অবস্থা যে কি তা তো বলার নয় মাত্র তিনজন লোক পুরুলিয়াতে এসেছিলেন, তখন সমস্ত বাংলার পুলিশ সেখানে গিয়েছিল এই তিনজনকে মোকাবিলা করতে। কিন্তু বাংলার পুলিশ ল্যাজেগোবরে হয়ে গিয়েছিল। এই তিনজন লোক কোথা থেকে এল রিভলবার নিয়ে সেটা তারা ধরতে পারল না, সত্যিই লজ্জার কথা আজকে পুলিশ কোথায় এসে দাঁড়িয়েছে। আজকে পুলিশের উপর মানুষের আশা নেই কিন্তু পুলিশ কি প্রভোক হতে পারে, পুলিশ তো সেটাকে সুকৌশলে এড়িয়ে যেতে পারে। বুদ্ধদেববাবু কালকে কলিন্স স্ট্রিটের বেআইনি বাড়ি নিয়ে বলছিলেন—তিনি এই বেআইনি ভেঙে পড়া বাড়ি নিয়ে তার দায়িত্ব স্বীকার করে নিয়েছেন। তারপর রাজাবাজারে পুলিশ যেভাবে গুলি চালাল এটা তো লজ্জার কথা এতে তো বামফ্রন্টের মুখ উজ্জ্বল হবে না। সুজাপুরে কয়েকদিন আগে গুলি চলল সেখানে একটা স্ট্রিট অ্যাক্সিডেন্টকে কেন্দ্র করে এতে মানুষ প্রভোকেশন হতে পারে, আমরা সেখানে বাড়ি বাড়ি ঘুরেছি, সেখানে পুলিশ যদি সুকৌশল হত তাহলে আপনাদের বদনাম হত না। আজকে রাজাবাজারে গুলি চালানো এবং গুলি দিয়ে জনগণের যে দাবি আন্দোলন তাঁকে যদি মনে করেন স্তব্ধ করে দেবেন তাহলে বলব আপনাদের মনে করা উচিত সেই পুলিশের গুলি চালনাকে কেন্দ্র করে যে দেওয়াল লিখন হয়েছিল তা আপনাদের পড়া উচিত। কংগ্রেস সরকারের যদি গুলি চালনার জন্য পতন হয়ে থাকে—আজকে যেহেতু আপনারা গুড মেজরিটিতে আছেন—তাহলে আপনারা মনে রেখে দেবেন আপনারা ভুল পদক্ষেপ নিচ্ছেন, আপনারা দেওয়াল লিখন পড়তে পারছেন না।

এই প্রস্তাব এবং দেবপ্রসাদবাবু যে সংশোধনী দিয়েছেন তাকে সমর্থন করছি। সুজাপুরের

গুলি চালানোর ব্যাপারে যোগাযোগ করা উচিত ছিল। সেই জায়গায় আমি সমর্থন করছি। এটাতে দূর বলবার কোনও ব্যাপার নয়। হাওড়াতে পুলিশ যে ভূমিকা নিয়েছিল সেটা যথার্থ ভূমিকা। সুজাপুরের ব্যাপারে কোনও যুক্তি খুঁজে পাচ্ছি না। অন্যান্য জায়গায় গুলি চালানোর ব্যাপারেও কোনও যুক্তি খুঁজে পাচ্ছি না। আমি দাবি করছি সরকারপক্ষ এই ব্যাপারটাকে নিরপেক্ষ দৃষ্টিতে দেখবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্য সুব্রতবাবু যে পুলিশের গুলি চালনা সম্পর্কে যে প্রস্তাব এই হাউসে এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করে বলতে চাই—আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিকে কালিমালিপ্ত করবার জন্য কংগ্রেস, বি. জে. পি., সমাজবিরোধীরা, অসাধু প্রোমোটার, ব্যবসায়ী, কিছু কলকারখানার মালিক চক্রান্ত করে তারা পুলিশকে প্ররোচিত করে গুলি চালিয়ে মানুষ খুন করবার উদ্দেশ্যে এবং খুনের রাজনীতির উদ্দেশ্যে তিনি এই প্রস্তাব এনেছেন। তাই আমি এর সম্পূর্ণ বিরোধিতা করছি। আমরা দেখছি কংগ্রেসি বন্ধুরা সহ্য করতে পারছেন না—পশ্চিমবাংলায় শান্তিরক্ষার ব্যাপারে এবং আইন-শৃঙ্খলার ব্যাপারে। কারণ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের মধ্যে পশ্চিমবাংলা একটা ভাল জায়গায় অবস্থান করছে। এই সময় এই প্রস্তাব এনে পশ্চিমবাংলার ভাবমূর্তিকে কালিমালিপ্ত করবার চেষ্টা হচ্ছে। তাই আমি আবেদন করব, এই চক্রান্ত ব্যর্থ করতে হলে আমাদের ভাবতে হবে এবং দেখতে হবে যে, কোথাও কোথাও পুলিশ একসেস হচ্ছে কিনা? এই ব্যাপারে জনগণের সহযোগিতায় কংগ্রেসের চক্রান্তকে ব্যর্থ করতে হবে। তাই আমি এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি। কারণ ওঁরা নিজের দলের লোক, চণ্ডী মিত্রকে খুন করেছিল। নুরুল ইসলামকে হত্যা করেছিল। গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ গুলি চালাবে না। এই কথা বলা আছে। কিন্তু পুলিশকে মারলে, পুলিশ তো আর রসগোল্লা ছুঁড়বে না। স্লাইটেস্ট প্রোভোকেশন মানেটা বুঝতে পারলাম না। পুলিশকে ইট মারলে স্লাইটেস্ট আর বোম মারলে মেজর—কোনটা স্লাইটেস্ট আর কোনটা মেজর সেটা জানা নেই। পুলিশ তো শান্তিরক্ষার জন্য আছে। যদি কোথাও গণ্ডগোল হয় তবে নিশ্চয় পুলিশ সমর্থন করবে না। পুলিশকে মারলে, গণ্ডগোল করলে পুলিশ তো গুলি চালাবেই। আমরা ৩৯ সালে মিছিল করেছি, আমি একবার ম্যাজিস্ট্রেটের কাঁচের টেবিল ভেঙে ছিলাম। স্লাইটেস্টই হোক আর মেজরই হোক, পুলিশকে আত্মরক্ষার জন্য গুলি চালাতেই হবে। তবে আমরা গুলি চালানো সমর্থন করি না। তবে পুলিশের উচিত পায়ের দিকে গুলি করা মাথার দিকে নয়। সব সময় বন্দুকের নল ঠিক জায়গায় রাখা যায় না। রাজাবাজারে টাকা দিয়ে ঘর ভাড়া দিয়েছে, সেখানে ভাঙতে গেলেও বিপদ আবার না ভাঙতে পারলে বলবে ভাঙতে পারল না। ঘর ভাঙার হলে ভাঙতে হবে। সুতরাং এই প্রস্তাব সুব্রতবাবুর আনা উচিত নয়। যখন গুলি চলত তখন সুব্রতবাবু জন্ম নেয়নি। অতএব, এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না।

[1-50—2-00 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মিঃ স্পিকার স্যার, সুব্রতবাবু এবং আরও কয়েকজন যে প্রস্তাব আজ এখানে উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। ওরা বলেছেন পুলিশ বিনা প্ররোচনায় কয়েকটা জায়গায় গুলি চালিয়েছে এবং তার কয়েকটা উদাহরণ তারা এখানে উপস্থাপিত করেছেন। আমি ঐ ঘটনাগুলো সম্পর্কে সংক্ষেপে কিছু বলতে চাই। বাগুইহাটিতে অবস্থা কেমন ছিল সেই ঘটনা আমাদের একজন মাননীয় সদস্য বলেছেন। সেখানকার ঘটনা হল, সেখানে বিদ্যুৎ সংযোগ দেবার জন্য বিদ্যুৎ দপ্তরের ইঞ্জিনিয়ার, অফিসার, টেকনিসিয়ানরা সেখানে গিয়েছিল। কিন্তু কংগ্রেস পার্টির পক্ষ থেকে সেখানে যাতে বিদ্যুৎ সংযোগ না হতে পারে তার জন্য পরিকল্পিতভাবে বাধা সৃষ্টি করে আসছিল। সেটা এস. ই. বি. এলাকা হবে, না সি. ই. এস. সি. এলাকা হবে সেই নিয়ে ওখানে ওরা গণ্ডগোল পাকাচ্ছিল। যখন বিদ্যুৎ সংযোগ হল তখন কয়েকদিন ওখানে লোডশেডিং চলছিল। পুজোর সময় হল তখন কয়েকদিন ওখানে লোডশেডিং চলছিল। পুজোর সময় তখন ওরা ওখানে গণ্ডগোল শুরু করে দিল এবং পুলিশের ওপর নির্বিচারে ইট মারতে লাগল—জানি না, এই ইট মারাকে ওরা আর্মস বলবে কিনা—সেখানে বাস ভাঙচুর করা হল এবং অনেক বাসের ওপর ইট ছোড়া হল। আমার বেলেঘাটা এলাকার একটি ছেলে বাসে করে সেদিন ওখান দিয়ে আসছিল, সে ইটের আঘাতে নির্মমভাবে আহত হল। তারপর সেখানে পুলিশের রাইফেল কাড়ার চেষ্টা হল। তাহলে এগুলো কি প্ররোচনা নয়? এই গেল বাগুইহাটির ঘটনা। এবার আসি আমতলার ঘটনায়। আমতলায় ডাকাতির বিরুদ্ধে মানুষের ক্ষোভ ছিল এবং স্বভাবতই মানুষ সেখানে পথ অবরোধ করেছিল। যখন পুলিশ সেখানে যায় তখন তারা সেখান থেকে চলে যায়। কিন্তু কংগ্রেস নেতারা এটা মেনে নিলেন না, তারা চেয়েছিলেন অন্য রকম ঘটনা সেখানে ঘটাতে এবং সেই কাজটা তারা পরের দিন শুরু করল। পরের দিন সেখানে দুটো পুলিশের গাড়ি জ্বালিয়ে দেওয়া হল, সি. আই.এর মাথায় হেলমেট ছিল বলে তিনি সেদিন বেঁচে গেছেন, নইলে মারা যেত, এস. ডি. ও. মারা যেত। আমাদের শ্রদ্ধেয় নেতা সত্যদা বলেছেন কেমন করে ওরা প্রোভোকেশন দিয়েছিল। পুলিশ সেখানে প্রথমে টিয়ার গ্যাস ছুঁড়েছিল, তারপর শূন্যে গুলি ছুঁড়েছিল, তারপর গুলি চালিয়েছিল। রঘুনন্দন আপনাদের দলের লোক কি না সে ব্যাপারে আমার সন্দেহ আছে। এবার আসি সাঁইথিয়ার ঘটনায়—সাঁইথিয়ায় থানা ভাঙচুর করা হল, থানার সামনে পুলিশের গাড়ি পুড়িয়ে দেওয়া হল, তারপর পুলিশ সেখানে গুলি চালাতে বাধ্য হল। ওরা কোনও একটা ঘটনা ঘটলেই বিচার--বিভাগীয় তদন্ত চায়। মিঃ স্পিকার স্যার, আমি ওদের মনে করিয়ে দেব এবং আমার পর যিনি বলবেন তিনি একসময় পুলিশমন্ত্রী ছিলেন। ডাক্তার বিধানচন্দ্র রায়ের আমল থেকে শুরু করে তাদের আমলের শেষ পর্যন্ত তারা কটা জায়গায় বিচারবিভাগীয় তদন্ত করেছেন? একমাত্র কোচবিহার ছাড়া আর কোথাও হয়নি। ইতিহাস আমি পড়েছি, ইতিহাস আমি জানি এবং ইতিহাস থেকেই আমি জানাতে চাই আপনাদের। আপনারা এটা ভাল করে জেনে নিন আপনাদের আমলে একবার একমাত্র বিচার বিভাগীয় তদন্ত বসেছিল, কিন্তু সেই রিপোর্ট কোনও দিন সূর্যের মুখ দেখেনি। আমি সুব্রতবাবুকে জিজ্ঞাসা করতে চাই, আপনার আমলে কটা বিচার-বিভাগীয় তদন্ত হয়েছিল। আপনাদের

আমলে আপনারা বিচারবিভাগীয় তদন্ত করেননি, কিন্তু আমাদের আমলে আমরা ১৪-১৫টা বিচার-বিভাগীয় কমিশন করেছি এবং সেসব ফল প্রকাশ হয়েছে এবং সেখানে সেই রিপোর্ট অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে।

প্রশাসনিক স্তরে তদন্ত করলে যদি যথেষ্ট তথ্য পাওয়ার সময় এবং ব্যবস্থা যদি নেওয়া যায় তাহলে প্রশাসনিক তদন্ত হবে, যদি প্রশাসনিক তদন্তের মধ্য দিয়ে সরাসরি তথ্য না আসে তখনই বিচারবিভাগীয় তদন্তের প্রশ্ন আসে। আমরা কোনও বিষয় ধামাচাপ দিতে চাই না। রাজাবাজারের যে ঘটনা উল্লেখ করেছেন আমি তা উল্লেখ করতে চাই না, কারণ, এখানে ২ দিন ধরে এই সম্বন্ধে আলোচনা হয়েছে। আপনারা বলবেন বেআইনি বাড়ি ভাঙা, যখন বেআইনি বাড়ি ভাঙা হবে তখন বলবেন বাড়ি ভাঙা হল কেন? তারপর আপনারা পুলিশের উপর বোমা মারবেন। বাস কর্মীদের যে সংগঠন, অজিত সাহা বাস কর্মী অ্যাশোসিয়েশনের সভাপতি, তাঁরা বার বার আমাকে এসে বললেন বাস ভাড়া না বাড়ালে স্ট্রাইক। সৌগতবাবু ট্যাক্সি ভাড়া বৃদ্ধির জন্য বললেন, আর যখন ভাড়া বাড়িয়ে দেওয়া হল তখন বললেন ভাড়া বাড়ানো হল কেন? এক অঙ্গে কত রূপ এঁদের, দু'মুখো সাপ এঁরা এবং এঁরা ভাবছেন যে এইভাবে বুঝি এঁরা মানুষকে খানিকটা বিভ্রান্ত করতে পারবেন। আমরা বার বার বলেছি আমাদের সরকারের পক্ষ থেকে গণতান্ত্রিক আন্দোলনে আমরা গুলি চালাব না, পুলিশ দমন নীতি পরিচালনা করবে না। কিন্তু কংগ্রেস গণতন্ত্রের সাথে যা করছে তাতে তন্ত্র সাধনা এঁরা চান গোটা পশ্চিমবঙ্গে যেমন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে পাঞ্জাবে, কাশ্মীরে আসামে আগুন জ্বালাতে চাচ্ছেন। আমরা পশ্চিমবঙ্গে আগুন জ্বালাতে দেব না। এঁরা ভাবছেন গুলি চালিয়ে একটা লোক মারা গেলেই হয়ে যায়। নুরুল ইসলাম মারা গিয়েছিলেন, তাঁর হাতে বোমা ছিল না, খাদ্যের লাইনে নিরস্ত্রভাবে তিনি ছিলেন, ফলে গোটা পশ্চিমবঙ্গে আগুন জ্বলেছিল, একটা স্ফুলিঙ্গ থেকে দাবানল হয়েছিল। পশ্চিমবঙ্গের মানুষ অনেক বোঝে। এস. ইউ. সি.র দেবপ্রসাদ সরকার একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন, সেই অ্যামেন্ডমেন্টে খানিকটা কংগ্রেস খানিকটা বামপন্থী উভয়কে দোষারোপ করেছেন, কিন্তু মূল কথা বলেছেন কংগ্রেসের সঙ্গে একই সুরে। আমরা ওঁর প্রত্যাখান করছি। ওঁর প্রস্তাব হচ্ছে—'আমি না হব সতী, না হব অসতী, তবুও হব পতি, কংগ্রেস ছাড়ব না।' সৌগতবাবু উদ্বেগ প্রকাশ করলেন যে কাউন্সিলর জহর গুপ্ত মার খেয়েছেন, মানুষকে বোঝাতে গিয়ে যদি মার খেতে হয় মার খাব, তবুও মানুষকে বোঝাতে চেষ্টা করব। দার্জিলিঙে ১৫০জন, আসামে ৪২ জন খুন হয়ে গেছে, আমরা খুন হয়েছি, আহত হয়েছি, কিন্তু আমরা জানি মানুষকে আমরা বোঝাতে পারব, মানুষের সঙ্গে থাকতে পারব। দার্জিলিঙের পাহাড়ী অঞ্চলে কংগ্রেস জি. এন. এল. এফ. এর কাছ থেকে একজন এম. পি. চেয়ে পাননি এই হচ্ছে কংগ্রেসের অবস্থা, আর দার্জিলিঙের পাহাড়ী অঞ্চলে বামপন্থীরা সেটা পেরেছে। কাজেই সাম্প্রদায়িক ঘটনায় আমরা বিচলিত হই না, আমরা সঠিক পথে চলি। ধন্যবাদ।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলা সংক্রান্ত ব্যাপারে যে মোশন আমরা নিয়ে এসেছি সেটাকে শুধু আমাদের দলের সমর্থন নয় অন্যান্য দলের যাঁরা রয়েছেন তাঁরাও সমর্থন করবেন। কারণ, বিষয়টা শুধুমাত্র কংগ্রেসের বিষয় নয়, শুধু

আক্রমণ করার জন্য আমরা যে প্রস্তাব নিয়ে এসেছি তা নয়, কোনও রাজনৈতিক দলের সংকীর্ণ স্বার্থের জন্য নয়, একথা বাস্তব সত্য শান্তি-শৃঙ্খলা আইন-শৃঙ্খলার ব্যাপারটা এই রাজ্যে এমন জায়গায় গিয়ে পৌছেছে যে তাকে ধামাচাপা দেওয়া যায় না। একটা নৈরাজ্য পশ্চিমবঙ্গে তৈরি হয়েছে, কোনও কবি গান নয় যে শ্যামলবাবু কবি গান গেয়ে এটাকে ধামাচাপা দিতে পারবেন। আইন-শৃঙ্খলার অবনতি যেকোনও রাজ্যের চেয়ে এই রাজ্যে আরও বেশি হয়েছে, সন্ধ্যার পর মেয়েদের সাহসে কুলায় না কোনও ট্যাক্সিতে চাপতে। আমি আর বানতলার ঘটনা উল্লেখ করতে চাই না, কারণ, তা নিয়ে অনেক আলোচনা হয়েছে, পশ্চিমবঙ্গে মেয়েদের ইজ্জত কিভাবে ধুলায় লুটাচ্ছে। একদিন পশ্চিমবঙ্গে মেয়েদের ইজ্জত অনেক বেশি ছিল যারজন্য ভারতবর্ষে আমরা মাথা উঁচু করে দাঁড়ালাম। ৩১শে ডিসেম্বর, এখানে শ্রীমতী অপরাজিতা গোপ্পী রয়েছেন তিনি জানেন, পশ্চিমবঙ্গে স্বৈরতন্ত্র কায়েম করেছে সি. পি. এম. একথা কংগ্রেসের পক্ষ থেকে নয়, বলেছেন কমলবাবু।

[2-00—2-10 P.M.]

কোনও প্রতিবাদ করেছেন, কমলবাবু এটা বলেননি বলে? ৩১শে ডিসেম্বর 'বর্তমানে' এটা প্রকাশিত হয়েছে, "পশ্চিমবঙ্গে স্বৈরতন্ত্র কায়েম করেছে সি. পি. এম." এই বলে। উনি বলছেন—'সি. পি. এম. এ রাজ্যে স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করেছে। কিন্তু ওরা ব্যর্থ হবে। রবিবার আরামবাগে ফরোয়ার্ড ব্লকের হুগলি জেলা সম্মেলন উপলক্ষে আয়োজিত প্রকাশ্য সমাবেশে রাজ্যের কৃষিমন্ত্রী কমল গুহ ওই মন্তব্য করেন।" উনি আরও বলেন—"আরামবাগ বহুমুখী উচ্চ বিদ্যালয়ের ময়দানে ঐ সভায়—সমাজতন্ত্রের কথা বলে রাশিয়া, চিন, পূর্ব জার্মানি, রোমানিয়ায় একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করা হয়েছিল। ওরা ব্যর্থ হয়েছে। সি. পি. এম.ও এ রাজ্যে সমাজতন্ত্রের কথা বলে একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করেছে। সেইজন্যই ওরা ব্যর্থ হবে। এই পথ থেকে সরে আসা উচিত।" উনি স্বৈরতন্ত্রের কথা বলেছেন। অপরাজিতাদেবী দিল্লির নারী নির্যাতনের কথা উল্লেখ করে বলেছেন দিল্লিতেই সবচেয়ে বেশি ঘটনা ঘটেছে। বানতলার ঘটনা কি ওঁকে নারী হিসাবে লজ্জা দেয় না? নারীত্বের কথা, কারও মা, কারও দিদি, কারও বোন, এদের কথা আপনি একবারও ভাববেন না? এই ঘটনা যদি কারও জীবনে নেমে আসে তাহলে তার কি ভয়ঙ্কর পরিণতি হয় আমি তার একটা উদাহরণ দিচ্ছি। ৪ঠা মার্চ তারিখের একটি ঘটনার কথা উল্লেখ করছি। বর্ধমান জেলার গলসী থানার ইরকনা গ্রামে যাত্রা দেখতে গিয়ে ইজ্জত খোয়ালেন ৫০ জন অসহায় মহিলা। আপনি একটা অল পার্টি কমিটি করে দিন, ওখানে গিয়ে দেখে আসুন যে, কতজন মহিলা ইজ্জত খুইয়ে ওখানে চিকিৎসাধীন রয়েছে। এখানে বলা হচ্ছে নারকীয় ঐ ঘটনা চলার সময় স্থানীয় পুলিশ যতখানি নিষ্ক্রীয় ছিল সমস্ত ঘটনা চাপা দিতে সেই পুলিশ এখন প্রচণ্ড তৎপর। স্যার, নারী নির্যাতন নিয়ে দিল্লির কথা তোলেন। এখানকার নির্যাতনের কোনও হিসাব নেই। মা, দিদির ইজ্জত নিয়ে টানাটানি হচ্ছে, আপনি মহিলা হিসাবে এখানকার নারীসত্ত্বার অবমাননা সম্পর্কে প্রতিবাদ করবেন, কি করবেন না, সেটা বলুন। এর নাম কি আইন-শৃঙ্খলা? শ্যামলবাবু বলছেন শূন্যে গুলি ছুঁড়েছে। শূন্যে গুলি ছোঁড়ার নমুনা এই? আমরা বার বার বলেছি আপনারা যত বেশি প্রশাসনের উপর রাজনৈতিক নিয়ন্ত্রণ করতে যাবেন তত বেশি প্রশাসনিক নিয়ন্ত্রণ শিথিল হয়ে যাবে, যেটা আপনাদের হাতে নেই। এটাতেই আমাদের আপত্তিও যে, পুলিশ প্রত্যেক বারেই গুলি করছে

ফায়ার টু কিল। রঘুনন্দন তেওয়ারির কথা উল্লেখ করেছি। একজন ছাত্রকে গুলি করল পয়েন্ট ব্ল্যাঙ্ক ফায়ার এবং সে লুটিয়ে পড়ল। সৌগত রায় এবং আমি দেখতে গিয়েছিলাম। খুন করার জন্যই খুন করা হল। ছাত্র, শিক্ষক, বানতলায় ডাক্তারকে পর্যন্ত খুন করা হল। সংখ্যালঘুদের কথা বললেই তো চিৎকার করে উঠবেন। কংগ্রেস আমলে যে গুলি চলেনি, তা নয়। আমাদের আমলে বিচার বিভাগীয় তদন্ত হয়নি, যা বললেন সেটা ঠিক নয়। আমি যতদূর জানি বাটা মোড়ে যখন খাদ্য আন্দোলনের নাম করে আন্দোলন করা হয়েছিল, সেই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত হয়েছিল, বাকিগুলির কথা মনে নেই। তবে একটিও হয়নি যে কথা বললেন এটা ঠিক নয়। আমি একটির উদাহরণ দিলাম। ওদের পার্টির মধ্যেই তড়িৎ তোপদারের বিরুদ্ধে অভিযোগ ই. এম. এস.এর কাছে করেছে। ব্যারাকপুরের সেন্ট্রাল রিসার্চ ইনস্টিটিউট ফর জুটের ৪ জন বিজ্ঞানীকে মারধোর করার দায়ে কৃষি বিজ্ঞানীদের ফোরাম সি. পি. এম.এর সাধারণ সম্পাদক ই. এম. এস. নাম্বুদ্রিপাদের কাছে তড়িৎ তোপদারের বিরুদ্ধে অভিযোগ করেছেন। এটাকে আইন-শৃঙ্খলা বলে? আজকে ছাত্র, শিক্ষক, ডাক্তার, বিজ্ঞানীদের পর্যন্ত মারধোর করছেন। স্যার, আপনার সামনে আমাদের বার বার মারধোর করেছে, আপনি দেখেছেন। মৃত্যুর সঙ্গে আমরা লড়াই করে বেঁচে আছি। সংসদ সদস্য বিজ্ঞানীদের মারধোর করছেন। স্যার, এবারে সি. পি. আই. কি বলছে শুনুন। সি. পি. এম. ধান কেটে নিচ্ছে, চাষে বাধা দিচ্ছে। নারায়ণ চৌবে অভিযোগ আনলেন, ওখানে সি. পি. এম. কি করেছে। কালান্তর পর্যন্ত লিখছে—"রেগে গিয়ে সি. পি. এম. কর্মী সুধীর পাত্রের ধান কেটে নিয়েছে। সি. পি. এম. একাই পঞ্চায়েত দখল করে এবং ৩ বছরেও জনসাধারণকে পঞ্চায়েতের হিসাবনিকাশ দেওয়া হয়নি। জনগণের সাথে আলোচনা করে পরিকল্পনা গ্রহণ এবং পঞ্চায়েত সদস্যদের মাধ্যমে কাজকর্ম করার নীতি অগ্রাহ্য করা হয়েছে।" এই ঘটনা ২৬শে ডিসেম্বর 'বর্তমান' কাগজে বেরিয়েছে। এর পর স্যার, এস. ইউ. সি. আই. এর দেবপ্রসাদ সরকার মহাশয় যে কথা বলেছেন, তিনি নিজেই তা স্বীকার করবেন যে, মায়ের সামনে দু'জনকে গুলি করে খুন করা হয়েছে। আরও অনেক ঘটনা ঘটেছে এবং তার কুৎসিত রূপটা একটু ধৈর্য ধরে দেখুন। হাবড়া থানা আক্রান্ত হল, গুলি চালানো হল। এর পরে দেখাবেন বিহার উত্তরপ্রদেশের ঘটনা। আমি মনে করি পশ্চিমবঙ্গে একটা ভয়ঙ্কর স্বৈরতন্ত্র কায়েম হয়েছে, অরাজকতা সৃষ্টি হয়েছে, আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। পুলিশের হাতে ক্ষমতা চলে গেছে, পুলিশ রাজ কায়েম হয়েছে। এর বিরুদ্ধে জনগণের প্রতিবাদ করার প্রয়োজন হয়েছে।

পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গল্প বলব। সম্প্রতি ভগবানের কাছে বুশ গিয়ে বললেন, ভগবান, বলতে পারেন কবে যুদ্ধে আমি জয়লাভ করব? ভগবান বললেন, যুদ্ধ হবে, যুদ্ধে তোমার জয়লাভও হবে কিন্তু যবে হবে তখন আর তুমি থাকবে না এই বিশ্বে। কাঁদতে কাঁদতে বুশ চলে গেলেন। বুশের পর গোরবাচভ গেলেন ভগবানের কাছে। গোরবাচভ ভগবানের কাছে গিয়ে জিজ্ঞাসা করলেন, ভগবান, বলতে পারেন, পৃথিবীতে কবে শান্তি আসবে? ভগবান বললেন, কোনও দিন না কোনও দিন আসবে কিন্তু যবে আসবে তখন তুমি আর বেঁচে থাকবে না। গোরবাচভ কাঁদতে কাঁদতে চলে গেলেন। গোরবাচভের পর জ্যোতি বসু ভগবানের কাছে গেলেন এবং জিজ্ঞাসা করলেন, ভগবান,

বলতে পারেন, পশ্চিমবঙ্গে কবে শান্তিশৃঙ্খলা ফিরে আসবে? ভগবান বললেন, একদিন না একদিন আসবে কিন্তু যখন আসবে তখন আমি, ভগবান, আমি আর বেঁচে থাকব না। এই বলে ভগবান কাঁদতে কাঁদতে চলে গেলেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** স্যার, উনি গল্পের মধ্যে একটি জায়গা বাদ দিয়েছেন, আমি সেটা বলে দিতে চাই। গোরবাচভের পর গিয়েছিলেন রাজীব গান্ধী। তিনি গিয়ে জিজ্ঞাসা করলেন, ভগবান, বলতে পারেন, আমি ভারতবর্ষে কবে ক্ষমতায় ফিরে আসব? ভগবান বললেন, তুমি বেঁচে থাকতে ভারতবর্ষে আর ক্ষমতায় ফিরে আসতে পারবে না।

[2-10—2-45 P.M. (including adjournment)]

The motion of Shri Deba Prasad Sarkar that :

1. In para 1, line 1, after the words "grave concern that", the words "breaking all previous records even in Congress regime" be inserted.

2. In para 1, line 3, after the word "Amtala" the word, "Sujapur" be inserted, was then put and lost.

The motion of Shri Saugata Roy that :-

This House views with grave concern that Police firing is taking place on unarmed people in the State at the slightest provocation and people have been killed in Police firing in Baguiati, Amtala and Sainthia in recent times and five people have been killed in Rajabazar in Police firing only the day before yesterday;

This House censures such action of the Police and demands for setting up of a judicial enquiry commission to enquire into the Police firings as also general effectiveness of the Police Force in the State, was then put and a Division was taken with followings results :

**NOES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Gourhari

Adak, Shri Kashinath

Adak, Shri Nitai Charan

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Haradhan

Bauri, Shri Madan

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Shyamal

Chakraborty, Shri Surya

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Santi

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shrimati Sandhya

Das, Shri Binod

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

De, Shri Bibhuti Bhusan

De, Shri Sunil

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Ganguly, Shri Santi Ranjan

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Satyendranath

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
M. Ansaruddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Hrishikesh
Maity, Shri Sukhendu
Majhi, Shri Surendra Nath
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sailendra Nath
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Manabendra
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Mohan Lal

Paik, Shri Sunirmal

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sunil

Satpathi, Shri Abani Bhusan

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Santosh Kumar

Toppo, Shir Salib

Tudu, Shri Bikram

Tudu, Shri Durga

**Ayes**

Banerjee, Shri Amar

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Chakraborty, Shri Jatin

Chowdhury, Shri Humayun

Ghosh, Shri Asok

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Majumdar, Shri Apurbalal

Mannan Hossain, Shri

Mukhopadhyay, Shri Subrata

Naskar, Shri Gobinda Chandra

Roy, Dr. Sudipto

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

**Abst.** : (1) Sarkar, Shri Deba Prasad, (2) Purkait, Shri Prabodh

The Ayes being 17, Absts-2 and the Noes 90 the motion was lost.

(At this Stage the House was adjourned till 2-45 P.M.)

(After adjournment)

[2-45—2-55 P.M.]

**শ্রী শচীন সেন** ঃ মিঃ স্পিকার স্যার, আমি আমার মোশনটা পড়ে দিচ্ছি।

Sir, I beg to move that "This House views with grave concern the undemocratic and unprecedented manner in which the duly elected Govt. of Tamil Nadu having a stable majority in the Legislature of that State has been dismissed;

This House condemns unequivocally the imposition of President's Rule in Tamil Nadu under Article 356 of the Constitution even when there was no report by the Constitutional Head of the State namely, the Governor that it was impossible to carry on the Government in Tamilnadu in accordance with the provisions of the Constitution and which has been so far consistently followed in all cases of the imposition of the President's Rule under Article 356 of the Constituuion;

This House further views the aforesaid act of dismissal of the

Tamilnadu Government as a gross subversion of the democratic principle and norms enshrined in the Constitution and also as a step forward towards the imposition of thinly-veiled dictatorial regime;

This House, therefore, urges upon the Government of India through the Government of West Bengal to revoke forthwith the proclamation of President's Rule imposed in Tamil Nadu and restore the democratically elected Government of Tamilnadu in Office." এই হচ্ছে আমার প্রস্তাব। আমি সকলের বক্তব্য শোনার পর আমার বক্তব্য বলব।

**Mr. Speaker :** There are no amendments to the Motion Now I call upon Shri Apurbalal Majumdar to make a submission.

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মিঃ স্পিকার স্যার, আর্টিকল ৩৫৬-এ এখানে উনি যে প্রস্তাব এনেছেন, তার মূল বক্তব্য হল গভর্নর না দেওয়া সত্ত্বেও তিনি কি করে ওখানে প্রক্লেমেশন করলেন এবং ঐ সরকারকে সরিয়ে দিলেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আর্টিক্‌ল যদি পড়ি তাহলে দেখব, গভর্নর তাঁর রিপোর্ট পেশ করেন যে এই সরকার ল' অ্যান্ড অর্ডার মেন্টেন করতে পারছে না, এই এই কারণে কনস্টিটিউশনাল ব্রেক ডাউন হয়েছে। যদি গভর্নর কোনও প্রস্তাব না দিয়ে থাকেন তাহলে প্রেসিডেন্টের পাওয়ার আনডন্টেড অ্যান্ড আনলিমিটেড। এখানে আর্টিক্‌ল ৩৫৬তে বলছে, স্যার, প্রথমে আমি এইটুকু বলে দিচ্ছি, "The President on receipt of a report from the Governor of a State or otherwise if satisfied that a situation has arisen in which the Government of the State cannot be carried in accordance with the provisions of the Constitution, the President may issue a proclamation"

এবং সেই সরকারকে ভেঙে দিতে পারেন। সরকার যখন এটা করলেন তখন যদি কারও মনে হয় যে, সরকার যা করেছেন তা ন্যায়সঙ্গত নয়, যুক্তিযুক্ত নয়, কনস্টিটিউশনাল ব্রেকডাউনের কোনও সম্ভাবনা নেই, ল' অ্যান্ড অর্ডারের কোনও প্রশ্ন নেই, তাহলে স্যার, আই উইল ড্র দি অ্যাটেনশন, যিনি এই রেজলিউশন মুভ করেছেন, তাঁকে বলব কনস্টিটিশনের ৪৪তম অ্যামেন্ডমেন্ট যেটা হয়েছিল, সেই অ্যামেন্ডমেন্ট অনুসারে এই ক্ষমতা আছে—যদি কেউ মনে করেন প্রেসিডেন্ট এটা তাঁর ইচ্ছামতো করেছেন, আইনত ঠিক হয়নি—এনাফ স্কোপ ফর রিভিউ বিফোর দি কোর্ট। এটা আগে ছিল না, হয়ত এটা তিনি লক্ষ্য করেননি। সংবিধানের ৪৪তম সংশোধনীর আগে দেয়ার ওয়াজ নো স্কোপ টু গো টু দি কোর্ট। এখন কোর্টে যাবার সম্ভাবনা আছে এবং আই উইল ড্র দি অ্যাটেনশন টু এ আই আর ১৯৮২, পেজ ৭১০, চন্দ্রচূড় অ্যান্ড আদার জাজেসদের নিয়ে একটা কনস্টিটিউশনাল বেঞ্চ গঠন করা হয়েছিল, তাঁরা তাঁদের জাজমেন্টে বলে গেছেন যে, যদি কোনওরকমভাবে মনে হয় যে, প্রেসিডেন্ট যে ডিসিসন নিয়েছেন সেটা যুক্তিগ্রাহ্য নয় এবং সেটাকে চ্যালেঞ্জ করার মতো যথেষ্ট কারণ রয়েছে, তাহলে তা রিভিউ করার, চ্যালেঞ্জ করার পূর্ণ অধিকার যে কোনও সিটিজেনের রয়েছে। এটা আগে ছিল না, বর্তমানে এই অধিকার দেওয়া হয়েছে। এখন তামিলনাড়ুতে যে ঘটনা ঘটেছে সেই ঘটনার প্রতি আমি এখানে সংক্ষেপে আপনার

এবং এই হাউসের একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই। গভর্নর বার্নালা রিপোর্ট দেননি বলে তিনি নিজেই বলেছেন। আমি জানি না কোনও গভর্নর পাবলিক স্টেটমেন্ট করতে পারেন কিনা? গভর্নর এবং প্রেসিডেন্টের মধ্যে কোনও মত আদানপ্রদান হয়েছে কিনা, সেটা কোনও গভর্নর প্রকাশ্যে করতে পারেন কিনা, আমি জানি না। আমাদের এই পাশের রাজ্য বিহারে এমন গভর্নরও দেখলাম, যিনি কাগজে স্টেটমেন্ট ছেপে দিলেন যে, এটা প্রেসিডেন্ট ঠিক করেননি, অন্যায় করেছেন। আমি জানি না আইনত এটা তিনি করতে পারেন কিনা। কনস্টিটিউশনে যে রুলস অ্যান্ড রেগুলেশনস আছে, তাতে গভর্নর এবং প্রেসিডেন্টের যে সম্পর্ক, সেটা সিক্রেট, সেটা ভেঙে ফেলা যায় না, সেটা নিয়ে পাবলিক স্টেটমেন্ট করা চলে না। যাই হোক, সেগুলির কথা আর আমি বলছি না। আমি শুধু এইটুকু দৃষ্টি আকর্ষণ করছি যে, যদি মনে হয় প্রেসিডেন্ট অন্যায় করেছেন, তাহলে নিশ্চয়ই কোর্টে গিয়ে তার মোকাবিলা করার সুযোগ ছিল। সেটা আপনারা কেউ করেননি। যাই হোক, এবারে ধরুন ব্রেকডাউন হয়েছে কিনা, কনস্টিটিউশনাল ব্রেকডাউন হয়েছে কিনা, এ সম্বন্ধে পার্লামেন্টে আমাদের তখন যিনি প্রাইম মিনিস্টার ছিলেন তিনি একটা স্টেটমেন্ট করেছিলেন। সেই স্টেটমেন্টে তিনি পরিষ্কার করে বলে গেছেন যে, উলফার ৫/৬টি গ্রুপ তামিলনাড়ুতে গিয়ে ট্রেনিং নিচ্ছে এবং এ. কে.-৪৭ আদার মার্কেটের তুলনায় তামিলনাড়ুতে খুব ইজিলি অ্যাভেলেবল। ভারতবর্ষের কোথাও এত সহজে এ. কে.-৪৭ পাওয়া যায় না, যা তামিলনাড়ুতে পাওয়া যায়। আর একটা কথা আমি এখানে বলছি, ভি. পি. সিং-এর আমলের একটা কথা বলছি। ভি. পি. সিং খুব সন্তুষ্ট ছিলেন না তামিলনাড়ুর চীফ মিনিস্টারের ওপর। তিনি তামিলনাড়ুর মুখ্যমন্ত্রীকে শ্রীলঙ্কার রিফিউজিদের সম্বন্ধে বার বার বলেছিলেন। শ্রীলঙ্কা থেকে যে সমস্ত আই. পি. কে. এফ.—যাঁরা শ্রীলঙ্কার পূর্ব দিকে এবং উত্তর দিকে বসবাস করেন, তাঁরা তামিল টাইগার্সদের অত্যাচারে ওখান থেকে পালিয়ে এসে তামিলনাড়ুতে আশ্রয় নেবার চেষ্টা করছিলেন, কিন্তু তাঁরা আশ্রয় পাচ্ছিলেন না। সেন্ট্রাল গভর্নমেন্ট, ভি. পি. সিং রিকোয়েস্ট করা সত্ত্বেও তাঁদের সেদিন আশ্রয় দেওয়া হয়নি। তার কারণ আই. পি. কে. এফ.দের সঙ্গে শ্রীলঙ্কার সন্ত্রাসবাদী এল. টি. টি. ই.দের সম্পর্ক ভাল ছিল না। তাঁরা এল. টি. টি. ই.দের এগেনস্টে ছিলেন। ফলে তাদের উভয়ের মধ্যে খুবই তিক্ত সম্পর্ক। আর এল. টি. টি. ই.র সঙ্গে তামিলনাড়ুর ডি. এম. কে. দলের একটা যোগাযোগ আছে। ফলে ডি. এম. কে. পরিচালিত তামিলনাড়ু সরকার ঐ আই. পি. কে. এফ. রিফিউজিদের আশ্রয় দেয়নি। রিফিউজিদের তাড়িয়ে দেবার চেষ্টা করেছিল। এবং সেই চেষ্টা করেছিলেন তখনকার যিনি মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি।

[2-55—3-05 P.M.]

চীফ মিনিস্টারের এই ব্যবহার সম্পর্কে তৎকালীন প্রধানমন্ত্রী শ্রী ভি. পি. সিং তাঁকে স্মরণ করিয়ে দেওয়া সত্ত্বেও তাঁর নির্দেশমতো কাজ কখনও করেননি এবং কখনও উদ্বাস্তুদের পুনর্বাসনের সুযোগ দেননি। উপরন্তু এল. টি. টি. ই., ডি. এম. কে.র সম্পূর্ণ সাপোর্ট পেয়েছিলেন এবং সাপোর্ট পেয়ে সাগরের তীরবর্তী বা পাশাপাশি যে ৩টি জেলা আছে সেই ৩টি জেলায় তারা ক্ষমতা প্রতিষ্ঠিত করলেন সেন্ট্রাল গভর্নমেন্ট বার বার বলা সত্ত্বেও তাদের বিরুদ্ধে যে অ্যাকশন নেওয়া উচিত ছিল সেই অ্যাকশন নেয়নি। লোক দেখানো অ্যাকশন

পাওয়া হয়েছে কিন্তু তাদের সরাবার কোনও ব্যবস্থা করেননি। এল. টি. টি. ই. ওয়াজ গেটিং মাচ সাপোর্ট নট্ অনলি ফ্রম ডি. এম. কে., পাশাপাশি ৩টি জেলা থেকেও সাপোর্ট আদায় করেন জোর করে। এল. টি. টি. ই.র সংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে স্মাগলিং প্রভাব অত্যন্ত বেড়ে গেল। আন-ডিসাইরব্‌ল অ্যাকটিভিটিস সেই সমস্ত এলাকায় বেড়ে গেল। স্যার, আর একটি সরকারকে সরিয়ে দেওয়া হল, যে সরকার ছিল অ গ প। সেই সরকার—আসামে যারা সন্ত্রাসবাদী কাজকর্ম চালাচ্ছিলেন তাদের ঘাঁটি প্রতিষ্ঠা করতে সাহায্য করেছিলেন। তেমনি, দক্ষিণ ভারতের ডি. এম. কে. সরকার এল. টি. টি. ই.দের গোপন যে সমস্ত তথ্য ছিল সেই সমস্ত তথ্য তাদের হাতে তুলে দিয়েছিলেন—এই অভিযোগ তৎকালীন প্রধানমন্ত্রী করেছিলেন, শ্রী ভি. পি. সিং। হি ওয়াজ নট্ অলসো স্যাটিসফায়েড। ডি. এম. কে., এল. টি. টি. ই.দের ঘাঁটি বা পুনর্বাসন দিয়ে তাদের হাতে ক্ষমতা তুলে দেবার চেষ্টা করেছিল। আর এদিকে আসামে অত্যাচারে ট্রেড বন্ধ হয়েছে, খুন হয়েছে, ডাকাতি করে জোর করে টাকা--পয়সা আদায় করেছে। বার্মার উগ্রপন্থীদের সঙ্গে আলফা গোপনে হাত মিলিয়ে এই সমস্ত সন্ত্রাস চালিয়ে যাচ্ছে এবং সরকারকে সরিয়ে দিয়ে আজ মিলিটারি দিয়ে উগ্রপন্থীদের দমন করবার চেষ্টা করা হচ্ছে। সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় উগ্রপন্থীরা আজকে মাথা চাড়া দিয়ে উঠেছে। শক্ত হাতে যদি এদের দমন করবার চেষ্টা না করা হয় তাহলে সমূহ বিপদ দেখা দেবে। ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে এমনকি পৃথিবীর বিভিন্ন জায়গায় যেমন, আমি বলছি, লেবাননে, সাইপ্রাসে, পেরুতে, ফিলিপাইন্সে, থাইল্যান্ডে মালয়েশিয়া প্রভৃতি সমস্ত জায়গায় আজকে উগ্রপন্থীরা মাথা চাড়া দিয়ে উঠেছে। এদের দমন করবার জন্য সরকার হিমশিম খাচ্ছে। ৯ মাসের গাল্ফ ওয়ারের সুযোগ নিয়ে ৭০টি জায়গায় সশস্ত্রভাবে ওরা আক্রমণ করে ক্ষতিগ্রস্ত করেছে পৃথিবীর বিভিন্ন দেশে দেশে। দক্ষিণ ভারত শান্ত অবস্থার মধ্যে ছিল, সেখানে এল. টি. টি. ই.রা বাসা বাঁধে এবং তাদের হাতে গোপন তথ্য তুলে দেওয়া হয় এবং সেখানে উদ্বাস্তুদের তাড়িয়ে দেওয়া হয়। এই সমস্ত এল. টি. টি. ই.রা সেখান থেকে কুপ করবার চেষ্টাও করতে থাকে। আমরা এই সমস্ত সন্ত্রাসবাদীদের কাজকর্ম তো বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি, যেমন আমরা দেখতে পাচ্ছি, জম্মু ও কাশ্মীরে, যেমন আমরা দেখতে পাচ্ছি পাঞ্জাবে, যেমন আমরা দেখতে পাচ্ছি তামিলনাড়ুতে মাথাচাড়া দিচ্ছে, যেমন আমরা দেখতে পাচ্ছি আসামে এবং তার পাশেই নাগাল্যান্ড এলাকায়। সারা ভারতবর্ষে উগ্রপন্থীরা আজকে জোরদার হয়ে উঠেছে। এই উগ্রপন্থীদের ঘাঁটি দক্ষিণ ভারতে যাতে গেড়ে বসতে পারে তারজন্য সরকার প্রচেষ্টা চালাচ্ছেন। গোপনভাবে সমস্ত সংবাদ প্রচার করে দিয়ে, তাদের প্রশ্রয় দিয়ে, বসবাসের ব্যবস্থা করে দিয়ে এবং উদ্বাস্তুদের কোনওরকম পুনর্বাসনের ব্যবস্থা করে না দিয়ে ঐ সরকার তাদের সাপোর্ট করছিলেন। সুতরাং এদের সম্পর্কে ঐ রাজ্যের সরকার যদি চুপ করে থাকেন, কোনও রিপোর্ট যদি না দেন এবং সেটা যদি পার্লামেন্টে তোলা হয় এবং পার্লামেন্টে তোলার পর আমরা দেখতে পাচ্ছি, প্রেসিডেন্ট এই ব্যাপারে নিজে অনুসন্ধান করে নিজে স্যাটিসফায়েড হয়ে অ্যাকর্ডিং টু আর্টিকেল ৩৫৬-এর মাধ্যমে যদি ব্যবস্থা গ্রহণ করেন, তার মধ্যে তো কোনও অন্যায় নেই। গভর্নর কি করলেন না করলেন তাতে তো কিছু যায় আসে না। তিনি যদি কোনও রকম রিপোর্ট না দিয়েও থাকেন তাহলেও আর্টিকেল ৩৫৬ এসে যায়।

৩৫৬ ধারা সেখানে প্রয়োগ করা চলে আইনে। আপনারা অন্যমত হলে Why you have not faced the court?

সুপ্রীমকোর্টের নজির রয়েছে, আপনারা যেতে পারেন, প্রেসিডেন্ট মহাশয় যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্ত যদি অন্যায় বলে মনে হয়, যদি যুক্তিযুক্ত না হয়ে থাকে তাহেল তার বিরুদ্ধে মামলা করে খারিজ করার অধিকার আছে।

আমি এই কথা বলি উগ্রপন্থীদের হাত থেকে ভারতবর্ষকে বাঁচাবার জন্য যদি গভর্নরের মত না থাকে যে অবস্থাই থাক, সেই অবস্থাকে স্বাগত জানাই। উগ্রপন্থীরা ভারতবর্ষের নানা প্রদেশে, পৃথিবীর বিভিন্ন দেশে দেশে যে অবস্থার সৃষ্টি করেছে তাদের বিরুদ্ধে শক্তিশালী ব্যবস্থা নেওয়া দরকার। ভারতবর্ষের শান্তি, সার্বভৌমত্ব, ডেমোক্রেসীকে বজায় রাখার দরকার, এই কথা বলে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে ১৮৫ ধারার যে মোশন মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। তামিলনাড়ুর যে প্রেসিডেন্ট রুল ইম্পোজিশন হল, তারিখটা কি? না, ৩০শে জানুয়ারি, ১৯৯১ সাল, এবং এই তারিখটা স্মরণ রাখতে বলছি মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়কে যে, এই সেই তারিখ যেদিন মহাত্মা গান্ধীর মৃত্যু হয়েছিল। It was the anniversary day of the assassination of Mahatma Gandhi. It was the murder of justice. It was the murder of justice, murder of democracy, murder of federalism.

যে পয়েন্টের উপর উনি খুব বেশি জোর আরোপ করেছেন যে, সংবিধানের ৩৫৬ ধারায় সেখানে প্রেসিডেন্ট রুল ইম্পোজ করা যেতে পারে, কিন্তু সেখানে গভর্নরের মতামত এসেন্সিয়াল নয়। ওখানে আদারওয়াইজ বলে একটা শব্দ আছে, সেই শব্দটার উপর মাননীয় সদস্য জোর দিলেন। আমি এই প্রসঙ্গে একটা কথা উল্লেখ করতে চাই যে প্রশ্নটা আলোচিত হয়েছে, বিভিন্ন এমিনেন্ট জুরীদের সঙ্গে, তাঁর প্রশ্নটা নিয়ে আলোচনা করেছেন। একটা প্রসঙ্গ আলোচ্য The question of using this particular term "otherwise". এটা কোন্ ক্ষেত্রে প্রযোজ্য হবে সেটা রেফার্ড হয়েছিল একটা সময়ে যেটা আমি বলছি, জাস্টিস পি. ভি. রামাইয়া যিনি সেন্ট্রাল স্টেট রিলেশন এনকোয়ারি কমিটির চেয়ারম্যান ছিলেন, তিনি যেটা বলেছিলেন—It was examined by him in early 1970s and he recommended that Article 356 should be altogether deleted and if it were not, in the alternative, sufficient safeguards should be provided in the Constitution itself to ensure the interests of the States against the arbitrary and unilateral action of the ruling party. The safeguards they suggested were—The only contingency which may justify the imposition of President's rule under Article 356 is the complete breakdown of law and order in a State, when the State Government itself is unable or unwilling to maintain the safety and security of the people and property in the State.

এই রকম অবস্থা কি তামিলনাড়ুতে সৃষ্টি হয়নি। গভর্নরের রিপোর্ট দেননি, প্রেসিডেন্ট নিজের হাতে করে নিতে পারতেন। আদালতওয়াইজ এই শব্দটি যুক্তভাবে প্রয়োগ করে যে স্টেট আজকে একটা সংখ্যাগরিষ্ঠ, জনতার সমর্থিত সরকার প্রতিষ্ঠিত সেখানে সরকার ভেঙে দেওয়ার মতো কি অবস্থা হয়েছিল?

[3-05—3-15 P.M.]

সেই সরকারকে ভেঙে দেবার ক্ষেত্রে কি অবস্থা ছিল? পরিস্থিতির অনিবার্যতা ছিল কি? সেখানে শান্তি-শৃঙ্খলা ভেঙে পড়েছিল কি? সহায়-সম্পদ বিঘ্নিত হয়েছিল কি? না, সেটা হয়নি। সেখানে ৩৫৬ ধারা চাপিয়ে দিয়ে সরকার ভেঙে দেওয়া হল নিশ্চিতভাবে একটি দলের চাপে, যে দলের সমর্থনের উপর চন্দ্রশেখর সরকারকে নির্ভর করতে হত। সেখানে কংগ্রেস এবং এ. আই. এ. ডি. এম. কে.র সমর্থন না পেলে পার্লামেন্টে টিকে থাকা চন্দ্রশেখরের পক্ষে সম্ভব ছিল না এবং সেজন্যই তাদের অঙ্গুলিহেলনে তাঁকে চলতে হয়েছিল। তামিলনাড়ু সরকারের বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছিল যে, সেখানে এল. টি. টি. ই. উগ্রপন্থীরা প্রশিক্ষণ শিবির খুলেছে এবং তাতে আলফা উগ্রপন্থীরা প্রশিক্ষণ নিচ্ছে। সেখানে শান্তি বিঘ্নিত হতে পারে বলে যে মুহূর্তে করুণানিধির কাছে কৈফিয়ত তলব করা হল সেই মুহূর্তে সেই প্রশিক্ষণ শিবির থেকে তিনজন আলফা উগ্রপন্থীকে ধরে আমার সরকারের হাতে তুলে দেওয়া হল। কোনও গাফিলতি তো ছিল না সেখানে! এসব কিন্তু বিবেচনা করা হল না একটি নির্বাচিত সরকারকে ভেঙে দেবার আগে অবশ্য চন্দ্রশেখর সরকার যেভাবে ক্ষমতায় এসেছে তাতে তাঁর জনগণের রায়ের উপর বিশ্বাস থাকবার কথা নয়। সেই মূল্যবোধ তাঁর নেই এবং সেজন্যই আজকে ঐ সরকার ভেঙে দেওয়া হল সম্পূর্ণভাবে অগণতান্ত্রিক এবং অসাংবিধানিকভাবে কংগ্রেসের অঙ্গুলিহেলনে। তাই মাননীয় শচীনবাবু যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয় সদস্য এবং বামফ্রন্টের মুখ্য সচেতক শচীন সেন মহাশয় এবং অন্যান্যরা সভায় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। যেভাবে তামিলনাড়ুর ক্ষমতাসীন সরকারকে বরখাস্ত করে সেখানে রাষ্ট্রপতির শাসন জারি করা হল সেটা নিঃসন্দেহে দুর্ভাগ্যজনক এবং নিন্দনীয়। যে কোনও গণতান্ত্রিক মানুষ একে ধিক্কার জানাবেন। কি অপরাধ ছিল সেই সরকারের? তাঁরা কি জোর করে ক্ষমতা দখল করেছিলেন? না, তাঁরা জনগণের রায়েই ক্ষমতায় আসীন হয়েছিলেন। তাঁরা কি সংখ্যালঘু হয়ে পড়েছিলেন? না, তাও নয়। তাঁরা কি সংবিধানসম্মতভাবে রাজ্য পরিচালনায় ব্যর্থ হয়েছিলেন? না, সেরকম কিছু ঘটেনি সেখানে, কারণ রাজ্যপাল সেই মর্মে কোনও রিপোর্ট রাষ্ট্রপতির কাছে পাঠায়নি। তাহলে কোন অপরাধে তাদের সরে যেতে হল, কারণটা কি? কে জবাব দেবেন এর?

একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার বলেছিলেন যে সেখানে নাকি তামিল উগ্রপন্থীদের সঙ্গে একটা যোগাযোগ ডি. এম. কে. দলের গড়ে উঠেছিল। সরকারের গড়ে উঠেছিল। এটা কি দেখে প্রমাণ করা যাবে? যে অভিযোগ উঠেছে সেটা

অভিযোগ মাত্র, কোনও কিছু তো প্রমাণিত হয়নি। রাজ্য সরকার নিজে কি এমন কোনও দলের সঙ্গে জড়িত ছিল? রাজ্য সরকার নিজে উগ্রপন্থীদের সহায়তা করেছে? রাজ্য সরকার কি নিজে অস্ত্র তুলে দিয়েছিল? রাজ্য সরকার কি পেছন দিয়ে তাদের মদত দিয়েছিল? তার কোনও কিছু তো প্রমাণিত নয়। এই সমস্ত অভিযোগে সরকারকে খারিজ করে দেওয়া হল। সেই রকম অভিযোগ তো রাজীব গান্ধীর বিরুদ্ধেও উঠেছিল। শ্রীলঙ্কায় ইন্ডিয়ান পিস কিপিং ফোর্স মোতায়েন করা হয়েছিল উগ্রপন্থী দমনের জন্য। কিন্তু তারা কিছু করেনি, বরং উল্টোটা করে গিয়েছে। এই অভিযোগ যদি সত্য হয় তাহলে তো রাজীব গান্ধীকে ক্ষমতাচ্যুত করার দরকার ছিল, তাহলে আগে তো তাঁকে নির্বাসিত করতে হয়। তা হল না। তাহলে আমরা কি ধরে নেব? তাহলে এটা বললে কি অন্যায় হবে যে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য নির্বাচিত সরকারকে খারিজ করে দেওয়া হল। এটা আমাদের সকলের বিচার করা দরকার। সেই সরকারের ভূমিকা কি ছিল, সেই সরকারের সেই দলের সঙ্গে তাদের যোগাযোগ ছিল কিনা এটা তো দেখতে হবে। এত বড় একটা দেশ ভারতবর্ষ, এখানে তো বিচ্ছিন্নতাবাদ থাকতে পারে, নাশকতামূলক কাজ হতে পারে, উগ্রপন্থীদের কার্যকলাপ হতে পারে এবং হচ্ছেও। এই সমস্ত কিছু নিয়ে বিচার করলে তাহলে তো পাঞ্জাব, কাশ্মীর, আসাম, মিজোরাম এবং নাগাল্যান্ড এই সমস্ত জায়গায় রাজ্য সরকারের থাকার কথা নয়। তাহলে রাজ্য সরকারে চালাবে কে? কেন্দ্রীয় সরকারের এজেন্ট রাজ্যপালকে দিয়ে? অতীতে কোথাও কি এই নজির আছে? তা যদি না হয় তাহলে এইভাবে নির্বাচিত সরকারকে ক্ষমতাচ্যুত করবার অধিকার থাকবে কিনা রাষ্ট্রপতির হাতে এটা ভাবা দরকার। এটা তো প্লেজার অফ দি প্রেসিডেন্ট বা গভর্নর। তাঁর প্লেজার কে, প্রধানমন্ত্রী চন্দ্রশেখর। তাঁর প্লেজার মানে রাষ্ট্রপতির প্লেজার, আবার রাজীব গান্ধীর প্লেজার মানে চন্দ্রশেখরের প্লেজার। এইভাবে পরস্পর পরস্পরকে প্লিজ করার জন্য রাজ্য সরকারকে খারিজ করে দেওয়া হল। এটা অত্যন্ত অগণতান্ত্রিক এবং একটা নিন্দনীয় কাজ। কোনও গণতান্ত্রিক মানুষ এই ধরনের কাজ প্রত্যাশা করে না এই রকম একটা গণতান্ত্রিক রাষ্ট্রে। অপূর্বলালবাবু এখানে বললেন ওঁদের বিরুদ্ধে তো মামলা করা যায়। মামলা করবে কি করবে না এটা তো পরের কথা। কিন্তু এটাতো একটা নিন্দনীয় ঘটনা ঘটে গেল। গণতান্ত্রিক রীতিনীতি না মেনে একটা নির্বাচিত সরকারকে ভেঙে দেওয়া হল, তার সমালোচনা হবে না? যে কোনও গণতান্ত্রিক মানুষ এর নিন্দা করবে। আমিও তীব্র নিন্দা করছি। যে প্রস্তাব এখানে মাননীয় শচীনবাবু এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্যরা যেটা বললেন আমি তার বিরোধিতা করছি। কেন বিরোধিতা করছি তার কারণ আমি বলছি। স্যার, আপনি একজন আইনজ্ঞ লোক, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কিছু বলতে চাই। আমার বলার ঠিক আগে মাননীয় সদস্য বললেন যে নির্বাচিত সরকারকে ভেঙে দেওয়া হয়েছে। আমি বলতে চাই কাশ্মীরে কি নির্বাচিত সরকার ছিল না? সেই নির্বাচিত সরকার ভেঙে ছিল কে? ভেঙে ছিল ভি. পি. সিং-এর সরকার। আর মুফতি মহম্মদ সঈদ তাঁর সহযোগী কে ছিলেন? সি. পি. এম. এবং বি. জে. পি.। সি. পি. এম. এবং বি. জে. পি. না চাইলে কাশ্মীর সরকার ভাঙার ক্ষমতা

*নিশ্চয়ই ছিল না। সুতরাং যে আলোচনাটা আপনারা করছেন সেই আলোচনাটা কতখানি সারহীন আমি আপনাদের একটার পর একটা দৃষ্টান্ত দিয়ে বলছি।*

[3-15—3-25 P.M.]

যে প্রতিবাদ আজকে আপনারা করছেন, সেই প্রতিবাদটা যদি কাশ্মীরে ডঃ ফারুক আব্দুল্লার নির্বাচিত সরকারকে যখন ফেলে দেওয়া হয়েছিল তখন দেখাতেন তাহলে না হয় বুঝতাম। তখন তো বললেন, এটা ঠিক হয়েছে। সেই নির্বাচিত সরকারকে ফেলে দেবার জন্য তো আপনারা কলকাতা বন্‌ধ ডাকেননি, কোনও আপত্তি করেননি? তখন কলকাতা বন্‌ধ, বাংলা বন্‌ধ করলে আমরা খুশি হতাম। কিন্তু আপনারা তা করেননি। এখানে একজন বলছিলেন মার্ডার অব ডেমোক্রাসী, মার্ডার অব জাস্টিস। খুব বড় বড় কথা এখানে আপনারা বলছেন। ভারতবর্ষের একটা অঙ্গরাজ্যে, সেখানে যদি অস্ত্র বিক্রি হয়, সেখান থেকে যদি ভারতবর্ষের বিভিন্ন জায়গায় তারা সন্ত্রাসবাদী কাজ করতে থাকে, সেই অবস্থায় রাজ্যপাল যদি কিছু না বলেন তাহলে রাষ্ট্রপতি বা প্রধানমন্ত্রী কি চোখ বুজে বসে থাকবেন? না, কিছু করবেন না? যেহেতু রাজ্যপাল বলেননি সেজন্য কিছু করা যাবে না? সেজন্যই তো আইনে বলা হয়েছে 'আদারওয়াইজ'। রাজ্যপাল একটা রাজনৈতিক দলের লোক হতে পারেন, সেজন্য হয়ত তিনি কিছু বলেননি। সেজন্য এখানে যেটা বলছেন সেটা যে কত অসার তা আমি আপনাদের বলছি। তামিলনাড়ুর ব্যাপারে পশ্চিমবাংলায় একটা বন্‌ধ ডেকে দিলেন সরকার। সরকার রাইটার্স বিল্ডিংসে তালা ঝুলিয়ে দিলেন। বন্‌ধ ডেকে দিলেন সরকার, বন্‌ধ করে দিলেন বাসের চাকা। ২য় দিন এই পশ্চিমবাংলার সরকারকে সংবিধানের ঐ ধারা প্রয়োগ করে যদি ফেলে দেওয়া হত তাহলে বোধহয় ভুল হত না। জ্যোতিবাবু, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যিনি, তাঁর কথায় বাংলা বন্‌ধ হয়ে গেল। ট্রাম চলল না, বাস চলল না। তাঁদের সমস্ত ইউনিয়নকে দিয়ে বন্‌ধ করিয়ে তালাচাবি বন্ধ করে দিলেন। কাশ্মীরে যখন এই ঘটনা ঘটেছিল তখন তো আপনারা বলেছিলেন যে ঠিকভাবেই হয়েছে, এটা উচিত ছিল। আজকে একই ঘটনায় আপনারা যে কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন, তামিলনাড়ুর ঐ ঘটনায়, সেখানে যখন রাষ্ট্রপতি শাসন জারি করা হল তারজন্য তো লোকসভায় ভোট হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ভোটের সময়ে ৪৩ জন বিপক্ষে ছিলেন। তামিলনাড়ুতে রাষ্ট্রপতি শাসনের জন্য লোকসভায় এটা যেদিন অনুমোদন হয়েছে সেইদিন বিপক্ষে ভোট পড়েছিল ৪৩টি আর পক্ষে পড়েছিল ১৭২টি ভোট।

(**শ্রী বিমলকান্তি বসু** ঃ সো হোয়াট?)

So what—that you cannot understand. A fool cannot understand it, only an intelligent person can understand it. There are certainly a good number of marxist M.P.s in the Parliament. Were they sleeping then? They did not think it necessary to raise their voices then. They did not care to go to the Parliament to cast their votes against the motion on the President's rule in Tamil Nadu. Now they are crying in the West Bengal legislative Assembly.

তারজন্য বাংলা বন্‌ধ হল। মাননীয় বন্ধুকে কি করে বোঝাব? স্যার, আপনি বুঝবেন আপনি আইনজ্ঞ লোক। লোকসভায় গিয়ে ঐদিন যদি ভোট দিতেন তাহলে না হয় বুঝতাম। সেখানে ৪৩টি মাত্র ভোট পড়েছে বিপক্ষে।

**মিঃ স্পিকার ঃ** আপনাদের একটা মোশন ছিল না আজকে সুব্রতবাবু এবং সৌগতবাবুর? তার উপরে যখন ভোট হল, তখন তো মাত্র কয়েকজন আপনারা' ভোট দিলেন—তাহলে, যাঁরা ভোট দেননি তাঁরা কি ঐ মোশানটিকে সমর্থন করেননি এটা ধরে নেব?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কিন্তু স্যার, আমরা তারজন্য বাংলা বন্‌ধ ডাকিনি। আমরা কুম্ভীরাশ্রু দেখাইনি। আমরা লোকের কাছে সত্য কথা বলছি। আমরা বাংলা বন্‌ধ করে কয়েক কোটি টাকা লোকসান করিনি। দেশের মানুষকে দেখাতে চাইনি যে তামিলনাড়ুর গভর্নমেন্ট আমাদের কত প্রিয়। আমরা সেইভাবে আন্তরিকভাবে মানুষকে দেখাতে যাইনি। আমি আপনাকে আবার বলছি, এরমধ্যে যদি আন্তরিকতা থাকত তাহলে না হয় বুঝতাম। পরের বাপ্‌ মারা গেছে, শ্রাদ্ধ করতে হবে, বাংলা বন্‌ধ অনেক দিন ডাকা হয়নি, সেটা ওঁরা ডেকেছেন। এঁরা আজকে এখানে যে আলোচনাটা করছেন, আলোচনার উপযুক্ত ক্ষেত্র-যেদিন সেখানে ভোট হল, সেদিন ওখানে ভোট দিতে যাননি।

তারা যদি আজকে এখানে রেজলিউউশন নিয়ে আসে আমি কি বলব এর কোনও বৈধ্যতা আছে, এটা কি লিগাল, আন্তরিকতা আছে? সেইজন্য আমি বলছি যারা এনেছেন যেহেতু আনতে হবে তামিলনাড়ুর সরকার ভেঙে দিয়েছে তাঁকে সমর্থন করার জন্য একটা রেজলিউশন নিয়ে আসা হয়েছে। কিন্তু আন্তরিকতার দিক থেকে তারা সিরিয়াস নয়। আমি শুধু একটা উদাহরণ দিয়ে নয়, আমি অন্তত একটা দৃষ্টান্ত দিয়ে বুঝিয়ে দিলাম ওরা রাজনীতি করে কিন্তু আন্তরিকতার সঙ্গে ওরা করে না। স্যার, আপনি দেখেছেন তামিলনাড়ুর সরকার যখন ভাঙল তখন পশ্চিমবাংলায় বন্ধ পালন হয়ে গেল, ত্রিপুরায় কংগ্রেস জিতল তার প্রতিবাদ সভা হল মনুমেন্টের তলায়; তাহলে বুঝতে হবে পশ্চিমবঙ্গ কি একমাত্র জায়গা আর কোথাও জায়গা নেই। ওরা যখন ভারত বন্ধের ডাক দিলেন তখন সকলে একমত হলেন না, অনেকে বললেন না এটা নিয়ে ভারত বন্ধ ডাকা যাবে না। তাই ত্রিপুরার প্রতিবাদ হবে পশ্চিমবঙ্গে কিন্তু যেখানে হওয়া দরকার সেখানে হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এদের একটু জ্বালা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি শচীনবাবু বলতে চাইছেন পশ্চিমবাংলা পথ দেখাচ্ছেন সারা ভারতকে সেইজন্য সব এখানে হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পশ্চিমবঙ্গ ভারতবর্ষকে যদি ভাল জিনিসের জন্য পথ দেখায় তবে খুব ভাল—গুলি চালানো গণতান্ত্রিক আন্দোলনকে দমন করা, এই পথ দেখাবেন না ভারতবর্ষ তাহলে ধ্বংস হয়ে যাবে। এই পথ দেখাবেন না হোয়াট বেঙ্গল থিঙ্কস টু-ডে, ইন্ডিয়া থিঙ্কস টু-মরো। নতুন কথা নয়, এটা বাংলার কৃষ্টি কালচার নয়। যদি গণতান্ত্রিক আন্দোলন হয় তাহলে গুলি চালাও, লাঠি মারো, পুলিশ দিয়ে সরকার চালাও, সমাজবিরোধীদের সামনে এগিয়ে দাও এই দৃষ্টান্ত যেন না স্থাপন হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে রেজলিউশন

*শচীনবাবু এনেছেন সেই ব্যাপারে বলি আপনাদের যদি বিবেক থাকে লোকসভায় যেটা* হয়েছে তার কোনও সঙ্গতি নেই। সুতরাং অনুগ্রহ করে এটা যদি উইথড্র করে নেন তাহলে দিল্লিতে যাদের বসিয়েছেন আপনাদের সহযোগিতায় এম. পি., আমরা এখানে ভোট দিয়েছিলাম প্রেসিডেন্ট রুলের বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম, মাত্র ৪২টি ভোট পেল, ১৭২টি ভোটে পাস হয়ে গেল। বিরোধিতাও করলাম না, কিছু বললামও না অথচ পশ্চিমবঙ্গে এখানে তার জন্য ১৮৫ মোশন এনেছেন শচীনবাবু। কিসের জন্য সেখানে অস্ত্র ব্যবসা চলবে, এর জন্য সমর্থন করতে হবে, সেখানে উগ্রপন্থী কাজ হবে সমর্থন করতে হবে, উগ্রপন্থী অস্ত্র ব্যবহারকারী তামিলনাড়ুর লোক দিয়ে জঙ্গলের রাজত্ব কায়েম হবে সেটার জন্যও কি সমর্থন করতে হবে? আপনারা যে রেজলিউশন এনেছেন এটা দেশের কতখানি বিপক্ষে, এটা কতখানি ক্ষতিকারক এটা আপনারা চিন্তা করে দেখেননি। বাংলা বন্ধ ডেকেছেন এটাকে সমর্থন না করলে ভাল দেখায় না, তাই শচীনবাবু এটা এনেছেন। আমি আপনার কাছে অনুরোধ করব এর বিরুদ্ধে পার্লামেন্টে যখন ভোট দেননি তখন এখানে যদি আপনাদের বিবেক থাকে তাহলে এটা তুলে নেবেন মানুষের সঙ্গে শঠতা না করে এটা তুলে নেবেন, এটা আপনাদের বিবেকের কাছে ছেড়ে দিলাম, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-25—3-35 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ৩৫৬ ধারা প্রয়োগ করে তামিলনাড়ুতে গণতান্ত্রিক সম্মত সরকারকে ফেলে দেওয়া প্রসঙ্গে আমি দু-চারটে কথা বলতে চাই। সংবিধানকে অপপ্রয়োগ করা, এতো কংগ্রেসের জন্মলগ্ন থেকেই শুরু হয়েছে। অপূর্বলাল, সত্যবাবু যেসব কথা বললেন, পণ্ডিত নেহেরুর আমল থেকে এই অপপ্রয়োগ শুরু হয়েছে। ১৯৫৯ সালে নাম্বুদ্রিপাদের সরকারকে এঁরা ভাঙলেন। সেখান থেকে শুরু হল। তার পরে তাঁর কন্যা শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমলে এই প্রবণতা আরও বেড়ে গেল। এখনও পর্যন্ত, গতকাল পর্যন্ত চন্দ্রশেখর সরকার পদত্যাগ করল। যাঁকে অপকর্ম করালো, পুতুল সরকার, মাত্র ৫৭ জনের সরকার। রাজীব গান্ধী জোর করে দু'মাসে দু'দুটো গভর্নমেন্টকে ভাঙল। কি করে এঁরা সব যুক্তি দেখাচ্ছেন? উগ্রপন্থীর অজুহাতে সংবিধান ভাঙল, সংবিধানকে পদদলিত করা হল। আজকে যদি ভারতবর্ষে উগ্রপন্থী কার্যকলাপ মাথাচাড়া দিয়ে থাকে, সংবিধানকে পদদলিত করা হয়ে থাকে, মানুষের সমস্ত অধিকারকে, গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে বলি, তাহলে দায়ী এই কংগ্রেস। আমি স্যার, আপনার কাছে এইটুকু নিবেদন করতে চাই—আসামে তবুও বলা যায় তার কারণ ওখানে উলফার কাজকর্ম সম্বন্ধে সন্দেহ থেকেই যায়, কিন্তু তামিলনাড়ুতে কি করে বলছেন? রামচন্দ্রের আমলে, কংগ্রেস সমর্থনে যে সরকার ছিল, এঁরা কি তখন এল. টি. টি. ই.কে সমর্থন করেননি? তাদের মদতেই বেঁচে ছিল রামচন্দ্রের সরকার। অথচ আজকে শুনুন, এঁরা বড় বড় কথা বলছেন। কি করে শেষ করছেন তাঁরা তো জানেন। রাজীব গান্ধীর বাড়িতে দু'জন কনস্টেবল, আহা বেচারা, কনস্টেবল নিয়ে এত বিপদ। রাজীব গান্ধীর বাড়িতে নজর দিয়েছিল বলে চন্দ্রশেখরের আজকে চাকরি চলে গেল। তাঁকে চাপ দেওয়া হয়েছিল। চন্দ্রশেখর গতকাল হাটে হাঁড়ি ভেঙে দিয়েছেন। সমস্ত সাংবাদিকদের ডেকে, সমস্ত খবরের কাগজের লোকদের বলেছেন—নীতি হারিয়ে আর কতদিন থাকব। দুটো চাপের কাছে নতিস্বীকার করতে হয়েছে।

এরপর হরিয়ানা সরকারকে ভাঙতে হবে, রাষ্ট্রপতির হাতে ক্ষমতা আছে—ভেঙে দাও। রাজীব গান্ধীর বাড়ির উপর তদারকি করা হয়েছে। কমসে কম রাজীব গান্ধীর আবদার, হরিয়ানা সরকারকে না ভাঙলে, চৌথালাকে সরিয়ে দিতে হবে। এটা ঠিক, রাজীব গান্ধীর প্রস্তাবে রাজি হননি। আজকে সরকার পদত্যাগ করে চলে গেলেন। এর পরেও কি বলবেন যে ঠিক? সংবিধান ভাঙতে শুরু করল। আসাম ভাঙল, তামিলনাড়ু ভাঙল। তামিলনাড়ুতে তো সংখ্যালঘু সরকার ছিল না। আমি এক মাস আগে ১৫ দিন এক নাগাড়ে ঘুরে এসেছি, আমাদের ওখানে অল ইন্ডিয়া কনফারেন্স ছিল। অন্যায় করে ভাঙা হয়েছে। রামচন্দ্রের সরকার যখন ছিল তখন এঁদের সমর্থনে, এল. টি. টি. ই.র সমর্থনে বেঁচে ছিল। আজকে যে অজুহাতে এই সংবিধান পদদলিত করা হল তার জন্য যদি কেউ দায়ী হয়ে থাকে ভারতবর্ষে পণ্ডিত নেহেরু থেকে রাজীব গান্ধী অবধি আজকে সংবিধানকে অপপ্রয়োগ করে আসছেন। রাজ্যপাল তো রিপোর্ট দেননি কিন্তু তবু তামিলনাড়ু সরকার চলে গেল। ফোর্স করে ফেলে দেওয়া হল। রাজ্যপাল বার্ণালা তো রিপোর্ট দেননি, তা সত্ত্বেও তামিলনাড়ু সরকারকে চলে যেতে হল। বিহারের রাজ্যপাল ইউনুস সেদিন তিনি—হিবারের যুক্ত সভায় বিধানমণ্ডলী এবং বিধানসভার যে যুক্ত সভা সেখানে তিনি তাঁর রিপোর্টে রাষ্ট্রপতির কড়া সমালোচনা করেছিলেন। তাঁকে এইজন্য বরখাস্ত করে দেওয়া হল। এটাকে আবার ওঁনারা সংবিধান সম্মত বলে গেলেন, স্যার, আর একটা কথা বলে শেষ করব, সারা দেশব্যাপী যখন কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে আলোচনা চলছে এবং দিল্লিতে রাজ্যপালদের যে সভা হয়েছিল সেই সভায় সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব নেওয়া হয়েছিল যে কোনও মন্ত্রিসভার দায়-দায়িত্ব, বিধানসভার দায়দায়িত্ব সমস্ত কিছু রাজ্যপালের ওপর বর্তাবে। তাই এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শচীন সেন মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন, সেই প্রস্তাব আনার কার্যকারিতা আমি ঠিক বুঝতে পারছি না। কোন পরিস্থিতিতে তামিলনাড়ু সরকার ভেঙ্গে দেওয়া হয় সেটা শচীনবাবু এবং তার দলের লোকেরা জানেন। তারা সেটাও জানেন, কোন পরিস্থিতিতে আসাম ও কাশ্মীরের সরকার ভাঙা হয়েছে এবং সেই সরকার ভাঙার পিছনে সম্মতি ছিল। পাঞ্জাবে কোন পরিস্থিতিতে আজও পর্যন্ত সেখানে একটা গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠিত করা যায়নি সেটাও তারা ভাল করে জানেন, তবুও তারা এখানে এই রকম একটা প্রস্তাব নিয়ে এসেছেন। তারা মনে করেন সারা ভারতবর্ষের জমিদারির একমাত্র খবরদারি করার অধিকার তাদেরই আছে। কোন পরিস্থিতিতে সেখানে তামিলনাড়ু সরকার ভাঙা হয়েছিল—যখন সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে কোনও গোপন তথ্য মুখ্যমন্ত্রীর কাছে যাচ্ছে, তখন সেই সংবাদ এল. টি. টি. ই.র লোকেদের কাছে চলে যাচ্ছে। আজকে শ্রীলঙ্কায় যে ঘটনা ঘটছে সেটা তাদের নিজেদের ঘটনা। সেই শ্রীলঙ্কা যখন রাশিয়া ও আমেরিকার কাছে সাহায্য চাইল তখন তারা কেউ সাহায্য করতে এগিয়ে আসেনি, কিন্তু ভারত শ্রীলঙ্কাকে সাহায্য করতে এগিয়ে গিয়েছিল। তাই সেদিন জয়বর্ধন বলেছিল, রাশিয়া, আমেরিকা যা পারেনি ভারত তা পেরেছে। শুধুমাত্র ভোটের দিকে তাকিয়ে তামিলনাড়ু সরকার এল. টি. টি. ই.দের সমর্থন করে যাচ্ছিল, এল. টি. টি. ই.ই দল তৈরি করে যাচ্ছিল, যেমনভাবে পাঞ্জাবে দল তৈরি হয়েছিল, ভারতবর্ষের

সংবিধান এটা কখনই মেনে নিতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই পার্লামেন্টে দাঁড়িয়ে সেদিন চন্দ্রশেখর বলেছিলেন, কোনও সরকারের কাছে পাঠানো ভারতবর্ষের প্রধানমন্ত্রীর কোনও নির্দেশ যদি লিক হয়ে যায়, সেটা বিরোধী গোষ্ঠীর কাছে পৌঁছে যায়, তবে সেখানে গণতন্ত্র সরকার বলে কিছু থাকে না, এটা সংবিধানকে লঙ্ঘন করা হয়। আজকে ভগবান বাঁচিয়েছেন বিজয়রত্নে মারা গেছেন, কারণ ইন্টারন্যাশনাল ল এবং ভারতের জোট নিরপেক্ষ নীতি যার উপর ভারত দাঁড়িয়ে আছে সেই নীতির দুর্নাম হয়ে যাবে। কারণ ভারতবর্ষের মাটিতে বসে এল. টি. টি. ই.-র একটা সার্বভৌম রাষ্ট্রের বিরুদ্ধে চক্রান্ত করে যাচ্ছে। আজকে পাঞ্জাবের ক্ষেত্রে আমরা যে কথা বার বার বলছি, যে উগ্রপন্থীদের বিদেশি সাহায্য বন্ধ করতে হবে। আমরা জোটনিরপেক্ষ, পঞ্চশীল নীতিতে বিশ্বাসী, আমরা ইন্টারন্যাশনাল ল বিশ্বাস করি, জোট নিরপেক্ষ রাষ্ট্রগুলি নিজেদের মধ্যে। আলাপ-আলোচনা করে একটা সিদ্ধান্ত নিয়েছিল, আমরা কখনও কোনওভাবে একটা সার্বভৌম রাষ্ট্রের বিরুদ্ধে উস্কানি দেব না। কিন্তু এল. টি. টি. ই. তামিলনাড়ু ঘাঁটি গেড়ে বসেছিল, তারা সেখানে আলাদা মেশিনারি বসিয়েছিল, তারা সেখানে বসে আলাদা অস্ত্রশস্ত্র সংগ্রহ করছিল, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বার বার এই বিষয়ে মুখ্যমন্ত্রী করুণানিধিকে সতর্ক করা হয়েছিল। কিন্তু করুণানিধি তা শোনেননি, তাই আজকে তিনি এই ব্যাপারে কোনও কথা বলতে পারছেন না। একটা দল যার বয়স ৭১ বছর, তারা সারা ভারতবর্ষে এখনও পর্যন্ত লোকসভায় ৫০টার বেশি আসন দিতে পারে না।

[3-35—3-45 P.M.]

তাঁরা গণতন্ত্রের কথা নিশ্চয়ই বলবেন, কিন্তু তাঁদের বাইরে ৫৪২ জন সদস্য আছেন, সেই সদস্যদের মধ্যে আজকে ৫০টির বেশি তাঁরা জোগাড় করতে পারেননি। রাষ্ট্রপতি জনগণের দ্বারা যদিও নির্বাচিত নন, অন্যভাবে নির্বাচিত, পার্লামেন্টের মেম্বাররা তাঁকে নির্বাচিত করেন— সেই দল বার বার একথা বলছেন, একটা ফিগার সাইকোসিস ১৯৭৭ সাল থেকে শুনে আসছি যে সরকার তাঁদের ভেঙে দেবে, সরকার তাঁদের চলে যাচ্ছে। অগণতান্ত্রিক পদ্ধতিতে যদি পশ্চিমবঙ্গ চলে, আজকে পশ্চিমবঙ্গে যদি একটা গোপন প্রশিক্ষণ কেন্দ্র হয়, আজকে পশ্চিমবঙ্গের পুলিশের রিভলভার রাইফেল যদি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির হাতে যায় এবং সেখানে যদি মানুষ খুন হয় তাহলে ভারতবর্ষের সরকার যে সরকারকে জনসাধারণ তৈরি করেছে সেই সরকার তাকে অগ্রাহ্য করতে পারে না। এই লড়াই করার জন্য পার্লামেন্ট আছে, পার্লামেন্টে এঁরা কোনও কথা বলেননি। এঁরা কাশ্মীরের ব্যাপার সমর্থন করবেন, উলফার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য সমর্থন করবেন, অথচ সেই উলফা তামিলনাড়ুর সঙ্গে যুক্ত হয়ে সারা ভারতবর্ষে একটা টেরোরিস্ট বেস তৈরি করবে ভারতবর্ষের শাসনকে ডিসটেবিলাইজ করার জন্য সেই ক্ষেত্রে একটা সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছে, সাংবিধানিক একটা সরকারের যে নৈতিক দায়িত্ব আছে, রাষ্ট্রপতির যে নৈতিক দায়িত্ব আছে সেই সরকারকে ভেঙে দিয়ে সেখানে রাষ্ট্রপতি শাসন প্রতিষ্ঠিত করার, এছাড়া কোনও পথ নেই, সেই ব্যবস্থাই তিনি গ্রহণ করেছেন। পশ্চিমবঙ্গ মাত্র দু'জন উগ্রপন্থীকে থামাতে পারেনি, পশ্চিমবঙ্গের নিরীহ মানুষ উগ্রপন্থী আক্রমণে আক্রান্ত হয় খুন হয়, অতি কষ্টে সেই দু'জন উগ্রপন্থীকে পশ্চিমবঙ্গ মারতে সক্ষম হয়। আজকে যদি এই

অবস্থা চলে, একটা দেশের সার্বভৌমত্ব বহির্বিশ্বে তার যদি যোগসূত্র ছিন্ন হয়ে যায় তাহলে আগামী দিনে ভারতবর্ষের মানুষ কি বলতে পারে—ভারতবর্ষের মানুষ আগামী দিনে এই কথা বলতে পারে পশ্চিমবঙ্গের যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে নিশ্চয়ই তার বিরুদ্ধে সাংবিধানিক ব্যবস্থা গ্রহণ করা উচিত, কখনই বামপন্থার কাছে কেন্দ্রীয় সরকারের ফিগার সাইকোসিস জুজুর ভয়ে ভীত হয়ে থাকা উচিত নয়। তাই আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শচীনবাবু যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু''একটা কথা বলতে চাই। ভারতবর্ষে ১৯৫০ সালের ২৬শে জানুয়ারি সংবিধান গৃহীত হয় এবং তার ভিত্তিতে ১৯৫২ সালে প্রথম নির্বাচন হয়। তারপর থেকে বহুবার সংবিধান সংশোধন করা হয়েছে কেন্দ্রের হাতে ক্ষমতাকে কুক্ষিগত করার জন্য আগের বক্তা তুহিনবাবু অনেক কথা বলে গেলেন, উগ্রপন্থার কথা বলে গেলেন। আমরা দেখেছিলাম পাঞ্জাবে ভিন্দ্রানওয়ালাকে কংগ্রেসই তৈরি করেছিল, কংগ্রেস সেখানে উগ্রপন্থীর সঙ্গে হাত মিলিয়ে কাজ করেছে। সেইভাবে উগ্রপন্থার ভীতি দেখিয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। আমাদের ফ্রন্টের এক বন্ধু বলে গেছেন পণ্ডিত জওহরলাল নেহেরুর সময় থেকে অকংগ্রেসি সরকারকে ভেঙে দেবার ব্যবস্থা হয়েছিল। ১৯৫৯ সালে তখন ইন্দিরা গান্ধী ছিলেন কংগ্রেস প্রেসিডেন্ট, তিনি ধর্মের জিগির তুলে আইন-শৃঙ্খলার অজুহাতে কেরলের ই. এম. এস. নাম্বুদ্রিপাদের সরকারকে ফেলে ছিলেন। তারপর অনেক জল গড়িয়ে গেছে, অনেক সরকার ভাঙা হয়েছে, কেনা-বেচার অনেক খেলা হয়েছে। কালকে যে ঘটনা ঘটল দিল্লিতে, ওরা দিল্লির কথা বলছিলেন, চন্দ্রশেখর পরিষ্কার বলে দিয়েছেন হরিয়ানার সরকারকে ভাঙার জন্য আমাকে চাপ দিয়েছে।

তিনি রাজি হননি, যার ফলে পদত্যাগ করেছেন। কেন্দ্রীয় সরকারের বাজেট অধিবেশনে সাংঘাতিক সঙ্কট সৃষ্টি করা হয়েছে। কিসের জন্য? ঐ হরিয়ানার সরকারকে বেআইনি করে না ভাঙার জন্য এই সাংবিধানিক সঙ্কট সৃষ্টি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তামিলনাড়ুর রাজ্যপাল বার্নালা তিনি গণতান্ত্রিক মূল্যবোধের মর্যাদা দিয়েছেন। তাঁকে দিল্লিতে ডেকে আনা হল। তাঁর উপর জবরদস্ত চাপ সৃষ্টি করা হল তাঁর কাছ থেকে রিপোর্ট লিখিয়ে নেবার জন্য। তিনি দেননি। তিনি ন্যায়, নীতি, গণতান্ত্রিক মূল্যবোধের মর্যাদা দিয়ে পদত্যাগ করেছেন। ভারতবর্ষের মানুষ, পশ্চিমবাংলার মানুষ এটা কি ভুলে গেছে? আজকে ওরা বলছেন বাংলা বন্‌ধ হল কেন! সারা পশ্চিমবাংলার মানুষ এই বন্‌ধের মধ্য দিয়ে প্রমাণ করে দিয়েছেন যে, তারা গণতন্ত্রকে হত্যা করার বিরুদ্ধে এবং সেই রায়ই তারা দিয়েছেন এবং পশ্চিমবাংলার মানুষ গণতন্ত্রকে হত্যা করার বিরুদ্ধে বার বার প্রতিবাদ করেছেন। তাই আজ পশ্চিমবাংলার কংগ্রেসের এই হাল মানুষ করে দিয়েছে। যে ক'টি সিটি ছিল তাও আজকে কমতে বসেছে এবং ক্রমশ আরও কমে যাচ্ছে। যে ঘটনা ঘটে যাচ্ছে সেইগুলি সম্পর্কে ওদের শিক্ষা নেবার আজও প্রয়োজনবোধ নেই। সেইজন্য তারা এই কথা বলছেন। কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্ন বারে বারে উঠেছে। কেন্দ্র রাজ্য সম্পর্কের ক্ষেত্রে সংবিধানে যেটুকু রক্ষা কবচ আছে, সেগুলিকে আজ ধূলিস্যাৎ, ন্যাস্ত করে দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তামিলনাড়ু সরকারকে রাজ্যপালের সুপারিশ ছাড়া যেরকম

অগণতান্ত্রিক পদ্ধতিতে ভেঙে দেওয়া হল সারা ভারতবর্ষের মানুষ তার বিরুদ্ধে প্রতিবাদ করেছে এবং এই নিয়ে কয়েকটি রাজ্যে বন্‌ধ হয়েছে। এর থেকেও ওরা কোনও শিক্ষা নিচ্ছেন না। ওরা বলছেন পার্লামেন্টে প্রস্তাব এল না কেন? পশ্চিমবঙ্গের গণতন্ত্রপ্রিয় মানুষ বার বার গণতন্ত্রের উপর আঘাতের বিরুদ্ধে গর্জে উঠেছে। আমি আপনাদের কাছে অনুরোধ করব আপনারা পণ্ডিত নেহেরুর ডিসকভারি অব ইন্ডিয়া বইটি পড়বেন। জেল থেকে বসে ইন্দিরা গান্ধীকে যে চিঠিগুলি লিখেছেন সেগুলি একটু পড়ে দেখবেন। তিনি যা লিখেছেন, বলেছেন বাস্তবে ঠিক তার উল্টোটাই ঘটছে। তাই জনগণের কাছে, ইতিহাসের কাছে শিক্ষা নিতে হবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শচীন সেন মহাশয়, অন্যান্যরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তামিলনাড়ুর উগ্রপন্থী কার্যকলাপ বন্ধ করার জন্য সেই সরকারকে ভেঙে দিতে হবে—এই অজুহাতে কার্যত কংগ্রেস দলের স্বার্থ সিদ্ধির জন্য চন্দ্রশেখর সরকার কংগ্রেসের নির্দেশে অত্যন্ত অগণতান্ত্রিকভাবে একটি নির্বাচিত সংখ্যা গরিষ্ঠ সরকারকে ভেঙে দিয়ে গণতন্ত্রের উপর চরম আঘাত হেনেছেন এবং এটা ভারতবর্ষের ইতিহাসে নতুন কোনও দৃষ্টান্ত নয়। দীর্ঘদিন ধরে এই প্রবণতা চলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রের যে ঐতিহ্য পশ্চিমী দেশগুলিতে গড়ে উঠেছে, ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের ইতিহাস সেই ঐতিহ্য নিয়ে গড়ে না উঠলেও ২০-২৫ বছর আগে এখানে যে সংসদীয় গণতন্ত্রের ঐতিহ্যটুকু ছিল আজকে সেটাও ভুলুণ্ঠিত হয়েছে এবং সেই অবনতি ক্রমাগত দেখা যাচ্ছে। সংসদকে ক্ষমতাহীন করে দিয়ে কার্যত প্রশাসনের হাতেই সমস্ত রাজনৈতিক ক্ষমতা কেন্দ্রীভূত করা হচ্ছে। পার্লামেন্টের ঠাট-বাট বজায় রেখে আসল ক্ষমতা এক্সট্রা কনস্টিটিউশনাল অথরিটির হাতে কেন্দ্রীভূত হচ্ছে এবং এটা হচ্ছে সংবিধান বহির্ভূত একটা ক্ষমতা—ঠিক ইন্ডাস্ট্রিয়াল বুরোক্রাটিক মিলিটারি কমপ্লেক্স পেন্টাগণ টাইপের—

[3-45—3-55 P.M.]

অর্থাৎ শিল্পপতি, আমলা এবং সেনাবাহিনীর উপর মহলের একটা ক্ষমতাবান চক্র, এরা কার্যত এই পার্লামেন্টারি ঠাটবাটকে সামনে বজায় রেখে ব্রহ্মা-বিষ্ণু-মহেশ্বর সমস্ত কিছু পেছন থেকে কলকাটি নাড়ছে এটা বাস্তব সত্য। ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্র এইভাবে প্রহসনে পরিণত হয়েছে। এইভাবে সংসদীয় গণতন্ত্রের ব্যবস্থাকে ধ্বংস করে ফ্যাসিবাদের দিকে গোটা দেশকে নিয়ে যাওয়া হচ্ছে। এর জ্বলন্ত নিদর্শন এইভাবে সংবিধানের ৩৫৬ ধারা প্রয়োগ। এই ধারাকে প্রয়োগ করার জন্য বা ব্যবহার করার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্যপালকে তাঁদের আজ্ঞাবহ হিসাবে কাজে লাগাতে চাইছেন। কেন্দ্রে ক্ষমতাসীন যে দল ও সরকার তাদের বিরোধী যে রাজ্য সরকারগুলি তাদের এইভাবে একের পর এক অগণতান্ত্রিকভাবে ভেঙে দেওয়া হচ্ছে। এটা অত্যন্ত বিপদজনক ব্যাপার সংসদীয় গণতন্ত্রকে যা শেষ করে দিতে চলেছে। তামিলনাড়ু তার লেটেস্ট এগজাম্পল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি ঠিকই বলেছেন যে ১৯৫৯ সাল থেকে এই জিনিস শুরু হয়েছে—৩৫৬ ধারার প্রয়োগ এই জিনিস চলছে। ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী আবার ক্ষমতায় ফিরে এসে কংগ্রেস

বিরোধী সরকার যে সমস্ত রাজ্যে ছিল সেগুলিকে ঐ ৩৫৬ ধারা প্রয়োগ করে একইভাবে ভেঙে দিলেন। তখন অত্যন্ত স্বাভাবিকভাবে সমস্ত বাম গণতান্ত্রিক মঞ্চ থেকে তার বিরোধিতা এসেছিল—আপনারাও করেছিলেন, আমরাও করেছিলাম। তবে মাননীয় শচীনবাবু প্রস্তাব সমর্থন করতে উঠে একথাটারও আমি উল্লেখ করতে চাই যে, অনুরূপভাবে জনতা সরকার যখন কেন্দ্রে ক্ষমতায় এসেছিল সেই সময় জনতা সরকার ক্ষমতায় এসে অন্যান্য রাজ্যে যেখানে কংগ্রেসি সরকার ছিল অর্থাৎ জনতা সরকারের বিরোধী, কেন্দ্রীয় সরকারের বিরোধী সরকার ছিল তারা সেই সরকারগুলিকে ভেঙে দিয়েছিলেন। স্যার, আমার যদি স্মরণশক্তি কমে গিয়ে না থাকে তাহলে এই প্রসঙ্গে বলতে পারি যে সেই সময় এই যে অগণতান্ত্রিক পদক্ষেপ জনতা সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছিল আজকে যেমন আমরা এর প্রতিবাদ করছি সেদিনও তার প্রতিবাদ করেছিলাম কিন্তু শচীনবাবুদের পক্ষ থেকে সেদিন তার প্রতিবাদ করা হয়নি এবং সমর্থন করা হয়েছিল। ফলে এখানে নীতির প্রশ্নে খানিকটা সুবিধাবাদী কাজ করা হয়েছিল। এই সুবিধাবাদের নীতি নিয়ে ৩৫৬ ধারার বিরোধিতা নৈতিকতার দিক থেকে—যখন যেমন সুবিধা হবে তখন তেমন বলব, আমার পক্ষে সুবিধাজনক না হলে অগণতান্ত্রিক হয়ে যাবে আর সুবিধাজনক হলে গণতান্ত্রিক হয়ে যাবে—এটা নীতিসম্মত নয়। এই দিকের প্রতি স্মরণ রেখে সংসদীয় গণতন্ত্রের উপর যে আঘাত এসেছে তার মোকাবিলা করা দরকার। গণতান্ত্রিক মূল্যবোধকে ফিরিয়ে আনার জন্য আন্দোলন করা দরকার সেইজন্য এই প্রস্তাব আমি সমর্থন করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীশচীন সেন এবং অন্যান্যরা আজ রুল ১৮৫-এ যে মোশন এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। স্যার, এই প্রস্তাবের বিরোধিতা করতে গিয়ে কংগ্রেসের মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার তামিলনাড়ু সরকারকে বরখাস্ত করাকে সমর্থন করার জন্য কতকগুলি যুক্তি উপস্থিত করেছেন। ভাবতে অবাক লাগে যে কংগ্রেস দল নিজেদের ভারতবর্ষে সবচেয়ে বড় গণতান্ত্রিক দল বলে প্রচারিত করে থাকেন। তারা তামিলনাড়ু সরকারকে বরখাস্ত করার জন্য যে যুক্তি দেখাচ্ছেন সেটা হাস্যকর। উনি বললেন, এল. টি. টি. ই. উগ্রপন্থীদের তামিলনাড়ুর সরকার মদত দিচ্ছিলেন।

গোটা ভারতবর্ষে যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সেই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে লড়াই করার জন্য তামিলনাড়ু সরকারকে সেই হিসাবে বরখাস্ত করা হয়েছে। একথা প্রত্যেকে জানে যে গোটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে, বিভিন্ন প্রান্তে উত্তরভারত থেকে শুরু করে পাঞ্জাব, কাশ্মীর, দক্ষিণ ভারতের বিভিন্ন জায়গায় যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন চলছে তার জনক হচ্ছে কংগ্রেস দল। বিভিন্ন সময়ে আমরা দেখেছি যে বিচ্ছিন্নতাবাদী, সঙ্কীর্ণ, হীন রাজনীতির স্বার্থে কংগ্রেস দল মদত দিয়েছে। পাঞ্জাবের ভিন্দ্রেনয়ালের কথা আমার জানি। আসামের আশু গণ পরিষদের যে আন্দোলন তার পিছনেও কংগ্রেস মদত দিয়েছিল। আমরা জানি কাশ্মীরে তৎকালীন হীন রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য গোলাম মহম্মদ সা কে তারা ক্ষমতায় বসিয়েছিল। এইসব ঘটনা ঘটেছে। আজকে তারা সাফাই গাইছেন। আমরা জানি আসল কারণ অন্য জায়গায়। এই ঘটনার শুরু ১৯৯১ সালে নয়। ১৯৬৯ সালে কেরল গভর্নমেন্টের পতনের মধ্যে দিয়ে শুরু হয়েছে এবং তার ধারাবাহিকতা চলছে।

গণতন্ত্র তাদের পক্ষে ততক্ষণ নিরাপদ যতক্ষণ সেই গণতন্ত্র তাদের নিজেদের স্বার্থে কাজে লাগাতে পারে, এইভাবে তারা দেশ শাসন করছে। তারা অভিযোগ তুললেন যে তামিলনাড়ুতে নাকি সমুদ্রের ভিতর দিয়ে স্মাগলিং হচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে স্মাগলিং হচ্ছে। আজকে ভারতবর্ষের পশ্চিম প্রান্তের রাজ্য বোম্বেতে বড় ধরনের স্মাগলিংয়ের বাজার আছে। কিন্তু সেখানকার গভর্নমেন্টকে ফেলে দেওয়া হচ্ছে না। সেখানকার আইন-শৃঙ্খলার প্রশ্ন তোলা হয়েছে। কিন্তু আইন-শৃঙ্খলার প্রশ্নে সেখানকার রাজ্যপালের ভাষণে কোনও রিপোর্ট ছিল না। সম্প্রতিকালের কয়েকটি দৃষ্টান্ত যদি আমরা অনুসরণ করি, আমরা যদি দেখি অন্ধ্রের কথা, কর্ণাটকের কথা, ইউ.পি.র কথা, তাহলে সব পরিষ্কার বোঝা যাবে। আমরা দেখছি কংগ্রেস দলের যিনি সভাপতি তিনি বলেছেন যে অন্ধ্রপ্রদেশ সরকারের তৎকালীন প্রধান চেন্না রেড্ডী তিনি ব্যর্থ হয়েছেন সেখানকার আইন-শৃঙ্খলার মোকাবিলা করতে, উগ্রপন্থীদের দমন করতে। এই কথা বলে সেখানকার সরকারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হল, মুখ্যমন্ত্রী পাল্টে দেওয়া হল। কর্ণাটকেও একই অবস্থা ঘটানো হল, সেখানেও মুখ্যমন্ত্রী পাল্টে দেওয়া হল। তামিলনাড়ুতে একই কারণে ৩৫৬ ধারা প্রয়োগ করে সেখানকার ডি. এম. কে. সরকারকে উচ্ছেদ করা হল। আসল কারণ কিন্তু অন্য জায়গায়। আপনারা সকলেই জানেন যে যখন চন্দ্রশেখর সরকারে এসেছেন তখন এটা প্রাক শর্ত ছিল। তামিলনাড়ুর এ. আই. ডি. এম. কে. যার নেত্রী হচ্ছেন জয়ললিতা তার সমর্থনে প্রাক শর্ত ছিল যে তামিলনাড়ুর সরকারকে ফেলে দিতে হবে তবেই তোমার সরকারের পিছনে আমাদের সমর্থন থাকবে। কাজেই এই হীন অজুহাত তুলে ঐ সরকারের পতন ঘটানো হয়েছে। তাই আমরা একথা আগেও বলেছি এবং এখনও বলছি যে বুর্জোয়া সংসদীয় যে গণতন্ত্র সেই গণতন্ত্রের বিপদ সম্পর্কে ওরা বার বার বলেন যে বামপন্থীদের কাছ থেকে আসে, মার্কসবাদীদের কাছ থেকে আসে কিন্তু তা আসে না। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শচীন সেন মহাশয় তামিলনাড়ুতে রাষ্ট্রপতির শাসন জারির বিরুদ্ধে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ভারতবর্ষের সংবিধান চালু করার পর থেকে যে ধারাটা নিয়ে সবচেয়ে বেশি বিতর্কের সৃষ্টি হয়েছে সেটা ৩৫৬ ধারা। এই ধারার ক্ষমতাবলে কেন্দ্রীয় সরকার একটা রাজ্য সরকারকে ক্ষমতা থেকে বিচ্যুত করতে পারে। এখন প্রশ্ন হচ্ছে যে সংবিধান প্রণেতারা যে উদ্দেশ্য নিয়ে এই ধারাটি সংবিধানে সন্নিবেশিত করেছিলেন, স্বাধীন ভারতবর্ষে যতবার এই ধারাটি প্রয়োগ হয়েছে অধিকাংশ ক্ষেত্রে দেখা যাবে যে এই ধারার অপপ্রয়োগ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারে যে রাজনৈতিক দল শাসন ক্ষমতায় অধিষ্ঠিত থাকে, অঙ্গ রাজ্যগুলিতে তাদের বিরোধী রাজনৈতিক দল যারা থাকে তাদের ক্ষমতাচ্যুত করার, কখনও কখনও রাজনৈতিক স্বার্থ সিদ্ধি করার জন্য এই ধারাটির অপপ্রয়োগ করে এসেছে। আমরা জানি ভারতবর্ষে যে যুক্ত রাষ্ট্রীয় কাঠামো আছে তাকে আমাদের টিকিয়ে রাখতে হচ্ছে। এখন যদি বিচ্ছিন্নতাবাদী প্রবণতাকে সংযত করতে হয় এবং ভারতবর্ষের যেখানে মাল্টি পার্টি সিস্টেম অর্থাৎ বহুদলীয় গণতান্ত্রিক শাসন ব্যবস্থা চালু রয়েছে সেখানে ফেডারালিজম

অর্থাৎ যুক্ত রাষ্ট্রীয় কাঠামোকে সঠিক গতিতে নিয়ে যেতে হয় তাহলে বিভিন্ন রাজনৈতিক দলগুলিকে সংবিধানের ধারার প্রতি, গণতান্ত্রিক রীতিনীতির প্রতি মর্যাদাশীল হতে হবে। সংবেদনশীল মনোভাব নিয়ে দেশের শাসন পরিচালনা করার দিকে এগিয়ে যেতে হবে, তা না-হলে এটা সম্ভব নয়। সংবিধানে নিশ্চয়ই চেক অ্যান্ড ব্যালেন্সের ব্যাপার থাকে যাতে কোনও সরকার যদৃচ্ছভাবে সেই ক্ষমতা ব্যবহার করতে না পারে।

[3-55—4-05 P.M.]

সেদিকে দৃষ্টিভঙ্গি দিয়ে সারকারিয়া কমিশন কেন্দ্র রাজ্য সম্পর্কের ক্ষেত্রে, এই ধারা প্রয়োগের ক্ষেত্রে কী ব্যবস্থা হওয়া উচিত, সেই সমস্ত কথা বলেছেন। সেদিক থেকে চিন্তা করে এই কথা নিশ্চয়ই বলতে চাই যে তামিলনাড়ুতে যে রাষ্ট্রপতি শাসন জারি করা হয়েছিল, সেই শাসন জারির পক্ষে তেমন কোনও যুক্তি ছিল না। রাজনৈতিক চাপের কাছে নতি স্বীকার করে কেন্দ্রীয় সরকার এই ধারার প্রয়োগ করলেন এবং একটা নির্বাচিত সংখ্যাগরিষ্ঠ সরকারকে ক্ষমতাচ্যুত করলেন, এটা নিশ্চয়ই নিন্দার যোগ্য। আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে আমিও সমর্থন করি এবং আমি একজন স্বাক্ষর দাতা। স্বভাবতই সমর্থন নিশ্চয়ই করছি, আমার মনে পড়ছে গতকাল প্রধানমন্ত্রী, যিনি বিদায় নিলেন, তিনি লোকসভায় একটা বিবৃতি দিয়েছেন, সেই বিববৃতির কথাগুলো হচ্ছে, কেউ আমাকে ধাপ্পা দিতে পারে, ডিসিভ মি, প্রতারণা করতে পারে, চিট মি, কিন্তু আমি সেই প্রতারণা করছি না। সোজাসুজি বলছি পদত্যাগ করছি। প্রতারণা, বঞ্চনা কে করেছে, এটা সকলেই বুঝতে পারছেন। কিন্তু এর সঙ্গে প্রশ্ন, চরিত্রটা যাদের ১৯৫৯ সাল থেকে দেখা গেছে গণ্ডগোল পাকিয়ে একটা সরকারকে ভাঙা যায়, আইন-শৃঙ্খলার প্রশ্ন নিয়ে, সেটা ঘটেছিল কেরালায় ১৯৫৯ সালে। আবার সন্ত্রাসবাদীদের সৃষ্টি করে, সন্ত্রাসবাদের প্রবক্তা যারা তাদেরকে তৈরি করে বিচ্ছিন্নতাবাদ সৃষ্টি করে, তার শক্তিটাকে সৃষ্টি করে সেখানেও প্রতিকূল অবস্থা তৈরি করে এই ৩৫৬ ধারাটি প্রয়োগ করা যায়। রাষ্ট্রপতি শাসন করা যায়। এখন এইগুলোর কাছে যারা আত্মসমর্পণ করেন, তাদেরও দোষ সেইসঙ্গে দিই। আত্মসমর্পণ কেন করলেন? এখানে আমরা দেখছি তামিলনাড়ুতে ২৩৩টি বিধানসভা আসনের মধ্যে ১৪০টি ডি. এম. কে., বিরোধীদের ২৬টি আর ২৫, ৫১টি। আরও দু'জন ছিল, বাকি বামপন্থী এবং অন্য কেউ কেউ তারাও ডি. এম. কে.র সমর্থনে ছিলেন। এমন একটা নির্বাচিত সরকারকে, সংখ্যাগরিষ্ঠ, নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠ সরকারকে ভেঙে দিলেন কারা, যাদের সদস্য সংখ্যা লোকসভাতে ৫৪ জন এবং ৫৪'র পেছনে কংগ্রেসের ১৯৪ জন, আরও এ. আই. ডি. এম. কে. দু'একজন আছে। এরা ভাঙলেন, ৫৪ জনের সরকার, পেছনে কংগ্রেস আছে। ভাঙলেন একটা নির্বাচিত ব্যাপক সংখ্যাগরিষ্ঠ সরকারকে। এর চেয়ে অগণতান্ত্রিক কাকে বলতে পারি? আমরা এটা জানি, প্রশ্নে এখানে বলা হয়েছে সি. পি. এম.-এর হাতে কি পশ্চিমবাংলা, অস্ত্র যদি সবাই সংগ্রহ করে বা তুলে নেয়, যদি কর ব্যবস্থা নেওয়া যায়, কিন্তু করছে কী না—সৃষ্টিটা কারা করছে? পশ্চিমবাংলাতে যারা গণ্ডগোলটা পাকায়, আইন-শৃঙ্খলাকে নষ্ট করে কারা, সেটা

এখানকার মানুষ জানেন। সুতরাং আমি বেশি কথায় যাচ্ছি না। রাজ্যপাল কোনও নোট দিলেন না, কোনও রিপোর্ট দিলেন না, তবুও ভেঙে দেওয়া হল। কোন্ ভোটের কথা একজন বক্তা বললেন—বললেন যে তাদের পক্ষে বেশি বিরোধী। রাষ্ট্রপতি শাসন প্রবর্তন করার বিরোধী মাত্র ৪৩ জন। কোথায়? ওপরে। বিধানসভা, তামিলনাড়ুতে নয়।

সুতরাং যে প্রস্তাব শচীনবাবু এনেছেন, সে প্রস্তাবের প্রতি আমি আর একবার আমার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। ৩৫৬ ধারা কি উদ্দেশ্য নিয়ে সংবিধানে রাখা হয়েছিল এবং সেটাকে কিভাবে অপব্যবহার করা হচ্ছে সেটাই আজকে বিশেষ করে উপলব্ধি করতে হবে। ৩৫৬ ধারায় রাষ্ট্রপতির হাতে ক্ষমতা আছে, কিন্তু রাষ্ট্রপতি কি কি কারণে তা ব্যবহার করতে পারেন, সেটা উপলব্ধি করতে হবে। তখনই তিনি এই ক্ষমতা ব্যবহার করতে পারেন যখন কোনও রাজ্যে সত্যি সত্যিই আইন-শৃঙ্খলা বিঘ্নিত হয় বা যদি কোনও রাজ্যে মহামারি দেখা দেয় এবং রাজ্য সরকার তা রোধ করতে অক্ষম হন বা দুর্ভিক্ষ দেখা দেয় বা প্লাবনে রাজ্য ভেসে যায় রাজ্য সরকার সামলাতে না পারেন বা বিদেশি আক্রমণে দেশ ক্ষতিগ্রস্ত হয়। এই সমস্ত কারণে ৩৫৬ ধারা রাষ্ট্রপতি ব্যবহার করতে পারেন। কিন্তু তামিলনাড়ুতে ঘটনা কি হয়েছে? এর কোনটাই কি সেখানে ঘটেছিল? সেখানে আইন-শৃঙ্খলা বিঘ্নের কোনও ব্যাপার হয়নি। এমন কি আইন-শৃঙ্খলা বিঘ্নের ব্যাপারে রাজ্যপালের একটা রিপোর্ট দেবার কথা, সেই রিপোর্ট দেওয়া যে দরকার সেটা পর্যন্ত তামিলনাড়ুর তৎকালীন রাজ্যপাল উপলব্ধি করেননি। সেখানে আইন-শৃঙ্খলা কোনওভাবে বিঘ্নিত হয়েছিল কিনা, সে বিষয়ে রাজ্যপালের কোনও রিপোর্ট নেই। সেখানে কোনওরকম অশান্তি ছিল বলে আমরা শুনিনি। অতএব আইন-শৃঙ্খলা বিঘ্নিত হওয়ার কোনও প্রশ্ন সেখানে ছিল না। তামিলনাড়ুতে কোনও মহামারি হয়নি, প্লাবন হয়নি, দুর্ভিক্ষ দেখা দেয়নি। দুর্ভিক্ষের কবলে পড়ে লোকে খেতে পাচ্ছিল না, এরকম কোনও ঘটনাও সেখানে ছিল না। সেখানে বিদেশি শত্রুর আক্রমণেরও কোনও প্রশ্ন ছিল না। অথচ সেখানে হঠাৎ করে রাষ্ট্রপতি ৩৫৬ ধারা জারি করলেন! আমরা আরও দেখছি যে, সে বিষয়ে রাজ্যপাল কিছুই জানতেন না। এমন কি রাষ্ট্রপতির কাছে যে সময় কেন্দ্রীয় মন্ত্রিসভা ঐ প্রস্তাব পেশ করেছিলেন সে সময়ে রাষ্ট্রপতিকেও নাকি চিন্তা-ভাবনার মধ্যে পড়তে হয়েছিল। নানা ভাবে নাকি তিনি চিন্তাভাবনা করেছিলেন, এমন কথাও আমরা শুনতে পেয়েছি। অবশ্য জানি না তা কত দূর সত্য। তাহলে কি হল? ওখানকার একটি বিরোধী রাজনৈতিক দল, এ. আই. এ. ডি. এম. কে. যারা কংগ্রেসের সঙ্গে যুক্ত এবং যারা কেন্দ্রীয় সরকারকে সমর্থন করছিলেন তাঁদের সন্তুষ্ট করতে হবে এবং সাথে সাথে কংগ্রেসকেও সন্তুষ্ট করতে হবে, অতএব তামিলনাড়ুর ডি. এম. কে. সরকারকে ভেঙে দেওয়া হল; তা না-হলে প্রধানমন্ত্রীর ওপর থেকে লোকসভায় তাঁরা তাঁদের সমর্থন প্রত্যাহার করে নেবেন। প্রধানমন্ত্রীর মন্ত্রিত্ব রক্ষার জন্য ঐ কাজ করতে হল। প্রধানমন্ত্রীকে কংগ্রেস এবং এ. আই. ডি. এম. কে. দারুণভাবে চেপে ধরল এবং তিনি তাঁর মন্ত্রিত্ব রক্ষা করতে ঐ সরকারকে ভেঙে দিলেন। এটা যে আমাদের সংবিধানের প্রতি কি ভীষণ হস্তক্ষেপ তা আমাদের ভারতবর্ষের প্রতিটি মানুষ

এবং পৃথিবীর মানুষেও উপলব্ধি করতে পারছেন। এইভাবে সংবিধানের অপব্যবহার হয়েছে। কেন্দ্রীয় সরকার আজকে এইভাবে যে কোনও সবকারকেই—রাজ্য সরকারকেই ভেঙে দিতে পারেন, দেশে অশান্তি নিয়ে আসতে পারেন। এই কাজের বিরুদ্ধে যথার্থভাবে আমাদের প্রতিবাদ জানানো দরকার। আমরা প্রতিবাদ জানাচ্ছি। আমাদের পশ্চিমবাংলার সমস্ত মানুষ বন্ধ পালন করে প্রতিবাদ জানিয়েছেন। ভারতের অন্যান্য রাজ্যের মানুষও প্রতিবাদ জানিয়েছেন। বিশেষ করে তামিলনাড়ুতে সাংঘাতিক প্রতিবাদ জানানো হয়েছে। আমরা এখনও প্রতিবাদ জানাচ্ছি এবং সেইজন্যই মাননীয় সদস্য যে মোশন এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাবটি এনেছি, সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কেন না প্রস্তাবের মধ্যে একটা কথা বলা হয়েছে যে, Dismissal of the Tamil Nadu Government as a gross subversion of the democratic principle and norms enshrined in the Constitution.

[4-05—4-15 P.M.]

সংবিধানের যে অপপ্রয়োগ সেটা কংগ্রেস পার্টি চিরকাল করে এসেছে এটা একটু খেয়াল করতে হবে। যাঁরা সংবিধান রচনা করেছিলেন তাঁদের মধ্যে বিশেষ করে ডাঃ বি. আর. আম্বেদকরের নাম উল্লেখ করা যায়। তখন প্রশ্ন উঠেছিল, আপনারা যে ৩৫৬ ধারা রাখছেন, এর যদি অপপ্রয়োগ হয় অর্থাৎ সঠিকভাবে ব্যবহার যদি না হয় তাহলে তো কোনও নির্বাচিত সংস্থার গণতান্ত্রিক অধিকার হরণ করা হবে। তখন ডঃ বি. আর. আম্বেদকর যে কথা বলেছিলেন তার দু'একটি কথা আমি পড়ে শোনাই। তিনি বলেছিলেন, Such articles will never be called into operation and that they would remain a dead letter. If at all they are brought into operation, the President who is endowed with these will take proper precaution before actually suspending the administration of the Provinces.

তিনি বলেছিলেন, ভয়ের কোনও কারণ নেই। প্রেসিডেন্টকে যে ক্ষমতা দেওয়া হয়েছে তিনি সমস্ত বিষয়টি চিন্তাভাবনা করে একেবারে লাস্ট রিসর্ট হিসাবে ব্যবস্থা গ্রহণ করবেন এবং তিনিই বিষয়টি বিচার করবেন। প্রায় ৩৭ বছর পার হয়ে গেল, ১৯৫০ সাল থেকে ১৯৮৭ সাল অবধি সবশুদ্ধ ৭৫ বার রাষ্ট্রপতির শাসন হয়েছে আমাদের দেশে। এই নিয়ে সারা দেশের প্রত্যেকটি রাজ্যে তুমুল বিতণ্ডা শুরু হয়ে যায় বিশেষ করে পশ্চিমবাংলার বিধানসভা থেকে বিভিন্ন প্রস্তাব উত্থাপিত হয়, তখন বাধ্য হয়ে প্রয়াত ইন্দিরা গান্ধী যিনি সবচেয়ে বেশি রাষ্ট্রপতির শাসন কায়েম করার ব্যবস্থা করেছিলেন—বাধ্য হয়েছিলেন তখন সারকারিয়া কমিশন করতে। ১৯৮৩ সালে সারকারিয়া কমিশন তৈরি করলেন। কিন্তু দুঃখের বিষয়, সারকারিয়া কশিনের রিপোর্ট শেষ হওয়ার আগেই তিনি তিন-তিনটি রাজ্যে রাষ্ট্রপতির শাসন চালু করে দিলেন। এর মধ্যে একটা হচ্ছে, সিকিম, দ্বিতীয় হচ্ছে অন্ধ্র এবং তৃতীয় রাজ্য হচ্ছে জম্মু ও কাশ্মীর। তখন পর্যন্ত সারকারিয়া কমিশন তাদের রিপোর্ট শেষ করেননি। তার মধ্যেই ৩টি রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারি হয়ে যায়। সুতরাং এইভাবে মিসইউজ অফ

কনস্টিটিউশন করে আর্টিকেল ৩৫৬-এর অপপ্রয়োগ করা হয়েছিল। আমি খুব আনন্দিত, মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় এখানে এসে উপস্থিত হয়েছেন, তিনি আইনজ্ঞ এবং এক সময় বিধানসভার অধ্যক্ষ ছিলেন। কিন্তু তিনি যে যুক্তি দিলেন এবং তাঁর দলের ডেপুটি লিডার যে যুক্তি দিলেন তাতে ওনারা আসল যুক্তির ধারে কাছে যাননি। সেলুকাস এক সময়ে বলেছিলেন, "কি বিচিত্র এই দেশ"। আমি বলছি, কি বিচিত্র এই কংগ্রেস পার্টি। ওনারা বলছেন, করুণানিধির সঙ্গে এল. টি. টি. ই.র যোগসাজস ছিল। কিন্তু আমি বলছি, প্রকৃতপক্ষে যোগসাজস ছিল রামচন্দ্রের, যার সহায়তায় দিল্লিতে কংগ্রেস(আই) বাঁচতে চায়। আপনারা তাঁর দালালি করেছেন। কাজেই আমি ঐসব দিকে যাচ্ছি না। আমি বলতে চাচ্ছি, যে মনোভাব নিয়ে সংবিধান রচিত হয়েছিল তাঁরা সেখানে বলেছেন। সারকারিয়া কমিশন সেখানে উদ্ধৃতি দিয়েছেন। ডঃ বি. আর. আম্বেদকরের বক্তব্যের মধ্যে আছে, This extraordinary provision would be called into operation rarely in extreme cases as a last resort when all the alternative corrective measures.

সারকারিয়া কমিশন বি. আর. আম্বেদকরের উদ্ধৃতি দিয়ে বলেছেন, এই সমস্ত ব্যবস্থা গ্রহণ করার পরে অর্থাৎ, একটা সরকার ঠিকমতো চলছে না দেখেছেন, কনস্টিটিউশনের উপর যে সরকার নির্ভরশীল, আমি মাননীয় সদস্যকে স্মরণ করিয়ে দিতে চাই—উনি আইনজ্ঞ প্রয়োজন হলে পরে ভেঙে দিয়ে নির্বাচন ডাকা যায় এবং এর নজির যথেষ্ট আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা এঁরা বলেছেন, এঁদের কথার জবাব আমি দেব, লাস্ট রিসর্ট সম্বন্ধে। কিন্তু এখানে রাজ্যপাল জানলেনই না যে তাঁর সরকারটাকে ভেঙে দেওয়া হচ্ছে। তিনি জানেন না। পরের দিন সংবাদপত্রে দেখেন যে সরকার ভেঙে গেছে। মাননীয় সত্যবাবু বললেন যে, রাজ্যপাল না জানলেও আইদার, অর আছে, সেভাবে করা আছে। সংবিধান রচিত হয়েছিল আইদার, অরের জন্য নয়। এখানে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাবটা আনা হয়েছে তাতে আমাদের দেশের পক্ষে বিপদ, সংসদীয় গণতন্ত্রের নীতিকে ধ্বংস করা হচ্ছে, সংবিধান মিসইউজ করা হচ্ছে, কিন্তু এর সমালোচনা করলে কংগ্রেস দল থেকে প্রতিবাদ করা হচ্ছে। কংগ্রেস দলের শাসনে তাঁদের কেউ এই ৩৫৬ ধারাকে বাদ দেননি। জওহরলাল নেহেরু থেকে শুরু করে ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী, লালবাহাদুর শাস্ত্রী সবাই এটাকে দলীয় স্বার্থে প্রয়োগ করেছেন। ১৯৫০ সাল থেকে ১৯৮৭ এই ৩৭ বছরে সারকারিয়া কমিশন বলেছেন ৭০ বার এর প্রয়োগ হয়েছে। Despite the hope and expectations so emphatically expressed by the framers in the last 37 years, Article 356 has been brought into action no less than 75 times.

সারকারিয়া কমিশন রিপোর্ট দেন যে এটা ৭৫ বার হয়েছে। তখনই ৩ বার চলে গেছে আর ৫০ থেকে ৬৭র মধ্যে ১০ বার। আমি ওনার বক্তব্য শুনেছিলাম, সেই জায়গায়, রাগ তো ওখানেই, ভি. পি. সিংয়ের সরকার, যাঁকে আমরা সমর্থন করেছিলাম, তিনি একবারও এই সুযোগটা গ্রহণ করেননি। কিন্তু আগের সরকার এমন একটা শিখণ্ডী দাঁড় করিয়েছেন যে, দেড় মাসের মধ্যেই একটা সরকারকে ভেঙে দিলেন, এসেই ১০ দিনের মধ্যে একটা সরকার ভেঙে দিলেন। দুটো সরকারকে ভেঙে দিলেন। আসলে রাজীব গান্ধী চেষ্টা করেছিলেন কিন্তু হরিয়ানায় সরকার ভাঙতে পারেননি। আপনাদের তো সব সময়

চিৎকার হচ্ছে পশ্চিমবঙ্গকে শেষ করে দাও। হাউসে বার বার ঘোষণা করা হয়েছে সি. পি. এম.এর বিরুদ্ধে, কিন্তু জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে বলছেন যে জোর করে ফেলে দাও। এখানে ৩৫৬ ধারা খাটবে না, জনগণের সমর্থন নিয়ে আবার আমরা আসছি, নির্বাচনে কংগ্রেসকে হটিয়ে দিয়ে আবার আমরা সরকার গঠন করব।

[4-15—4-25 P.M.]

৫৫ জন সদস্য নিয়ে তিনি সরকার গঠন করলেন এবং তাদের সমর্থন করে বসলেন কংগ্রেস। অপরচুনিস্ট না হলে সেটা তারা করেন? তার আগে সারা ভারতবর্ষের জনমত ছিল ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে, কংগ্রেসের বিরুদ্ধে। সেখানে জনতা পার্টি বিপুলভাবে জয়লাভ করেছিল। সেখানেও ভেঙে দিয়ে নির্বাচন ঘোষণা করা হয়েছিল। এইভাবেই তারা একটির পর একটি রাজ্য সরকারকে ভেঙে দিয়েছেন। আমার সময় শেষ হয়ে গেছে, তাই আমি যে প্রস্তাব উত্থাপন করেছি সেটা সকলে গ্রহণ করুন এই আবেদন রেখে শেষ করছি।

The motion of Shri Sachin Sen that –

This House views with grave concern the undemocratic and unprecedented maner in which the duly elected Govt. of Tamil Nadu having a stable majority in the Legislature of that State has been dismissed;

This House condemns unequivocally the imposition of President's Rule in Tamil Nadu under Article 356 of the Constitution even when there was no report by the Constitutional Head of the State namely, the Governor that it was impossible to carry on the Government in Tamil Nadu in accordance with the provisions of the Constitution and whicch has been so far consistently followed in all cases of the imposition of the President's Rule under Article 356 of the Constitution;

This House further views the aforesaid Act of dismissal of the Tamil Nadu Government as a gross subversion of the democratic principle and imposition of a thinly-veiled dictatorial regime;

This House, therefore, urges upon the Government of India through the Government of West Bengal to revoke forthwith the proclamation of President's Rule imposed in Tamil Nadu and restore and democratically elected Government of Tamil Nadu in Office.

was then put and a division taken with the following result

**AYES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bal, Shri Shakti Prasad
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Bimal Kanti
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Jayanta Kumar
Chakraborty, Shri Shyamal
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shrimati Sandhya
Choudhuri, Shri Subhendu
Das, Shri Ananda Gopal
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
De, Shri Sunil
Deb, Shri Gautam
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Malin

Ghosh, Shri Satyendranath

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindranath

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kar, Shri Ramsankar

Kisku, Shri Laksmi Ram

M. Ansaruddin, Shri

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Gunadhar

Maity, Shri Sukhendu

Majhi, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Mallick, Shri Siba Prasad

Mamtaz Begum, Shrimati

Mitra, Shri Biswanath

Mohammad, Shri Shelim

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Sailendra Nath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Roy, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Deba Prasad

Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sunil

Satpathi, Shri Abani Bhusan

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Sinha, Shri Suresh

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Santosh Kumar

Toppo, Shir Salib

Tudu, Shri Durga

**Ayes**

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Goswami, Shri Arun Kumar

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

Mannan Hossain, Shri

Mukhopadhyay, Shri Subrata

Samanta, Shri Tuhin

The Ayes being 90 and the Noes 9. The Motion was carried.

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the 69 Report of the Business Advisory Committee which met in my Chamber today and recommended the following programme of business for the 14th March, 1991.

Thursday, 14th March, 1991—The West Bengal Scheduled Caste and Scheduled Tribe (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1991 (Introduction, Consideration & Passing).

Now the Minister-in-charge of Parliamentary Affairs may please move the motion for reply.

**Shri Abdul Quyiom Molla :** Sir, I beg to move that 69th Report of the Business Advisory Committee for the acceptance of the House.

The motion was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কালকে আমরা কলকাতা বন্‌ধ ডেকেছি, বাংলা বন্‌ধ ডাকব ভেবেছিলাম কিন্তু ছুটি দিয়েছেন, এস. ইউ. সি. তাঁদের ক'জন এখানে আছেন আমি জানি না, যাই হোক তাঁরা বন্‌ধ ডেকেছিল তাঁদের ছুটি দিয়েছিলেন। কালকে আপনি যদি একটু সিনসিয়ারলি ভাবেন তাহলে হাউসের বিজনেসে বিরোধীরা অংশগ্রহণ করতে পারবে না। আমরা রাজ্যে স্বীকৃত বিরোধী দল এবং সবচেয়ে বড় বিরোধী দল। কালকে আমরা আসব না আপনি জানেন, কালকে আপনি যে কোনও বিজনেসই আপনি করুন না কেন আমরা থাকব না। এটা কতখানি সংবিধান সম্মত আপনি একটু ভেবে দেখুন। আপনার কাছে আমাদের আবেদন আপনি একজন আইনজ্ঞ লোক, হাউসে বিরোধী দল থাকবে না, মুসলিম লীগ এবং এস. ইউ. সি. থাকবে, তাঁদের নিয়ে

এই হাউসটা কি চালানো উচিত? এটাই হচ্ছে আপনার কাছে আমাদের আবেদন। এখন হাউসে কোনও বিজনেস নেই, হাউস আপনি ডেকেছেন, হাউস বসেছে, বিজনেসের অভাবে ৯ থেকে ১৩ পর্যন্ত ছুটি থাকছে। তাতে হচ্ছে কি আপনি এখন কোনও বিজনেস রাখতে পারছেন না। আমরা শত শত কোয়েশ্চেন জমা দিয়েছি, মেনশন দিয়েছি, নন-অফিসিয়াল ডে আপনি আলোচনা করতে পারেন, নানা ভাবে আপনি আলোচনা করতে পারেন। চারিদিকে এখন বার্নিং প্রবলেম, কেন্দ্রে চন্দ্রশেখর পদত্যাগ করেছেন, কালকে কি অবস্থা হবে, পরশু দিন কি অবস্থা হবে, সোমবার কি অবস্থা হবে আপনি জানেন না। কেন্দ্রে এখন অস্থায়ী অবস্থা চলছে, যখন তখন কিছু হয়ে যেতে পারে, এই অবস্থা খাপ খাওয়ানোর জন্য আমাদের হাউস বসিয়ে রাখলে ভাল হয়। আপনি বললেন একটু আগে যে পশ্চিমবাংলার বিধানসভার একটা মান আছে এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিধানসভা। বিধানসভা চলছে, আমি আপনাকে অনুরোধ করব হাউস প্রতিদিন চালিয়ে যান। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় এখানে থাকলে কিছু মন্ত্রী থাকেন তা না হলে মন্ত্রীরা এখানে উপস্থিত থাকেন না। মন্ত্রীরা এখানে অ্যানসার দিতে হবে বলে মনে করেন না। আমি নিজে ১২৬টা কোয়েশ্চেন জমা দিয়েছি, আমাদের দল এবং অন্যান্য দল মিলিয়ে হাজার হাজার কোয়েশ্চেন আছে, মেনশন আছে, এডজর্নমেন্ট মোশন আছে। আপনি হাউস ডেকে বন্ধ করে রেখেছেন। তাহলে আপনি এত দিন বাদে হাউস ডাকলেন কেন? একমাত্র ডাকতে হয় বলেই কি ডাকলেন? রাজ্যপালকে আনতে হবে, বাজেট অধিবেশন করতে হবে, সাংবিধানিক কর্তব্য পালন করার জন্যই বন্ধ হয়ে যাবে এর চেয়ে লজ্জার আর কি হতে পারে? সারা পশ্চিমবাংলা চলছে। আপনি হাউস এর পর ১৪ তারিখে বসাচ্ছেন। আমাদের আবেদন হচ্ছে আপনি হাউস প্রতিদিন খোলা রাখুন।

[4-25—4-35 P.M.]

আমাদের কোয়েশ্চেন, মোশনগুলো নিয়ে আলোচনা হোক। আর যদি কোয়েশ্চেনের অ্যানসার না দিতে পারেন তাহলে আপনি মন্ত্রীদের বিধানসভায় ডেকে আনুন। আপনার ক্ষমতা আছে, আপনি পারেন, আপনি তাদের ধমক দিন। চীফ মিনিস্টারকে আপনি পাবেন না। মুখ্যমন্ত্রিত্ব হচ্ছে তাঁর সেকেন্ডারি ব্যাপার, তাঁর আসল কাজ হচ্ছে দিল্লিতে। ভি. পি. সিং-এর সঙ্গে তিনি তো প্রতি সপ্তাহে নেমন্তন্ন খেয়েছেন, ডিনার খেয়েছেন আগে। এখন তাঁর ওখানে পার্টির মিটিং আছে, খুব ভাল খাচ্ছেন। আপনি অনুগ্রহ করে বলুন যে, প্রতিদিন হাউস খোলা থাকবে এবং তার মধ্যে কোয়েশ্চেন'এর অ্যানসার দিতে হবে। সোম, মঙ্গল এবং বুধবার হাউস চলার মতো কাজ যেন ওঁরা আপনাকে দেন, হাউস যেন বন্ধ না থাকে। কালকের ব্যাপারকে যেন পলিটিক্যালি না নেওয়া হয়, যেহেতু আমরা কালকে কলকাতা বন্‌ধ ডেকেছি। কালকে হয়ত শ্যামবাবু পুলিশ দিয়ে জোর করে চালাবার চেষ্টা করবেন, গুলি চালাবেন, মানুষ হয়ত খুন হবে, কিন্তু আমি বলব গণতন্ত্রকে বাঁচাতে এই গণতন্ত্রের মন্দিরে দাঁড়িয়ে গণতন্ত্রের পূজারি আপনার কাছে প্রার্থনা করব, আপনি অনুগ্রহ করে এই বিধানসভা অন্তত কালকের দিনের জন্য বন্ধ রাখুন। আমরা গণতান্ত্রিক আন্দোলনের মাধ্যমে যেটা চেষ্টা করছি তাকে আপনি সাহায্য করুন। এই কথা বলে আপনাকে ধন্যবাদ দিয়ে আমার কথা আমি শেষ করছি।

## RULING FROM THE CHAIR

**Mr. Speaker :** Mr. Bapuli, acting Leader of the Opposition, at the moment, has made a submission that tomorrow their party has called for a Calcutta bandh. And that I am aware of Officially, I am not aware of it, because you have not given me any document up till now officially. For the first time on the floor of the House you are making a request that the House be closed tomorrow because you have called for a Calcutta bandh. I would like to remind Mr. Bapuly that whenever the ruling party calls for a bandh in Calcutta, it has been the practice of the recognised Opposition of this House to give me a letter that—they want to hold a meeting in the Asembly premises of their legislature party, and I should see that a room is opened and arrangements made so that they can hold their meeting, and on every such occasion. I have made that arrangement. I have kept a room open and they have held their legislature party meeting on the bandh days called by the ruling party. So, if the Opposition can take that benefit when the ruling party called a bandh, I think, the Opposition would have to suffer the same result when they (Opposition) call a bandh. The ruling party does not want the House to be closed. They want it to function. Then, furthermore, we discussed in the Business Advisory Committee and yesterday the meeting was fixed, the topic was fixed for tomorrow's programme yesterday, Today also we met in the Business Advisory Committee where the difficulties of the Government were explained as the Bills could not be got ready. I had been very frank. I had expressed my displeasure to the Parliamentary Affairs Minister that—it is most unsatisfactory state of affairs that the Government cannot get their business ready in spite of sufficient notice being given to them—that the Bills are not there. Not that I have tried to protect the Government. I have not done all these things. So, when the business was discussed yesterday and today, these questions never came up before the Business Advisory Committee that—we have called a Calcutta bandh and because of the bandh you should help us now, and keep the House closed. Mr. Mukherjee mentioned that—I do not want the House to be closed for a single day because there is the Budget Session, and we have many days of questions and mentions dropped because of urgent matters of public importance coming up, and that we had to suspend questions and mentions and allow discussions. Mr. Bapuli has mentioned of firing and then house collapse. We have discussed these in great detail. The Opposition has not been denied of their opportunity—not the least opportunity has been denied to them. It has been discussed—all the things. Mr. Mukherjee, in all fairness, said—if there is no Government Business, then the House should not be run

uselessly, and then you should fix a date not before the 14th. In all fairness to Mr. Mukherjee, I contemplated fixing Monday as a non-official day. I said—let the Non-offiicial motions come and let us have the questions and mentions on those days. But then in all fairness to Mr. Bapuli—he said—no; non-official day is a non-official day; questions and mentions should not come on those days, you should not break those traditions. I am saying that I agree with you. In all fairness to you, you are quite fair over that. You should not break the traditions and as the government is not ready with their Business and as there is no other business, we should not fix it before the 14th. Accordingly, we decided to fix the Business for the 14th. I am saying, whether the House is to be closed on a bandh day or not, that I am not a participant for or against the bandh. It must be kept in mind. When the ruling party called a bandh, I opened the Assembly premises for the Opposition. I opened the Assembly premises for Opposition on a Bandh day. I directed my staff to make available the facilities for them as against the ruling party. So, today I cannot comply with the request of the Opposition to kept the Assembly closed tomorrow because they have called a Bandh. I am not a participant for or against the bandh. I have never been—when the ruling party called also, I was not; when they (Opposition) are calling also; I am not.

We will proceed with the Business in the usual way.

## Motion under rule 185

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আমার প্রস্তাবটা মুভ করছি। স্যার, আই বেগ টু মুভ দ্যাট—আপনার এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে মেদিনীপুর জেলার ময়না থানায় উপর্যুপরি তিনবার চাষ নষ্ট হয়েছে। ঐ এলাকায় কার্যত এখন দুর্ভিক্ষের অবস্থা চলছে। খাদ্য নেই, কাজ নেই, গ্রামে গ্রামে হাহাকার। ১১টি অঞ্চলের ১৫ হাজার একর জমির মধ্যে সাড়ে ১২ হাজার একর জমির ফসল জলবন্দি হয়ে নষ্ট হয়ে গিয়েছে। দু'বার আমন, আউস, পাট ও পান চাষের পুরোপুরি এবং একবারের আংশিক চাষের ক্ষতিগ্রস্ত হওয়ায় প্রায় ৬৫ কোটি টাকার ফসল ক্ষতি হয়েছে। শুধু সালে ছয় হাজারের মতো ময়নাবাসী ভিখারি হয়ে ময়না ছেড়ে চলে গেছেন। অতএব, এই সভা প্রস্তাব করছে যে, রাজ্য সরকারের পক্ষ থেকে অবিলম্বে ময়নাকে দুর্ভিক্ষ কবলিত এলাকা বলে ঘোষণা করা হোক এবং খাদ্য, কাজ, রিলিফ, চাষের জলের নিশ্চয়তা, কাঁসাই নদীর উপর সেতু নির্মাণ এবং সর্বোপরি ময়না থানার বন্যা প্রতিরোধ এবং জলনিকাশের স্থায়ী ও সুষ্ঠ সমাধানের জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আমি এখানে মুভ করলাম আমি মনে করি এই প্রস্তাবটি সেল্‌ফ এক্সপ্ল্যানেটরি এবং এটা একটা বিতর্কমুক্ত প্রস্তাব। সবাই এর গুরুত্ব অনুধাবন করে নিশ্চয়ই এর সমর্থনে তাদের বক্তব্য রাখবেন. তাদের কথা শুনে আমি আমার বক্তব্য শেষকালে রাখব।

**শ্রী সুরজিৎশরণ বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক শ্রী দেবপ্রসাদ সরকারের উত্থাপিত প্রস্তাবের সমর্থন করতে পারলে নিশ্চয়ই সুখি হতাম। কিন্তু পারছি না এই কারণে কিছু চটকদারি সস্তা কথা বলা হয়েছে মাত্র। ময়না থানার আসল সমস্যার সমাধানে প্রকৃত ঘটনাটা বলা হয়নি। এক বছরে দুর্ভিক্ষ কবলিত এলাকা বলে ময়না থানাকে ঘোষণা করা হলে ময়না থানায় সমস্ত মৌলিক সমস্যার সমাধান হয়ে যাবে বলে আমি মনে করি না। এটা করার দরকার হলে রাজ্য সরকার হয়তো এটা সহজেই করে দিতে পারতেন। ময়নার মৌলিক সমস্যা হল তার জলনিকাশি সমস্যা। আমরা জানি ময়না হচ্ছে ভৌগলিক দিক থেকে একটা বাটির আকৃতি বিশিষ্ট। বর্ষাকালে জল ঢুকলে স্বভাবতই সেই জল যে খালগুলি দিয়ে যাওয়ার কথা সেই খালগুলি গিয়ে মিশেছে কাঁসাই নদীতে, কিন্তু কংগ্রেস সরকারের ৩০ বছরের রাজত্বে সেই খাল বা ক্যানেলগুলি সংস্কার হয়নি এবং কাঁসাই নদীরও সংস্কার হয়নি। বর্তমান বামফ্রন্টের আমলে কিছু খালের সংস্কার করা হচ্ছে কিন্তু এই খাল সংস্কার না করার জন্য কাঁসাই-এর বুক ক্রমশ চওড়া হতে হতে বড় হতে হতে কাঁসাই নদীর বেড় ময়নার থেকেও অনেক উঁচু হয়ে গিয়েছে।

[4-35—4-45 P.M.]

আজকে এইগুলি সংস্কার করা দরকার। ময়নার জমিতে জল বর্ষাকালে একবার ঢুকলে সেখানকার জলটা আবার কাঁসাইয়ে গিয়ে পড়ে। কাঁসাই জল টানতে পারছে না। ময়নার জল ময়নাতেই থেকে যাচ্ছে। তার ফলে শুধু গত ১ বছরে ময়নার কোনও আমন ধানের চাষ হয়নি। শীতের রবি ফসল এবং বোরো চাষের উপর লোক বেঁচে আছেন। পান চাষের উপর বেঁচে ছিলেন, কিন্তু গত বৎসর অতিরিক্ত বৃষ্টির লোক বেঁচে আছেন। পান চাষের উপর বেঁচে ছিলেন, কিন্তু গত বৎসর অতিরিক্ত বৃষ্টির ফলে একটা বছর ধরে সেখানে আমন ধান বা উচ্চ ফলনশীল ধান হয়নি। রবি এবং বোরো ফসলও হয়নি। পান চাষেরও এমন অবস্থা যে সেখানে পান চাষও মার খাচ্ছে। এখন পান চাষ আরও মার খাচ্ছে তার কারণ—মেচেদা স্টেশনে রেলওয়ে ওয়াগন আসত কিন্তু এখন ওয়াগন না পাবার ফলে মধ্যসত্ত্বাভোগী আড়ৎদাররা পানের দামটা নামিয়ে দিয়েছেন। অতএব, শ্রী সরকার চাষীদের দুরাবস্থার কথা সম্পর্কে চিন্তা করে যে প্রস্তাব এনেছেন সে সম্পর্কে আমার কোনও দ্বিমত নেই। আমি মূল অংশের বিরোধিতা করছি না। কিন্তু অপারেটিভ পার্টে আমার আপত্তি রয়েছে কারণ আমি বিশ্বাস করি না যে দুর্ভিক্ষ কবলিত এলাকা বলে শুধু ১ বছর যদি ঘোষণা করা যায় তাহলে পরে ময়নার চাষীদের উপকার হবে আমি এই কথা মনে করি না। আমি মনে করি দুর্ভিক্ষ কবলিত এলাকা নয়। কাঁসাই নদীর বেড় সংস্কার করবার কথা ছিল। বামফ্রন্ট সরকার ময়নাতে ময়না বেসিন প্রকল্প গ্রহণ করেছে। সেখানে পলি সংস্কার করা দরকার আছে। কাঁসাই নদীতে পলি সংস্কার করতে গেলে কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্যের দরকার, আর্থিক সাহায্যের দরকার। তাছাড়া যাতে আর্থিক সাহায্য পাওয়া যায় তার জন্য সরকারকে অনুরোধ করছি এবং এই সাহায্য পেতে গেলে আমাদের ঐক্যবদ্ধ আন্দোলন দরকার। কাঁসাই নদীর উপর সেতু নির্মাণ করবার জন্য ডিস্ট্রিক্ট প্ল্যানে কাঁসাই নদীর উপর সেতু পরিকল্পনা অন্তর্ভুক্ত করা হয়েছে। এস. ইউ. সি.র এই প্রস্তাবটি একটি সুকৌশলী প্রস্তাব, তার কারণ সেতু হয়ে গেলে পরে ওরা গিয়ে

বলবেন কৃষকদের কাছে যে সেতু হয়ে গেছে আমরা করে দিয়েছি। এটা একটা ওঁদের কৌশল। ময়নাতে বামপন্থী দলগুলি এবং শরিক দলগুলি চাষীদের জন্য কিছু করেছেন, চাষীদের জন্য লড়াই করেছেন। চাষীদের বিভিন্ন দাবি-দাওয়া আদায় করেছেন। এটা এস. ইউ. সি. ভোট বাক্সের দিকে লক্ষ্য রেখেই এইসব করছেন। সুতরাং শ্রী সরকার যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে দু-একটি কথা বলতে চাই। যদিও মূল বক্তব্য রেখেছেন আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্য সুরজিৎবাবু। আমি শুধু বলতে চাই যে আপনারা প্রস্তাব এনেছেন, ময়না দুর্ভিক্ষ কবলিত এলাকা আপনারা জানেন যে ময়নার সমস্যা, আজকের সমস্যা নয়। আপনারা দেখছেন যে এটা একটা দীর্ঘদিনের সমস্যা। এই সমস্যা বহুদিন থেকেই আছে। ময়নায় যে বেসিন এলাকায় জল জমে থাকে, যার জন্যই ময়নার অধিবাসীরা ক্ষতিগ্রস্ত হল। ক্ষতিগ্রস্তদের জন্য প্রত্যেকবার আপনারা দেখেছেন, আমরা বামপন্থীর ময়নার জন্য আন্দোলন করেছি, সংগ্রাম করেছি কংগ্রেস আমলে। এখন বামফ্রন্ট সরকার আসার পরে—সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতার মধ্যে দিয়েও ময়নার মানুষকে বাঁচিয়ে রাখার প্রচেষ্টা চলছে। ১৯৯০-৯১-এর সেপ্টেম্বরে যেভাবে অতি বৃষ্টির জন্য এক্স জমি নদীর বাঁধ ভেঙে গিয়ে বন্যা কবলিত হয়েছিল ময়না। জল জমার ফলে সেখানে ৯ হাজার হেক্টর জমি ক্ষতিগ্রস্ত হয়েছিল। চাষীদের আর্থিক ক্ষতিও হয়েছে যথেষ্ট। তাছাড়া ওই ৯ হাজার হেক্টরে জল নিকাশ না হওয়ার ফলে গরিব মানুষের প্রচুর ক্ষতি হয়েছে।

চাষীরা যাতে বোরো ফসল পেতে পারেন সেইজন্য আমরা যতটা পেরেছি বোরো চাষের উন্নতির জন্য পরিকল্পনা গ্রহণ করেছি। বন্যা কবলিত এলাকায় কোনও মানুষ যাতে না খেতে পেয়ে মারা যায় সেইজন্য সেখানে আমরা যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে বন্যা কবলিত এলাকায় মানুষের উদ্ধারের কাজ আমরা চালিয়েছিলাম। বাঁধ ভেঙে সেখানে ফসল নষ্ট হয়ে গিয়েছিল বলে সেখানে চাষীরা যাতে সহজে ব্যাঙ্ক থেকে কৃষিঋণ পেতে পারে তার ব্যবস্থা আমরা করেছিলাম। কৃষিঋণ দেওয়ার ক্ষেত্রে ব্যাঙ্কের যে নীতি আছে, সেই নীতিকে যাতে সরলীকরণ করা যায় তারজন্য জেলা প্রশাসন ব্যাঙ্কের সঙ্গে সেখানে বৈঠক করেছে। বরং এবারে আমরা দাবি করতে পারি, বন্যা হওয়া সত্ত্বেও যে গতবছর থেকে এবারে বেশি জমিতে বোরো চাষ হয়েছে। এবারে ৭,৮০০ একর জমিতে বোরো চাষ হয়েছে, কিন্তু গতবার ৭,৬০০ একর জমিতে বোরো চাষ হয়েছিল। তাই মাননীয় সদস্যকে আমি বলব, আগামী দিনে যে রাজনৈতিক সংগ্রাম আমাদের সামনে আসছে সেইদিকে তাকিয়েই উনি বিধানসভায় আজ এই প্রস্তাব তুলেছেন। আপনারা জানেন, ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে যে বিধ্বংসী বন্যা হয়েছিল, সেই বন্যায় একটা মানুষকেও আমরা ভিক্ষার পাত্র হাতে তুলতে দিইনি। আবার অতি বৃষ্টির জন্য গতবছর যখন কয়েকটা জায়গা ক্ষতিগ্রস্ত হল, সেখানেও আমরা একইভাবে কাজ করেছি। আজকে আপনি ময়নার যে ৬,৫০০ জন মানুষের কথা বলছেন, আমি আপনাকে অনুরোধ করব আপনি সেই মানুষগুলো নাম দিন, তারা কোন জায়গায় থাকে বলুন, তাহলে বুঝব আপনার কথার সত্যাসত্য কতখানি। আশা করি, ভোট হলে আবার এই হাউসে আসার সুযোগ আমার হবে এবং তখন এই হাউসে প্রমাণিত হবে যে আপনি সত্য

কথা বলছেন, না আমি সত্য কথা বলছি। পশ্চিমবাংলায় আমরা পরপর তিনবার ক্ষমতায় এসেছি, আমাদের চেহারা দেখে মানুষ আমাদের ক্ষমতায় আনেনি, মানুষ আমাদের কর্মসূচি দেখে বামফ্রন্টকে ক্ষমতায় এনেছে। পরিশেষে আমি এটুকু বলতে চাই, ময়নার যে সমস্যার কথা আপনি বলছেন, সে সমস্যা আজ সর্বত্র। কারণ আপনারা জানেন, যেভাবে আজ বেকারি বাড়ছে, দারিদ্র্য বাড়ছে, জিনিসপত্রের দাম হুহু করে বাড়ছে তাতে যারা গরিব, যারা আর্থিক সীমারেখার নিচে বাস করে তাদের কষ্ট হচ্ছে। এটা শুধু ময়নার অধিবাসীদের কষ্ট নয়, এটা সকলেরই কষ্ট। তবে ময়নাতে আমাদের ত্রাণ দপ্তর থেকে কিছু ব্যবস্থা গ্রহণ করেছি এবং যাতে কষ্ট থেকে পরিত্রাণ দেওয়া যায় সেজন্য আমরা সেখানে খয়রাতি সাহায্যের ব্যবস্থা করেছি। ওখানে বোরো ফসল ভাল হয়েছে, কিন্তু বোরো ফসল যতদিন না তোলা হচ্ছে, ততদিন মানুষ সেখানে কোনও কাজ পাচ্ছে না। সেজন্য জেলা প্রশাসন থেকে আমরা খয়রাতি সাহায্যের ব্যবস্থা করেছি এবং যতদিন পর্যন্ত না ফসল উঠছে ততদিন পর্যন্ত খয়রাতি সাহায্য সেখানে দেওয়া হবে। সুতরাং ময়না দুর্ভিক্ষ কবলিত এলাকা একথা বলার কোনও সঙ্গত কারণ আছে বলে আমি মনে করি না। আপনি এই বিধানসভার সদস্য হিসেবে ময়না সম্পর্কে কিছু বলে আপনার বক্তব্য পত্র-পত্রিকায় বার করতে চাইছেন এবং ময়নার অধিবাসীদের একটা স্টান্ট দেবার চেষ্টা করছেন। দেবপ্রসাদবাবু আপনি যে প্রস্তাবটা এখানে উত্থাপন করেছেন সেটাকে সমর্থন করা যায় না। আমি আশা করি আপনার শুভবুদ্ধির উদয় হবে এবং আপনি এই প্রস্তাবটা তুলে নেবেন। এই কথা বলে আপনার এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45—4-57 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করেছিলাম যে এই রকম একটা মর্মান্তিক বিষয় নিয়ে অন্তত বামফ্রন্ট সরকার রাজনীতি করবেন না, কিন্তু আমি আশ্চর্য হয়ে দেখলাম সুরজিৎবাবু বললেন চাষীদের দুর্দশা সম্পর্কে যেকথা বলা হয়েছে এই সম্পর্কে দ্বিমত নেই, কিন্তু বললেন একে সমর্থন করা যাবে না, কেন না এতে কাঁসাই নদীর পলি সংস্কারের কথা বলা নেই। একে বন্যা প্রতিরোধ, জল নিষ্কাশনের সঠিক সমাধানের পথ বলা আছে, এতে কাঁসাই নদীর পলি সংস্কার কভার করে না? এটা কেন উনি বললেন আমি জানি না। মন্ত্রী মহোদয় বললেন যে, বামফ্রন্টের আমলে ওখানে না খেয়ে কেউ মরেছে রিলিফ পায়নি এই রকম একটা দৃষ্টান্ত দেখানো যাবে না। আমি ওঁকে বলছি ময়নার যা অবস্থা তাতে গত অক্টোবর মাস থেকে অন্তত ১০ হাজার চাষী অত্যন্ত দুরাবস্থার মধ্যে পড়ে বি. ডি. ও. অফিস ঘেরাও করেছিলেন প্রাণের দায়ে রিলিফের জন্য দুরাবস্থার হাত থেকে বাঁচার জন্য ৬-৭ হাজার লোক মুখ্যমন্ত্রীর কাছে এসেছিলেন প্রাণের দায়ে, এস. ইউ. সি.র রাজনীতির জন্য নয়, দলবাজির জন্য নয়। তাঁরা এই দাবিগুলি নিয়ে এসেছিলেন, গেঁড়ি, গুগলি, শামুক খেয়ে তাঁরা বেঁচে আছেন, ৩টি চাষ সেখানে হয়নি। যে এলাকা চাষের উপর নির্ভরশীল সেখানে ৩টি চাষ যদি না হয় তাহলে সেই লোকগুলি কি করে বাঁচবে? অথচ তিনি বলছেন পর্যাপ্ত ব্যবস্থা করেছেন। সাড়ে ছয় হাজার লোক ভিখারি হয়ে চলে গেছে। উনি বলছেন তালিকা দিতে, আমি তালিকা দেব। আমি ভেবেছিলাম সত্যের খাতিরে এই জিনিসগুলি মেনে নেবেন, ময়নাকে তাঁরা দুর্ভিক্ষ কবলিত এলাকা বলে

ঘোষণা করবেন, কিন্তু তা করলেন না, ঘোষণা করলে ঐ এলাকার লোকগুলির দায়িত্ব সরকারের উপর এসে যায়, রিলিফের প্রশ্ন অন্যান্য প্রশ্ন এসে যায়, সেজন্য সেই জায়গায় তাঁরা আসতে চান না। উপর্যুপরি ৩টি চাষ সেখানে হয়নি, তা সত্ত্বেও এঁরা সেই এলাকাকে দুর্ভিক্ষ এলাকা বলে ঘোষণা করতে চাইছেন না। উনি বলছেন ৩০ বছর কংগ্রেসের আমলে তাঁরা কিছু করেননি। আপনারা ১৪ বছর রাজত্ব করেছেন, এই ১৪ বছরে কংগ্রেসের ৩৬ বছরের অপকর্ম দূর করার জন্য কিছু করেছেন কি? ময়না ড্রেনের স্কীমের পরিণতি সম্বন্ধে সেচ মন্ত্রীর জবাব দেওয়া উচিত ছিল। সবাই জানেন যে ময়না একটা গামলার মতো, সেখানে নদীর নাব্যতা কমে যাচ্ছে, খাল সংস্কার হচ্ছে না, কাঁসাই সেতু ২৪ বছর ধরে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও কিছুই হয়নি। যার ফলে আজকে ময়নার চাষীদের লোকদের আন্দোলনে সামিল হতে হচ্ছে। গোটা মহকুমায় যা জমি আছে তার তুলনায় বোরো চাষ কতটা? সরকারি হিসাবে যে চাষ নষ্ট হল তার আর্থিক মূল্য ৬৫ কোটি টাকা। অথচ ময়নার ড্রেনেজ স্কীমের জন্য ১৪ কোটি টাকা খরচ করলে ময়নার দেড় লক্ষ মানুষকে দুর্ভিক্ষের কবল থেকে বাঁচানো যেত এবং সেখানকার জল নিষ্কাশন জল সেচ সমস্যার হাত থেকে তাদের মুক্ত করা যেত।

কোটি টাকার বিনিময়ে অথচ বামফ্রন্ট সরকার এত বেশি জনদরদী যে, ১৪ বছর ক্ষমতায় থেকেও ময়নার মানুষকে আজকে এইভাবে দুর্ভিক্ষ কবলিত অবস্থার মধ্যে পড়তে হয়েছে। তাই তারা অভুক্ত, অর্ধভুক্ত, অনাহারে থেকে আত্মহত্যার পথ বেছে নিচ্ছে। হাজার হাজার মানুষ সর্বশান্ত হয়ে ভিখারিতে পরিণত হয়েছে এবং তারা ময়না ছেড়ে চলে গেছে। আর আজকে বিধানসভায় দাঁড়িয়ে জনদরদী, গ্রামবাংলা দরদী এই সরকার বলছেন যে, ময়নাকে দুর্ভিক্ষ কবলিত এলাকা বলে ঘোষণা করা যায় না। এস. ইউ. সি. আই. ময়নাকে নিয়ে রাজনীতি করবার চেষ্টা করছে। কেন না সামনেই ভোট আসছে সেইজন্য এই প্রস্তাব এনেছে। আজকে একেবারে জ্ঞানপাপীর মতো কথা বলছেন। এত ভয় পাচ্ছেন কেন? সত্যি যদি ময়নাতে চাষ না হয়ে থাকে, দুর্ভিক্ষ কবলিত এলাকার মতো পরিস্থিতি সৃষ্টি যদি না হয়ে থাকে তাহলে মানুষ গেঁড়ি, গুগলি, ঘাসের বীজ খেয়ে অনাহারে, অর্ধাহারে থেকে আত্মহত্যার পথ বেছে নিচ্ছে কেন? মানুষ এস. ইউ. সি. আই.এর কথায় বিভ্রান্ত হবে কেন? এত বড় একটা দল সরকারি ক্ষমতায় আছে—আপনাদের পিছনে তো প্রচার যন্ত্র আছে, সমস্ত কিছু আছে—এতে বিভ্রান্ত করার কি আছে? বিভ্রান্ত করার ক্ষমতা এস. ইউ. সি. আই.-এর থাকতে পারে না। আমি অন্তত আশা করেছিলাম ময়নার প্রশ্নে এই সরকার এত বড় একটা সত্যকে এই রকম নগ্নভাবে অস্বীকার করতে পারবেন না। কাজেই দলীয় দৃষ্টিভঙ্গি থেকে এই প্রস্তাবের বিরোধিতা করার মধ্য দিয়ে আপনাদের সেই চিরাচরিত জনবিরোধী চরিত্র, জনস্বার্থ বিরোধী চরিত্রকে আবার নতুন করে প্রমাণ করলেন। এই কথা বলে আমার এই প্রস্তাবকে সমর্থন করার জন্য আপনাদের আবার নতুন করে বিবেচনা করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, মেদিনীপুর জেলার ময়না থানায়

উপর্যুপরি তিনবার চাষ নষ্ট হওয়ায় ঐ এলাকায় কার্যত এখন দুর্ভিক্ষের অবস্থা চলছে। খাদ্য নেই, কাজ নেই, গ্রামে গ্রামে হাহাকার। এগারোটি অঞ্চলের পনেরো হাজার হেক্টর জমির মধ্যে সাড়ে বারো হাজার হেক্টর জমির ফসল জলবন্দি হয়ে নষ্ট হয়ে গেছে। দু'বার আমন, আউস, পাট ও পান চাষের পুরোপুরি এবং একবারের আংশিক চাষ ক্ষতিগ্রস্ত হওয়ায় প্রায় পঁয়ষট্টি কোটি টাকার ফসল ক্ষতি হয়েছে। সাড়ে ছয় হাজারের মতো ময়নাবাসী ভিখারি হয়ে ময়না ছেড়ে চলে গেছেন;

অতএব, এই সভা প্রস্তাব করছে যে, রাজ্য সরকারের পক্ষ থেকে অবিলম্বে ময়নাকে দুর্ভিক্ষ কবলিত এলাকা বলে ঘোষণা করা হোক এবং খাদ্য, বা, রিলিফ, চাষের জলের নিশ্চয়তা, কাঁসাই নদীর উপর সেতু নির্মাণ এবং সর্বোপরি ময়না থানার বন্যা প্রতিরোধ এবং জল নিকাশের স্থায়ী ও সুষ্ঠু সমাধানের জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক, was then put and a division was taken with the following results :

**NOES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Gourhari

Bagchi, Shri Surajit Swaran

Bal, Shri Shakti Prasad

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Madan

Bera, Shrimati Chhaya

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Shyamal

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Choudhuri, Shri Subhendu

Das, Shri Paresh Nath

Das Gupta, Shrimati Arati
De, Shri Sunil
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Deb Saran
Ghosh, Shri Satyendranath
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Manindra Nath
Joarder, Shri Dinesh
Kar, Shri Nani
Kisku, Shri Laksmi Ram
M. Ansaruddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Gunadhar
Maity, Shri Sukhendu
Majhi, Shri Surendra Nath
Mamtaz Begum, Shrimati
Mondal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shrimati Jayashree
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Majumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Abinash

Roy, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Hemanta

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Tapan

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Sunil

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Santosh Kumar

Soren, Shir Khara

Tudu, Shri Durga

**Ayes**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 1 and Noes 71 the motion was lost.

**Adjournment**

The House was then adjourned at 4-47 P.M. till 1 P.M. on Friday, the 8th March, 1991 at the Assembly House Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 8th March 1991 at 1-00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 10 Ministers, 3 Ministers of State, and 86 Members.

**Starred Questions**
**(to which oral answers were given)**

[1-00 – 1-10 P.M.]

**উচালন গ্রাম হইতে মাধবডিহি পর্যন্ত রাস্তা নির্মাণ**

***৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৩) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জিঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার আরামবাগ-বর্ধমান রাস্তার উচালন গ্রাম হইতে মাধবডিহি স্বাস্থ্যকেন্দ্র পর্যন্ত যে রাস্তাটি সরকারি অনুমোদনলাভ করিয়াছে তাহার প্রাথমিক কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ;

(খ) এই রাস্তাটি মাধবডিহি স্বাস্থ্যকেন্দ্র হইতে বর্ধমান-দামুন্যা রাস্তার সহিত সংযোগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী মতীশ রায়ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরের ভেতর রাস্তাটির প্রাথমিক কাজ শেয হবে আশা করা যায়।

(খ) না।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সময়ে কাজ শেষ হওয়ার কথা বলেছেন, ইতিমধ্যে যে যে গ্রামের উপর দিয়ে এসেছে সেখানে কিছু কিছু জায়গায় বাধার কথা কি আপনি শুনেছেন, এই সম্পর্কে কি জানা আছে?

**শ্রী মতীশ রায়ঃ** বাধার কোনও খবর আমার কাছে নেই। এই রাস্তাটির দৈর্ঘ্য হচ্ছে ১০.৪৭ কিলো মিটার এবং এই রাস্তাটির জন্য ৫৭ লক্ষ টাকা প্রশাসনিক অনুমোদন পেয়েছে এবং বর্তমান আর্থিক বছরে আমরা ৮ লক্ষ টাকা বরাদ্দ করেছি এবং সেই ভাবে রাস্তাটির প্রাথমিক কাজ আমরা শুরু করেছি। এখন পর্যন্ত বাধা পাবার কোনও সম্ভাবনা নেই।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই রাস্তাটি মাধবডিহি স্বাস্থ্যকেন্দ্র থেকে বর্ধমান দামুন্যা রাস্তার সহিত যুক্ত করলে হেলথ সেন্টার এবং বি.ডি.ও অফিসে স্বাভাবিক ভাবে যোগাযোগের সুবিধা হয়। কাজেই এই রাস্তাটির প্রয়োজনীয়তার কথা উপলব্ধি করে এটা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মতীশ রায় ঃ** আপাতত এই ব্যাপারে আমাদের কোনও পরিকল্পনা নেই। আপনি যে অনুরোধ রেখেছেন, রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা ভবিষ্যতে বিবেচনা করার চেষ্টা করব।

**Mr. Speaker :** Now, starred questions No. 63

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** উইথ ইয়োর পার্মিশন, অ্যাডমিটেড কোয়েশ্চেন নং ৬৩।

**মিঃ স্পিকার ঃ** বসুন। এখানে একটা সমস্যা আছে, যার প্রশ্ন, যিনি প্রশ্ন করেছেন, তিনি আজকে উপস্থিত নেই এবং আজকে একটা অন্য সিচুয়েশন। কারণ ঐ মেম্বারের পার্টি আজকে বন্‌ধ ডেকেছেন। তাদের কেউই আজকে হাউসে নেই। আমাদের একটা নিয়ম কানুন আছে, আমি রুল ৫২টা পড়ছি। "When all the questions for which oral answers are desired have been called, the Speaker may, if time permits, call again any question which has not been asked by reason of the absence of the member in whose name it stands, and may also permit a member to ask a question standing in the name of another member, if so authorised by him."

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** আমার কোনও অথরাইজেশন নেই। আপনি যদি বলেন হবে, না বললে হবে না।

**মিঃ স্পিকার ঃ** আমাদের হাউসে তো অনেক ব্যাপারে লিনিয়েন্সি আছে। আমরা ব্রড ভিউ অনেক ব্যাপারে নিয়ে থাকি। আমি মনে করি কোনও মেম্বার অনুপস্থিত থাকলে অন্য মেম্বারকে লিভ দিয়ে থাকি। কিন্তু আজকে একটা টেকনিক্যাল ব্যাপার আছে। কারণ যে পলিটিক্যাল পার্টির মেম্বার এই প্রশ্ন করেছেন, তাঁরা আজকে বন্ধ ডেকেছেন। তাঁরা আজকে হাউসে নেই। তাঁর অথরাইজেশন ছাড়া আপনি জিজ্ঞাসা করবেন কী করে? তিনি তো পরে আপত্তি করতে পারেন যে আমরা তো বন্‌ধ ডেকেছি, আপনি কেন অনুমোদন দিয়েছিলেন? সুতরাং বন্‌ধে যে পার্টিসিপেট তারা করেছে, এটা অন রেকর্ড থেকে যাবে। তাদের একটা মুভমেন্ট আছে, অন্য সিচুয়েশন হলে আমি পার্মিশন দিয়ে দিতাম। আমি আপনাকে পার্মিশন কী করে দিই?

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** আপত্তি করবেন কি না জানি না, তবে এগ্রিকালচার সম্পর্কে কি এই প্রশ্নটা আছে, পাবলিক ইন্টারেস্টে আমি এই প্রশ্নটা করতে চেয়েছিলাম। আপনি পার্মিশন দিলে হবে, তা নাহলে হবে না।

**মিঃ স্পিকারঃ** আমার কোনওদিন আপত্তি থাকে না। আই অ্যাম ভেরি লিনিয়েন্ট। আমি ম্যাকসিমাম ফেসিলিটি সকলকে দেবার চেষ্টা করি। অ্যালাউ ডিজ-অ্যালাউ-এর কোনও ব্যাপার নয়। For a certain specific reason he is boycotting the House. They have called for a strike. That member is not participating in the House. The totality of it means that none of his business concerned with the House should be taken up today because he is boycotting the House on a bandh, on a strike. It is likely to be unfair to him if through you I allow you to record his answer. সুতরাং এখানে একটা গোলমাল আছে, আজকে ছেড়ে দিন।

## বাঁকুড়া জেলায় কংসাবতী নদীর উপর সেতু নির্মাণ

***৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১) **শ্রী রামপদ মাণ্ডিঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বাঁকুড়া জেলার কংসাবতী নদীর উপর কেচেন্দা ঘাটে সেতু নির্মাণের জন্য পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) যদি গ্রহণ করা হয় তাহা হইলে (১) কত টাকার পরিকল্পনা; এবং (২) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক তাহা অনুমোদিত হইয়াছে কিনা?

**শ্রী মতীশ রায়ঃ**

(ক) প্রকল্পটি সরকারের বিবেচনাধীন রয়েছে। চূড়ান্ত সিদ্ধান্ত এখনও গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-10—1-20 P.M.]

**শ্রী রামপদ মান্ডিঃ** প্রতি বছরই রোড বাজেটে কিছু টাকা ধরা থাকে, সেই টাকা কি খরচ হয়?

**শ্রী মতীশ রায়ঃ** এই পরিকল্পনার অনুমোদন না পেলে, আমরা রোড বাজেটে টাকা বরাদ্দ করতে পারি না। আপনাদের অবগতির জন্য আমি জানাচ্ছি যে, এই সেতুটির দৈর্ঘ্য হচ্ছে ২৭৫ মিটার এবং এটার গুরুত্ব চিন্তা করে ১৯৮৫ সালে এর জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছিল ৯০ লক্ষ ১৫ হাজার টাকা। বর্তমানে আমাদের দপ্তর এই সেতুটি নির্মাণের জন্য মনে করছে প্রায় ৩ কোটি টাকার মতো খরচ হবে। আমি আগেই বলেছি অর্থ দপ্তরের অনুমোদন পেলেই আমরা এই প্রকল্পটিতে হাত দেব।

## সিনেমা শ্রমিকদের দাবিপত্র

***৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮) **শ্রী লক্ষ্মীকান্ত দেঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ ইউনিয়ন কর্তৃক রাজ্যের সিনেমা শ্রমিক-কর্মচারিদের পক্ষে কোনও দাবিপত্র পেশ করা হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে, সে সম্পর্কে সরকারের অভিমত জানাবেন কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ, বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ ইউনিয়ন সিনেমা কর্মচারিদের পক্ষে একটি দাবিপত্র জমা দিয়েছে।

(খ) হ্যাঁ, বিষয়টির প্রতি সরকার লক্ষ্য রেখেছে। এরই মধ্যে একটি ত্রিপাক্ষিক বৈঠক অনুষ্ঠিত হয়েছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মীমাংসা যখন হচ্ছে না তখন আপনি নিজে এ বিষয়ে হস্তক্ষেপ করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এখন শ্রম কমিশনার স্তরে আলোচনা হচ্ছে। সেখানে যদি কোনও মীমাংসা না হয়, নিশ্চয়ই আমি নিজে হস্তক্ষেপ করব।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মালিকদের তরফ থেকে কোনও সহযোগিতার ইচ্ছা প্রকাশ করা হচ্ছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মালিক পক্ষের প্রথমে রাগ হয়েছিল। কারণ সিনেমা কর্মচারিরা ২৪ তারিখ প্রতীক ধর্মঘট করেছিল। কিন্তু পরে তারা বলেছে যে, মিটিং-এ আসবেন এবং সম্ভবত ১৫ই মার্চ—তারিখটা আমার ভুল হতে পারে—আবার একটা ত্রিপাক্ষিক বৈঠক ডাকা হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ ইউনিয়নের সঙ্গে মালিকদের একটা এগ্রিমেন্ট হয়েছিল, সেই এগ্রিমেন্টের সময়ে রাজ্য সরকার মালিকদের কিছু সুযোগ সুবিধা দিয়েছিল, কিন্তু তার থেকে যেটুকু কর্মচারিদের দেবার কথা ছিল তা তারা দেয় নি। এখন আপনি কি এ বিষয়ে হস্তক্ষেপ করে কর্মচারিদের সেই সমস্ত সুযোগ সুবিধা আদায় করে দেবার জন্য চেষ্টা করবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যে সুযোগ সুবিধা দেওয়া হয়েছিল সেটা আমার দপ্তর থেকে দেওয়া হয় নি, সেটা আই অ্যান্ড সি.এ. দপ্তর থেকে পেয়েছে এবং সেই ভিত্তিতেই আমরা আলোচনা শুরু করছি।

**ডাঃ দীপক চন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কর্মচারিদের ধর্মঘটকে অজুহাত হিসাবে দেখিয়ে কিছু সিনেমা মালিক সিনেমা হল বন্ধ করে সেই জায়গায় বহুতল বাড়ি করতে চাইছে। এই সংবাদ কি আপনার কাছে আছে? বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ ইউনিয়নের দাবি-পত্রের মধ্যে কি এটা আছে? এই যদি হয় তাহলে অনেক ওয়ার্কারই রিডানড্যান্ট হয়ে যাচ্ছে এবং সেই রিডানড্যান্ট যাতে না হয় তার জন্য তারা দাবি-পত্রের মধ্যে একটা দাবি রেখেছে যে,

সিনেমা হল বন্ধ করতে পারবে না, সিনেমা হল চালু রাখতে হবে কর্মচারিদের ইন্টারেস্টে। অবশ্যই এটা শুধু কর্মচারিদেরই ইন্টারেস্টের ব্যাপার নয়, এতে সরকারেরও ইন্টারেস্ট আছে, সিনেমা হল চালু থাকলে ট্যাক্স ইত্যাদির মাধ্যমে এক্সচেকারে টাকা আছে। সুতরাং এই যে পরিকল্পনা বা ষড়যন্ত্র চলছে সিনেমা হলের জায়গায় মাল্টি-স্টোরিড বিল্ডিং করার, এ ব্যাপারে আপনাদের কিছু করণীয় আছে কি? এবং এ বিষয়ে অনুসন্ধান করে দেখেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই রকম নির্দিষ্ট অভিযোগ আমরা পাই নি। এরকম অভিযোগ পাওয়া গেলে নিশ্চয়ই আমরা দেখব এবং ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী শান্তি গাঙ্গুলি ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই—গত ৪ মাস যাবৎ কলকাতা জনবহুল মহানগরীর যানজট সমস্যা মেটাবার জন্য মেট্রোরেলের যে ব্যবস্থা করা হয়েছিল তা বন্ধ হয়ে গেছে, লক্-আউট হয়ে গেছে এবং এর ফলে ২৭০০ কর্মীর দৈনিক জীবনযাত্রা অত্যন্ত কষ্টের মধ্যে আছে...

**মিঃ স্পিকার ঃ** এটা হল না, এই প্রসঙ্গ ওঠে না।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খবরের কাগজে দেখলাম পশ্চিমবঙ্গ সরকার সিনেমা মালিকদের কিছু আর্থিক সুবিধা বা সহায়তা দিয়েছেন ট্যাক্স কমিয়ে কিম্বা টিকিটের দাম বাড়িয়ে। এইরকম কোনও শর্ত আছে কি, তার একটা অংশ শ্রমিকদের দিতে হবে বর্দ্ধিত মাহিনা হিসাবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আশা করা যায় যে সুবিধা তাঁরা পেয়েছেন তার কিছু অংশ শ্রমিকদের দেবেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রূপম সিনেমা এবং এইরকম আরও কয়েকটি সিনেমা বন্ধ আছে। এইসব সিনেমাগুলি বন্ধ করে দিয়ে মালিকরা নতুন বিল্ডিং করবেন—এটা জানা আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এইরকম নির্দিষ্টভাবে লিখে জানাবেন, তারপর দেখব নতুন বিল্ডিং করা যাবে কি না যাবে। এইরকম আরও কয়েকটি সিনেমা বন্ধ হয়ে আছে। দমদমে একটা সিনেমা দীর্ঘদিন বন্ধ হয়ে আছে। তারা বলছে, সিনেমা তুলে দিয়ে মাল্টিস্টোরিড হোটেল করব, কিন্তু আমি পারমিশন দিইনি। কথাবার্তা হচ্ছে, কিন্তু এখন খোলা যায়নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সরকারের তরফ থেকে মালিকদের কিছু বাড়তি সুযোগ দেওয়া হয়েছে এবং সেই ব্যাপারে তার কিছু অংশ শ্রমিকদের দেবেন বলে আশা করা যায়। আমার জিজ্ঞাস্য, আশার কথা নয়, বিষয়টি হচ্ছে, সরকার যে টাকা বাড়তি দিয়েছেন সেই টাকা দেওয়ার সময় কোনও শর্ত ছিল কি যে এর একটা অংশ শ্রমিকদের দিতে হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আই.এন.সি.এ ডিপার্টমেন্টের কাছে প্রশ্ন করবেন, তাঁরা বলতে পারবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা স্যার রেলিভান্ট, আই.এন.সি.এ যদি আপনাকে না জানায় তাহলে ট্রাইপার্টায়েড বৈঠকে তাদের আপনি কি করে বাধ্য করবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যতটুকু প্রয়োজন আমি জেনে নেব। তবে নির্দিষ্ট কোনও শর্ত ছিল কি না সেই ব্যাপারে আই.এন.সি.এর কাছে প্রশ্ন করবেন, তাদের কাছ থেকে জানবেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** পারমানেন্ট লাইসেন্স যেগুলি আছে সেগুলির ক্ষেত্রে প্রযোজ্য, কিন্তু টেম্পোরারি লাইসেন্স আছে যেসব সিনেমাহলের সেইসব হলের কর্মচারিদের কি ক্রাইটেরিয়া হবে, সেক্ষেত্রে অ্যাপলিকেবল হবে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারে একটা কমিটি হয়েছিল। তাঁরা সুপারিশ করেছিলেন তাতে এইসব অভিযোগ আমাদের কাছে আছে। সমস্ত সিনেমা হল এই রায় ইমপ্লিমেন্ট করেনি। এইরকম প্রবলেম আছে। পারমানেন্ট এবং টেম্পোরারি কত কি তা জানতে হবে এবং মোশন পিকচার ইউনিয়নের কাছ থেকে বিস্তারিতভাবে বিবরণ চেয়েছি এবং সিনেমা হাউসগুলি কি অবস্থায় আছে সেগুলিও দেখতে হবে এবং কর্মচারিরা কি পাচ্ছেন না পাচ্ছেন সেগুলিও দেখতে হবে।

**বাজকুল হইতে এগরা পর্যন্ত রাস্তাটির নির্মাণকার্য**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ভগবানপুর থানার বাজকুল হইতে এগরা পর্যন্ত রাস্তাটি মেরামত এবং নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা—

(খ) বর্তমানে উক্ত রাস্তার নির্মাণকার্য (১) কি অবস্থায় আছে; এবং (২) ঐ বাবদ কত টাকা বরাদ্দ হয়েছে?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) ও (খ) এগরা—বাজকুল সড়কটির ক্ষতিগ্রস্ত অংশগুলি অর্থের যোগান অনুসারে পর্যায়ক্রমে উন্নতি করার কাজ চলছে। ১৯৮৯-৯০ আর্থিক বছরে প্রায় ৮ কি.মি. রাস্তার সংস্কার করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালে প্রায় ১৪.৪ কি.মি. রাস্তা উন্নত করার পরিকল্পনা হয়েছে। এর মধ্যে প্রায় দুই-তৃতীয়াংশ কাজ শেষ হয়ে গেছে। এই কাজের জন্য দুই বছরে ৮৫.৩৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

*[1-20—1-30 P.M.]*

**শ্রী রামশঙ্কর কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—সম্পূর্ণ কাজ শেষ হতে কত সময় লাগবে?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, রাস্তাটির দৈর্ঘ্য ছিল ৫০

কিলোমিটার। কত কিলোমিটারের কাজ হয়েছে তার হিসাবটা উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ থেকে করা হয়েছিল। অর্থ যদি আরও বেশি পাই তাহলে কাজটা তাড়াতাড়ি করতে পারি। তবে আমরা ১৯৮৯-৯০ আর্থিক বছরে যতটা রাস্তার কাজ করেছি তাতে ৩৪ লক্ষ টাকা খরচ হয়েছে, আর ১৯৯০-৯১ সালে আরও ১৪ কিলোমিটারের পরিকল্পনা গ্রহণ করে তার দুই তৃতীয়াংশ কাজ করা হয়েছে এবং তার জন্য ৫১ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। আমরা কাজটা যত তাড়াতাড়ি সম্ভব শেষ করার চেষ্টা করছি, এবং আশা করছি তাড়াতাড়িই হয়ে যাবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—ঐ এগরায় যে সমস্ত কন্ট্রাক্টার কাজ করেছিল তাদের কারোর বিরুদ্ধে আপনার কাছে কোনওরকম গুরুতর অভিযোগ এসেছে কিনা, এবং জনগণের চাপে একবার তৈরি করা রাস্তা ভেঙ্গে তাকে আবার তৈরি করতে হয়েছিল কিনা বা তার জন্য কোনওরকম বিপুল অর্থের অপচয় হয়েছিল কিনা?

**শ্রী মতীশ রায় ঃ** না, আমার কাছে এরকম কোনও লিখিত অভিযোগ আসেনি।

### পশ্চিমবঙ্গে ক্যান্সার গবেষণা কেন্দ্র

***৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৮) শ্রী আবুল বাসার ঃ** *স্বাস্থ্য ও পরিবার কল্যাণ* বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কোথায় কয়টি ক্যান্সার রোগ গবেষণা কেন্দ্র আছে;

(খ) নতুন কোনও গবেষণা কেন্দ্র গড়িয়া তুলিবার পরিকল্পনা সরকারের আছে কিনা;

(গ) থাকিলে, কোথায় হইবে বলিয়া আশা করা যায়; এবং

(ঘ) ক্যান্সার রোগ প্রতিরোধের জন্য ৩১-১-৯১ তারিখ পর্যন্ত কি কি ব্যবস্থা লইয়াছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) তিনটি আছে। ২টি কলকাতায় এবং ১টি হুগলি জেলার চন্দননগরে।

(খ) নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) এই রোগ প্রতিরোধের জন্য খবরের কাগজ রেডিও টেলিভিশন প্রভৃতি প্রচার মাধ্যমে জনসাধারণকে এই রোগের প্রাথমিক উপসর্গ ও প্রথম অবস্থায় রোগ নির্ণয়ের উপযোগিতা সম্বন্ধে সচেতন করা হইতেছে।

**শ্রী আবুল বাসার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন—গ্রামাঞ্চলে মোবাইল ভ্রাম্যমান কোনও ডিটেকশন কেন্দ্র করবেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না, আমাদের সে রকম কোনও পরিকল্পনা নেই। তবে আপনি যে প্রশ্নটা করেছেন তাতে বলা যায় যে, সেটা গবেষণার ব্যাপারে। কিন্তু গবেষণা ছাড়া আমাদের মেডিক্যাল কলেজ, জেলা ও মহকুমা হাসপাতাল এবং অন্যান্য হাসপাতালেও চিকিৎসার ব্যবস্থা আছে। তাছাড়া ইদানীংকালে আমরা একটা প্রকল্প গ্রহণ করতে যাচ্ছি, সেটা হল মেদিনীপুরে একটা আর্লি ডিটেকশন সেন্টার। এ ছাড়াও বারুইপুর, বারাসাত, কুচবিহার এবং দুর্গাপুরে এই ব্যাপারে ব্যবস্থা নেবার জন্য কিছু কিছু বে-সরকারি প্রতিষ্ঠান উদ্যোগ গ্রহণ করেছেন। ভ্রাম্যমান কোনও চিকিৎসার ব্যবস্থা আমাদের পরিকল্পনার মধ্যে নেই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী বললেন, ক্যানসারের জন্য ৩টি গবেষণা কেন্দ্র আছে। আমার প্রশ্ন, সেখানে রোগী ভর্তি করা হয় কিনা এবং রিসার্চ করে ঐ প্রতিরোধ ব্যবস্থা বের করবার চেষ্টা হচ্ছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ভর্তি করা হয়। চিত্তরঞ্জন ক্যানসার রিসার্চ ইনস্টিটিউটে ২০৬টি শয্যা আছে। ঠাকুরপুকুর ক্যান্সার গবেষণা কেন্দ্রে, এটা বেসরকারি সংস্থা, শয্যা সংখ্যা ১৪৫, হুগলির রূপচাঁদ নন্দী ক্যানসার হাসপাতালে শয্যা সংখ্যা ৩০। এছাড়া অন্যান্য হাসপাতালে চিকিৎসার জন্য শয্যার ব্যবস্থা আছে। তবে গবেষণার ব্যাপারটা ঐ তিনটি হাসপাতালেই হয়ে থাকে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** গবেষণার রেজাল্ট কি?

(নো রিপ্লাই)

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** ঐ রূপচাঁদ নন্দী ক্যানসার রিসার্চ সেন্টারের কর্মীরা এর আগে এক ডেপুটেশন দিয়েছিলেন, কিন্তু তারপর আজও সেখানে কোনও ওষুধ পাওয়া যাচ্ছে না। ঐ হাসপাতালটি কেন্দ্রীয় সরকারের সাহায্য পায় এবং স্টাফরা কেন্দ্রীয় হারে মাহিনা পান। আমি জানতে চাই, ঐ হাসপাতালে কি কি জটিলতা আছে; অদূর ভবিষ্যতে রাজ্য সরকার হাসপাতালটি অধিগ্রহণ করবেন কিনা বা সে সম্পর্কে কোনও চিন্তা ভাবনা করেছেন কিনা ঐ ডেপুটেশন দেবার পর?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এর প্রয়োজনে আমরা নতুন করে অধিগ্রহণের কথা ভাবছি না, সামর্থ অনুযায়ী অর্থ সাহায্য করবার চেষ্টা করছি। আমাদের দৃষ্টিভঙ্গি হচ্ছে প্রতি জেলায় এর চিকিৎসা-ব্যবস্থা এবং গবেষণার ব্যবস্থা করা, একটি জায়গায় এই সুযোগ সীমাবদ্ধ না রাখা। আমি জানি ডেপুটেশন দেওয়া হয়েছে এবং তারপর এই নিয়ে ভারত সরকারের সঙ্গে কথা বলেছি। তবে সম্পূর্ণভাবে এর দায়িত্ব গ্রহণ করা আমাদের পক্ষে সম্ভব নয়।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** কুচবিহার ক্যানসার সেন্টার—এটা জনসাধারণের অর্থ সাহায্যে গড়ে উঠেছে, কিন্তু ফুল ফ্রেজেড হাসপাতাল হিসাবে সেটা গড়ে ওঠেনি। কোবাল্ট ইউনিট এখনও গড়ে তোলা যায়নি। আমার জিজ্ঞাসা, এই অবস্থার পরিপ্রেক্ষিতে সরকার ঐ সেন্টারকে কোনও সাহায্য দেবার কথা বিবেচনা করছেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের কাছে ৬ লক্ষ টাকা চাওয়া হয়েছে। আমরা বিবেচনা করছি, সেটা দেওয়া যায় কি না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** প্রশ্নটা যখন ক্যানসার নিয়ে তখন বলছি যে, ব্লাড ক্যানসারের যে ওষুধ সেটা এদেশে ঠিকমতো পাওয়া যায় না। কিন্তু বাইরে থেকেও রোগীদের পক্ষে আনা সম্ভব নয়। কাজেই যতটুকু পাওয়া যায় সেটা সুষ্ঠুভাবে বন্টনের কথা সরকার ভাবছেন কিনা? সরকারের আর্থিক সঙ্কুলানের অভাব আছে বলা হয়, কিন্তু এটা অত্যন্ত দামী ওষুধ। কাজেই এটা জানাবার ব্যাপারে সরকারের কিছু করবার আছে কি না?

[1-30—1-40 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা যে অংশ দিয়ে থাকি, সাধারণত আমাদের এই সব ব্যাপারে যে সব ঔষধ লিস্টে আছে এবং বিশেষ করে ক্যান্সার রোগ সম্পর্কে ঔষধ আমরা যা দিয়ে থাকি তা বিনা পয়সায় দিয়ে থাকি। কিন্তু অত্যন্ত ব্যায় বহুল যে ঔষধ সেই ঔষধ আমরা সাধারণত দিয়ে থাকি না, আমাদের পক্ষে সম্ভব নয় দাম বেশি বলে। সেটা দিতে গেলে আমাদের যে সীমিত অর্থ সেটা আমাদের পক্ষে সম্ভব নয়। তবুও কোথাও যদি আমাদের কাছে এসে বলে যে আমি কিছুতেই পারছি না, এই ধরনের বলে যদি জনপ্রতিনিধিরা সেটাকে সুপারিশ করে থাকেন তাহলে আমরা কোথাও কোথাও দিয়ে থাকি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, আমার সাপ্লিমেন্টারি হল আপনি জানেন কি সরকারের কাছ থেকে প্রয়োজন মতো আর্থিক সাহায্য না পাওয়ার জন্য চন্দননগরে যে গবেষণা কেন্দ্র আছে সেখানে ঠিক ঠিক গবেষণা হচ্ছে না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি আগেই বলেছি যে আমার কাছে ডেপুটেশন দেওয়া হয়েছে তাতে যে যতদূর রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া সম্ভব ততটুকু দিচ্ছি, তার বেশি দিতে পারছি না। এর জন্য আমরা ভারত সরকারের সঙ্গে চিকিৎসা গবেষণাকেন্দ্র দিয়ে আলোচনা করেছি এবং বিশেষ করে ভি.পি.সিং সরকারে তখন যিনি কেন্দ্রের স্বাস্থ্যমন্ত্রী ছিলেন বিশদ ভাবে তাঁর সঙ্গে আলোচনা হয়েছে। এই বিষয়ে আমাদের সাহায্য করা দরকার বলেছিলাম। তখন তিনি কথা দিয়েছিলেন এবং তাঁর যে জয়েন্ট সেক্রেটারি মিস্টার দাস তাঁকে বসিয়ে আলোচনা হয়েছিল। তারপর আপনারা জানেন রাজনৈতিক এই সমস্ত ঘটনাগুলি ঘটে যাচ্ছে। আমাদের দেশের কোনও কিছুতেই আমরা এগোতে পারছি না।

**ডাঃ দীপক চন্দ ঃ** স্যার, মন্ত্রী মহাশয়কে একটা প্রশ্ন করতে চাই। আমাদের কলকাতার বাইরে পশ্চিমবাংলার বেশির ভাগ মানুষ বাস করে। ডাক্তার হিসাবে বলতে পারি—একটা রেলিভেন্ট কোয়েশ্চেন রাখতে চাই—গ্রামাঞ্চল থেকে বা ডিস্ট্রিক্ট থেকে যখন এই রোগী আসে তখন দেখা যায় অত্যন্ত অ্যাডভান্সড স্টেজ, কিছু করার নেই। আমরা এখানে যা করছি সেটা হল জাস্ট কিছু দিনের জন্য বাঁচিয়ে রাখার জন্য, কষ্টকে একটু লাঘব করবার জন্য। আমাদের এখানে ইনফ্রাস্ট্রাকচার আছে, ডাক্তার আছে, প্যারা-মেডিক্যাল স্টাফ আছে। সোসিয়ালিস্টিক কথা বলতে পারি যে ক্যানসার ডিটেকশন সেন্টার একেবারে পেরিফেরিতে নামিয়ে দেওয়া হয়েছে। ডাক্তার নয়, প্যারা-মেডিক্যাল স্টাফ নয় একেবারে সাধারণ লোক। আমাদের এখানে

ইনফ্রাস্ট্রাকচার থাকা সত্ত্বেও কেন ছোট একটা অ্যাসপিরেশন করে, একটা স্পেশ্যাল স্ট্রেন্থ করে, একটা স্পেশ্যাল সেলে দেখে যে এটা ক্যান্সার, এটা হাসপাতালে পাঠিয়ে দাও। চিকিৎসার সুযোগ আছে, তাড়াতাড়ি ভাল ভাবে চিকিৎসা হতে পারে। এটা না করে ডাক্তাররা বা প্যারা-মেডিক্যাল স্টাফ ডিস্ট্রিক্ট থেকে এইগুলি কিছু না করে জিইয়ে রেখে যখন সেইগুলি পাঠায় তখন উইলি অ্যাডভান্সড স্টেজ। এর কারণটা কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি নিজেই কারণটা বলেছেন যে ডাক্তাররা পাঠিয়ে দেয় না। ডাক্তার যদি আরলি ডিটেক্ট না করতে পারে, তারা যদি সুপারিশ না করে তাহলে কি হবে? এইভাবে তো চিকিৎসা হওয়া দরকার। আমি আলোচনা করেছি, ক্যান্সার সোসাইটির সঙ্গে আলোচনা করেছি। প্রতিটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে যে সমস্ত চিকিৎসক আছেন তাঁদের উচিত এই ধরনের রোগ ডিটেক্ট করা এবং ডিটেক্ট করে এই ধরনের ব্যবস্থা করা দরকার। আমি বলি কোনও ডাক্তার তো কাজ করেন না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়-এর একটা ঘোষণা আমরা দেখেছি যে সরকারি উদ্যোগে উত্তরবাংলায় ক্যান্সার হাসপাতাল করার কথা বলেছেন। ক্যান্সার এত বেশি বেড়ে গেছে যে বলার কথা নয় তার উপর জেলা থেকে ক্যান্সার ডিটেক্ট না হওয়ার জন্য অ্যাডভান্সড স্টেজে কলকাতায় আসছে, চিকিৎসা হচ্ছে না, অনিবার্য মৃত্যুতে পরিণত হচ্ছে। আমি জানতে চাই, যে রাজ্য সরকার ছাড়া এই ক্যান্সারের প্রচণ্ডতা দেখে অনেক বেসরকারি উদ্যোগ গড়ে উঠছে, যদি কোথাও বেসরকারি উদ্যোগ গড়ে ওঠে তখন তারা সরকারের থেকে কি ধরনের সাহায্য পেতে পারে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই কথার উত্তর তো আমি দিয়েছি। যেমন, কুচবিহারের কথা বলা হয়েছে—ওরা আমাদের কাছে ৬ লক্ষ টাকা চেয়েছে। আমরা দেখছি, এটা আমরা দিতে পারি কিনা। আমরা চাইছি এইরকম বেসরকারি প্রতিষ্ঠান যেখানে যেখানে গড়ে উঠেছে তারা আমাদের সাহায্য নিয়ে কাজ করুন। আপনারা জানেন, সরকারি ব্যবস্থাপনায় নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে ক্যানসার ইউনিট আমরা খুলতে যাচ্ছি। বাঁকুড়াতেও একটি আমরা খুলতে যাচ্ছি। এর জন্য অনুমোদনও পাওয়া গেছে। আমরা এইভাবে ধীরে ধীরে এগোচ্ছি। আমাদের চিকিৎসকরা যদি আর্লি ডিটেকশনটা সমস্ত স্তরে করতে পারেন—অন্য ব্যাপারেও, যেমন ধরুন লেপ্রোসির ব্যাপারটা, যেখানে ৮০ শতাংশ হচ্ছে নন-ইনফেক্সাস্, সেখানে প্রতিটি স্বাস্থ্যকেন্দ্রে যদি আর্লি ডিটেকশন করতে পারি, তাহলে তার চিকিৎসা সুন্দরভাবে করতে পারি এবং সেই সমস্ত রোগিরা ভাল হয়ে তাদের পরিবারের সঙ্গে বাস করতে পারে। আর্লি ডিটেকশনটা খুবই গুরুত্বপূর্ণ। সেজন্য জেলায় জেলায় আমরা এই ব্যাপারে গুরুত্ব দিচ্ছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এক সময়ে আমাদের এই পশ্চিমবঙ্গে কিংবা যুক্ত বাংলাদেশে ম্যালেরিয়া খুব ভয়ংকর ভাবে দেখা দিয়েছিল। ম্যালেরিয়ার বিরুদ্ধে যে রকম অগ্রাধিকার দিয়ে তার প্রতিরোধে সরকারি পর্যায়ে .....

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড। না, এটা হয় না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিষয়ে জানাবেন কি—যেহেতু ক্যানসার রিসার্চ সংক্রান্ত প্রশ্নগুলির উত্তর আপনি দিচ্ছেন—আমাদের পশ্চিমবাংলা বা সারা ভারতবর্ষের ক্ষেত্রে ক্যানসার রিসার্চ সম্পর্কে একটি অভিযোগ বারবার উত্থাপিত হয় যে ক্যানসার রোগের বৈশিষ্ট্য বা ব্যাপকতা যে জায়গায় চলে গেছে তাতে শুধু মেডিক্যাল সায়েন্স স্ট্রীম নয়, এর আশেপাশে যাঁরা ক্যানসার নিয়ে গুরুত্বপূর্ণ কাজ করছেন, যেমন, ক্যালকাটা বায়ো-ফিজিক্স বিভাগ খুব গুরুত্বপূর্ণ কাজ করছেন, তাঁদের অভিযোগ যেটা থাকে তা হচ্ছে সাধারণত মেডিক্যাল সায়েন্স থেকে আসা লোকেদের অ্যাপ্লায়েড রিসার্চের স্কোপ থাকে, কিন্তু যারা বায়ো-ফিজিক্স-এর, যারা আন্তর্জাতিক ক্ষেত্রে ক্যানসার ট্রিটমেন্টের ক্ষেত্রে উল্লেখযোগ্য দৃষ্টান্ত স্থাপন করেছে তাদের বিশেষ সুযোগ দেওয়া হয় না। ক্যালকাটা ইউনিভার্সিটির সেখানকার গবেষকদের এই অভিযোগ আছে। ক্যানসার রিসার্চ, ইভেন পিওর ম্যাথমেটিক্স, কম্পিউটার সায়েন্সেও এই চিকিৎসা হচ্ছে, যেখানে ক্যানসার নিয়ে গবেষণার এটা একটা উপযুক্ত ক্ষেত্র, কিন্তু আমাদের ইনস্টিটিউশনগুলির কিছু হীনমন্যতা ভাব আছে। তারা এই সমস্ত ইউনিটগুলিকে নিয়ে অ্যাকোমোডেট করতে চায় না। এইরকম মেডিক্যাল সায়েন্স ছাড়া আর অন্য যারা কাজ করছে তারা যাতে সুযোগ পায়, এই ব্যাপারে রাজ্য সরকার গবেষকদের নিয়ে একটা টীম করে তাদেরকে অ্যাকোমোডেট করা যায় কিনা তা ভাবছেন?

**শ্রী প্রশান্তকুমার শূরঃ** এই ধরনের কোনও প্রস্তাব যদি আমাদের কাছে আসে, বিভিন্ন বিশ্ববিদ্যালয় রিসার্চ করতে চায়, তারা এইরকমভাবে কো-অর্ডিনেশন চায়, মেডিক্যাল সায়েন্সের সাথে যুক্ত হয়ে কাজ করতে চায়, এইভাবে আমাদের দৃষ্টি আকর্ষণ করা হয়নি। যদি কেউ দৃষ্টি আকর্ষণ করে তাহলে আমরা তা নিশ্চয়ই দেখব।

### মুর্শিদাবাদ জেলার সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী আতাহার রহমানঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে মোট পুঁজির পরিমাণ কত?

(খ) ১লা জানুয়ারি ১৯৮৭ হইতে ১৯৯০ সালের ডিসেম্বর অবধি উক্ত ব্যাঙ্কের (১) লাভ ও লোকসানের পরিমাণ কত; এবং

(গ) ১লা জানুয়ারি ১৯৮৭ হইতে ১৯৯০-এর ডিসেম্বর অবধি অবৈধভাবে কর্মচারী নিয়োগ করা হয়েছে এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে এসেছে কিনা; এবং

(ঘ) এসে থাকলে, ঐরূপ কর্মচারীর সংখ্যা কত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল**

(ক) মোট পুঁজির পরিমাণ ৭০০.২২ লক্ষ টাকা।

সমবায় বৎসর অনুসারে লাভ ও লোকসানের হিসাব দেওয়া হল ঃ

১৯৮৬-৮৭ সালে লোকসান ২৫.৫১ লক্ষ টাকা।

১৯৮৭-৮৮ সালে লোকসান ৪১.২৩ লক্ষ টাকা।

১৯৮৮-৮৯ সলে লোকসান ১৯.০৫ লক্ষ টাকা।

১৯৮৯-৯০ সালে লোকসান ২৬.৬০ লক্ষ টাকা।

(অনুমোদিত)

(গ) হ্যাঁ

(ঘ) ১৩

[1-40—1-50 P.M.]

তবে (গ)-র এই কোয়েশ্চেনটা একটু প্রিজামটিভ হয়ে গেছে, যে অ্যালিগেশনটা আছে, সেই অ্যালিগেশনে অবৈধভাবে নিয়োগ করা হয়েছে কিনা। কিন্তু এই যে অ্যালিগেশন দিয়েছে সেইরকম অ্যালিগেশন (ঘ) তে ১৩ জনের আছে। এই (ঘ)য়ে যে অ্যালিগেশন আছে সেটা আমরা আর.সি.এ.কে দেখতে দিয়েছি তাদের বিবেচনাধীন আছে। এর মধ্যে ৮টা ঐভাবে দিয়েছি আর বাকি ৪টা হাইকোর্টে কেস হয়েছিল সেই অনুযায়ী হয়েছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** আপনি যে পরিসংখ্যান দিলেন এখানে এতে লোকসানের কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** লোকসানের কারণটা হচ্ছে আমাদের যে টাকাটা ইনভেস্ট করা হয়েছে বা ট্রানজাকশন হয়েছে তার থেকে লোকের বেতন বেশি বেড়ে গিয়েছে, নানা রকমের জন্য এটা হয়েছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে এই যে প্রতি বৎসর কৃষকদেরকে ঋণ দেওয়া হয়েছে বিভিন্ন ভাবে তার কারণ কিন্তু ঋণের টাকাটা কৃষকদের জন্য উপস্থিত করেছে তার অঙ্ক, রসিদ পর্যন্ত আছে। এখানে সেই টাকা জমা পড়েনি অথচ কৃষক যারা লোন নিয়েছিল তাদের উপর আবার অস্থাবর নোটিশ হয়েছে, এই অভিযোগ কি আপনার কাছে আছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এই অভিযোগ আমার কাছে আসেনি, এটা এলে আমি ইনভেস্টিগেশন করতে দেব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মুর্শিদাবাদ জেলায় সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর যে লোকসানের হিসাব আপনি দিয়েছেন এই লোকসানের কারণ কি? আপনি বললেন অবৈধ নিয়োগ হয়েছে ১৩ জনের, যারা বোর্ড অফ ডিরেক্টরসয়ে আছেন তারা রেসপনসিবিল এর

জন্য। ক্রমাগত লোকসান, অবৈধ নিয়োগ—এর ফলে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক ক্ষতিপ্রাপ্ত হবে। একে বাঁচানোর জন্য কোনও তদন্ত করবেন কি বা আপনার দপ্তর থেকে সুনির্দিষ্ট ভাবে দায়-দায়িত্ব নিয়ে তদন্ত করা হবে কিনা জানাবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা হতে পারে কিন্তু দরকার নেই, তার কারণ যে টাকা আমরা পেয়েছি সেটা সেন্ট্রাল গভর্নমেন্টের আইন অনুযায়ী পাওয়া যায়। কালকে মোটামুটি আলোচনা হয়েছে ঐ টাকা সবই ওয়াইপ আউট হয়ে যাবে যে ঋণটা আছে। আর যদি চান আমরা এটা কমিশন কেন আমরা ইনস্টিটিউশনেও করতে দিতে পারি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে মুর্শিদাবাদ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের পরিচালন ব্যবস্থায় আমাদের সরকারের কোনও প্রতিনিধি আছেন কি না এবং সেখানকার চেয়ারম্যানের প্রতি বছর রহা খরচের পরিমাণ কত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সরকারের নমিনেটেড মেম্বার আছেন। আর একটা সম্পর্কে যে আপনি জিজ্ঞেস করলেন সেই ব্যাপারে কোয়েশ্চেন করুন আমি জবাব দিয়ে দেব।

## গার্ডেনরিচ হাসপাতাল তৈরির কাজ

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

গার্ডেনরিচ প্রস্তাবিত হাসপাতাল তৈরির কাজ কতদিনে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

আগামী দু' বছরের মধ্যে হাসপাতালের নির্মাণকার্য শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** ওই হাসপাতালে কত শয্যার ব্যবস্থা হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা এখন ১০০ শয্যা ধরেছি। এবং এস্টিমেট হচ্ছে ১ কোটি ১৭ লক্ষ ৮৪ হাজার ৪২৫ টাকা আর এর জন্য জমি যেটা নিয়েছি সেটা হল, ৬.৫৬ একর, আর জমির জন্য ক্ষতিপূরণ দিতে হয়েছে ৪৪ লক্ষ ৪০ হাজার ৩৫৯ টাকা। বেশ কয়েক দশক ধরে আমরা চেষ্টা করছিলাম যে গার্ডেনরিচে একটা হাসপাতাল খোলা যায় কি না। কিন্তু আমরা এতদিন জমি পাইনি এবারে জমি পেয়েছি এবং সেখানে ভিত্তি প্রস্তর স্থাপন হয়েছে। এখন তার কাজ শুরু হয়েছে, আশা করি ২ বছরের মধ্যে খুলতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে, দুই বছরের মধ্যে শেষ হবে। আমি জানতে চাইছি, কাজটা কবে শুরু হয়েছে এবং আজ পর্যন্ত কতটা কাজের অগ্রগতি হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই পর্যন্ত ২২ কোটি টাকা খরচ হয়েছে। হাসপাতাল স্থাপনের

কাজ চলছে এবং আশা করি যে আগামী ৩১শে মার্চ ১৯৯২-এর মধ্যে হাসপাতাল খুলতে পারব।

## বাঁকুড়া জেলার শিলাবতী নদীর উপর সেতু নির্মাণ

***৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬২) শ্রী রামপদ মাণ্ডি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার বাঁকুড়া হইতে খাতড়া রাস্তার উপর শিলাবতী নদীর উপর সেতু নির্মাণের জন্য চলতি আর্থিক বছরে পশ্চিমবঙ্গ সরকার অর্থ মঞ্জুর করিয়াছেন; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহা হইলে কত অর্থ মঞ্জুর হইয়াছে এবং কবে নাগাদ তাহার কাজ আরম্ভ হইবে?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দশ লক্ষ টাকা। এখনই বলা সম্ভব নয় কারণ, এখনও প্রাথমিক প্রকল্প রচনার কাজ চলছে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, দক্ষিণ বাঁকুড়ার, খাতড়া মহকুমাতে বহড়ামুড়ির কাছে শিলাবতী নদীর উপর যে ব্রিজটা আছে সেটা অত্যন্ত সঙ্কীর্ণ এবং পুরাতন এবং যে কোনও মুহূর্তে ভেঙ্গে পড়তে পারে। এই ব্রিজটাকে সংস্কার করবার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না বা কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী মতীশ রায় ঃ** আমার দপ্তর থেকে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিছু কিছু কাজও শুরু হয়েছে। এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ারও এই প্রকল্পের কাজ শেষ করবার জন্য যেগুলি করা দরকার তিনি সেই ব্যাপারে কাজে হাত দিয়েছেন এবং এই প্রকল্পের প্রশাসনিক এবং কারিগরি অনুমোদন যতক্ষণ না পাচ্ছি ততক্ষণ পর্যন্ত পুরোপুরি কাজে আমরা হাত দিতে পারছি না।

## মুর্শিদাবাদে বিড়ি ও অসংগঠিত শিল্প শ্রমিকদের জন্য হাসপাতাল স্থাপন

***৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪) শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদে বিড়ি শ্রমিক সহ অন্যান্য অসংগঠিত শিল্পের শ্রমিকদের জন্য একটি হাসপাতাল স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত হয়েছিল; এবং

(খ) সত্য হলে, (১) কতদিন আগে অনুমোদিত হয়েছিল;

(২) বর্তমানে নির্মাণ কার্যটি কি অবস্থায় আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ, বিড়ি শ্রমিকদের জন্য মুর্শিদাবাদে একটি যক্ষ্মা হাসপাতাল স্থাপনের প্রস্তাবে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেছে। তবে, অন্যান্য অসংগঠিত শিল্প শ্রমিকদের জন্য কোনও হাসপাতাল স্থাপন সম্পর্কে এই সরকারের নিকট কোনও তথ্য নেই।

(খ) (১) উক্ত অনুমোদন ১৯৮৬ সালের জানুয়ারি মাসে পাওয়া গিয়েছিল।

(২) বর্তমান মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় পূর্ত দপ্তর ব্যয়ের হিসাব পুনর্নির্ধারণ করেছেন। এই নতুন হিসাবটি কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে। এতে অনুমোদন পাওয়া গেলে উক্ত হাসপাতালের নির্মাণ কার্য আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

[1-50—2-00 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই হাসপাতালটি কোথায় হবে বলে ঠিক হয়েছে এবং এই হাসপাতালের জন্য জমি সংগ্রহ হয়েছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারটা আমাকে একটু বিস্তৃতভাবে বলতে হবে, কারণ এটা অনেক দিনের পুরোনো ব্যাপার এবং এটা নিয়ে এর আগেও অনেক প্রশ্ন হয়েছে। ১৯৭৯ সালে কৃষ্ণপদ ঘোষ যখন শ্রমমন্ত্রী ছিলেন তখন ঠিক হয়েছিল এই হাসপাতালটা ধুলিয়ানে হবে এবং এই জন্য ফারাক্কা ব্যারেজ বিনামূল্যে জমিও দিয়েছিল। এই প্রস্তাবটা যখন অনুমোদন পেয়েছিল তখন কৃষ্ণপদ ঘোষ মহাশয় ছিলেন ঐ বিড়ি ওয়েলফেয়ার অ্যাডভাইসারি কমিটির চেয়ারম্যান, তারপর সেই প্রস্তাব দিল্লি থেকে অনুমোদনও হয়। তারপর হঠাৎ দিল্লি থেকে বলা হয়, না, হাসপাতালটা ঐখানে হবে না, হাসপাতালটা হবে গনিসাহেবের এলাকায় সাজেরমোড় বলে যে জায়গা আছে সেখানে। ঐ জমিটা ব্যক্তিগত একজন লোকের জমি এবং জমিটা নিচু জমি, এটা আমি নিজে গিয়েও দেখে এসেছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, তখন যিনি কেন্দ্রের শ্রমমন্ত্রী ছিলেন, সেই সাংমা সাহেব ওখানে গিয়ে একটা পাথর পুঁতে ভিত্তি প্রস্তর স্থাপন করে এলেন। আমরা তখন ঐ ব্যাপারে তীব্র প্রতিবাদ করি, তখন বিন্ধেশ্বরী দুবে আবার ওখানে আসেন এবং তিনি ওটা দেখে যান। তারপর রামবিলাস পাশোয়ান যখন কেন্দ্রীয় শ্রমমন্ত্রী হলেন তখন তিনি চূড়ান্ত সিদ্ধান্ত নেন, যে হাসপাতালটা সাজেরমোড়ে হবে না, ওটা ধুলিয়ানেই হবে। এইসব ব্যাপার হতে হতে আমাদের খানিকটা দেরি হয়ে গেছে। এরপর ২৭শে ফেব্রুয়ারি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অফিসিয়াল একটা চিঠি আসে, তাতে বলা হয়—না হাসপাতালটা ধুলিয়ানেই হবে, এরপর আমি ব্যাপারটা আর টেক আপ করতে পারিনি, এই হচ্ছে অবস্থা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার যতদূর মনে হচ্ছে স্বাস্থ্যটা হচ্ছে রাজ্যের তালিকাভুক্ত বিষয়। কিন্তু এখানে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার সরাসরি তাদের ইচ্ছামতো স্থান নির্বাচন করছে রাজ্য সরকারকে বাইপাশ করে, এটা কি করতে পারা যায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ব্যাপারটা হচ্ছে, বিড়ি ওয়েলফেয়ার ফান্ড থেকে যে ট্যাক্স সংগ্রহ হয় সেই টাকা দিয়েই হাসপাতালটা তৈরি হবে এবং এটা অ্যাডমিনিস্টার্ড বাই দি সেন্ট্রাল পার্লামেন্ট। আমরা স্টেট ওয়েলফেয়ার অ্যাডভাইসারি কমিটি, স্টেট লেবার মিনিস্টার এবং তার সঙ্গে সমস্ত ট্রেড ইউনিয়ন মিলে আমরা ওদের কাছে সুপারিশ করতে পারি, কিন্তু চূড়ান্ত সিদ্ধান্তটা ওদের।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন একটা তুঘলকী কান্ড চলছে বিড়ি শ্রমিকদের হাসপাতাল ধুলিয়ানে হাওয়া নিয়ে। আপনার কাছে আমি একটা প্রস্তাব রাখছি আপনি চিন্তা করে দেখবেন কি না যে আমাদের কলকাতার চারপাশে প্রচুর বিড়ি শ্রমিক আছে, তাদের জন্য একটা হাসপাতাল দরকার। তাই বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতালটি বিতর্কিত জায়গা থেকে সরিয়ে এনে কলকাতায় বেলেঘাটায় যেখানে সেলস্ ট্যাক্সের অফিস আছে তার পাশে প্রচুর জমি আছে সেখানে করা যায় কিনা এই প্রস্তাবটা গ্রহণ করবেন কি? কারণ, সেলস্ ট্যাক্সের অফিস সল্টলেকে উঠে যাচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সুমন্তবাবুর এই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সুমন্তবাবুর এই প্রস্তাব বাস্তব সম্মত নয়, ধুলিয়ানের জায়গায় এখানে করা যায় না। কলকাতার আশে-পাশে যে সমস্ত বিড়ি শ্রমিক আছে তাদের জন্য আমাদের মোবাইল কিছু ডিসপেনসারি বা হাসপাতাল টাইপের কিছু ব্যবস্থা আছে, সেটা আমরা আসতে আসতে খানিকটা এক্সপ্যানসন করার চেষ্টা করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মুর্শিদাবাদ থেকে সরিয়ে বেলেঘাটায় করুন সেই কথা বলেছেন সুমন্তবাবু, সেজন্যই আমাদের আপত্তি।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী সেই কথা বলেননি, সুমন্তবাবু বলেছেন তাতে কি হল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আজকে মুর্শিদাবাদ জেলার বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণের যে দাবি এবং প্রয়োজনীয়তা এটার মধ্যে কোনও বিতর্ক থাকা উচিত নয়, এর বিকল্প কোনও প্রস্তাব বাঞ্ছিত নয় বলাবাহুল্য। আপনার কাছে যেটা বলতে চাই সেটা হচ্ছে ১৯৮৬ সালে কেন্দ্রীয় সরকার অনুমোদন দিয়েছিলেন আজকে ১৯৯১ সাল হতে চলল অর্থাৎ ৬ বছর অতিক্রান্ত হতে চলল, এই রকম একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে প্রাইস্ এস্ক্যালেশনের ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের চূড়ান্ত অনুমোদন পেয়ে গেলে কাজ শুরু হবে বলছেন, রাজ্য সরকারের পক্ষ থেকে বিষয়টি যাতে ঝুলে না যায় তারজন্য কার্যকর ব্যবস্থার তৎপরতা কতটুকু নিচ্ছেন এটা যদি আমাদের অবহিত করেন তাহলে ভাল হয়।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কাজটা আমরা করব না এবং মোতিশবাবুর দপ্তরও করবে না, কাজটা করবে কেন্দ্রীয় সরকারের পূর্ত বিভাগ, সি পি ডবলু ডি। আমরা বার বার বলেছি, শেষেও বলেছি যে ধুলিয়ানে হবে প্রধান হাসপাতাল, আর সাজের মোড়ের যখন কথা উঠেছে। তখন সেখানে ডিসপেনসারি করতে পারেন ২৭শে ফেব্রুয়ারি শেষ পর্যন্ত চিঠিতে জানিয়েছেন প্রধান হাসপাতাল ধুলিয়ানে হবে। তারপর ওদের সঙ্গে কথাবার্তা বলছি, কিন্তু দুর্ভাগ্য হচ্ছে এখন কোনও মন্ত্রী আছেন কিনা জানি না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### Waiving of Co-operative loans

***63.** (Admitted Question No. *308) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Co-operation Department be pleased to state—

(a) whether steps have been taken by the Co-operative Banks for waiving of loans below Rs. 10,000/- taken by farmers till October, 1989;

(b) if so;

(i) the number of such cases in which such loans have been waived so far;

(ii) the number of such cases in which such loans have not been waived so far;

(iii) the financial implications of (i) and (ii) above; and

(iv) the reasons for delay to waive such loans as stated in (ii) above?

**Minister-in-Charge of the Co-operative Department :**

(a) Yes.

(b) (i) 3,73,771 cases of such loans (over-dues) have been waived so far;

(ii) Exact number of cases cannot be furnished as proposals from all the Co-operative Institutions have not yet been received.

(iii) The financial implications are as follows :

(i) Rs. 44.00 crores;

(ii) Yet to be known correctly.

(iv) Non-release of fund by the NABARD and the Govt. of India :

Non-receipt of all the proposals.

### Option for Non-practicing in W.B.H.S.

***65.** (Admitted Question No. *353) **Dr. Sudipto Roy & Dr. Tarun Adhikari :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the number of Health Service doctors who have so far opted for the non-practicing West Bengal Medical Education Service;

(b) the number of Specialists among them; and

(c) what research facilities are proposed to be made available to them?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :**

(a) Till date 904 doctors of the W.B.H.S. have opted for the West Bengal Medical Education Service.

(b) All except a few are considered as specialists because of their possessing experience and post graduate qualifications in the particular discipline.

(c) Govt. have already invited research proposals from the Institutions and have, by this time, received a good number of proposals which are under active consideration of Govt.

### Maintenance of lift at Hindustan Park

***67.** (Admitted Question No. *334) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Public Works Department be pleased to state—

(a) whether the lift installed at the previous Hindustan Park residence of the Chief Minister is being maintained and operated by the State Government; and

(b) if so;—

the total expenditure incurred by the State Government on maintaining and operating the lift during 1990?

**The Minister-in-Charge of the P.W. Department.**

(a) The lift installed at the previous Hindusthan Park residence of the Chief Minister, W.B. is being maintained and operated by the P.W. Deptt. Govt. of W.B.

(b) The total expenditure incurred towards maintenance & operation of the lift during the year 1990 is Rs. 8557/-.

**পশ্চিমবঙ্গ চটকলের ও শ্রমিকদের পরিসংখ্যা**

***৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৩) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি;

(ক) পশ্চিমবাংলায় কতগুলি চটকল আছে;

(খ) উক্ত চটকলগুলির শ্রমিকের মোট সংখ্যা কত;

(গ) ১৯৭৭ সালের মার্চ হইতে ১৯৯০ মার্চ পর্যন্ত মোট বন্ধ চটকলের শ্রমিকের কোনও পৃথক পরিসংখ্যা সরকারের নিকট আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, উক্ত সংখ্যা কত?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৯ (উনষাট)।

(খ) ২,৩০,০০০ আনুমানিক দু লক্ষ ত্রিশ হাজার।

(গ) এই সময়ে কোনও চটকল বন্ধ হইয়া গিয়াছে বলিয়া জানা নাই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**Mortality Rate of Children**

***77.** (Admitted Question No. *364) **Dr. Tarun Adhikari and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State—

(a) Whether the State Government has taken steps to reduce the Under Five Mortality Rate (UFMR) and the Infant Mortality Rate (IMR) in the State;

(b) if so;—

(i) what success has been achieved in the matter so far; and

(ii) what is the present Under Five Mortality Rate (UFMR) and Infant Mortality Rate (IMR) in West Bengal as compared to the rates at all India level?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :**

(a) Yes, the State Govt. has taken several steps on Child Survival Programmes in West Bengal to reduce UNDER FIVE MORTALITY RATE and INFANT MORTALITY RATE as well as to reduce MORBIDITY RATE amongest the children in general.

(b) i) Considerable success has been achieved in the matter by extension of coverage of Child Survival Programmes and as a result INFANT MORTALITY RATE has declined in this State from 91 per thousand live births in 1981 to 77 in 1989.

ii) As per latest available figures INFANT MORTALITY RATE in West Bengal stood at 77 per thousand live births in 1989. The corresponding rate for India was 91 in the same year. Separate statistics for UNDER FIVE MORTALITY RATE for West Bengal is not available. For India it was 149 in 1988.

### নন্দকুমার হইতে দিঘা পর্যন্ত রাস্তাটির সংস্কার

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে,—
নন্দকুমার (৪১ নং জাতীয় সড়কের সংযোগস্থল) হইতে দিঘা পর্যন্ত রাস্তাটি জাতীয় সড়ক হিসাবে অনুমোদন পাওয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে,
উক্ত রাস্তার উন্নতিকরণের জন্য কত টাকা খরচ হইবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### চাকদহ স্টেট জেনারেল হাসপাতাল

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

নদীয়া জেলার চাকদহে স্টেট জেনারেল হাসপাতালটি কবে নাগাদ উদ্বোধন করা হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আগামী ১৯ তারিখে হাসপাতালটির উদ্বোধন হবে বলে আশা করা যায়। এ বিষয়ে প্রয়োজনীয় আদেশ ইতিমধ্যেই বের করা হয়েছে।

**ইসলামপুর থানায় গোয়াশ-গোরাইপুর রাস্তা নির্মাণ**

***৮১**। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬) **শ্রী আতাহার রহমান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) মুর্শিদাবাদ জেলার অধীন ইসলামপুর থানার গোয়াশ-গোরাইপুর রাস্তাটি সরকার অনুমোদন করেছেন কিনা; এবং

(খ) অনুমোদন করে থাকলে, (১) কাজের অগ্রগতি কিরূপ; (২) কবে নাগাদ উক্ত রাস্তার কাজ শেষ হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৩.৮২৩ কি.মি. দীর্ঘ রাস্তাটির 'গ' স্তর অর্থাৎ মাটির কাজ সম্পূর্ণ হয়েছে। ২ কি.মি. রাস্তায় 'খ' স্তর অর্থাৎ ঝামা মাড়াইয়ের কাজ সম্পন্ন হয়েছে। বার্ষিক অর্থ বরাদ্দের হিসাবে কাজের অগ্রগতি নৈরাশ্যজনক নয়।

(২) প্রকল্পটি ডিভিজিবল ব্যয়বরাদ্দের অন্তর্ভুক্ত এবং ইহার আর্থিক বরাদ্দ জেলা পরিকল্পনা সমিতি চূড়ান্ত করেন। আর্থিক বরাদ্দ যে কোনও পরিকল্পনার রূপদানের পক্ষে জরুরি বিষয়। বরাদ্দের হার বৃদ্ধি হলে প্রকল্পটি দ্রুত নিষ্পন্ন করা সম্ভব হবে।

**বাঁকুড়া জেলায় টি এস পি বাবদ বরাদ্দকৃত অর্থে পীচ ঢালাই**

***৮৩**। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, সড়ক নির্মাণ (পীচ) বাবদ গত ১৯৮৫-৯০ পাঁচ বছরে টি এস পি বাবদ টাকা বাঁকুড়া জেলাকে মঞ্জুরি দিয়াছেন; এবং

(খ) সত্য হলে, ঐ অর্থে উক্ত জেলার কোন কোন রাস্তার জন্য কত অর্থ খরচ হইয়াছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বাঁকুড়া জেলায় উক্ত খাতে রাস্তা ভিত্তিক খরচের হিসাব নিম্নে প্রদত্ত হইল ঃ-

| | রাস্তার নাম | খরচ |
|---|---|---|
| ১) | কৃষ্ণপুর-রাইপুর ফুলকুশমা রোড | ১) ৩,৮২,৫৪৯ টাকা |
| ২) | বড়জোড়া-মালিয়াড়া -দুর্লভপুর রোড | ২) ৩৪,৯৭,৭১৬ টাকা |
| ৩) | তালডাংরা-শিমলাপাল -ভুতসাহর রোড | ৩) ৩৫,৫২৮ টাকা |
| ৪) | রাইপুর-অম্বিকানগর রোড | ৪) ৯৬,৬১৯ টাকা |
| ৫) | মেঝিয়া-গঙ্গা বালঘাটি হইতে রামচন্দ্রপুর স্বাস্থ্য কেন্দ্রের সংযোগকারী রাস্তা | ৫) ৪,০১,৪০৩ টাকা |
| ৬) | তালডাংরা-পাঁচমুড়া- চৌবেখা রোড | ৬) ১০,৩২২ টাকা |
| ৭) | ছাতনা-তালপুর বিশপুরিয়া রোড | ৭) ৫০,৭৫৯ টাকা |

## কল্যাণী গান্ধী মেমোরিয়াল হাসপাতালে টিচিং ব্যবস্থা

***৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) নদীয়া জেলায় কল্যাণীর গান্ধী মেমোরিয়াল হাসপাতালটি টিচিং হাসপাতাল হিসাবে চালু করার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে থেকে চালু হবে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## জলঙ্গীতে ধনীরামপুর-ভাদুরেপাড়া রাস্তার অনুমোদন

***৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭) **শ্রী আতাহার রহমান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) মুর্শিদাবাদ জেলার জলঙ্গী থানার ধনীরামপুর-ভাদুরেপাড়া ভায়া খয়রামারী রাস্তাটি সরকার অনুমোদন করেছেন কিনা; এবং

(খ) অনুমোদন করে থাকলে, (১) কাজের অগ্রগতি কিরূপ; (২) কবে নাগাদ উক্ত রাস্তার কাজ শেষ হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯ কি.মি. দীর্ঘ রাস্তার মাটির কাজ প্রায় শেষ হয়েছে। আর ৫ কি.মি. রাস্তা পাকা হয়েছে। ঝামা মাড়াইয়ের কাজ হয়েছে ৪ কি.মি. অংশে

(২) নির্মাণ কাজের সমাপ্তি নির্ভর করে অর্থের যোগানের উপর। অর্থ বরাদ্দ চূড়ান্ত করেন জিলা পরিকল্পনা কমিটি।

**Mr. Speaker :** I have received a letter today from the office of the Commissioner of Police, Government of West Bengal, Calcutta as follows :-

"To
The Hon'ble Speaker,
West Bengal Legislative Assembly,
Calcutta.

Sir,

I have the honour to inform you that Shri Sultan Ahmed, a member of the West Bengal Legislative Assembly was arrested along with others at about 10.45 hrs. on 8.3.91 from the crossing of AJC Bose Road and Park Street, Calcutta in connection with Park Street P.S. C/ No. 156 dt. 8.3.91 U/s 143/341 I P C for being a member of an unlawful assembly and creating road obstruction. A further report will follow.

Yours faithfully,
Sd/- Illigible.
8.3.91
for Commissioner of Police
Calcutta.

Now, I have not received any adjournment motion today.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :-

1. Proposed boycott of Madhyamik, by two Teacher's Associations : Shri Surya Chakraborti
2. Strike resorted to by the employees of Berhampur Municipality. : Shri Mozammel Haque
3. Export of gunny bag during gulf war. : Shri Jayanta Kumar Biswas
4. Reported resignation of Head of the Dept. of Economics of Presidency College. : Shri Deba Prasad Sarkar

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of the reported resignation of Head of the Department of Economic of Presidency College.

The Minister-in-charge may make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 14th March, 1991.

## MENTION CASES

[2-00—2-10 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পার্ক স্ট্রীট থানা সম্পর্কে একটি গুরুতর অভিযোগ রাখতে চাই। গত ৫ই ফেব্রুয়ারি কুমারী সরোজ সিং-এর অস্বাভাবিক ভাবে মৃত্যু হয় এবং এই সরোজ সিং মানিকতলা সরকারি আবাসনের বাসিন্দা এবং এই মানিকতলা হাউসিং এস্টেটে মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তী যে ফ্ল্যাটে থাকেন সেই ফ্ল্যাটেরই বাসিন্দারা মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘটনাটি অত্যন্ত মর্মান্তিক। তার দিদি আলপনা করমচন্দানি একটি লিখিত অভিযোগ আমার কাছে করেছেন এবং মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তীর কাছেও জানিয়েছেন। কারণ, সেই হাউসিং এস্টেটে আমিও থাকি। ঘটনাটি হচ্ছে এই—সরোজ সিং-এর বয়স ২৬ বছর। তিনি কলেজে পড়তে পড়তে ড্রাগ অ্যাডিকটেড হয়ে যান এবং তাকে তার দিদি আলপনা করমচান্দনি একটি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানে ভর্তি করেন, যেখানে ড্রাগ অ্যাডিকটেড মেয়েদের চিকিৎসা করা হয়। সেই স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের নাম হচ্ছে সামারিটান। ওখানকার ডিরেক্টরের নাম হচ্ছে বিজয়ন পাওয়ামানি। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, অভিযোগটি অত্যন্ত গুরুত্বপূর্ণ অভিযোগ এবং তার দিদি আমার কাছে এবং শ্যামলবাবুর কাছেও এই অভিযোগ করেছেন। এই সরোজ সিংকে সেখানে চিকিৎসার জন্য ভর্তি করা হয়। মেয়েটি সেখানে সুস্থ হয়ে ওঠে। কিন্তু সুস্থ হবার পর যখন তার দিদি ফিরিয়ে নেবার জন্য আবেদন করে তখন তাকে ফিরিয়ে দেওয়া হয়নি। এই বিজয়ন পাওয়ামানি অন্যতম ডিরেক্টর। তিনি নাকি অত্যন্ত প্রভাবশালী মানুষ। বিভিন্ন বিদেশ থেকে বহু টাকা এই প্রতিষ্ঠানে আসে। বিজয়ন পাওয়ামানি তার দিদিকে বোঝায়, মেয়েটি সুস্থ হয়েছে ঠিকই—তবে তোমার কাছে ফিরিয়ে দিলে আবার ড্রাগ অ্যাডিকটেড হয়ে যাবে। এখানে তাকে স্বেচ্ছাসেবী হিসাবে কাজের জন্য রাখছি। ঘটনা যেটা ঘটল তা হল এই, মেয়েটি ৫ই ফেব্রুয়ারি মারা যায়। আর তার দুদিন আগে ৩রা ফেব্রুয়ারি এই সরোজ সিং মানিকতলা হাউসিং এস্টেটে তার দিদিকে জানায় যে, বিজয়ন পাওয়ামানি তার সঙ্গে অত্যন্ত খারাপ ব্যবহার শুধু নয়—লিখিত অভিযোগ করেছেন যে, তার সঙ্গে অবৈধ সম্পর্ক করেছে এবং বিভিন্ন হোটেলে নিয়ে গিয়ে অ্যাবরসন করিয়েছে ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঘটনাটি একটু শুনবেন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। এই আলপনা করমচান্দানি মাননীয় মন্ত্রী শ্যামলবাবুর কাছে যান এবং সেখান থেকে পার্ক স্ট্রিট থানায় অভিযোগ দায়ের করা হয়। আশ্চর্যের বিষয় হল এই, পার্ক স্ট্রিট থানায় তিনি বিজয়ন পাওয়ামানিকে বসে থাকতে দেখেন এবং শ্রী পাওয়ামানি সরোজ সিং-এর দিদিকে থানায় ডায়রি করতে নিষেধ করেন এবং তাকে অনেক টাকা পয়সা দেওয়া হবে বলে প্রলুব্ধ করেন। তা সত্ত্বেও তার দিদি জোর করে থানায় ডায়রি করেন। আমার বক্তব্য হচ্ছে এই, থানায় ডায়রি করা সত্ত্বেও আজ পর্যন্ত কোনও তদন্ত হয়নি।

সেখানে কি ভাবে মেয়েটি মারা গেল। ৫ তারিখে রাত্রিবেলায় কিভাবে মেয়েটি মারা গিয়েছে তদন্ত করা দরকার। তার দিদি অভিযোগ করেছেন যে ৩ তারিখে যেহেতু তার বোন তার কাছে এসে অভিযোগ করেছেন বিজয়ন পাওয়ামানি সম্পর্কে সেইহেতু তাকে ৫ তারিখে রাত্রিবেলায় হত্যা করা হয়েছে। এটাই তিনি থানায় ডায়রি করেছেন। তিনি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছেন। লালবাজারে ডি.ডি.ডি.সি কাছেও তিনি আবেদন করেছেন। শ্যামলবাবু নিজে ফোন করেছেন। স্যার, এতবড় একটা ঘটনা ঘটে গেল, সেই ব্যাপারেই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে ঐ ডাইরেক্টর, বিজয়ন পাওয়ামানি, তিনি অত্যন্ত প্রভাবশালী মানুষ এবং সবাইকে তিনি টাকা দিয়ে হাত করেছেন। পার্ক স্ট্রিট থানাতে অভিযোগ দায়ের করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত সেখান থেকে কোনও তদন্ত করা হল না এবং এ বিষয়ে তাদের কাছে কোনও রকম খোঁজ খবর করতেও আসা হল না। লালবাজারে ডি.ডি.ডি.সি.র কাছে যে অভিযোগ করা হয়েছে তারও কোনও তদন্ত হল না। এটা স্যার, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার অনুরোধ, বিষয়টি তদন্ত করে দেখা হোক।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় সাবজেক্ট কমিটি (হেলথ)-এর চেয়ারম্যান মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রের মালতিপুরে প্রাইমারি হেলথ সেন্টারে এক বছর হল কোনও ডাক্তার নেই। সেখানে রাজ্য স্বাস্থ্য অধিকার থেকে যে ডাক্তার ছিল তাকে তুলে নেওয়া হয়েছে। প্যানেল হয়েছে কিন্তু প্যানেলের ডাক্তার করেন নি। তাছাড়া স্যার, রুর‍্যাল হাসপাতাল, খরবা সাবসিডিয়ারি হাসপাতাল থেকে হোমিওপ্যাথি ডাক্তার রাজ্য স্বাস্থ্য আধিকারিক

থেকে তুলে নেওয়া হয়েছে। স্যার, আমার জেলার স্বাস্থ্য প্রশাসন খুবই দুর্বল। সেখানে কোনও সি.এম.ও.এইচ. নেই। সি.এম.ও. এইচের জন্য প্যানেল হয়েছে কিন্তু তা কার্যকর হচ্ছে না। যিনি অ্যাকটিং সি.এম.ও.এইচ. আছেন তিনি জেলার স্বাস্থ্য প্রশাসন ঠিক মতো দেখাশুনা করছেন না। নদীসিক বলে একটি 'সাবসিডিয়ারি হেলথ সেন্টার' আছে সেখানে দু' বছর হল কোনও ডাক্তার নেই। সেখানে আউটডোর পর্যন্ত হয়না। খরবা সাবসিডিয়ারি হেলথ সেন্টারে ১০টি বেড ইন্ডোরে ছিল, ১/২ বছর হল সেই বেড বন্ধ হয়ে গিয়েছে। নার্সিং স্টাফ নেই। জেলার স্বাস্থ্য প্রশাসন একেবারে ভেঙ্গে পড়েছে। সেখানে অবিলম্বে সি.এম.ও.এইচ নিয়োগ করা দরকার। আমি শুনেছি আমাদের হেলথের সাবজেক্ট কমিটি সেখানে যাচ্ছেন, হাউসের কাছে আমার অনুরোধ, সেখানকার স্বাস্থ্য প্রশাসনের দিকে লক্ষ্য দিন। হাসপাতালে হাসপাতালে যে কমিটি করা হয়েছে তা নিয়মিত বসে না। আমাদের এলাকার পঞ্চায়েতের সভাপতি কংগ্রেস দলের, তারা আজকে এখানে নেই, তারা কিন্তু এ ব্যাপারে কোনও আগ্রহ দেখাচ্ছেন না। অনেক জায়গায় মেডিক্যাল অফিসার নেই। মিটিং কে ডাকবে জানি না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ, অবিলম্বে ঐ সমস্ত জায়গায় ডাক্তার এবং মেডিক্যাল অফিসার দেওয়া হোক।

[2-10—2-20 P M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করতে চাই। প্রসঙ্গটি হচ্ছে কলিঙ্গ লেনের সেই অভিশপ্ত বাড়ির যাতে অর্ধশতাধিক মানুষ মারা গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ বে-আইনি বাড়ি যে প্রোমোটার তৈরি করেছে সেই প্রোমোটার কি ভাবে ঘুস দিয়েছে সেটা দেখুন। পৌরকর্তৃপক্ষ, পুলিশ, শাসক গোষ্ঠীর একটা প্রভাবশালী দল এবং কংগ্রেসের এক নেতা এর সঙ্গে জড়িত বলে ঐ বাড়ির ধ্বংসস্তুপের লাগোয়া একটি ঘর থেকে যে নথিপত্র পাওয়া গেছে তা থেকে প্রকাশ পেয়েছে। পুলিশ কমিশনার নিজে এই ব্যাপার স্বীকার করেছেন। যে সার্জেন্টের নাম আছে সেই সার্জেন্টের নামে নাকি কয়েক মাস আগেও এই ধরনের একটা ঘটনার অভিযোগ ছিল যে সে হাজার হাজার টাকা নিয়েছে। এই নিয়ে নানা বিতর্কের সৃষ্টি হয়েছিল। সেই সার্জেন্ট বলেছে যে লালবাজারের উপরমহলের পুলিশ অফিসারের নির্দেশে এটা করা হয়েছে। তারপরে সেটা ধামাচাপা পড়ে যায়। কিন্তু যেখানে পুলিশ কমিশনার নিজে স্বীকার করেছেন যে এই রকম নাম আছে, এই রকম অভিযোগ আছে। এই রকম একটা মর্মান্তিক ঘটনা ঘটল। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে যাদের নাম আছে নথিতে সেগুলি প্রকাশ করা হোক। পৌর কর্মচারী, পুলিশ, শাসক দলের বা কংগ্রেসের কারা এর সঙ্গে যুক্ত আছেন সেটার নাম এখানে প্রকাশ করা হোক। আজকে পুলিশ কমিশনারের মতো দায়িত্বশীল আমরা থেকে স্বীকার করা হয়েছে, সংবাদপত্রে সেটা প্রকাশিত হয়েছে। পশ্চিমবঙ্গের মানুষ এটা নিয়ে উদ্বিগ্ন হয়ে পড়েছেন। এতগুলি মানুষের প্রাণ চলে গেল। কাজেই আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে এটা প্রকাশ করা হোক। এই কলিঙ্গ লেনের বাড়ি ভেঙ্গে পড়ার ব্যাপারে একটা বিচার-বিভাগীয় তদন্ত করা হোক তাহলে এর সমস্ত নেপথ্য চক্র বেরিয়ে পড়বে যার পরিণতিতে এতবড় সর্বনাশ হয়েছে। এটাকে কেন্দ্র করে এই কলকাতা শহরে কয় হাজার বাড়ি গড়ে উঠছে সেটাও ধরা পড়বে। পুলিশ কমিশনার যে স্বীকারোক্তি দিয়েছেন, সংবাদপত্রেও প্রকাশিত হয়েছে। কাজেই এর সঙ্গে কারা কারা যুক্ত আছেন তাদের নাম প্রকাশ করা হোক।

পশ্চিমবঙ্গের মানুষ এই হাউসের মাধ্যমে সেটা জানতে চাচ্ছে। আমি বিশেষ ভাবে এই সম্পর্কে বিচার-বিভাগীয় তদন্তের দাবি করে এবং এই বিষয়টি সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ধরনের অভিযোগ আমার আগে আর একজন মাননীয় সদস্যও করেছেন। আমাদের সিউড়ি শহরে যে পি.এইচ.সি আছে সেখানে দীর্ঘদিন ধরে কোনও ডাক্তার নেই। সেখানে কোয়ার্টার আছে, সমস্ত ইনফ্রাস্ট্রাকচার আছে কিন্তু কোনও ডাক্তার নেই। গ্রামের মানুষের দীর্ঘ দিনের দাবি ছিল যে ডাক্তারবাবুরা যদি ২ ঘন্টা করে থাকেন তাহলে তাদের অনেক উপকার হবে। কিন্তু সিউড়ি শহরের চাকদহ এবং কচিজোর, এই দুটি জায়গাতে কোনও ডাক্তার নেই। কাজেই এই বিষয়ে চিন্তা-ভাবনা করার জন্য আমি অনুরোধ করছি। আমরা দেখছি যে পি.এইচ.সি-তে বহু প্যানেলভুক্ত ডাক্তাররা যান কিন্তু তারা কিছুদিন থাকার পরে এম.ডি করার জন্য চলে যান। ফলে এই পি.এইচ.সি-গুলি ডাক্তার শুন্য হয়ে পড়ছে এবং স্থানীয় লোকেদের খুবই অসুবিধা হচ্ছে। কাজেই আমার বক্তব্য হচ্ছে যাতে পি.এইচ.সি থেকে ডাক্তাররা এম.ডি করতে যেতে না পারে তার জন্য আপনার মাধ্যমে ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় বিধায়করা বলছেন যে চিকিৎসা চলছে না, স্বাস্থ্যকেন্দ্র চলছে না, ডাক্তার নেই। আমি শুধু একটা পরিসংখ্যান দিচ্ছি। গত বছর আমরা ১৪ শত ডাক্তার নিয়োগ করেছিলাম। তার মধ্যে ৭ শত জয়েন করেছিল এবং তার এক মাসের মধ্যে আবার ২ শত ডাক্তার চলে যান। এই বছর ৬৯০ জন ডাক্তার নিয়োগ করেছি কিন্তু মাত্র ৩৬০ জন যোগ দিয়েছে। এখন যদি ডাক্তাররা যোগ না দেয় তাহলে আমি কি করতে পারি। আমার আরও মনে হচ্ছে এই ৩৬০ জন-এর মধ্যেও ১ শত জন ডাক্তার হয়ত চলে যাবে। ডাক্তাররা যদি গ্রামে না যেতে চান তাহলে আমি কি করতে পারি। আমরা বারে বারে নিয়োগ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ শূর, আপনি এই রকম সিস্টেম করতে পারেন কি যে কয়টা পোস্ট আছে, পি.এস.সি থেকে পরীক্ষা নিয়ে যে প্যানেল পাঠিয়ে দেয় তারপরে একটা সেকেন্ড লিস্ট করুন। এই প্যানেলটা যদি বেশি সংখ্যায় করতে পারেন তাহলে যারা জয়েন করল না, বাকিগুলি আবার ঐ প্যানেল থেকে নিতে পারেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা ৬৯০ জন পাঠিয়েছি, এখন আবার সেকেন্ড লিস্ট পি.এস.সি'র কাছে চেয়েছি। আমরা একটা জিনিস ইনট্রোডিউস করার চেষ্টা করছি যে প্রতি বছর রিক্রুট করা যায় কিনা। কিন্তু আমাদের অসুবিধা হচ্ছে পি.এস.সি ছাড়াতো আমরা নিয়োগ করতে পারছি না। পি.এস.সি যে লিস্ট দিচ্ছে সবই নিয়োগ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমার মনে হয় এটা প্রতি বছর না করে কোয়ার্টার্লি পি.এস.সিকে রিকোয়েস্ট করুন—৩ মাস কি ৬ মাস বাদে লিস্ট দিতে। কারণ ওখানে যে লিস্ট থাকে সেটা ১, ২, ৩, ৪ করে তালিকা করা থাকে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা করতে পারি। পি.এস.সি এটা গ্রহণ করার পরে নাম পাঠাতে প্রায় ১ বছর সময় লেগে যায়। কারণ অ্যাডভার্টাইজ এবং অন্যান্য ফর্মালিটিস ইত্যাদি করতে সময় লেগে যায়।

**মিঃ স্পিকার ঃ** আপনার যদি এই বছর এক হাজার ভ্যাকান্সি থাকে, তাহলে দু' হাজারের মতো প্যানেল করুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই বছর তারা হাজারের মতো করেছে, আমরা ৬৯০ এর মতো চেয়েছি। কিন্তু সমস্যা যেটা, সেটা হচ্ছে ৫০ পারসেন্ট-এর বেশি জয়েন করে না। যদিও জয়েন করে, তার থেকেও অনেকে চলে যায়।

**মিঃ স্পিকার ঃ** গ্রামে হলে অনেকে জয়েন করতে চায় না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বলছে পি.এস.সি. একজামিন করে সিলেকশন করল, কিন্তু নিয়োগ করতে অনেক দেরি হয়ে যায়। এর মধ্যে ক্যানডিডেট অন্য জায়গায় এন্‌গেজড হয়ে যায়।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না জেনেশুনে এই কথা বলছেন কেন? কোথাও কোনও গ্যাপ হয়না, ওদের কাছ থেকে লিস্ট পেলেই নিয়োগের ব্যবস্থা করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি নিজেই তো বলছেন আট নয় মাস সময় লেগে যায় সিলেকশন করতে?

**মিঃ স্পিকার ঃ** দেয়ার আর সার্টেন প্রসিডিওর অ্যান্ড ফর্মালিটিজ, পুলিশ ভেরিফিকেশনের ব্যাপার আছে। সুতরাং অনেক ফর্মালিটিজ মেনটেন করতে হয়, তার জন্য সময়ের প্রয়োজন হয়। এ'তো প্রাইভেট অ্যাপয়েন্টমেন্ট নয়? সরকারি অ্যাপয়েন্টমেন্টে সরকারি ফর্মালিটিজ ফলো করতেই হবে। পাবলিক সার্ভিস কমিশনের ব্যাপার আছে, পুলিশ ভেরিফিকেশনের ব্যাপার আছে। কাজেই সময়ের প্রয়োজন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মিঃ স্পিকার স্যার, এই বিষয়ের সঙ্গে কিছুটায় আমি জড়িত, সেইজন্য আমি একটু বলি। আমার তিক্ত অভিজ্ঞতা আছে, ই.এস.আই.-এর যে প্যানেলে পাশ করে যারা বসে আছে, তাদের যখন অফার দেওয়া হয়, তখন ২০ জনের মধ্যে যায় হয়ত পাঁচ ছয় জন এলো, বাকিরা আসে না এবং কবে আসবে তাও জানায় না, এই তো অবস্থা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহরমপুর শহরে এক মাসের উপর হয়ে গেল, মিউনিসিপ্যালিটির শ্রমিকদের ধর্মঘট চলছে। তার ফলে গোটা শহর একটা নরক কুন্ডের অবস্থা, চারিদিকে জঞ্জালের পাহাড় স্তূপীকৃত হয়ে রয়েছে। তাছাড়া বহরমপুর শহরের ৭০ ভাগ খাটা পায়খানা, সেইগুলো মুক্ত না হওয়ার ফলে নাগরিকদের মধ্যে ক্ষোভ তীব্র আকার ধারণ করেছে। বহরমপুর মিউনিসিপ্যালিটি কংগ্রেস দ্বারা পরিচালিত। তারা ব্যাপক ভাবে প্রচার চালাচ্ছে যে রাজ্য সরকার থেকে পাওনা টাকা না পাওয়ার ফলে শ্রমিকদের

বেতন দেওয়া যাচ্ছে না, ফলে ধর্মঘট চলছে। এইভাবে ব্যাপক প্রচার চালাচ্ছে এবং জনসাধারণ তা বিশ্বাস করছে। সেখানকার জনজীবন আজকে দুর্বিসহ হয়ে দাঁড়িয়েছে। সেখানকার অবস্থা চরম আকার ধারণ করেছে, কোনও গলিতে ঢোকা যায় না, দুর্গন্ধ, রিকশো ঢোকে না, এইরকম একটা দুর্বিসহ অবস্থা। আমার প্রশ্ন হচ্ছে, কত টাকা রাজ্য সরকার নতুন নির্বাচিত এই মিউনিসিপ্যালিটিকে দিয়েছেন, এই সম্পর্কে একটা লিফলেট ওখানকার জনসাধারণের কাছে বিলি করুন। এই সম্পর্কে জনস্বার্থে অবিলম্বে সরকারের হস্তক্ষেপ প্রয়োজন। বহরমপুর শহর একটা ঐতিহ্যমন্ডিত শহর, বর্তমানে সেই শহর একটা নরককুন্ডে পরিণত হয়েছে। পৌরসভা যে কথা বলছে যে টাকা দেওয়া হয়নি, যদি তাই হয়ে থাকে তাহলে রাজ্য সরকারের কাছে আবেদন করব, অবিলম্বে বহরমপুর মিউনিসিপ্যালিটিকে তাদের দেয় অর্থ দেওয়া হোক। কারণ এইরকম একটা দুর্বিসহ অবস্থা দীর্ঘদিন ধরে চলতে পারে না। এক মাস হয়ে গেল, সেখানে কোনও পৌর প্রশাসন আছে বলে মনে হয় না।

[2-20—2-30 P.M.]

**শ্রী মহঃ সেলিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত জানুয়ারি এবং ফেব্রুয়ারি মাসের প্রথম দিকে পশ্চিম বাংলায় প্রচন্ড পরিমাণে ডিজেলের সঙ্কট সৃষ্টি হয়েছিল। আমাদের রাজ্য সরকারের দায়িত্বপ্রাপ্ত মন্ত্রীর—শ্রী শ্যামল চক্রবর্তীর ব্যক্তিগত উদ্যোগে এবং রাজ্য সরকারের তৎপরতায় কেন্দ্রের কাছ থেকে অনেক লড়াই করে বরাদ্দ বাড়ানো হয়। ফলে সঙ্কট আপাতত অনেকটা কেটে গেছে, কিছুটা এখনও আছে। নিশ্চয়ই এই কৃতিত্বের দাবি আমাদের রাজ্য সরকার করতে পারেন। কিন্তু এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, গ্রামাঞ্চলে বোরো ধানের চাষের মরশুমে—মার্চ মাস থেকে এপ্রিল মাসের ১৫ তারিখ পর্যন্ত বেশি পরিমাণে সেচের জলের প্রয়োজন হয়। এই সময়ে আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে, গত জানুয়ারি মাসে আমাদের রাজ্যের জন্য ডিজেলের যে বরাদ্দ ছিল তা বর্তমানে কমে গেছে। অথচ গ্রামাঞ্চলে এখনই ডিজেলের চাহিদা বাড়ছে। যদিও কেন্দ্রীয় সরকার পশ্চিম বাংলায় যে পরিমাণ চাহিদা সে পরিমাণ কখনই দেন না, শতকরা ১০ ভাগ কম বরাদ্দ করেন, তথাপি বর্তমানে বরাদ্দ আরও কমিয়ে দেওয়া হয়েছে। সেইজন্যই আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট পক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে গ্রাম এলাকার বোরো চাষ যাতে মার না খায় তার জন্য এখনই কেন্দ্রের কাছে আরও বেশি করে ডিজেল দাবি করা উচিত। বরাদ্দের পরিমাণ বাড়ানো উচিত। আমরা দেখছি গত জানুয়ারি মাসে ১৩ হাজার কিলো লিটার বরাদ্দ করা হয়েছিল, ফেব্রুয়ারি মাসে ১১ হাজার কিলো লিটার বরাদ্দ করা হয়েছিল এবং মার্চ মাসে ১০ হাজার কিলো লিটার বরাদ্দ করা হয়েছে। অথচ মার্চ মাসে বোরো ধানের জন্য আমাদের বেশি জলের প্রয়োজন হয় এবং সে জন্য ডিজেলেরও বেশি প্রয়োজন; কিন্তু ব্যাপারটা উল্টো হয়ে যাচ্ছে। রাজ্য সরকার তাঁর সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেই এ বিষয়ে ব্যবস্থা করতে পারবেন কিনা, তা আমি জানি না। ১৫ই এপ্রিল পর্যন্ত বোরো চাষীদের জন্য বেশি পরিমাণে ডিজেলের প্রয়োজন, তা না হলে বোরো চাষ মার খাবে। এখন কেন্দ্রের দায়িত্বে কে আছে, কি অবস্থা জানি না, সমস্ত গন্ডগোলের ব্যাপার। তবুও দায়িত্বে যাঁরা আছেন তাঁদের কাছে দাবি জানিয়ে বরাদ্দ বাড়ানো হোক, এই অনুরোধ আমি করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বামফ্রন্টের পক্ষ থেকে যে প্রতিশ্রুতি দেওয়া হয় তা যথা সময়ে পালিত হয়, এটা আমাদের গর্ব। কিন্তু দুঃখের সঙ্গে এবং ক্ষোভের সঙ্গে আমাকে বলতে হচ্ছে যে, গত বছর রাজ্যপালের ভাষণের মধ্যে মহামান্য রাজ্যপাল ঘোষণা করেছিলেন, কাঁথি পলিটেকনিক কলেজ আগামী শিক্ষা বৎসরের মধ্যেই চালু করা হবে এবং মাননীয় অর্থমন্ত্রীও তাঁর বাজেট ভাষণের মধ্যে ঐ একই কথা বলেছিলেন। কিন্তু ডিপার্টমেন্টের চরম অপদার্থতার জন্য গত বছর তা চালু হয় নি। এ বছরও রাজ্যপালের ভাষণের মধ্যে ঐ একই কথা বলা হয়েছে। অথচ এ বিষয়ে ডিপার্টমেন্টের কাজকর্ম আমাদের লজ্জা দিচ্ছে। ওখানে ১৭ লক্ষ টাকার আসবাবপত্র কেনার জন্য টেন্ডার ডাকা হয়েছে, কনট্রাক্টররা যাচ্ছে, কিন্তু সেখানে গিয়ে দেখছে কোনও অফিস নেই, প্রিন্সিপাল নেই, ফলে তারা হতাশ হচ্ছে। আমি মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি প্রতিশ্রুতি রক্ষার জন্য অবিলম্বে ওখানে একজন প্রশাসক নিয়োগ করা হোক, কিছু কর্মচারী নিয়োগ করা হোক এবং অবিলম্বে কাঁথি পলিটেকনিক কলেজটি চালু করা হোক। কাঁথি পলিটেকনিক কলেজে ক্লাশ চালু করে বামফ্রন্টের প্রতিশ্রুতি এবং ভাব-মূর্তি রক্ষা করা হোক।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বায়ত্ত-শাসন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৭ সালের নভেম্বর মাসে পশ্চিম দিনাজপুর জেলার কালিয়াগঞ্জে পৌরসভা ঘোষিত হয় এবং কাজকর্ম ১১টি বিভাগের মাধ্যমে শুরু হয়। ট্যাক্স আদায়, ট্যাক্স নির্ধারণ, পানীয় জলের ব্যবস্থা, স্বাস্থ্য ব্যবস্থা ইত্যাদি ১১টি ব্যাপার নিয়ে ১১টি বিভাগের কাজকর্ম শুরু হয়। অথচ অদ্ভুত ব্যাপার হচ্ছে, সেখানে এখন পর্যন্ত কোনও কর্মচারী নিয়োগের ব্যবস্থা করা হয় নি। একটা শহরের বিশাল কাজকর্ম শুরু হয়েছে, কিন্তু সরকারের তরফ থেকে সেখানে একজনও কর্মচারীও নিয়োগ করা হয় নি। পৌরসভা অ্যাড-হক ভিত্তিতে ৫৩ জন কর্মচারীকে নিয়োগ করেছে। তৃতীয় শ্রেণীর কর্মচারী যাঁরা আছেন তাঁরা মাসিক ১০০ টাকা থেকে ১৫০ টাকার মতন পাচ্ছেন। চতুর্থ শ্রেণীর কর্মচারী যাঁরা আছেন তাঁরা ৫০ টাকা থেকে ১০০ টাকার মতন পাচ্ছেন এবং ২জন সাব-ইন্সপেক্টর আছেন তাঁরা ২০০ টাকা থেকে ২৫০ টাকার মতন করে পাচ্ছেন। এইসব বেকার শিক্ষিত, অশিক্ষিত যুবকেরা আজ ৫ বছর ধরে কাজ করছেন এবং যোগ্যতার সঙ্গেই কাজ করছেন। আমি অবাক হয়ে যাচ্ছি, সরকার পৌরসভা গঠন করার কথা ঘোষণা করেন অথচ কাজ করার জন্য কর্মচারী দেবেন না, অ্যাড-হক হিসাবে কর্মচারী নিয়োগ করেন, তাঁদের স্থায়ীকরণ করবেন না। আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, ঐ সমস্ত কর্মচারিদের যেন স্থায়ীভাবে নিয়োগ করা হয়।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় বেকারি শিল্পের মালিকদের সঙ্গে কর্মচারিদের একটা ডিসপিউট চলছে এবং এরফলে দীর্ঘদিন ধরে বড় বড় বেকারিগুলি বন্ধ হয়ে আছে। আমরা যারা সাধারণ মানুষ, এরফলে আমাদের রুটি পেতে অসুবিধা হচ্ছে। এই সমস্যার সমাধান যিনি করবেন মাননীয় খাদ্যমন্ত্রী, তিনি এখন হাসপাতালে। তাই আমি শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি যেন শ্রমিকদের সঙ্গে মালিকদের যে সমস্যার সৃষ্টি হয়েছে

তার সমাধান করার ব্যবস্থা করেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই বিষয়টি হচ্ছে খাদ্য দপ্তরের। ওরা আমাদের কাছে ওদের মাহিনাপত্র ইত্যাদি, কি পরিমাণে কাজ করতে পারেন সেই সম্বন্ধে অভিমত চেয়েছিলেন। আমি সেই অভিমত খাদ্যদপ্তরের কাছে ইতিমধ্যেই পাঠিয়ে দিয়েছি। এখন এটা খাদ্য দপ্তরের ব্যাপার, তবে আমি নজর রাখছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার প্রাথমিক শিক্ষার গুরুত্বটা নষ্ট করেছেন, কারণ আমরা দেখতে পাচ্ছি, গ্রামাঞ্চলের বহু বিদ্যালয়ের গৃহ নেই, ১জন করে শিক্ষক এবং এই সমস্ত শিক্ষকেরা পঞ্চায়েতের নানারকম কর্মকান্ডের সঙ্গে যুক্ত। এরপরও আবার তাদের দিয়ে বর্তমান শিক্ষাবর্ষে ভোটার লিস্ট তৈরি করানো হচ্ছে, সার্বিক সাক্ষরতা প্রকল্প রূপায়ণের কাজ করানো হচ্ছে এবং জনগণনার কাজে নিয়োগ করা হচ্ছে। এরফলে বেশিরভাগ প্রাথমিক বিদ্যালয়ে অঘোষিত ছুটি চলছে। সুতরাং বিকল্প ব্যবস্থা গ্রহণ না করে এইসব শিক্ষক-শিক্ষিকাদের অন্য কাজে যাতে নিয়োগ করা না হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি উপসাগরীয় যুদ্ধে মার্কিন সাম্রাজ্যবাদ তার মিত্রদের নিয়ে ইরাকের উপর যে অমানবিক আক্রমণ চালিয়েছে বিশেষ করে ঘন বসতিপূর্ণ এলাকার মধ্যে নির্বিচারে হাজার হাজার টন বোমা বর্ষণ করে যেভাবে সাধারণ মানুষের প্রাণহানি ঘটিয়েছিল এবং সম্পত্তি ধ্বংস করেছিল তা দেখে শান্তিপূর্ণ বিবেকবান মানুষ আপত্তি জানিয়েছিলেন এবং প্রতিবাদ করেছিলেন। কলকাতা শহরের মার্কিন কনস্যুলেটের সামনে প্রায় প্রতিদিনই এইভাবে তাদের বর্বরোচিত কাজের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিলেন সাধারণ মানুষ এবং আমাদের কলকাতা শহরের মেয়র, হাওড়া শহরের মেয়র এবং চন্দননগরের মেয়র এই ৩জন মিলে একটি স্মারকলিপি নিয়ে মার্কিন কনস্যুলেট-এর কাছে যান প্রতিবাদ জানাতে। কিন্তু খবরে প্রকাশ যে মার্কিন কনস্যুলেটের একজন অফিসার তাঁদের সেই স্মারকলিপি নিতে অস্বীকার করেন এবং তাঁদেরকে বসার জন্য ভদ্রতা পর্যন্ত দেখাননি, খুবই অশালীনভাবে, অপমানসূচকভাবে তাঁদের প্রতি আঙ্গুল দেখিয়ে অপমানসূচক ভাষা ব্যবহার করেন এবং অপমানিত করেন। এই খবর পড়ে আমরা প্রত্যেকে স্তম্ভিত হয়ে গেছি যে কলকাতা শহরের বুকে একটি বিদেশি রাষ্ট্রের একজন সামান্য অফিসার কিভাবে এই ৩জন মেয়রকে অপমানিত করার সাহস পান। এই ৩জন মেয়র জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধি এবং সম্মানভাজন ব্যক্তি। আমরা সবাই তাঁদের শ্রদ্ধা করি। তাঁদের যেভাবে অপমান করা হয়েছে—আমি মনে করি দেশের মানুষের প্রতি অপমান করা হয়েছে। আমি তাই দাবি করছি, সরকার পক্ষ থেকে ভারত সরকারের মাধ্যমে এর বিরুদ্ধে প্রতিবাদ জানানো হোক। মার্কিন গ্রামবাসীর এই কাজের বিরুদ্ধে তীব্র নিন্দা করে প্রতিবাদ জানানো হোক।

[2-30—2-40 P.M.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচ

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কৃষির ব্যাপারে। কাঁথি মহকুমার রামনগর এবং আরও বিভিন্ন ব্লক আছে, সেই সমস্ত এলাকায় কৃষি কাজের খুব একটা সুযোগ সুবিধা নেই। ঐ কাঁথি মহকুমায় ১৩টি ব্লকের মধ্যে ৫টি ব্লক প্রায় ব্রিটিশ আমল থেকে স্যালাইন জোন বলে চিহ্নিত, কিন্তু এখন পর্যন্ত ঐ সমস্ত এলাকায় সরকারি উদ্যোগে সি.এস.এম.আই., আই.আর.ডি.পি. এগুলি যা আছে তা ওখানকার চাষীদের হাতে পৌঁছায় নি। সেগুলি যাতে পৌঁছাতে পারে তার ব্যবস্থা করা দরকার। আর সরকারি উদ্যোগে না হলেও বেসরকারি উদ্যোগে ১ হাজারের বেশি শ্যালো টিউবওয়েল চালু আছে, এবং তারা রীতিমতো জল যোগান দিচ্ছে, চাষীরা চাষের কাজে তা ব্যবহার করছে, তাতে চাষীদের উপকার হচ্ছে। ও.সি.সি'র মাধ্যমে সুবর্ণরেখা থেকে জল নিয়ে রামনগর এবং এগরা পার্শ্ববর্তী এলাকায়—যেখানে বেসরকারিভাবে চাষ হচ্ছে— সরকারিভাবে গভর্নমেন্টের মাধ্যমে হলে ওখানে প্রায় হাজার একর জমি চাষের জল পেতে পারে.... **(মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করিলে বক্তা তাঁহার আসন গ্রহণ করেন।)**

**শ্রী রামশঙ্কর কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার কাঁথিতে, ৩নং ব্লকের নাচিন্দায় ২টি পাম্প হাউসে পানীয় জল সরবরাহ করত, আজ এক বছর হল সেখান থেকে জল সরবরাহ করতে পারছে না। মেশিন দুটি খারাপ হয়ে গেছে। আগে আমি এই ব্যাপারে এই সভায় উল্লেখ করেছিলাম, পুনরায় উল্লেখ করছি যে, সেখানে ৪টি গ্রাম পঞ্চায়েত এই পানীয় জলসরবরাহের উপর নির্ভরশীল, এখনই ব্যবস্থা করতে না পারলে আগামী গ্রীষ্ম মরশুমে খুবই জল কষ্ট দেখা দেবে। অনেক লোকের দুর্গতি হবে। তাই আমার দাবি এই যে, হয় ঐ পাম্প দুটি চালু করা হোক আর তা না হলে নতুন করে বসানো হোক।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** স্যার, আমার বক্তব্য এন.ভি.এফ সম্পর্কে। তারা এখন পর্যন্ত তাদের বিভিন্ন দাবি দাওয়া নিয়ে রাস্তায় আন্দোলন করছে। এন.ভি.এফের সংখ্যা ১০ হাজার, তাদের জীবনযাপনের প্রচুর সমস্যা আছে। ১৯৪৯ সালের আইনে এন.ভি.এফ. রেজিমেন্ট করা হয় এবং তারপরে বিভিন্ন অবস্থার মধ্যে দিয়ে দুটো ব্যাটেলিয়ান করা হয়। একটা হল বিশ্বকর্মা ব্যাটেলিয়ান আর একটা হল ডিস্ট্রিক্ট ব্যাটেলিয়ান। এই ডিস্ট্রিক্ট ব্যাটেলিয়ানদের সার্ভিস কনডিশন ছিল তারা নো ওয়ার্ক নো পে হিসাবে কাজ করবে, পরে একটা সময়ে রোটেশনে কাজ করবে। ৩ মাস কাজ হবে, আর পরে বসে যাবে। তার ফলে তারা বিক্ষুব্ধ হয় এবং আন্দোলন শুরু হয়। এরপর ১৯৭৫ সালে জরুরি অবস্থার সময়ে আইন করে আন্দোলন বন্ধ করা হয় এবং বলা হয় সংগঠন করা চলবে না এবং শুধু তাই নয় সংগঠন সম্পর্কে কোনও চিঠি কোথাও দিলে দু' বছর জেল বা দু-হাজার টাকা জরিমানা হবে অথবা উভয় দন্ড একসঙ্গে হতে পারে। এই অবস্থায় দীর্ঘদিন আন্দোলন করার সাহস তারা পাননি। ১৯৭৭ সাল থেকে আবার তারা আন্দোলন শুরু করেন এবং ১৯৭৭ থেকে ১৯৯০ পর্যন্ত দীর্ঘকাল আন্দোলনের মধ্যে দিয়ে গিয়ে মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দেন। তার মধ্যে দিয়ে তারা তাঁকে বোঝাতে পারেন তাদের দাবির যৌক্তিকতা। সেই ব্যাপারে বিভিন্ন সময় বিভিন্ন গভর্নমেন্ট অর্ডার হয়েছে, অর্ডিনেন্স হয়েছে। ইস্যু হচ্ছে বয়স। এনরোলমেন্টের একটা প্রসিডিওর আছে,

তাই বয়স বৃদ্ধি করা দরকার। সেটা গভর্নমেন্ট মেনে নিলেন। বলা হল সার্ভিস পিরিওড ৫৫ পর্যন্ত চলবে। কিন্তু সারপ্রাইজিং হচ্ছে, ১৯৮৯ সালে অর্ডিনেন্সের পর অ্যামেন্ডমেন্ট হল, কিন্তু তারপরও সেটা এনঅ্যাক্টমেন্টের জন্য আন্দোলন করতে হচ্ছে কেন? এর কারণ হল, আমলাদের গাফিলতি, ফলে এনরোলমেন্টের কাজ ঠিকমতো হচ্ছে না। তাই এই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দরকার, কারণ এই নিয়ে আর রাস্তায় রাস্তায় আন্দোলন করা উচিত নয়।

**ডাঃ দীপক চন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৯ সালে আমাদের এখানে ঐ অপোজিশন বেঞ্চের একজন বিধায়ক হঠাৎ অসামাজিক কাজ নিয়ে হৈচৈ করেছিলেন। আবার এবার যখন ওখানে বেনামে সরকার প্রতিষ্ঠিত হল তখন হঠাৎ কলকাতায় সতীর দুটি ব্যানার পড়ল। অবশ্য এখন সেটা সরিয়ে নেওয়া হয়েছে। আমি দাবি করছি, কারা কারা এই সতীর প্রচারের মধ্যে যুক্ত আছেন সেটা বের করতে তদন্তের ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পরিবহন দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বেশ কিছুদিন ধরে লক্ষ্য করছি যে, স্টেট বাসগুলি দুর্গাপুর থেকে বিশেষত ছাড়ে যেগুলি, তার একটা অংশ অনুমোদিত স্টপেজ ঠিকমতো বাঁধে না। এরফলে একদিকে যেমন যাত্রীদের অসুবিধা হয়, অন্যদিকে সরকারকে আয়ের সুযোগ থেকে বঞ্চিত হতে হয়। আরও লক্ষ্য করেছি, দুরপাল্লার বাস, যেগুলি ওখান থেকে হলদিয়া যায় সেগুলি বাঁকুড়া শহরে না ঢুকে বাই-পাস দিয়ে বেরিয়ে যায় এবং তারজন্য যাত্রীরা বাস পান না এবং সরকারও আয়ের সুযোগ থেকে বঞ্চিত হন। যাতে এর প্রতিকার হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী শান্তি গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাছে শ্রীমতী মায়া ভারতিয়া, ১৬ নং পার্ক লেন লিখিত অভিযোগ এনেছেন যে আমার স্বামী আনন্দ ভারতিয়াকে শ্বশুর কুলের মিথ্যা অভিযোগে ভাটুরিয়া জুট প্রেসে কর্তব্যরত অবস্থায় কাশিপুর থানার পুলিশ ১২ই ফেব্রুয়ারি তারিখে গ্রেপ্তার করে। গ্রেপ্তার করে তার স্বামীকে পুলিশ থানায় এমন ভাবে বেদম প্রহার করে সেই প্রহারের ফলে অসুস্থ হয়ে পড়ায় ১৪ই ফেব্রুয়ারি তারিখে আর.জি.কর হাসপাতালে ভর্তি করা হয়। ১৪ তারিখেই তিনি মারা যান। মারা যাবার পর তাঁর শ্বশুর কুলে খবর পাঠানো হয়। তিনি খবর পেয়ে যখন হাসপাতালে যান তখন তিনি জানতে পারেন যে তাঁর স্বামী মর্গে রয়েছেন। তিনি যখন মর্গের রিপোর্ট চান তখন তাঁকে সেই রিপোর্ট দেওয়া হয় নি। সেইজন্য আমার দাবি হল এই সম্পর্কে পুলিশের একটা অংশ যারা এই সমস্ত কাজ করছে তাদের শাস্তি দেওয়া হোক। এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ে। স্যার, আপনি নিজে আইনমন্ত্রী ছিলেন, আপনি জানেন আমাদের আইন বিভাগের জজ অফিসের যারা কর্মচারী তারা সরকারি কর্মচারী।

আমাদের বামফ্রন্ট সরকারের নীতি আছে সরকারি কর্মচারিদের নিয়োগ করা হয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নোটিফিকেশন করে। সেখান থেকে নাম নিয়ে তারপর তাদের চাকুরি হয়। আমাদের উত্তর ২৪-পরগনা নতুন জেলা হয়েছে, নতুন জজ কোর্ট হয়েছে এবং নতুন ডিস্ট্রিক্ট কোর্ট হয়েছে। সেখানে ক্লাশ থ্রি, ফোর্থ স্টাফ নিয়োগ করার জন্য যেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক আনা হয়, আমি অবাক হয়ে দেখলাম এই মাসের গোড়ার দিকে যখন অ্যাপয়েন্টমেন্ট যারা পেয়েছে তাতে দেখা গেল তাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে আসেনি, বাইরের লোকের অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। এর আগে অন্য দুর্নীতির বিষয়ে বলতে চাই না, জজদের সম্পর্কে বলা মুশকিল। এই যে উত্তর ২৪-পরগনায় জজ কোর্টে তৃতীয় এবং চতুর্থ শ্রেণী ভুক্ত স্টাফ নিয়োগ করা হয়েছে. সেটা কি ভাবে, কি আইন-এ, কি নিয়মে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে থেকে কি ভাবে নিয়োগ করা হল সেটা আইনমন্ত্রী এবং শ্রমমন্ত্রী দেখবেন কিনা? আমি এটা দেখবার জন্য অনুরোধ করছি। এটা কিছু ছেলের চাকুরি পাওয়ার ব্যাপার নয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের গৃহীত যে নীতি সেই নীতিকে বানচাল করে দেওয়া হচ্ছে। এই বিষয়ে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেইজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর মহাশয় যে কথা বললেন এটা আমার অফিসে রিপোর্ট হয়েছে, আমি এটা দেখার চেষ্টা করছি। এই ঘটনাটা যে ঘটেছে সেটা আমি জানি এবং আমি আমার সেক্রেটারির মাধ্যমে রিপোর্ট আনার চেষ্টা করছি। উনি যথাযথ যেটা উল্লেখ করেছেন, সেটা যদি সত্য হয় নিশ্চয়ই যা ব্যবস্থা করা হয় সেটা করা হবে, রিপোর্ট চেয়ে পাঠিয়েছি, রিপোর্ট শীঘ্রই পাব।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই খবর আমি দুদিন আগে পেয়েছি, এবং দুদিন আগেই আমি আইনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। আমার দপ্তরে যে কর্মবিনিয়োগ আধিকারিক আছেন তাঁর কাছ থেকে জানতে চাই খবর সত্য কিনা, সেই বিষয়ে আমি রিপোর্ট চেয়েছি।

**মিঃ স্পিকার ঃ** আমার কেন্দ্রের কিছু ছেলে আমার কাছে এসেছিল তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কল পেয়েছিল। তারা নাকি অ্যাপয়েন্টমেন্ট পায় নি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারে আমার কাছেও অভিযোগ এসেছে, ইতিমধ্যে কিছু নিয়োগ হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** যে লোক নেওয়া হয়েছে সেইগুলি কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরের লোক?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক পাঠানো হয়েছিল কিন্তু তাঁদের সেটা মনঃপুত হয় নি বলে তাদের নিয়োগ বাতিল করা হয়েছে। তারপর বাইরে থেকে কিছু লোক নিয়োগ করা হয়েছে। এই অভিযোগ আমার কাছে আসে এবং আমি সেটা আইনমন্ত্রীর কাছে জানিয়ে দিয়েছি খবর নেবার জন্য।

**মিঃ স্পিকার ঃ** আপনি ডিস্ট্রিক্ট জাজেদের কাছ থেকে খবর নিয়েছেন?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** আমি সংবাদ নিতে দিয়ে দিয়েছি, আজও আমি আমার ডিপার্টমেন্টে জিজ্ঞাস করেছি রিপোর্ট এসেছে কিনা। রিপোর্ট এখনও আসেনি। রিপোর্টটা নেবার জন্য আমি তাগাদা দিয়েছি। রিপোর্টটা পাওয়ার পর—সত্যি বলে শুনেছি—যদি দেখি এটা ঘটেছে তাহলে যা করণীয় তা করা হবে।

**শ্রী ননী কর :** স্যার, যাদের নাম ওখানে গিয়েছিল তারা আমার কাছে দেখা করতে এসেছিল। বিষয়টি গুরুতর। শুধুমাত্র রিপোর্ট চাওয়া নয়, সত্যি হলে এর বিরুদ্ধে ব্যবস্থা নেবার কি পদ্ধতি আছে, আপনি সেই ব্যাপারে যদি সাহায্য করেন তাহলে ভাল হয়। আপনি আইন মন্ত্রী ছিলেন, আপনি ঘটনাক্রমে আমাদের জেলা থেকে নির্বাচিত প্রতিনিধি, আমাদের জেলায় এইরকম অঘটন ঘটানো হবে? এই বিষয়ে আপনি যদি সাজেস্ট করেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার :** আমি যখন আইন মন্ত্রী ছিলাম তখন ডিস্ট্রিক্ট জাজ, আলিপুর এইরকম কিছু রিক্রুট করেছিলেন। আমাদের গভর্নমেন্ট আসার আগে হয়েছিল এটা। আমি মন্ত্রী হওয়ার পর, এইরকম যাদের চাকুরি হয়েছিল তাদের চাকুরি বাতিল করি। এটা নিয়ে কিছু গোলমাল হয়েছিল। বিরোধী দল হৈচৈ করেছিলেন। মামলা মোকর্দমা হয়েছিল। পরে দেখা যায়, আমরা যে স্ট্যান্ড নিয়েছিলাম সেটাই ঠিক। এটা তো গভর্নমেন্টের ঘোষিত নীতি—হাইকোর্টের ক্ষেত্রে, তাঁদের ভিন্ন রুলস্ আছে, কিন্তু ডিস্ট্রিক্ট কোর্টের ক্ষেত্রে—এটা তাঁরা পালন করতে বাধ্য। এটা হতে পারে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যে লোকেদের নাম পাঠিয়েছে তা তাঁদের মনপুত নয়, তাহলে তাঁরা ফ্রেস লিস্ট চাইবেন।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** রিপোর্টটা আসার পরে এটা নিয়ে আলোচনা করব।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, মাননীয় সদস্য ননী কর যে প্রসঙ্গ তুলবেন তা গুরুতর বিষয়। এটা সরকার যাতে বিশেষ সতর্কতার সাথে দেখেন তারজন্য আমি অনুরোধ জানাই।

আমরা এটা জানি যে, দার্জিলিংয়ে জি.এন.এল.এফ. আন্দোলন চলাকালীন হাজার হাজার মানুষ পাহাড় ছেড়ে চলে আসতে বাধ্য হয়। ওখানকার সরকারি অফিসগুলিতে আন্দোলনের ঐ বছরগুলিতে পুরোপুরি নৈরাজ্যের ফলে কাজকর্ম বিশেষ কিছু হয়নি। নৈরাজ্যের আওতায় ওখানকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জও পড়েছিল। যেহেতু হাজার হাজার মানুষ তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যেতে পারেনি, সেইহেতু অনেকে তাদের কার্ড রিনিউ করাতে পারেনি এবং অনেকের বয়সের উর্দ্ধসীমা অতিক্রম করে যায়। তারা কোনও কলও পায়নি। আমরা দীর্ঘদিন ধরে যুব আন্দোলনের পক্ষ থেকে একটা দাবি করে আসছি যে দার্জিলিংয়ের এই ধরনের ঘটনায় যারা কার্ড রিনিউ করাতে পারেনি, তাদের জন্য একটা স্পেশ্যাল প্রভিসন করা হোক যাতে তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তাদের কার্ড রিনিউ করাতে পারে। আমাদের ২নং দাবি ছিল, ঐ ঘটনার ফলে যাদের চাকুরিতে বয়সের উর্দ্ধসীমা অতিক্রম করে গেছে তাদের বয়স সীমা ৩ বছর রিলাক্স করে দেওয়া হোক—অর্থাৎ যে ৩ বছর আন্দোলনের নামে বিশৃঙ্খলা হয়েছিল তাদের কেসগুলো ফ্রেসলি কনসিডার করা হোক। আমরা এই দাবি দীর্ঘদিন ধরে জানিয়ে

আসছি। এই দাবি সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য কি তা মাননীয় শ্রমমন্ত্রী আমাদের বললে সুবিধা হয়, ওখানকার যুবকদের কাছে তাহলে আমরা সরকারের বক্তব্য হাজির করতে পারি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** দার্জিলিংয়ে জি.এন.এল.এফ. আন্দোলনের জন্য যারা উৎপীড়িত বা বিতাড়িত হয়েছিল, আমরা তাদের কার্ড রিনিউয়ালের জন্য অতিরিক্ত কিছু সুযোগ সুবিধা দিয়েছি। এমন কি তাদের 'সেশ্রু' স্কীমের মধ্যে নিজেদের নাম অন্তর্ভুক্ত করার সুযোগ দিয়েছি। মাননীয় সদস্য অন্য যে প্রস্তাব রাখলেন সেটি আমরা খতিয়ে দেখব। এর মধ্যে আইনের কিছু ব্যাপার আছে, এটা একটু খতিয়ে দেখতে হবে। তবে ভাল হয় উনি যদি আমাকে এই বিষয়ে একটি চিঠি দেন।

**Mr. Speaker :** Now Zero hour.

## ZERO HOUR

[2-50—3-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আপনাকে বলব এবং আপনাকে এটা শোনার জন্যও অনুরোধ করছি। স্যার, এই সরকারের ঘোষিত নীতি হচ্ছে বাজেটের ৫০ শতাংশ পঞ্চায়েতের মাধ্যমে খরচ হবে। আজকে ত্রিস্তর পঞ্চায়েতি কর্মী যারা তারা সরকারি কর্মচারিদের অনুরূপ সুযোগ সুবিধা ও মর্যাদা থেকে বঞ্চিত হচ্ছে। যদিও আমরা দেখছি সরকারের ঘোষিত নীতি অনুযায়ী ৫০ শতাংশ বাজেটের টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ হবে তার অর্থ হচ্ছে পঞ্চায়েতগুলির উপর কাজের চাপ অনেক বেশি। অথচ এই পঞ্চায়েতের কর্মচারিদের প্রতি সরকার যথাযোগ্য দৃষ্টি দিচ্ছেন না। ২৫ হাজারের মতো এই চৌকিদার, দফাদার ও আদায়কারীসহ পঞ্চায়েতি কর্মচারিরা ডাইং ক্যাডার হিসেবে আছে এবং থার্ড পে কমিশনের যে রিপোর্ট সেই অনুযায়ী তাদের সর্বক্ষণের কর্মচারী হিসেবে স্বীকৃতি দেওয়া হচ্ছে না। ডাইং ক্যাডার হিসেবে গণ্য করা হচ্ছে। আজকে ওরা সর্বক্ষণের কর্মী নয় কেন, ওদের সাড়ে ১০টা থেকে সাড়ে ৫টা পর্যন্ত অ্যাটেনডেন্স, ওদেরকে স্বাক্ষর করতে হয়। পঞ্চায়েতের ব্লকে থানায় সমস্ত জায়গায় এই চৌকিদার দফাদারদের কাজ এবং যে কোনও ব্যাপারে সাময়িকভাবে আইনশৃঙ্খলার প্রশ্নও এদেরকে দেখতে হয়। ছুটির দিন কাজ করতে হয়, এদের সবেতন ছুটি নেই, স্কেল নেই, ফলে এরা ডাইং ক্যাডার হিসাবে গণ্য হচ্ছে। তাই বলব পঞ্চায়েতের ত্রিস্তর কর্মী যারা এই চৌকিদার দফাদার আদায়কারী যারা প্রায় হাজার খানেকের মতো আছে তাদেরকে সর্বক্ষণের কর্মচারী হিসেবে স্বীকৃতি দেওয়া হচ্ছে না। তাদের নুতন নিয়োগও বন্ধ করে দেওয়া হচ্ছে। যারা যারা যাচ্ছেন তাদের আত্মীয়স্বজনরাও চাকরি পাচ্ছেন না। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে এই আবেদন রাখব পঞ্চায়েতের ত্রিস্তর কর্মীদেরকে যে ডাইং ক্যাডার হিসাবে গণ্য না করা হয়। এদেরকে সর্বক্ষণের কর্মচারী হিসেবে গণ্য করা হয়। আজকে সরকারি কর্মচারিদের অনুরূপ অন্যান্য সুযোগ সুবিধা পেনশন, গ্রাচুইটি ইত্যাদির ব্যাপারে যেন বিবেচনা করা হয়, তাই এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিধানসভায় আমাদের বিরোধী পক্ষের সদস্যরা আপনার কাছে ছুটি চেয়েছিলেন। স্যার, আমিও ভেবেছিলাম স্ট্রাইকের জন্য হয়ত আসা যাওয়ার অসুবিধা হতে পারে। আমি নিজে দেখেছি বিধানসভার সদস্যরা এসেছেন, অফিসাররা এসেছেন, আশপাশের দোকানপাটও খোলা। সেইরকম কোনও হরতালও হয়নি। আপনি ইতিমধ্যে ঘোষণা করেছেন কংগ্রেসের একজন বিধায়ক গ্রেপ্তার হয়েছেন। স্যার, সরকার যদি আজকে স্টেটমেন্ট করত সত্যিই ওরা কোনও গোলমালে ধরা পড়েছে কিনা তাহলে ভাল হত। স্যার, আমি একটু বিস্মিত হচ্ছি আমাদের পুরনো সদস্য যতীনবাবু আজকে নেই, সাধারণভাবে যখন ভোটদান হয় তখন দেখেছি উনি নীরব থাকেন, উনি যদি গ্রেপ্তার হন তাহলে আশঙ্কার ব্যাপার আছে। স্যার, যতদিন পর্যন্ত কেন্দ্রে চন্দ্রশেখরজী সরকারে ছিলেন রাজীব গান্ধীর সমর্থনে তখন এই কলকাতার স্ট্রাইক সম্পর্কে কেন্দ্রীয় প্রতিষ্ঠানগুলির একটা ভূমিকা ছিল। প্লেনের ফ্লাইট বাতিল হয়ে যেত কলকাতায় ধর্মঘট হবে বলে। কিন্তু আমি খুশি এই মুহূর্তে চন্দ্রশেখরজী প্রধানমন্ত্রী আছেন রাজীব গান্ধীর সমর্থনে নয়, নিজের যোগ্যতায় আছেন। তখন এটা আমার বলা প্রয়োজন রেডিও প্রতিষ্ঠানের পরিবর্তন হয়ে গেছে এই প্রথম শুনলাম আমরা দেখেছি স্ট্রাইক নেই।

স্ট্রাইক কোথাও হচ্ছে না। এর আগের বার দিল্লিতে বন্‌ধের সময় পরের দিন বন্‌ধের প্রচার চালাবার জন্য আগের দিন রাত্রে সব চলেছে এইরকম ছবি তুলে রাখা হয়েছে। কিন্তু আজকে আমরা দেখলাম রেডিও বলেছে যে, দোকান খোলা, বাস চলছে, ট্রাম চলছে, ট্রেন চলছে। সরকার পরিবর্তনের সঙ্গে সঙ্গে যে এই জিনিস ঘটল এটা আমার বলার দরকার। কেন্দ্রে যদি একটা সরকার থাকে, আর সেই সরকারের পেছনে যদি কংগ্রেস থাকে তাহলে সব বিবৃতিটাই মিথ্যা থাকে। আর কেন্দ্রে যদি একটা সরকার থাকে এবং সেই সরকারের সঙ্গে যদি কংগ্রেসের সম্পর্ক না থাকে তাহলে মোটামুটি সত্য কথা বলতে শুরু করি। আজকে অপোজিশন নেই, থাকলে ওঁরা ওয়াক আউট করতে পারতেন। তবে কলকাতায় কোথাও স্ট্রাইক হয়নি। সব দোকানপাট খোলা আছে। কোথাও বন্ধ হয়নি। কোথাও কোথাও গোলমাল করবার ওঁরা চেষ্টা করেছেন। এই কথাটাই আপনাকে আমার বলবার প্রয়োজন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, দূরদর্শনে মাঝে মাঝে আন্দোলন হয়, মাঝে মাঝে যুব সংগঠনগুলি আন্দোলন করে। সেখানে সংবাদ প্রচার নিয়ে পক্ষপাতিত্ব হয় এইসব ঘটনা আমরা দেখছি। বিগত তিন, চার মাস ধরে আমরা এই পক্ষপাতিত্ব দেখছি। কংগ্রেস এবং বি.জে.পি. ও এস.ইউ.সি.আই.—এঁদের সাক্ষাৎকার ইত্যাদি সব নেওয়া হচ্ছে। খুবই সঙ্গত—যেসব রাজনৈতিক দলের গুরুত্ব আছে তাঁদের প্রচার হোক এতে বা এই ব্যাপারে আপত্তি নেই। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, কংগ্রেস, সি.পি.আই. সবই সর্বভারতীয় পার্টি, প্রচার হতেই পারে। রাজ্য পার্টি, রাজ্যের ক্ষেত্রে অনেক গুরুত্বপূর্ণ এবং রাজ্য সংশ্লিষ্ট যেসব রাজনৈতিক দল আছে তাঁদেরকে দেখানো হচ্ছে না। অথচ অনেক অকিঞ্চিতকর জনগণের ছবি দেখানো হচ্ছে, বক্তব্য হচ্ছে, বিবৃতি হচ্ছে। তাছাড়া আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক রাজ্য রাজনীতিতে অনেক গুরুত্বপূর্ণ স্থানে অবস্থান করছেন, এটা অস্বীকার করা যাবে না। এই ক্ষেত্রে কিন্তু কার্পণ্য করা হচ্ছে। প্রচারের ঘাটতি হচ্ছে। এই ব্যাপারে পক্ষপাতিত্ব করা হচ্ছে। এটা গণতান্ত্রিক আন্দোলনের ধারা নয়। আমি আপনাকে অনুরোধ করব যাতে এই

প্রচার মাধ্যমগুলো ভালোভাবে চলে।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং উদ্বেগজনক ঘটনার প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বর্তমান কাগজে দেখলাম গতকাল রাত্রে পি.জি.তে ভাঙ্গচুর হয়েছে। ডাক্তার নার্স, প্রহৃত হয়েছেন। আমি সকালবেলা পি.জি.তে গিয়েছিলাম। গতকাল রাত্রে ১০টার সময় হাসপাতালে এসে দুষ্কৃতকারীরা হামলা চালায়। গেটের লাইট, কাঁচ সব ভেঙ্গেছে। ডাক্তার এম. ভট্টাচার্য মার খেয়েছেন। একাধিক কর্মচারী, নার্স লাঞ্ছিত হয়েছেন। পুলিশ থাকা সত্ত্বেও তাঁদের বাধা দেয়নি। পূর্ব পরিকল্পনা মাফিক আক্রমণ হয়েছে। দুষ্কৃতকারীরা তিনখানা ট্যাক্সি করে আসে এবং ১০ মিনিটের মধ্যে হামলা করে চলে যায়। আমি দাবি করছি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে আছেন, তাঁর কাছে দাবি করছি এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নিতে। কর্মচারী, ডাক্তার, নার্সরা প্রহৃত হয়েছেন। পুলিশ যাঁরা ছিল তাঁরা বাধা দেননি। পরে অবশ্য মিঃ সান্যাল (এস.এস.) বলেন পুলিশ এসেছিল। আমি এই ব্যাপারে উপযুক্ত তদন্তের এবং দোষী ব্যক্তিদের শাস্তির জন্য অবিলম্বে দাবি জানাচ্ছি।

[3-00—3-30 P.M.] (including adjournment)

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** চিকিৎসকদের ওপর এই ধরনের আক্রমণ আমরা কখনও বরদাস্ত করিনি এবং করিনা। সেইজন্য আমি নিজে আজকে হাসপাতালে গিয়েছিলাম এবং সমস্ত কিছু তদন্ত করেছি। সত্যি, ইমারজেন্সি বিভাগ এমনভাবে ভাঙ্গচুর হয়েছে যেটা আমরা কখনও ভাবতে পারিনি। সেখানে ভারপ্রাপ্ত পুলিশ অফিসার যিনি ছিলেন তাকে আমি জিজ্ঞাসা করেছিলাম—কিভাবে এই ধরনের ঘটনা ঘটল। তিনি বললেন যারা তখন ডিউটিতে ছিল তারা এখন নেই। আমি এই ব্যাপারে আগামী সোমবার কমিশনার অফ্ পুলিশ, ডি.সি. সাউথ এবং ও.সি., ভবানীপুরকে ডেকেছি। আমরা সবাই এটা নিয়ে ভাবছি যে ওখানে স্থায়ীভাবে আরও কি ব্যবস্থা করা যায়। কারণ সেখানে পুলিশের থাকার ব্যবস্থা আছে, ওয়ারলেসের সমস্ত ব্যবস্থা আছে, তা সত্ত্বেও কি করে এই ঘটনা ঘটল এটা একটু তদন্ত করা দরকার, এটা এখন আমি বলতে পারছি না। তবে সেখানে শাস্তিবিধান করার জন্য পাঁচ জনকে গ্রেপ্তার করা হয়েছে, তার মধ্যে তিনজন মহিলা ছিল। সেই মহিলাদের ছেড়ে দেওয়া হয়েছে এবং দুজনকে পুলিশ কাস্টডিতে রাখা হয়েছে। আমি বলে এসেছি—মর্গের থেকে যখন পার্টি বডি নিতে আসবে, তখন তাদের জিজ্ঞাসাবাদ করে আরও কিছু গ্রেপ্তার যাতে করা যায় সেটা দেখতে।

**শ্রী মহঃ সেলিম ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্য সরকারের একটা গুরুত্বপূর্ণ প্রকল্প হচ্ছে সেসরু। এই স্কীমের মাধ্যমে বেকার যুবকদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম পাঠিয়ে ব্যাঙ্কে ঋণের ব্যবস্থা করা হয়। এই বছর আমাদের রাজ্য সরকার ঘোষণা করেছেন, এই স্কীমের মাধ্যমে পাঁচ লক্ষ বেকার যুবকের কর্মসংস্থান করা হবে। আমরা দেখছি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ইন্টারভিউ করে নাম ব্যাঙ্কে পাঠাচ্ছে, কিন্তু ব্যাঙ্ক এই ব্যাপারটা নিয়ে টালবাহানা করছে এবং এটা প্রতি বছরই দেখা যায়। এই ব্যাপারে আমার কাছে একটা উপযুক্ত তথ্য আছে, যে একজন যুবকের বয়স এই টালবাহানার জন্য পার হয়ে গেছে, সে ব্যাঙ্ক থেকে

ঋণ পায়নি। এই আর্থিক বছর শেষ হতে আর অল্পদিন আছে, আমার আশঙ্কা যদি এই ব্যাপারটার দিকে নজর না দেওয়া হয় তাহলে রাজ্য সরকারের ঘোষণামতো সেই সংখ্যাটা বোধহয় পূর্ণ হবে না। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে কংগ্রেস দল ১২ ঘন্টার জন্য কলকাতা বন্‌ধ ডেকেছে। কিরকম বন্‌ধ হয়েছে, আমরা যারা বিধানসভায় আজ এসেছি তারা সকলেই জানি যে বন্‌ধ কতখানি সফল হয়েছে। কিন্তু এই বন্‌ধকে কেন্দ্র করে কংগ্রেস দল যথারীতি সরকারি বাসগুলোর ওপর হামলা চালিয়েছে এবং সরকারি সম্পত্তির ক্ষতি করেছে। সরকারি সম্পত্তি ক্ষতি করা ওরা ওদের জন্মগত অধিকার বলে মনে করে। ওদের সেই আক্রমণে আজ দু'জন ড্রাইভার ও একজন স্টার্টার মারাত্মকভাবে আহত হয়েছে। যদিও আমরা সকলে জানি যে বন্‌ধ কিছুই হয়নি, রাস্তাঘাটে গাড়িঘোড়া সব চলেছে, দোকানপাট এবং স্কুল-কলেজ সব খোলা ছিল। স্যার, আমি আপনাকে বলতে চাই কলকাতায় কংগ্রেস দল বন্ধ ডাকলেই আমাদের বিধানসভার একজন মাননীয় সদস্যর বাড়ি থেকে বোমা মারা হবেই, এটা অবধারিত। সেই মাননীয় সদস্য হচ্ছেন [***] মহাশয়, তিনি আজকে অনুপস্থিত, না হলে আমি আরও বলতাম। কলকাতায় কংগ্রেস বন্ধ ডেকেছে এবং আমহার্স্ট স্ট্রিটে তার বাড়ি থেকে বোমা মারা হয়নি, এরকম ঘটনা আজ পর্যন্ত হয়নি। উনি জনপ্রতিনিধি, না আন্ডার ওয়ার্ল্ডের গড ফাদার, এটা আমার সন্দেহ হয়। ওনার কথাবার্তা শুনে মনে হয় উনি বেশ ভদ্রলোক, বেশ সুললিতভাবে উনি কথাবার্তা বলেন। কিন্তু কলকাতায় কিছু হলেই ওনার বাড়ির সামনে থেকে বোমা মারা হবে। এবং আমাদের আর একজন মাননীয় সদস্য তিনিও খুব পিছিয়ে থাকেন নি, [***] তিনিও মিছিলে নেতৃত্ব দিয়েছেন যুব কংগ্রেসের সভানেত্রীকে সঙ্গে নিয়ে, আশুতোষ কলেজের পাশে বাস স্টার্টার বলে তাকে পিটিয়েছেন। এই যদি বিরোধী কংগ্রেস সদস্যদের অবস্থা হয়, তাঁদের উৎসাহে যদি এই ধরনের ঘটনা ঘটতে থাকে তাহলে পশ্চিমবঙ্গের মানুষ তাঁদের সম্পর্কে যা সিদ্ধান্ত নেবার নেবেন কিন্তু আমাদের বিধানসভার মর্যাদা কোথায় যাচ্ছে সেটা ভাবার দরকার আছে। যে সমস্ত বিধায়কের বাড়ি থেকে বোমা এনে বাড়ির সামনে বাসে মারা হচ্ছে এঁদের বিধান সভায় রেখে বিধানসভার মর্যাদা রাখা কঠিন হবে বলে আমার মনে হচ্ছে। আপনি নিশ্চয়ই জানেন সরকারি অফিসে উপস্থিতি স্বাভাবিক। কিন্তু একটা ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, কি একটা অদ্ভুত কারণে অ্যাসেম্বলির রেলওয়ে কাউন্টার বন্ধ রাখা হয়েছে সেটা জানি না। অথচ রেল দপ্তরের পার্সেন্টেজ স্বাভাবিক। এটা রেল দপ্তর থেকে একটু খোঁজ নেবেন যে অ্যাসেম্বলির রেলওয়ে কাউন্টার কেন বন্ধ রাখা হল !

**মিঃ স্পিকারঃ** ওটা এর মধ্যে খুলেছে। সোমেন মিত্র এবং সুব্রত মুখার্জি এই দু'টি নাম বাদ যাবে। তাঁদের অনুপস্থিতিতে কিছু বলা যায় না তাঁদের বিরুদ্ধে, কিছু বলতে গেলে নোটিশ দিতে হবে।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

---

[*** Expunged as ordered by the chair]

(After Adjournment)

## LEGISLATION

[3-30—3-40 P.M.]

**The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill 1991.**

[3-30—3-40 P.M.]

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your Honour's permissior on behalf of Shyamal Chakraborty, I beg to introduce the West Benga Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment Bill, 1991.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your Honour's permissior on behalf of Shyamal Chakraborty, I beg to move that the West Benga Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment Bill, 1991, be taken into consideration.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় পরিবহনমন্ত্রী যে বিল উত্থাপন করেছেন আমি সেই বিল সমর্থন করছি। এই বিলের বিষয়বস্তু হচ্ছে ট্যাক্স নির্ধারণের ক্ষেত্র ধার্য করার ক্ষেত্রে কিছু হেরফের করা হয়েছে এবং এটা অত্যন্ত জরুরি ছিল। এখন যে হারে মাল পরিবহন হয় সেইসব দিক থেকে কোনও বিধি নিষেধ ছিল না। বিধি নিষেধ থাকলেও সেইগুলি কার্যকর হত না। সেইদিক থেকে এই বিল যথেষ্ট মূল্যবান। কিন্তু সঙ্গে সঙ্গে বিচার্য বিষয় হল এই—বিলটি শুধু এখানে গৃহীত হলেই চলবে না, বিলটি যাতে দৃঢ়ভাবে কার্যকর হয় তার ব্যবস্থাও রাখা দরকার। কারণ আমরা দেখেছি রাজ্যের ভিতরে এবং বাইরে আন্তরাজ্য পরিবহন চলাচলের ক্ষেত্রে প্রায়শই কোনও বিধি নিষেধ মানা হয় না এবং বেশির ভাগ মাল চলাচল পরিবহনের ক্ষেত্রে রাত্রের দিকেই লরি, ট্রাক ইত্যাদি চলাচল করে। রাত্রে যেসব পুলিশ পেট্রল বা চেক পোস্ট থাকে সেইগুলি সম্পর্কে যথেষ্ট প্রশ্ন আছে। কারণ, পরিচিত যারা গাড়ি, লরি, ট্রাক চালায় তাদের কাছ থেকে অভিযোগ পাওয়া যায় যে, একটা মোটা ধরনের অর্থের বখরার ব্যবস্থা এই বিভিন্ন ধরনের চেক পোস্টে রয়ে গেছে। তারা সমস্ত আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এই জিনিস করে চলেছে এবং তাদের সঙ্গে পুলিশেরও বন্দোবস্ত থাকে। তার ফলে অনেক আইন বলা সত্ত্বেও এই আইন কার্যত ব্যর্থ হয়ে যায়। এই বিলকে সমর্থন করতে গিয়ে আমি শুধু এইটুকু বলব যে, এই বিল গৃহীত হয়েই যেন শেষ না হয়ে যায়—সাথে সাথে এই আইনকে কার্যকর করার জন্য পাশাপাশি যে ব্যবস্থাগুলি গ্রহণ করা দরকার সেই ব্যবস্থা গ্রহণ করার দিকেও মন্ত্রিসভা উদ্যোগ নেবেন। এই বিলে বিশেষ কিছু বলার ব্যাপার নেই। কিঞ্চিত পরিবর্তন হয়েছে। এটা ভালর দিক। এটাকে কার্যকর করার দিকে আমাদের লক্ষ্য দিতে হবে।

আমাদের পুলিশি ব্যবস্থা সেই ঔপনিবেশিক ব্যবস্থার মধ্যে থাকার ফলে বা সেই কাঠামোর মধ্যে থাকার ফলে এই পুলিশি ব্যবস্থায় অনেক কিছু থেকে গিয়েছে। এগুলি সংসদীয় ব্যবস্থায় মন্ত্রিত্ব দিয়ে সব শুরু হবে না। সেই স্ট্রাকচার থেকে গেলেও তার মধ্যেও যতটুকু করা সম্ভব তা করা দরকার এবং তা করে প্রতিরোধ করা দরকার। সেই দিকে কার্যকর দৃষ্টি দেবেন, এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমরা জানি যে আইনকানুন অনেক কিছু আছে কিন্তু বাস্তবে তা সব কার্যকর হচ্ছে না। আমি ন্যাশনাল হাইওয়ের কাছেই থাকি, আমি দেখেছি, এই সমস্ত ট্রাকগুলির যে পরিমাণে লোড নেবার ক্যাপাসিটি তার চেয়ে বেশি লোড নিয়ে তারা যাতায়াত করে। কোনওরকম ট্রাফিক আইন মানা হয়না ফলে রাস্তাগুলি খারাপ হয়ে যায়। এই বিলে যা ব্যবস্থা করা হয়েছে তা কড়াকড়িভাবে প্রয়োগ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করে বলব, সঠিকভাবেই এই বিল উত্থাপন করা হয়েছে। এই বলে পুনরায় এই বিলকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় যে মোটর ভেহিকলস অ্যাক্ট ৮৯ সম্পর্কে সংশোধনী আনা হয়েছে তা সমর্থন করে কয়েকটি কথা বলব। স্যার, আমার প্রথম কথা হচ্ছে, যে রাস্তাগুলি আগে নির্মিত হয়েছে সেগুলি যে পরিমাণে মাল বহন করার জন্য প্রস্তুত করা হয়েছিল এখন আমরা দেখছি সেই রাস্তাগুলি দিয়ে ঐ পাঞ্জাব বডি, লে ল্যান্ড বডি এবং অন্যান্য এইরকম বড় বড় লরি করে যে পরিমাণে মাল বহন করা হচ্ছে তাতে রাস্তার দু' পাশ বসে যাচ্ছে এবং মাঝখানটা পটলের মতন ফুলে উঠছে। রাস্তার মেরামতির জন্য যে বিভাগ রয়েছেন তারা রাস্তাগুলি মেরামত করতে পারছেন না ফলে রাস্তাগুলির ঐ পরিমাণে মাল বহন করার শক্তি থাকছে না। রাস্তার ক্ষমতা অনুযায়ী গাড়িগুলি হওয়া উচিত। এছাড়া চেকপোস্ট যেগুলি রয়েছে সেগুলিও ঠিকমতন কাজ করছে না। সেখানে নানান রকমের কায়দাকৌশল করা হয়, ওজন ইত্যাদি নানান ব্যাপারে গোলমাল করা হয়। এক শ্রেণীর লোকের জন্য এক একটি ঘুঘুর বাসা সেখানে তৈরি হয়েছে। এমন লোকও সেখানে আছেন যার কয়েক বছর আগে কিছুই ছিল না কিন্তু চেক পোস্টে যাবার পর অফিসারদের চেয়ে বেশি রোজগার করছে সেখানে মুহুরীগিরি করে। সেখানে এমন মধু আছে যে, যে পুলিশ অফিসার যায় সে আর সেখান থেকে যেতে চায়না। মন্ত্রীদের গাড়ি পর্যন্ত সেখানে মাজাঘষা করার জন্য রাত্রে মন্ত্রীরা ছাড়া পেয়েছেন। এর ফলে সেখান থেকে সরকারের যে আয় হওয়া দরকার সেটা হচ্ছে না। অথচ আজকে গাড়ি নিয়ে যারা যাচ্ছে তাদের খরচ

[3-40—3-46 P.M.]

বেশি হচ্ছে। সরকারের পাওনা টাকা যদি আসে তাহলে সরকার সেই টাকা দিয়ে রাস্তা নির্মাণ করতে পারে। আজকে রাস্তার দুই পাশ আস্তে আস্তে ছোট হয়ে আসছে, এগুলি নানা ভাবে এনক্রোচ হচ্ছে। এর ফলে একদিকে যেমন প্রচুর যানবাহন বাড়ছে, অন্য দিকে এই রাস্তার পরিসর ছোট হয়ে যাবার ফলে দুর্ঘটনা হচ্ছে। কাজেই রাস্তার জন্য যদি অর্থ বেশি পাওয়া

যায় তাহলে রাস্তাগুলির উন্নয়ন করা যায় এবং ভালভাবে যাতায়াতের ব্যবস্থা করা যায়। এখানে আইন পরিবর্তনের জন্য যা আনা হয়েছে তাতে বলা হয়েছে যে ২ হাজার প্লাস ৫ শত টাকা ২৫০ কিলোগ্রাম ওজনের জন্য ধার্য করা হয়েছে। এটা সময়োপযোগী হয়েছে। অভিযোগ এসেছে যে জিনিসপত্রের দাম বাড়ছে সে জন্য আইনের পরিবর্তন করা দরকার। যদি আইনকে পরিবর্তন না করা যায় তাহলে সরকার যে শাসন কার্য পরিচালনা করছেন তাতে সরকারের একটা টাকার ভূমিকা আছে, সেটা হবেনা। সেটা করতে গেলে এই আইনের পরিবর্তন করা দরকার। এটা যথোপযুক্ত ভাবে আনা হয়েছে। আমি এটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এখানে উত্থাপন করেছেন, West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) এই বিলের অ্যামেন্ডমেন্ট হচ্ছে। এই অ্যামেন্ডমেন্টটা খুবই ছোট। এটা আনা হয়েছে কারণ একটা ভুল ছিল আগের বিলে সেটাকে সংশোধন করার জন্য। অ্যানুয়াল রেট অব অ্যাডিশনাল ট্যাক্স যেটা আগের আইনে ছিল ২ হাজার প্লাস ৫ শত টাকা ফর এভরি অ্যাডিশনাল ২৫০ কিলো গ্রাম, এটাকে অ্যামেন্ডমেন্ট করা হচ্ছে এবং ২ হাজার প্লাস ৫ হানড্রেড ফর এভরি ২৫০০ কিলো গ্রাম, এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা সকলেই সমর্থন করেছেন। এখানে একটা সামান্য ভুল ছিল সেটা সংশোধন করা হচ্ছে। এই বিলটা ১৯৮৯ সালে আনা হয়েছিল। এই বিলে সামান্য একটা শূন্য ভুল হয়েছে তাছাড়া আর কোনও ব্যাপার নেই। ২৫০ কিলোগ্রাম দেওয়া হয়েছিল সেখানে ২৫০০ কিলো গ্রাম হবে। এটা সকলেই সমর্থন করেছেন, আমি আশা করছি এটা সকলে গ্রহণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble :**

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Mr. Speaker, Sir, with your permission I beg to move that the West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 3-46 P.M. till 1.00 P.M. on Thursday, the 14th March, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 14th March, 1991 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 7 Ministers, 1 Minister of State and 154 Members.

[1-00—1-03 P.M.]

### OBITUARY

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Smt. Purabi Mukherji, ex-Member of this House and former Minister of this State** who died at Bankura Sammilani Medical College and Hospital, Bankura on Sunday, the 10th March, 1991 after a brief illness. She was about 64.

Born at Calcutta in 1926 she took her education from Bethune College, Ashutosh College, Surendranath College of Law and Calcutta University. She was the Headmistress of a school for some time. At her youth she came in contact with the terrorist revolutionaries whom she helped various ways and later joined the Congress Party. She was the President of the student wing of the Congress Party during her student life in Colleges and University and in that capacity she attended two international students' seminars. Besides, she held many responsible positions in youth and women wing of the Congress Party. She was the Member of the All India Congress Party for a long time and was also the President of the West Bengal Pradesh Congress in 1977-78.

She was first elected to the West Bengal Legislative Assembly in 1952 from Bankura district as a congress candidate and was re-elected in 1957, 1962 and 1967 Assembly elections. She was the Minister of different departments of the Government of West Bengal from 1952 to 1967. She was also the member of the Rajya Sabha for two consecutive terms from April, 1970 to April, 1962.

Smt. Mukherji was also attached to many social, political and educational organisations throughout her life.

At her death we have lost a distinguished politician, an able administrator and a dedicated social worker.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a Mark of respect to the deceased.

...(At this stage all the Hon'ble Members stood in silence for two minutes)....

.......(After two minutes).........

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

The House stands adjourned till 3.00 p.m. on Monday, the 25th March, 1991.

**Adjournment**

The House was then adjourned at 1-03 P.M. till 3.00 P.M. on Monday, the 25th March, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 25th March, 1991 at 3-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 20 Ministers, 7 Ministers of State, and 214 Members.

[3-00 - 3-10 P.M.]

### 71st Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I now present the 71st Report of the Business Advisory Committee, as follows:

| | | |
|---|---|---|
| Monday, 25-3-91 - 3 P.M. | (i) | Presentation of the Report of the Select Committee on West Bengal Land Reforms Tribunal Bill, 1990; |
| | (ii) | Presentation of Financial Statements for 1991-92; |
| | (iii) | Presentation of Supplementary Estimates for 1990-91; |
| Tuesday, 26-3-91 | (i) | Laying of Ordinance, Reports, etc.; |
| | (ii) | West Bengal Land Reforms Tribunal Bill, 1990—as reported by the Select Committee-(Consideration and Passing) 3 hrs. |
| | (iii) | West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of vacancies in services and posts) (Amendment) Bill, 1991-(Introduction, Consideration and passing) 1 hr. |
| Wednesday, 27-3-91 | (i) | Discussion and Voting on Motion for Vote on Account - 3 hrs. |

(ii) Discussion and Voting of Supplementary Estimates, 1990-91 --- 2 hrs.

Thursday, 28-3-91 (i) The West Bengal Appropriation (vote on Account) Bill, 1991; (Introduction, Consideration and passing) --- 1 hr.

(ii) The West Bengal Appropriation Bill, 1991 (Introduction, Consideration and Passing) - 1 hr.

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 71st Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## Presentation of the Report of the Select Committee on West Bengal Land Reforms Tribunal Bill, 1990.

**The Chairman (Shri Benoy Krishna Chowdhury) :** Sir, I beg to present the report of the Select Committee on West Bengal Land Reforms Tribunal Bill, 1990.

## Presentation of Annual Financial Statement of the Government of West Bengal for the Year 1991-92

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে আমি ১৯৯১-৯২ সালের আর্থিক বিবরণী পেশ করছি এবং ১৯৯১-৯২ আর্থিক বছরের প্রথম চার মাসের জন্য ব্যয়-মঞ্জুরির প্রস্তাবও রাখছি।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্য সরকারের তরফ থেকে নির্বাচন কমিশনের কাছে আগামী মে মাসের শেষের দিকে রাজ্য বিধানসভার নির্বাচন করার অনুরোধ করা হয়েছে। তার পরিপ্রেক্ষিতেই ১৯৯১-৯২ আর্থিক বছরের প্রথম চার মাসের জন্য এই ব্যয়-মঞ্জুরির প্রস্তাবের প্রয়োজনীয়তা।

২। আর্থিক বিবরণী পেশ করার সময় আমাদের সামনে আছে একটি বিকল্প আর্থ-

সামাজিক দৃষ্টিভঙ্গি। আমাদের এই দৃষ্টিভঙ্গি জাতীয় স্তরের দৃষ্টিভঙ্গির বিকল্প, যা বর্তমান সমাজ-ব্যবস্থা এবং রাজ্যস্তরে সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই, আমরা বিগত বছরগুলিতে অনুসরণ করে কাজ করার চেষ্টা করেছি।

৩। জাতীয় স্তরে সাধারণভাবে যে আর্থ-সামাজিক দৃষ্টিভঙ্গি অনুসরণ করা হয়েছে, তার ফলেই দেশের সাধারণ মানুষ এক আর্থিক সঙ্কট এবং এখন প্রায় বিপর্যয়ের কিনারায় এসে দাঁড়িয়েছেন। এই সঙ্কটের মূল সমস্যাগুলি হল ঃ (ক) সম্পদের অসম বন্টন, (খ) বেকারি ও সাধারণ মানুষের স্বল্প ক্রয়ক্ষমতা, (গ) মূল্যবৃদ্ধি, (ঘ) দেশের স্বনির্ভরতা ও আর্থিক স্বাধীনতার বিপর্যয় এবং (ঙ) ক্ষমতার অতিকেন্দ্রীকরণ ও জনগণকে পরিকল্পনা ব্যবস্থা থেকে দূরে রাখা। এই সমস্যাগুলি কিন্তু বিচ্ছিন্ন নয়, এর প্রতিটি সমস্যা পরস্পরের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে যুক্ত।

৪। জাতীয় স্তরে বারংবার সম্পদের মালিকানার—কৃষিতে মূলত জমির এবং শিল্পে পুঁজির—অসম বন্টন ও বৈষম্য মেনে নিয়েই উৎপাদনের পরিকল্পনা করা হয়েছে। তাই সমগ্র দেশের ক্ষেত্রে কোনও কার্যকর ভূমি-সংস্কার করা হয় নি। জাতীয় নমুনা সমীক্ষার তথ্য অনুযায়ী সমগ্র দেশে এখনও মোট কৃষিজমির মালিকানার মাত্র ২৯ শতাংশ আছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে এবং বাকি ৭১ শতাংশ আছে সম্পন্ন কৃষকের হাতে। এর ফলে কৃষি উৎপাদনের পরিকল্পনা বারংবার দেখা হয়েছে সম্পন্ন কৃষকদেরই চোখ দিয়ে। একইভাবে, শিল্প উৎপাদনের পরিকল্পনা দেখা হয়েছে বৃহৎ শিল্পপতিদের চোখ দিয়ে। তাদের চোখ দিয়ে দেখার ফলেই উৎপাদনের ক্ষেত্রে, সামাজিক প্রয়োজনের তুলনায়, এক অতিরিক্ত পুঁজি-নির্ভর প্রযুক্তি ব্যবহার করার প্রবণতা দেখা গেছে, যে প্রযুক্তি যথেষ্ট কর্মসংস্থানের পরিপন্থী হয়ে দাঁড়ায়। বেকারির ব্যাপকতা এবং সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা হ্রাস পাওয়ার এটাই মূল কারণ।

৫। সাধারণ মানুষের এই স্বল্প ক্রয়ক্ষমতার ওপর চাপানো হয়েছে পরোক্ষ করের বোঝা (যা মোট করের এখন প্রায় ৭১ শতাংশ)। অথচ ধনীদের ওপর গুরুত্বপূর্ণভাবে কোনও কর বৃদ্ধি করা হয় নি, হয় নি কালো টাকা উদ্ধারের কোনও কার্যকর চেষ্টা। কেন্দ্রীয় বাজেটগুলিতে তাই বরাবরই বিশাল ঘাটতি রাখা হয়েছে। তাছাড়া, প্রায়ই কেন্দ্রীয় সরকারের তরফ থেকে নিত্যপ্রয়োজনীয় জিনিসের প্রশাসনিক দাম এবং খাদ্যদ্রব্যের দাম বৃদ্ধি করা হয়েছে এবং জাতীয় স্তরে দাম রোধ করার ব্যাপারে কোনও কার্যকর রাজনৈতিক সংকল্প দেখা যায় নি। কেন্দ্রীয় সরকারের এই নীতিগুলিই মূল্যবৃদ্ধির মূল কারণ হয়ে দাঁড়িয়েছে। অনেকবার রাজ্যস্তর থেকে বলা সত্ত্বেও, পশ্চিমবঙ্গ এবং আরও দু-একটি রাজ্য ছাড়া দেশে সামগ্রিকভাবে রেশনিং ব্যবস্থা চালু করার কোনও কেন্দ্রীয় প্রচেষ্টা নেওয়া হয় নি। ফলে, এই মূল্যবৃদ্ধির শিকার বিশেষ করে হয়েছেন সাধারণ মানুষ এবং তাদের প্রকৃত ক্রয়ক্ষমতা আরও হ্রাস পেয়েছে।

৬। সাধারণ মানুষের এই ক্রয়ক্ষমতার হ্রাস দেশের অভ্যন্তরীণ বাজারকে সঙ্কুচিত করেছে এবং এটাই শিল্পায়নের পথে সবচেয়ে বাধা হয়ে দাঁড়িয়েছে। মনে রাখা প্রয়োজন যে, সমগ্র দেশে রুগ্নশিল্পের সংখ্যা এখন ২ লক্ষ অতিক্রম করে গেছে। এর মুখোমুখি দাঁড়িয়ে, কেন্দ্রীয় নীতি দেশের জনসাধারণের এক বৃহৎ অংশকে অবহেলিত রেখে রপ্তানির মাধ্যমে মুক্তির পথ খোঁজার চেষ্টা করেছে। কিন্তু, বৈদেশিক বাণিজ্যের তথ্য থেকে জানা যাচ্ছে যে,

রপ্তানি যথেষ্ট বৃদ্ধি পায় নি। অথচ, উৎপাদন-প্রযুক্তিকে পুঁজি-নির্ভর এবং আমদানি-নির্ভর করার জন্য, আমদানি ব্যাপক বৃদ্ধি পেয়েছে। দেশের স্বনির্ভরতার লক্ষ্য থেকে এইভাবে বিচ্যুতি ঘটেছে এবং যা দেশের অভ্যন্তরে প্রস্তুত করা যায়, তা-ও দেশে প্রস্তুত না করে (যেমন, সারের কারখানা বন্ধ রেখে) বিদেশ থেকে আমদানি করা হয়েছে। এর ফলে বৈদেশিক বাণিজ্যে যা ঘাটতি হয়েছে, তা মেটাতে বিদেশি ঋণ বেশি পরিমাণে নিতে হয়েছে এবং এই ঋণের বোঝা ভয়াবহভাবে বৃদ্ধি পেয়ে এখন এক লক্ষ কোটি টাকাকে অতিক্রম করে চলে গেছে। এর ওপর ইদানীং আর এক প্রস্থ ঋণ আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে নেওয়া হয়েছে। বিদেশি ঋণের বোঝা বৃদ্ধি পেয়েই চলেছে কিন্তু মূলনীতির কোনও পরিবর্তন করা হয় নি। তাই আবারও রপ্তানির চেয়ে আমদানি বেশি হারে বৃদ্ধি পাবে এবং কিছুদিনের মধ্যেই আরও বেশি বিদেশি ঋণ নেওয়ার প্রয়োজন দেখা দেবে। বস্তুত বর্তমান বছরে কেন্দ্রীয় সরকারের অন্তর্বর্তী বাজেটে (১৯৯১-৯২) নিত্যপ্রয়োজনীয় খাদ্যদ্রব্য এবং সারের ওপর ভরতুকি কমানোর সিদ্ধান্তের মাধ্যমে আমরা যেন জনবিরোধী শর্ত সমেত নতুন আর এক দফা আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ঋণ নেওয়ার পদধ্বনিই শুনতে পাচ্ছি। এখন আর শুধু আশঙ্কা নয়, আমাদের দেশ বিদেশি ঋণের ফাঁদে বস্তুতই জড়িয়ে পড়েছে। দেশের স্বনির্ভরতা এবং আর্থিক স্বাধীনতা এখন শুধু সঙ্কটে পড়েছে তাই নয়, বিপর্যয়ের কিনারায় এসে দাঁড়িয়েছে।

৭। জাতীয় স্তরে সাধারণভাবে এই যে দৃষ্টিভঙ্গি—যার ফলে সম্পদের অসম বন্টন, বেকারির ব্যাপকতা, মূল্যবৃদ্ধি এবং দেশের স্বনির্ভরতা ও আর্থিক স্বাধীনতার বিপর্যয়—এর সমস্তটাই সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষার বিরোধী। তাই সামগ্রিক পরিকল্পনায় যে সাধারণ মানুষকে কোনও গণতান্ত্রিক পদ্ধতিতে যুক্ত করা হয় নি, সামান্য অজুহাতে গণতন্ত্রের ওপর কুঠারাঘাত করা হয়েছে (তামিলনাড়ুতে রাষ্ট্রপতির শাসন তার এক সাম্প্রতিক উদাহরণ), বিকেন্দ্রীকরণ না করে আর্থিক ক্ষমতা ও সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতা ক্রমশই কেন্দ্রে হাতে কুক্ষিগত করা হয়েছে—এগুলি কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। অতিকেন্দ্রিকতার এই সমস্ত দিকগুলিই কেন্দ্রের সাধারণ জন-বিরোধী আর্থ-সামাজিক নীতিরই অবিচ্ছেদ্য অংশ।

৮। এখানে কেবলমাত্র উল্লেখ করা প্রয়োজন যে, কেন্দ্রে জাতীয় মোর্চা সরকারের অবস্থানের সময় কেন্দ্র রাজ্য সম্পর্কের ক্ষেত্রে কতকগুলি ইতিবাচক পদক্ষেপ নেওয়ার প্রচেষ্টা হয়। আন্তঃরাজ্য পর্ষদ গঠন করা এবং এই পর্ষদ ও জাতীয় উন্নয়ন পর্ষদের নিয়মিত বৈঠকের মাধ্যমে রাজ্যগুলির সঙ্গে কেন্দ্রের মতের আদান-প্রদানের ওপর ভিত্তি করে একটি সামগ্রিক সিদ্ধান্ত নেওয়া—এই পরিবর্তনটি সূচিত হয়। রাষ্ট্রীয় মোর্চা সরকারকে ভেঙে দেওয়ার পর, ইদানীংকালে কিন্তু এই পদ্ধতিটি আর অনুসৃত হচ্ছে না।

[3-10—3-20 P.M.]

৯। জাতীয় স্তরের এই জনবিরোধী আর্থিক নীতির একটি বিকল্প আর্থিক নীতির কথা আমরা সর্বভারতীয় স্তরে একাধিকবার উত্থাপন করেছি এবং এ রাজ্যে বিগত বছরগুলিতে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেই রূপায়ণ করার চেষ্টা করেছি। জাতীয় স্তরে মূলনীতির ভিত্তি এবং মূল সমস্যাগুলির সূত্রপাত অসম বন্টন মেনে নেওয়া থেকে। রাজ্যস্তরে তাই আমরা যাত্রা শুরু করেছি এই অসম বন্টন না মেনে। কৃষিতে এই যাত্রা শুরু ভূমি-সংস্কার দিয়ে এবং শিল্পে,

ক্ষুদ্রশিল্পের ওপর গুরুত্ব আরোপ করে এবং তারপরে, ক্ষুদ্রশিল্পের সঙ্গে, যেখানে প্রয়োজন, সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়ে, মূল বৃহৎ শিল্পের যোগাযোগ স্থাপন করে।

১০। ভূমি-সংস্কার কার্যকর করার ফলে পশ্চিমবঙ্গে একটি অবস্থায় এখন পৌঁছানো গেছে যা সর্বভারতীয় পরিস্থিতির চেয়ে একেবারে ভিন্ন। জাতীয় নমুনা সমীক্ষা অনুযায়ী (যা আগেই উল্লেখ করা হয়েছে) যেখানে সমগ্র দেশের ক্ষেত্রে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে জমি আছে মাত্র ২৯ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে ভূমিসংস্কার কার্যকর হওয়ার পর, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের মালিকানায় মোট ৬০ শতাংশ জমি এসে গেছে। এর সঙ্গে যদি নথিভুক্ত বর্গাদারের আওতায় যে জমি এসেছে, তা যোগ করা হয়, তাহলে দরিদ্র খেটে-খাওয়া কৃষকের অধিকারে এখন জমির পরিমাণ ৭০ শতাংশকে অতিক্রম করে যাবে, যা সমগ্র দেশের ক্ষেত্রে একটি রেকর্ড।

১১। এই নতুন পরিস্থিতিতে যেহেতু কৃষির মালিকানা খেটে খাওয়া কৃষকের চোখ দিয়ে দেখা সম্ভব, তাই তাঁদের স্বার্থে, অন্যান্য উপকরণ, যেমন, সেচ, সার ইত্যাদি সরবরাহের ক্ষেত্রে, যেখানে সম্ভব, জোর দেওয়া হয়েছে এমন প্রযুক্তির ওপর যা শ্রম ও স্থানীয় সম্পদ অধিকতর মাত্রায় ব্যবহার করতে পারে। উদাহরণস্বরূপ, সেচের ক্ষেত্রে ক্ষুদ্র সেচের ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। বৃহৎ সেচ প্রকল্পগুলি সম্পন্ন করা ও নতুন কিছু প্রকল্প শুরু করার সঙ্গে সঙ্গে জোর দেওয়া হয়েছে মাঠ-নালাগুলির কাজ সম্পূর্ণ করার ওপর। এর ফলে সংস্থাপিত সেচ ক্ষমতার (irrigation potential) আওতায় চলে এসেছে গড়ে ৪০ শতাংশের বেশি মোট চাষের জমি (gross cropped area)। কেন্দ্রীয় যোজনা কমিশন তাঁদের একটি সাম্প্রতিক দলিলে লিখেছেন যে ইদানীং পশ্চিমবঙ্গে বিভিন্ন এলাকার জলবায়ু এবং সামগ্রিক পরিস্থিতি বিচার করে যেভাবে কৃষি পরিকল্পনা করা হচ্ছে, তাতে এই পরিকল্পনা করার ক্ষেত্রে সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান এখন সর্বপ্রথম চলে গেছে। এ প্রসঙ্গে উল্লেখ করা প্রয়োজন যে ১৯৭৬-৭৭ সালে যেখানে রাজ্যে মোট খাদ্যশস্যের উৎপাদন ছিল ৭৪ লক্ষ টন, তা ১৯৮৯-৯০ সালে ১১৮ লক্ষ টনের সর্বকালীন রেকর্ডে পৌঁছেছে। এছাড়া, আর্থিক সমীক্ষাতে উল্লেখ করা হয়েছে, কিভাবে ইদানীংকালে হেক্টর প্রতি শস্য উৎপাদন ক্ষমতাও বৃদ্ধি পেয়েছে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন চালের মোট উৎপাদনে সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান এখন প্রথম। সর্বভারতীয় তথ্যের ভিত্তিতে উল্লেখ করা যায় (আর্থিক সমীক্ষা সারণী ৩.৩) সারা দেশে ১৯৬৯-৭০ সাল থেকে ১৯৭৯-৮০ সাল পর্যন্ত মোট খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির গড় বার্ষিক হার ছিল ২.৫ শতাংশ এবং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তা ছিল ১.৭ শতাংশ। কিন্তু, ১৯৭৯-৮০ সাল থেকে ১৯৮৮-৮৯ সালের মধ্যে এই চিত্রটি পরিবর্তিত হয়ে গেছে। এই সময়ে যেখানে সারা দেশে মোট শস্য উৎপাদনের গড় বার্ষিক বৃদ্ধির হার ২.৪ শতাংশ, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তা অনেক বৃদ্ধি পেয়ে হয়েছে ৩.০ শতাংশ। রাজ্যস্তরে কৃষিতে এই উন্নতির ফলে (সর্বভারতীয় তথ্য অনুযায়ী) কৃষি থেকে মাথাপিছু আয়ের ভিত্তিতে পশ্চিমবঙ্গের স্থান ইদানীংকালে অনেক উঁচুতে উঠে সারা দেশে হয়েছে তৃতীয়—পাঞ্জাব এবং হরিয়ানার ঠিক পরেই। শুধুমাত্র যে উৎপাদন এবং গড় মাথাপিছু আয় বৃদ্ধি পেয়েছে তাই নয়, ভূমিসংস্কারকে ভিত্তি করে এবং যথাযথ প্রযুক্তি ব্যবহার করে এই উৎপাদন বৃদ্ধি হওয়ার ফলে, একই সঙ্গে গ্রামাঞ্চলে সাধারণ মানুষের আর্থিক অবস্থারও

কিছুটা উন্নতি হয়েছে। এর প্রতিফলন পড়েছে ভূমিহীন কৃষকের মজুরি বৃদ্ধিতে। ১৯৭৬-৭৭ সালে যেখানে নগদ ও জিনিসপত্র মিলিয়ে এই দৈনিক গড় মজুরির হার ছিল ৫.৬০ টাকা, এখন তা বৃদ্ধি পেয়ে ১৯৮৯-৯০ সালে ১৮.৮২ টাকায় পৌঁছেছে এবং কোন কোন জেলায় ২৩ টাকাকেও অতিক্রম করে গেছে। সমান গুরুত্বপূর্ণ যে, একই সঙ্গে কৃষিতে কর্মসংস্থানও বৃদ্ধি পেয়েছে, যার তথ্যভিত্তিক উল্লেখ করা হয়েছে আর্থিক সমীক্ষার অষ্টম পরিচ্ছেদে (বিশেষভাবে সারণী ৮.৪ দ্রষ্টব্য)। কৃষি ছাড়া কৃষিসংক্রান্ত অন্যান্য ক্ষেত্রেও যে অগ্রগতি হয়েছে, তার তথ্যও দেওয়া হয়েছে আর্থিক সমীক্ষাতে।

১২। কৃষির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ বস্তুতই এখন একটি নতুন চৌকাঠ ডিঙোতে চলেছে, একটি আগুয়ান স্তরে উন্নত হতে চলেছে। রাজ্যে ইদানীং শুধু যে শস্যের মোট উৎপাদন বৃদ্ধি পেয়েছে তাই নয়, এই উৎপাদনের ক্ষেত্রে বিভিন্ন ধরনের শস্যেরও ব্যাপ্তি ঘটেছে। ফলে উৎপন্ন ফসলকে ব্যবহার করে রাজ্যে এক নতুন ধরনের শিল্পের সম্ভাবনা সৃষ্টি হয়েছে। একই ভাবে শিল্প সম্ভাবনার সৃষ্টি হয়েছে কৃষিতে উৎপাদন উপকরণ (বীজ ইত্যাদি) যোগান দেওয়ার ক্ষেত্রেও। প্রতি জেলাতে কিভাবে এই ধরনের কৃষিভিত্তিক শিল্প গড়ে উঠতে পারে, রাজ্য সরকার সম্প্রতি তার এক সমীক্ষা করেছেন। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, জেলাগুলিতে কৃষিভিত্তিক শিল্পস্থাপনের জন্য বেশ কিছু শিল্পোদ্যোগী ইতিমধ্যেই রাজ্য সরকারের কাছে তাঁদের নির্দিষ্ট প্রস্তাব পেশ করেছেন। এই ধরনের শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে বাস্তবিকই এখন সম্ভাবনার এক সম্পূর্ণ নতুন দরজা খুলে গেছে।

১৩। কৃষি উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে দরিদ্র মানুষেরও আর্থিক অবস্থার উন্নতি হওয়ায়, ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে, বিশেষ করে যে শিল্পগুলি সাধারণ মানুষের জন্য ভোগ্যপণ্য প্রস্তুত করে (যেমন, তাঁতশিল্প)। তাঁতশিল্পের মোট উৎপাদন, যা ১৯৭৬-৭৭ সালে ছিল ২০ কোটি মিটার, তা ১৯৯০-৯১ সালে ৪৩ কোটি মিটারে পৌঁছাবে বলে অনুমিত হচ্ছে। এছাড়া, ১৯৭৬-৭৭ সালে যেখানে রাজ্যে নথিভুক্ত ছোট শিল্পের সংখ্যা ছিল ১ লক্ষেরও কম, তা এখন বৃদ্ধি পেয়ে হয়েছে ৩.৩৮ লক্ষ। চর্মশিল্প এবং রেশমশিল্পের ক্ষেত্রেও যে অগ্রগতি হয়েছে, তার প্রামাণ্য বিবরণ আছে আর্থিক সমীক্ষাতে।

১৪। রাজ্যে বৃহৎ ও মাঝারি শিল্পে উৎপাদনের যে মোট সূচক (নতুন ভিত্তিবর্ষঃ ১৯৮০=১০০) ইদানীংকালে তার ঊর্ধ্বগতি পরিলক্ষিত হয়েছে। ১৯৮৭ সালে ১০৮.৪ থেকে বৃদ্ধি পেয়ে এই সূচক ১৯৮৮ সালে ১১৩.৭-এ এবং ১৯৮৯ সালে ১১৮.৫-এ পৌঁছেছে, এবং ১৯৯০ সালে এই ঊর্ধ্বগতি অব্যাহত থাকবে অনুমিত হচ্ছে। বৃহৎ ও মাঝারি শিল্পের ক্ষেত্রে যে নতুন বিনিয়োগ শুরু হয়েছে তার বর্ণনা আর্থিক সমীক্ষার চতুর্থ পরিচ্ছেদে আছে। বিশেষ করে, বন্ধ ও রুগ্ন কলকারখানা খোলার ক্ষেত্রে যে ইতিবাচক উদ্যোগ নেওয়া হয়েছে, তার প্রামাণ্য বিশ্লেষণ ও বিস্তারিত বর্ণনা করা হয়েছে ঐ চতুর্থ পরিচ্ছেদেই।

১৫। রাজ্যে বৃহৎ ও মাঝারি শিল্পে ইদানীংকালে যে শুভ পরিবর্তন শুরু হয়েছে তার বর্ণনা করতে গিয়ে আমরা যেন এক মুহূর্তের জন্যও কেন্দ্রীয় বঞ্চনার কথা ভুলে না যাই। আমরা যেন ভুলে না যাই যে, পাণ্ডে কমিটির সুপারিশ অনেক দিন আগে দেওয়া সত্ত্বেও মাসুল সমীকরণের নীতি এখনও প্রত্যাহৃত হয় নি। যেন ভুলে না যাই যে ব্যাঙ্কগুলির ঋণ-

আমানতের অনুপাত এ রাজ্যে এখনও ৫৫ শতাংশকে অতিক্রম করে নি, যেখানে সর্বভারতীয় গড় ৬৫ শতাংশ এবং তুলনীয় শিল্পপ্রধান রাজ্যগুলিতে যে অনুপাত ৮০ শতাংশেরও উর্ধ্বে। যেন ভুলে না যাই যে কেন্দ্রীয় বিনিয়োগের শতকরা হার তুলনীয় শিল্পপ্রধান রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গে অর্ধেকেরও অনেক কম। যেন ভুলে না যাই, হলদিয়া প্রকল্পকে তদানীন্তন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রকৃতপক্ষে প্রায় এক দশক আটকে রাখা হয়েছিল। এতদসত্ত্বেও যে পশ্চিমবঙ্গে শিল্পে বিনিয়োগের অগ্রগতি হচ্ছে, তার মূল কারণ এ রাজ্যের বর্তমান স্থায়িত্ব ও ইতিবাচক পরিস্থিতির ওপর শিল্পোদ্যোগীদের আস্থা জন্মেছে। এছাড়া, জাতীয় মোর্চা সরকারের অল্প দিনের অবস্থানের মধ্যেও কতকগুলি আটকে-থাকা বড় প্রকল্পের সবুজ সঙ্কেত পাওয়া গেছে।

১৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, জাতীয় মোর্চা সরকার ক্ষমতায় আসার পরই হলদিয়া প্রকল্পের ক্ষেত্রে কার্যকর পদক্ষেপগুলি নেওয়া শুরু হয়। প্রয়োজনীয় বর্ধিত লেটার অফ ইনটেন্টটি পাওয়া যায়, এর ফলে প্রায় ৩,০০০ কোটি টাকার এই প্রকল্প এখন দেশের সর্ববৃহৎ প্রকল্প হিসেবে স্বীকৃতি পেয়েছে। এই বর্ধিত লেটার অফ ইনটেন্টটি পাওয়ার পর প্রায় সমধিক গুরুত্বপূর্ণ বিষয়—মূল উৎপাদন ন্যাপথার যোগানও নিশ্চিত হয়েছে। তারপর, কতকগুলি কাজ একই সঙ্গে শুরু করা হয়। ন্যাপথা ক্র্যাকার এবং পরবর্তী স্তরের পলিঅলিফিন ইউনিটগুলির ক্ষেত্রে প্রতিযোগিতার ভিত্তিতে পৃথিবীর শ্রেষ্ঠ প্রযুক্তি নির্বাচনের জন্য টেন্ডার ডাকা হয়েছে। এই টেন্ডারের ক্ষেত্রে খুবই ইতিবাচক সাড়া পাওয়া গেছে এবং আশা করা যায়, উপসাগরীয় যুদ্ধের জন্য কিছুটা দেরি হওয়া সত্ত্বেও, খুব শীঘ্রই এই সিদ্ধান্ত চূড়ান্ত হবে। একই সঙ্গে দেশি এবং বিদেশি ঋণদানকারী সংস্থাগুলির সঙ্গে নিয়মিত যোগাযোগ রাখা হয়েছে এবং দেশি ঋণের অংশটির প্রস্তাব, সমস্ত পরীক্ষায় উত্তীর্ণ হয়ে, অনুমোদনের সর্বশেষ স্তরে আছে। অন্যদিকে, একই সঙ্গে, রাজ্য সরকার ও সহযোগী সংস্থাগুলি মিলে হলদিয়া অঞ্চলে যেখানে কাজ হবে, তার বিস্তারিত পরিকল্পনা করে ফেলেছেন। এই অবস্থায় সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, মাঠের স্তরের কাজটি বর্ষার আগেই অনেকটা সম্পন্ন করে ফেলা হবে। এই হলদিয়া প্রকল্প বড় শিল্পের সঙ্গে সঙ্গে অসংখ্য সহযোগী ছোট শিল্পের এক অভিনব সমন্বয় সাধন করবে। এর ফলে শুধু প্রয়োজনীয় শিল্প-উৎপাদন বৃদ্ধি পাবে তাই নয়, প্রায় দেড় লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। একই ভাবে বাঁকুড়ায় যৌথ উদ্যোগে যে পলিয়েস্টার ইয়ার্নের কারখানা আগামী দু'বছরের মধ্যে চালু হতে চলেছে, সেখানে মূল শিল্পের কৃত্রিম তন্তুর সঙ্গে হস্তচালিত তাঁতের সংমিশ্রণ করে, একই ভাবে, বড় এবং কুটিরশিল্প সমন্বয় সাধিত হবে এর ফলে এক লক্ষেরও বেশি মানুষের কর্মসংস্থান হবে। এছাড়া, হলদিয়াতেই অ্যাক্রিলিক ফাইবারের যে যৌথ উদ্যোগ শুরু হতে চলেছে তার সঙ্গে হোসিয়ারী শিল্পকে সমন্বিত করার মাধ্যমে এ রাজ্যের এই পুরোনো গর্বের শিল্পে নতুন প্রাণ সঞ্চার হবে। দেশের অন্যান্য জায়গায় যে ভাবে শিল্পায়ন হয়, তার থেকে ভিন্নভাবে, সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়ে বড় এবং ছোট শিল্পকে সমন্বিত করে কর্মসংস্থান বৃদ্ধি করবে পশ্চিমবঙ্গের বর্তমান এই শিল্পোদ্যোগ।

[3-20—3-30 P.M.]

১৭। এই শিল্পোদ্যোগের পরিকল্পনার পরিকাঠামোয়, বিশেষ করে বিদ্যুতের বিশেষ গুরুত্ব

আছে। বিদ্যুতের ক্ষেত্রে যে সমস্যা আছে তার প্রামাণ্য বিশ্লেষণ করা হয়েছে আর্থিক সমীক্ষার ষষ্ঠ পরিচ্ছেদে। এই বিশ্লেষণ থেকে বোঝা যায় যে, বিদ্যুতের ক্ষেত্রে কিছু বাধা আছে যা রাজ্যের আয়ত্তের বাইরে। কিন্তু যে সমস্যাগুলি রাজ্যের আয়ত্তের মধ্যে, তা অভ্যন্তরীণ যৌথ উদ্যোগে অতিক্রম করতে হবে। এটা মনে রেখে রাজ্য সরকারের উচ্চতম পর্যায়ে লাগাতার পর্যালোচনা করা হচ্ছে যাতে নির্দিষ্ট সময়সীমার মধ্যে বিদ্যুৎ পরিস্থিতির আরও উন্নতি হয়।

১৮। এ ছাড়া অন্যান্য পরিকাঠামো, শিক্ষা, জনস্বাস্থ্য, পরিবহন ও অন্যান্য সেবামূলক ক্ষেত্রে সরকারি পদক্ষেপের তথ্যভিত্তিক আলোচনা আর্থিক সমীক্ষাতে করা হয়েছে। তার পুনরুক্তি করছি না। কেবল মূল্যবৃদ্ধির সমস্যা, কর্মসংস্থান এবং সাক্ষরতা অভিযানের ক্ষেত্রে নির্দিষ্ট বক্তব্য রাখব।

১৯। আগেই উল্লেখ করা হয়েছে যে, মূল্যবৃদ্ধির মূল কারণ নিহিত আছে জাতীয় স্তরে কেন্দ্রীয় সরকারের নীতির মধ্যে। ফলে, দেশের সর্বত্র কি হারে মূল্যবৃদ্ধি হয়েছে, তার হিসেব দেওয়া হয়েছে আর্থিক সমীক্ষার নবম পরিচ্ছেদে। তথ্য থেকে দেখা যাচ্ছে সাধারণ মানুষের দুর্দশার কারণ হয়ে ১০ শতাংশেরও বেশি মূল্যবৃদ্ধি হয়েছে সর্বভারতীয় স্তরে। তারই অংশ হিসেবে, এ রাজ্যেও মূল্যবৃদ্ধি মানুষের দুর্দশার কারণ হয়েছে। তবুও এখনও এ রাজ্যে পাইকারি মূল্যসূচক সর্বভারতীয় সূচকের চেয়ে কম আছে (আর্থিক সমীক্ষা, নবম পরিচ্ছেদ)। একই ভাবে, তুলনীয় মহানগরী দিল্লি ও বোম্বাইয়ের চেয়ে কলকাতার শিল্প শ্রমিকদের ভোগ্যপণ্যের মূল্যসূচকও কিছুটা কম আছে। কিন্তু প্রধান কথা এই যে, মূল্যবৃদ্ধির হাত থেকে সাধারণ মানুষকে রক্ষা করার জন্য রেশনিং ব্যবস্থাকে আরও ব্যাপক ও জোরদার করতেই হবে, যা সর্বভারতীয় স্তরে গ্রহণ করার কথা আমরা কেন্দ্রীয় সরকারকে বারংবার বলে আসছি। যদিও সর্বভারতীয় স্তরে এখনও কোনও সিদ্ধান্ত হয়নি, তবুও সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই, রাজ্য সরকার সাধারণ রেশনিং ব্যবস্থা চালু রাখার সঙ্গে সঙ্গে গত দু' বছর ধরে গ্রামাঞ্চলে সবচেয়ে অসুবিধার মাসে ভরতুকি দিয়ে ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য রেশন দেওয়ার উদ্যোগ নিয়েছেন। এর ফলে, প্রতি বছর গ্রামাঞ্চলে এক কোটিরও বেশি মানুষ উপকৃত হয়েছেন।

২০। কর্মসংস্থানের উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করে রাজ্য সরকার বর্তমান বছরে (১৯৯০-৯১) স্বনিযুক্তি প্রকল্পের রূপায়ণে বিশেষ উদ্যোগ নিয়েছেন। আর্থিক সমীক্ষার তথ্য অনুযায়ী মোট রেজিস্ট্রীকৃত বেকারের সংখ্যা এ রাজ্যে ৪০ লক্ষ অতিক্রম করেছে, এবং প্রতি বছর গড়ে প্রায় সাড়ে চার লক্ষের মতো নতুন কর্মপ্রার্থী হচ্ছেন। এটাও একটি ন্যূনতম হিসেব। এই পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে রাজ্য সরকার সিদ্ধান্ত নেন যে বিভিন্ন স্বনিযুক্তি প্রকল্পের (IRDP, SESRU, SSEP ইত্যাদির) মাধ্যমে গ্রামে এবং শহরে বর্তমান আর্থিক বছরে (১৯৯০-৯১) অন্তত ৫ লক্ষ মানুষের কাজের সুযোগ সৃষ্টি করা হবে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী (আর্থিক সমীক্ষা, অষ্টম পরিচ্ছেদ) এ বছর ৩১শে মার্চের মধ্যে এই লক্ষ্যমাত্রা অতিক্রম করে ৫.২৬ লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হতে চলেছে। এই নির্দিষ্ট প্রকল্পগুলি ছাড়াও রাজ্য সরকারের অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরগুলির উন্নয়নমূলক স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে আরও অতিরিক্ত ১.৩০

লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ নষ্ট হয়েছে বলে অনুমিত হচ্ছে। এ ছাড়াও, মজুরিভিত্তিক প্রকল্প—জওহর রোজগার যোজনা বা রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরগুলির মাধ্যমে কর্মসংস্থান সৃষ্টি—এর ফলে অন্তত ৭৬৭ লক্ষ কর্মদিবস সৃষ্টি হয়েছে। সবচেয়ে গুরুত্বপূর্ণ যে, এ সব প্রকল্প ছাড়াও, সরাসরি কৃষির অগ্রগতির ফলে ১৯৯০-৯১ সালে অতিরিক্ত অন্তত ২৪৯ লক্ষ কর্মদিবস সৃষ্টি হয়েছে। এর প্রামাণ্য হিসেব আর্থিক সমীক্ষার অষ্টম অধ্যায়ে দেওয়া আছে। এতে অবশ্যই আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। কেবল মাত্র বলা সম্ভব, যদি এই ধারা অক্ষুন্ন রাখা যায় এবং উন্নত করা যায়, তাহলে প্রতি বছর যে অতিরিক্ত কর্মসংস্থানের চাহিদা সৃষ্টি হচ্ছে তার চেয়ে কিছু বেশি অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা যাবে, ফলে প্রতি বছরই মোট কর্মহীনের যে সংখ্যাটি এখনও আছে, তা ধাপে ধাপে কিছুটা কমিয়ে আনা যাবে এবং বেকারিত্বের যন্ত্রণার কিছুটা লাঘব হবে।

২১। একই সঙ্গে ১৯৯০-৯১ সালে ব্যাপক আকারে এক নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচি নেওয়া হয়েছে। গত সেপ্টেম্বর মাসে মেদিনীপুর জেলা শপথ নেয় যে, জেলায় যে মোট ১৯.৫৫ লক্ষ নিরক্ষর আছেন, তাঁদের প্রত্যেককে সাক্ষর করা হবে। সর্বশেষ তথ্য অনুযায়ী, এই ১৯.৫৫ লক্ষ মানুষের মধ্যে ১৫.৬৬ লক্ষ মানুষের কাছে সাক্ষরতার আলো পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। এর আগে ভারতবর্ষের আর কোনও রাজ্যের কোনও জেলায় এই সময়ের মধ্যে এত জনকে সাক্ষর করা যায় নি। সাক্ষরতার অভিযানে একই ভাবে এগিয়ে চলেছে বর্ধমান, হুগলি, বীরভূম এবং এখন প্রায় সব জেলাই। সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে নবসাক্ষরদের পাঠ দেবার সময় প্রতিরোধমূলক চিকিৎসার প্রাথমিক জ্ঞান দেওয়া ছাড়াও তাদের স্বনিযুক্তি প্রকল্পের জন্য প্রয়োজনীয় প্রশিক্ষণের ব্যবস্থা করা হবে। এখন আমাদের এটাই লক্ষ্য, যাতে সাক্ষরতা অভিযানের সাথে স্বনিযুক্তি কর্মসংস্থান প্রকল্পগুলি একত্রিত করে সচেতনতা এবং কাজের জোয়ার এক সঙ্গে তোলা যায় পশ্চিম বাংলার গ্রাম এবং শহরে।

২২। যেহেতু রাজ্য সরকারের বিকল্প দৃষ্টিভঙ্গির এই পরিকল্পনার উদ্দিষ্ট জন হলেন সাধারণ মানুষ, তাই এই পরিকল্পনার সকল ক্ষেত্রে—ভূমি-সংস্কার, কৃষি থেকে শুরু করে কর্মসংস্থান ও সাক্ষরতার প্রকল্প—প্রতিটি বিষয়ে পরিকল্পনার রচনা ও রূপায়ণে স্থানীয় সাধারণ মানুষকে যুক্ত করার চেষ্টা হয়েছে গ্রামাঞ্চলে পঞ্চায়েত এবং শহরাঞ্চলে পুরসভার মাধ্যমে। এই বিকেন্দ্রীকরণ প্রক্রিয়া এখন আরও সমন্বিত হয়েছে জেলা ও ব্লকস্তরে পরিকল্পনা কাঠামোর মাধ্যমে। এই বিকেন্দ্রীকৃত এবং সমন্বিত পরিকল্পনার কাঠামো বর্তমান আর্থিক বছরে কলকাতা সমেত সমস্ত শহরাঞ্চলে সম্প্রসারিত করা হয়েছে। বিকেন্দ্রীকৃত এই পরিকল্পনার মাধ্যমে রাজ্যের মোট পরিকল্পনা বরাদ্দের ৫০ শতাংশেরও বেশি ব্যয় করা হচ্ছে জেলা এবং তারও নিচের স্তরে, এবং একই সঙ্গে সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতাও বিকেন্দ্রীকৃত করা হয়েছে। নম্রতার সঙ্গে উল্লেখ করছি যে, পরিকল্পনার বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে সারা দেশে পশ্চিমবঙ্গ এক বিশেষ আগুয়ান স্থান অধিকার করে নিয়েছে, যা এ রাজ্যের বিকল্প আর্থ-সামাজিক দৃষ্টিভঙ্গির আরও একটি নজির।

২৩। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৯০-৯১ সালের বাজেটে রাজ্যে অতিরিক্ত সম্পদ সংগ্রহের প্রস্তাব রাখার সময় অন্যান্য বিষয়ের সঙ্গে চারটি বক্তব্য রাখা হয়েছিল।

প্রথমত, রাজ্যের কিছু অপ্রয়োজনীয় পরিকল্পনা বহির্ভুত ব্যয়কে খর্ব করে, মোট ব্যয় থেকে অতিরিক্ত ২৬ কোটি টাকা কমানো যাবে। দ্বিতীয়ত, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে বিশেষ উদ্যোগ নিয়ে বছরের লক্ষ্যমাত্রাকে অতিক্রম করে এই বাবদ অতিরিক্ত ৯৪ কোটি টাকা সঞ্চয় করা সম্ভব হবে। তৃতীয়ত, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য ১৩৪ কোটি টাকার সোভিয়েত ঋণ পাওয়ার কথা, আলোচনার ভিত্তিতেই আশা করা হয়েছিল। এ ছাড়া উল্লেখ করা হয়েছিল যে, যেহেতু কেন্দ্র রাজ্যকে পরিকল্পনা বাবদ যে সাহায্য দেয় তার ৭০ শতাংশই ঋণ ও সেই ঋণের সুদের হার কেন্দ্র প্রতি বছর এক তরফা বৃদ্ধি করে চলেছেন, তার ফলে এবং অন্যান্য সংশ্লিষ্ট কারণে ১৯৯০-৯১ সালে মোট কেন্দ্রীয় ঋণের বোঝা রাজ্যের ওপর হয়েছে ৭০৯ কোটি টাকা, যা তথাকথিত কেন্দ্রের পরিকল্পনা সাহায্য ৩৬৯ কোটি টাকার প্রায় দ্বিগুণ হয়ে রাজ্যকে এক অভ্যন্তরীণ ঋণের ফাঁদে জড়িয়ে ফেলেছে। এর পরিপ্রেক্ষিতে, কেন্দ্রের সঙ্গে আলোচনার ভিত্তিতে চতুর্থ প্রস্তাব ছিল, এই ঋণের একটি ভগ্নাংশ মাত্র পুনর্বিন্যাস করা, যাতে এই বছরে ১৯০ কোটি টাকা সাশ্রয় হয়। এই চারটি প্রস্তাবের প্রথম দুটি ছিল রাজ্য সরকারের নিজস্ব এক্তিয়ারে। এই দুটির ক্ষেত্রেই সফলতা অর্জন করা গেছে। অপ্রয়োজনীয় পরিকল্পনা বহির্ভুত ব্যয় প্রায় ৩০ কোটি টাকা কমানো সম্ভব হয়েছে, যা লক্ষ্যমাত্রা ২৬ কোটি টাকার চেয়ে বেশি। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে বিশেষ উদ্যোগের ফলে অতিরিক্ত ৯৪ কোটি টাকার লক্ষ্যমাত্রাকেও প্রায় ১০ কোটি টাকার ব্যবধানে অতিক্রম করা সম্ভব হয়েছে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, বর্তমান আর্থিক বছরে (১৯৯০-৯১) রাজ্যে প্রায় ১,০১০ কোটি টাকার মোট স্বল্প সঞ্চয় সম্ভব হতে চলেছে, যা একটি সর্বকালীন রেকর্ড। কিন্তু বক্রেশ্বর প্রকল্পের জন্য ঋণের বিষয়টি সোভিয়েত কর্তৃপক্ষ আগে আলোচনার পরও এখনও স্থির করতে পারেন নি। এই ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়ার জন্য রাজ্যস্তর থেকে একটি উচ্চপর্যায়ের দল বর্তমানে সোভিয়েত ইউনিয়নে গিয়ে আলোচনা করছেন। এ ছাড়া, কেন্দ্রীয় ঋণ পুনর্বিন্যাসের বিষয়টিতে কেন্দ্রীয় সরকার অনেক আলোচনার পরও, কোনও ইতিবাচক সিদ্ধান্ত না নেওয়ায়, রাজ্য সরকারের তরফ থেকে ২০০ কোটি টাকার একটি অন্তর্বর্তী ঋণের প্রস্তাব রাখা হয়। বিষয়টি এখনও কেন্দ্রীয় সরকার বিবেচনাধীন রেখেছেন এবং রাজ্য সরকার তার দেয় ঋণ ফেরত দিয়েই চলেছেন।

[3-30—3-44 P.M.]

২৪। এই কঠিন পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে সমস্ত চেষ্টা চলেছে যাতে বিভিন্ন দপ্তরের পরিকল্পনা খাতে ব্যয়কে যতদূর সম্ভব ততদূর পর্যন্ত রক্ষা করা। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পরিবর্তিত নিয়ম অনুসারে কোনও রাজ্য এখন পরপর সাতটি কাজের দিনের বেশি ওভারড্রাফট ঋণ নিতে পারে না, এবং একবার ঘাটতির মধ্যে প্রবেশ করে ওভারড্রাফট নিতে শুরু করলে সেই ঋণের আবর্ত থেকে সাত দিনের মধ্যে বেরিয়ে আসা কঠিন। এই অবস্থায় এই আর্থিক বছরে শেষ মুহূর্ত পর্যন্ত সমস্ত চেষ্টা চলেছে বিশেষ উদ্যোগ নিয়ে নিজস্ব সম্পদ অতিরিক্ত সংগ্রহ করার। পরিবর্তিত পরিস্থিতির সর্বশেষ পর্যালোচনার ভিত্তিতে আমরা এখন বলতে পারছি যে, এই বর্তমান আর্থিক বছর (১৯৯০-৯১) শেষ করতে পারব কোনও ঘাটতি না রেখেই।

২৫। আগামী আর্থিক বছর ১৯৯১-৯২ সালের বাজেট প্রস্তুত করার সময় পরিকল্পনা খাতে ব্যয়-বরাদ্দ ১৯৯০-৯১ সালের ১,৩২৮.২২ কোটি টাকা থেকে প্রায় ১২ শতাংশ বৃদ্ধি করে ১,৪৮৬ কোটি টাকাতে স্থির করা হয়েছে। প্রধান ক্ষেত্রগুলির মধ্যে বিদ্যুতে বৃদ্ধি হয়েছে ৪১০.০৮ কোটি টাকা থেকে ৪৫২.৭১ কোটি টাকা; কৃষি, গ্রামীণ উন্নয়ন ইত্যাদিতে ১৯৮.০৩ কোটি টাকা থেকে ২১০.১৮ কোটি টাকা; সেচ ও বন্যানিয়ন্ত্রণে ১৩৯.৭৬ কোটি টাকা থেকে ১৫৫.১৪ কোটি টাকা; শিল্প ও খনিজে ১৫২.৩৯ কোটি টাকা থেকে ১৯৭.৫৫ কোটি টাকা, পানীয় জল, গৃহনির্মাণ ও নগর উন্নয়নে ১২৩.২০ কোটি টাকা থেকে ১৩০.২৪ কোটি টাকা; শিক্ষা, কলাশিল্প ও সংস্কৃতিতে ৮৫.১৫ কোটি টাকা থেকে ১০২.৫৯ কোটি টাকা; স্বাস্থ্য ও পরিবার কল্যাণে ৩৪.৪১ কোটি টাকা থেকে ৪১.১৩ কোটি টাকা; পরিবহনে ৬৯.৩৯ কোটি টাকা থেকে ৮০.৮৮ কোটি টাকা এবং অন্যান্য সেবামূলক ক্ষেত্রে ১১২.৮১ কোটি টাকা থেকে ১১৫.৫৮ কোটি টাকা। ফলে ১৯৯১-৯২ সালে বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্ষেত্রের মধ্যে মোট পরিকল্পনা ব্যয় বন্টনের শতাংশের ভিত্তিতে হিসেব হল ঃ বিদ্যুৎ (৩০.৫%); কৃষি, গ্রামীণ উন্নয়ন ইত্যাদি সমেত (১৪.১%); সেচ ও বন্যানিয়ন্ত্রণ (১০.৪%); শিল্প ও খনিজ সম্পদ (১৩.৩%); পানীয় জল, গৃহনির্মাণ ও নগর উন্নয়ন (৮.৮%); শিক্ষা, কলাশিল্প ও সংস্কৃতি (৬.৯%); পরিবহন (৫.৪%); স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (২.৮%) এবং অন্যান্য সেবামূলক ক্ষেত্র (৭.৮ %)।

২৬। যেভাবে হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পের ক্ষেত্রে ঋণের অনুমোদন সমস্ত পরীক্ষার স্তর উত্তীর্ণ হয়ে এগিয়ে আছে তাতে আশা করা যায় যে, ১৯৯১-৯২ সালে অন্তত ৩০০ কোটি টাকার ঋণ বরাদ্দ আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে পাওয়া যাবে। সেক্ষেত্রে ১৯৯১-৯২ সালে রাজ্যের মোট পরিকল্পনা বরাদ্দ বৃদ্ধি পেয়ে হবে ১,৭৮৬ কোটি টাকা এবং আগের আর্থিক বছরের চেয়ে মোট পরিকল্পনা ব্যয়-বরাদ্দে বৃদ্ধি হবে প্রায় ৩৫ শতাংশ, যা হবে ইদানীংকালে এক নজিরবিহীন রেকর্ড। তবে আর্থিক বিবরণীর হিসেবে এই অর্থ এখনও আমরা যুক্ত করি নি এবং প্রাথমিক পর্যায়ে তাই জমা ও খরচ মিলিয়ে ১৯৯১-৯২ সালের মোট বাজেটে ঘাটতি হয়েছে ৯১.৪৩ কোটি টাকা।

২৭। ইতিমধ্যেই উল্লেখ করা হয়েছে যে, মূল্যবৃদ্ধির প্রকোপ থেকে কিছুটা রেহাই দেওয়ার জন্য প্রচলিত রেশন ব্যবস্থার সঙ্গে সঙ্গে ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য অতিরিক্ত ভরতুকি দিয়ে রেশন দোকানের মাধ্যমে চালের বন্টন ব্যবস্থার একটি প্রকল্প চালু আছে। এই প্রকল্পটি অবশ্যই চালু থাকবে।

২৮। এই মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতেই রাজ্য সরকার সিদ্ধান্ত নিচ্ছেন যে আগামী ১লা এপ্রিল, ১৯৯১ থেকে সরকারি কর্মী, শিক্ষক, অশিক্ষক কর্মী, স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের কর্মী ইত্যাদি সকলকে আরেক কিস্তি মহার্ঘভাতা দেওয়া হবে।

২৯। রাজ্য সরকারের সঙ্গে সংশ্লিষ্ট সংস্থা ও অন্যান্যদের বেতন পুনর্বিন্যাসের ক্ষেত্রে তৃতীয় বেতন কমিশনে যে কাজটি চালু ছিল তার ভিত্তিতে কমিশন রাজ্য সরকারকে তাঁদের বক্তব্য কিছুটা জানিয়েছেন, এবং সম্পূর্ণ রিপোর্ট ৩১শে মার্চ, ১৯৯১-এর মধ্যে জমা পড়বে আশা করা হচ্ছে। এই রিপোর্টের ভিত্তিতে বেতনক্রমের পুনর্বিন্যাস ১৯৯১-৯২ সালেই শুরু হবে। তার জন্য প্রয়োজনীয় প্রস্তুতি বর্তমান সরকার করে যাচ্ছেন।

৩০। একই সঙ্গে, ১৯৯০-৯১ সালে যে ভাবে অপ্রয়োজনীয় পরিকল্পনা বহির্ভূত ব্যয় কমানো হয়েছিল, তার ভিত্তিতেই আমরা অতিরিক্ত উদ্যোগ নিচ্ছি যাতে ১৯৯১-৯২ সালে অপ্রয়োজনীয় পরিকল্পনা-বহির্ভূত ব্যয় ৪০ কোটি টাকা হ্রাস করা যায়।

৩১। এ ছাড়া, কঠিন আর্থিক পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে আমরা প্রতি সরকারি কর্মী, শিক্ষক এবং সংশ্লিষ্ট সকলের কাছে আবেদন করে প্রস্তাব রাখছি যে ইতিমধ্যেই বর্ধিত বেতন হারের বকেয়ার যে অংশটি প্রভিডেন্ড ফান্ডে থাকার কথা, এবং যা ১লা এপ্রিল ১৯৯১ সালে এক কিস্তিতে এবং ১লা এপ্রিল ১৯৯২ সালে আরেক কিস্তিতে তোলার কথা, তা তাঁরা আরও অতিরিক্ত এক বছর করে তাঁদের প্রাপ্য অর্থ হিসেবে প্রভিডেন্ড ফান্ডেই জমা রাখুন এবং তার জন্য অতিরিক্ত সুদও অর্জন করুন। এর মধ্যে যাঁরা অবসর নেবেন, তাঁরা অবশ্যই তাঁদের প্রভিডেন্ড ফান্ডের টাকা অবসর গ্রহণের সময় তুলতে পারবেন।

৩২। যেহেতু এটি শুধুমাত্র ব্যয়মঞ্জুরির বাজেট, তাই বর্তমান প্রতিটি করের হার অপরিবর্তিত থাকবে এবং নতুন কোনও কর আরোপ করা হবে না। কিন্তু যে করগুলি যে হারে চালু আছে, এবং যে যে সিদ্ধান্ত নেওয়া আছে, তার ভিত্তিতে রাজস্ব আদায় আরও জোরদার করার জন্য বিশেষ উদ্যোগ নেওয়া হবে। এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের মনে থাকবে, গত বছরের (১৯৯০-৯১) বাজেট পেশ করার সময় ফ্ল্যাট ও সম্পত্তির লেনদেনের ক্ষেত্রে স্ট্যাম্প শুল্ক ফাঁকি রোধ করার উদ্দেশ্যে ভারতীয় স্ট্যাম্প আইন ১৮৮৯-এর ক্ষেত্রে কিছু গুরুত্বপূর্ণ সংশোধন করার প্রস্তাব নিয়ে একটি বিল বিধানসভা অনুমোদন করে। এই বিলটি সম্প্রতি মাননীয় রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছে, এবং আইনটি চালু করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই আইনটি চালু করার ফলে ফ্ল্যাট ও সম্পত্তি লেনদেনের ক্ষেত্রে বাজারদরের সংজ্ঞা সঠিকভাবে স্থির করে দেওয়ায়, কম দাম দেখিয়ে যে ফাঁকি চলছিল তা এখন রোধ করার চেষ্টা শুরু হল। এই প্রচেষ্টা বস্তুত রাজ্যস্তরে কালো টাকা উদ্ধারের একটি বিশেষ উদ্যোগ। যাতে আইনটি কার্যকর ও সঠিকভাবে প্রয়োগ হয়, তার জন্য রাজ্য সরকার একটি বিশেষ মনিটরিং সেল গঠন করার সিদ্ধান্ত নিয়েছেন। এই সিদ্ধান্তের কার্যকর প্রয়োগের মাধ্যমে আগামী বছর অতিরিক্ত প্রায় ৫০ কোটি টাকা রাজস্ব আদায় করা সম্ভব হবে। এই উদ্যোগকে সফল করার জন্য সকলের সহযোগিতা প্রার্থনা করছি। এই অতিরিক্ত ৫০ কোটি টাকা রাজস্ব আদায়ের মধ্যে ধরা আছে।

৩৩। এখন, প্রাথমিক ঘাটতির সঙ্গে মহার্ঘ ভাতার জন্য ব্যয়-বরাদ্দ, অপ্রয়োজনীয় পরিকল্পনা-বহির্ভূত ব্যয় হ্রাস এবং প্রভিডেন্ড ফান্ডে অর্থ অতিরিক্ত এক বছর সুদ সমেত রাখার আবেদন ও প্রস্তাব একত্রিত করলে, বাজেটে ৪৯ কোটি টাকা উদ্বৃত্ত হবে।

৩৪। এই উদ্বৃত্ত অর্থ থেকে, যা ইতিমধ্যেই বরাদ্দ আছে তার অতিরিক্ত হিসাবেই ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে কলকাতা সমেত প্রতিটি জেলার রাস্তা মেরামতের কাজ আরও জোরদার করা (১০ কোটি টাকা) এবং সেচব্যবস্থার সম্প্রসারণ করার (৪ কোটি টাকা) জন্য। এ ছাড়া বাজেট বরাদ্দের অতিরিক্ত হিসেবে ৫ কোটি টাকা সঞ্চিত করে যাওয়া হচ্ছে বন্ধ ও রুগ্ন কল-কারখানা খোলার উদ্যোগগুলিকে ত্বরান্বিত করার উদ্দেশ্যে।

৩৫। বাকি ৩০ কোটি টাকার সমস্তটাই ব্যয় করার জন্য রাখা হচ্ছে চালু স্বনিযুক্তি প্রকল্পগুলিকে আরও সম্প্রসারিত করার জন্য। এর ফলে বর্তমান বছরে যে স্বনিযুক্তি প্রকল্পগুলির মাধ্যমে ৫ লক্ষেরও কিছু বেশি মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা গেছে, আগমী বছরে সেই প্রকল্পগুলির মাধ্যমেই আরও অন্তত ৮ লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা সম্ভব গ্রামে ও শহরে। এই গুরুত্বপূর্ণ কাজটি সঠিকভাবে সম্পন্ন করার জন্য পঞ্চায়েত এবং পুরসভার মাধ্যমে স্থানীয় সাধারণ মানুষকে আরও বেশি যুক্ত করতে হবে। এই কাজে যুক্ত হওয়ার সময়ে সাধারণ মানুষের সবচেয়ে বড় পরিচয় থাকবে তিনি কর্মহীন ও দরিদ্র। তাঁর পাশে দাঁড়ানোর জন্যই এই ব্যয়-বরাদ্দ।

৩৬। মাননীয় সদস্যগণ, এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দগুলি করার পর উদ্বৃত্ত ৪৯ কোটি অর্থ সম্পূর্ণ ব্যবহার হয়ে যাবে। আমি এই আর্থিক বিবরণী তাই ঘাটতিশূন্য হিসেবেই উপস্থাপিত করে গেলাম।

৩৭। তবে ঘাটতিশূন্যতার চেয়ে এই বিবরণীর মূল লক্ষ্য কর্মসংস্থানের জোয়ার তোলা—কৃষি ও শিল্পে উৎপাদন বৃদ্ধির মাধ্যমে এবং স্বনিযুক্তি প্রকল্পগুলির মাধ্যমে। এই বিশাল কর্মযজ্ঞে সকলের সহযোগিতা কামনা করে বক্তব্য শেষ করছি।

**পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৯১-৯২**

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৮৯-৯০ | বাজেট, ১৯৯০-৯১ | সংশোধিত, ১৯৯০-৯১ | বাজেট, ১৯৯১-৯২ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | (–) ১০,৫৮,৩৮ | (+) ৫,৩২,৯৫ | (+) ৩১,৯০,৬৩(প) | (+) ৪,১৯,৬০ |
| ২। রাজস্ব আদায় | ৩৪,৯৪,০৬,৭০ | ৪১,৭৭,০৪,৬২ | ৪৩,৯৮,৯২,১৭ | ৪৯,৩২,৮৫,৯৪ |
| ৩। ঋণখাতে আদায়— | | | | |
| (১) সরকারি ঋণ | ১০,৭২,৫২,২৮ | ১৭,৬৭,১৩,১৬ | ১৯,০৬,৩৩,৪০ | ২৪,০৮,২১,১৮ |
| (২) ঋণ | ৪৮,২৬,৮৯ | ৫৩,৪৫,০০ | ৫৭,৪৩,৭৮ | ৬০,৩৬,০০ |
| ৪। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে আদায় | ১,০০,৩৯,৭২,৬৩ | ৮৯,৭৪,৭৬,৯৮ | ১,০৯,৫৩,৬০,৬৭ | ১,১৬,৪৬,২৩,৯৯ |
| মোট | ১,৪৬,৪৪,০০,১২ | ১,৪৯,৭৭,৭২,৭১ | ১,৭৩,৪৮,২০,৬৫ | ১,৯০,৫১,৮৬,৭১ |

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৮৯-৯০ | বাজেট, ১৯৯০-৯১ | সংশোধিত, ১৯৯০-৯১ | বাজেট, ১৯৯১-৯২ |
|---|---|---|---|---|
| ব্যয় | | | | |
| ৫। রাজস্বখাতে ব্যয় | ৩৯,৭১,২৪,৬০ | ৫৬,১৫,৬৯,৬১ | ৫৬,৪৭,৫৭,০২ | ৬০,৯৫,৯৩,৮৪ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ৪,১৪,০৬,৮০ | ৪,৫৬,৯৫,৯১ | ৩,৭১,৫৬,৯২ | ৬,১১,৬৮,৮৭ |
| ৭। ঋণখাতে ব্যয়— | | | | |
| (১) সরকারি ঋণ | ২,৮৫,৬৩,২৮ | ৭,৪৫,২৮,৪৫ | ৫,৫৭,২৩,৪৬ | ৭,৯৭,২৩,৫১ |
| (২) ঋণ | ২,১১,৮১,০২ | ২,৭২,৬০,১৬ | ২,৮৮,২১,১১ | ৩,৩৭,১৫,৪০ |
| ৮। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে ব্যয় | ৯৮,৫৪,৫১,০৫ | ৮৩,২৬,৮১,০৪ | ১,০৪,৭৯,৪২,৫৪ | ১,১৩,০১,২৮,০৪ |
| ৯। সমাপ্তি তহবিল | ৯৮,৫৪,৫১,০৫ | ৮৩,২৬,৮১,০৪ | ১,০৪,৭৯,৪২,৫৪ | ১,১৩,০১,২৮,০৪ |
| | (–) ৯৩,২৬,৬৩ | (–) ৪,৩৯,৬২,৪৬ | (+) ৪,১৯,৬০ | (–) ৯১,৪৩,০০ |
| মোট | ১,৪৬,৪৪,০০,১২ | ১,৪৯,৭৭,৭২,৭১ | ১,৭৩,৪৮,২০,৬৫ | ১,৯০,৫১,৮৬,৭১ |

(প) রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ১৯৮৯-৯০ সালের সমন্বিত তহবিল।

| নীট ফল— | প্রকৃত, ১৯৮৯-৯০ | বাজেট, ১৯৯০-৯১ | সংশোধিত, ১৯৯০-৯১ | বাজেট, ১৯৯১-৯২ |
|---|---|---|---|---|
| উদ্বৃত্ত (+) ঘাটতি (–) | | | | |
| (ক) রাজস্বখাতে | (–) ৪,৭৭,১৭,৯০ | (–) ১৪,৩৮,৬৪,৯৯ | (–) ১২,৪৮,৬৪,৮৫ | (–) ১১,৬৩,০৭,৯০ |
| (খ) রাজস্বখাতের বাইরে | (+) ৩,৯৪,৪৯,৬৫ | (+) ৯,৯৩,৬৯,৫৮ | (+) ১২,২০,৯৩,৮২ | (+) ১০,৬৭,৪৫,৩০ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | (–) ৮২,৬৮,২৫ | (–) ৪,৪৪,৯৫,৪১ | (–) ২৭,৭১,০৩ | (–) ৯৫,৬২,৬০ |
| (ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট | (–) ৯৩,২৬,৬৩ | (–) ৪,৩৯,৬২,৪৬ | (+) ৪,১৯,৬০ | (–) ৯১,৪৩,০০ |
| (ঙ) অতিরিক্ত মহার্ঘ ভাতা | | | | (–) ১,০০,০০,০০ |
| (চ) প্রশাসনিক ব্যয় সংকোচ এবং কর্মচারী ভবিষ্যনিধি সমন্বয়ন মাধ্যমে সঞ্চয়, ইত্যাদি | | (+) ৪,৪৪,০০,৪৬ | | (+) ২,৪০,৪৩,০০ |
| (ছ) সড়ক নির্মাণ, সেচ, বন্ধ ও রুগ্নশিল্প, কর্মসংস্থান প্রভৃতি বিষয়ক নতুন/অতিরিক্ত প্রকল্প বাবদ ব্যয় | | (–) ৩০,০০,০০ | | (–) ৪৯,০০,০০ |
| (জ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ (কর ছাড় বাদে নীট) | | (+) ২৫,৬২,০০ | | |
| (ঝ) নীট, উদ্বৃত্ত/ঘাটতি | (–) ৯৩,২৬,৬৩ | শূন্য | (+) ৪,১৯,৬০ | শূন্য |

(At this stage members of the Congress (I) bench walked out of the chamber.)

**Presentation of the Supplementary Grants for the Year 1990-91**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to present the Supplementary Grants for the year 1990-91.

In terms of Article 205 of the Constitution, I lay before the House a statement showing the supplementary expenditure for the year 1990-91 amounting to Rs. 420.54 crores (Rupees four hundred and twenty crores and fifty-four lakhs) of which the voted items account for Rs. 418.01 crores (Rupees four hundred eighteen crores and one lakh) and the charged items Rs. 2.53 crores (Rupees two crores and fifty-three lakhs).

2. In the booklet "Demands for Supplementary Grants, 1990-91" circulated to the Hon'ble Members, details of the Supplementary Estimates and the reasons therefore have been given. Here, I would mention only a few salient points with regard to the Demands for Supplementary Grants for the current year.

3. The charged expenditure amounting to Rs. 2.53 crores (Rupees two crores and fifty-three lakhs) is mainly for payment of decretal charges met out of advances from the Contingency Fund of West Bengal for which an equivalent amount is required to enable repayment to be made to that Fund during this financial year.

4. The voted items aggregate to Rs. 418.01 crores. Particulars of some of the voted items are :-

**Rs. in crores**

| | | |
|---|---|---|
| 1. Social Welfare (New Schemes) | .. | 16.40 |
| 2. Supply of rice to landless agricultural labourers | .. | 13.88 |
| 3. Jawahar Rozgar Yojana | .. | 176.63 |
| 4. Calamity Relief Fund | .. | 38.56 |
| 5. Debt Relief to Farmers | .. | 65.74 |
| 6. Higher expenditure for pension and other retirement benefits | .. | 39.62 |
| 7. Grants to Darjeeling Gorkha Hill Council | .. | 5.96 |
| 8. Census | .. | 5.13 |
| | | Rs. 361.92 |

The balance requirement of Rs. 56.09 crores has been accounted for in respect of demands under various other administrative services and schemes, a major portion being necessary for larger establishment cost.

**Mr. Speaker :** Hon'ble members are informed that the notices of motions for reduction of Demands for Supplementary Grants will be received in this Secretariat by 2 p.m. on the 26th March, 1991 at the latest.

There will be no Question and Mention on tomorrow.

## Adjournment

The House was then adjourned at 3-44 P.M. till 3.00 P.M. on Tuesday, the 26th March, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 26th March, 1991 at 3-00 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 2 Ministers of State, and 182 Members.

[3-00 - 3-10 P.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Honourable members, before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise **of Dr. Roma Chaudhury, the noted academician and former Vice-Chancellor of Rabindra Bharati University** and Shri G. Aravindan, renowned film-maker and cartoonist.

**Dr. Roma Chaudhury** breathed her last at a Calcutta Nursing Home on the 20th March, 1991.

Born at Calcutta Dr. Chaudhury took her education from Brahmo Girls School, Scottish Church College, Calcutta University and Oxford University. Incidentally, she was the first Indian woman to be awarded D. Phil. by the Oxford University. She was the Head of the Department of Philosophy and Principal of Lady Brabourne College during the period from 1939 to 1968. Dr. Chaudhury became the Vice-Chancellor of Rabindra Bharati University in 1969 and held that position till 1975.

She authored several books in Bengali and English including "Doctrine of Nimbarka and his followers", "Doctrine of Srikantha", "Sufism and Vedamata". She also wrote several plays in Sanskrit. "Rig Vedeo Nari" is one of her most famous books.

With her husband, Late Jatindra Bimal Chowdhury she founded "Prachyavani", a centre for the propagation of ancient Indian culture and staged several Sanskrit dramas under its acvis. She always took active interest in the city's socio-cultural movements over the decades.

Her death has created a void in the educational and cultural spheres of the country.

**Shri G. Aravindan, renowned film-maker and cartoonist** breathed

his last at his Thiruvananthapuram (Kerala) residence on the 16th March, 1991 after a massive heart attack. He was 57.

Winner of many State and national awards, Aravindan first came to the limelight as a cartoonist. In 1977, Shri Aravindan started his film-making career through "Utharayanam" which earned him the national award. He was equally adopt in the making of feature films as well as documentaries. Amongst his famous works "Kanchana Sootha", "Chidambaran", "Vastuhara", "Thampu" and "Kummatti" deserve special mention. Although a Marxist by commitment, he never took part in active politics.

Known for his deep understanding of Karnatic and Hindustani music, he had scored the music for the film "Yara Oraal" as its music director. Recently he has completed film on the refugees from East Bengal. The film styled 'Bastuhara' based on a Bengali novel is now awaiting release.

At his death the film world specially that of the Malayalam film has lost one of its most creative talents.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage honourable members stood in silence for two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## 72nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 72nd Report of the Business Advisory Committee, as follows :-

Wednesday, 27-3-91 - 3 P.M. (i) Discussion and Voting on Motion for Vote on Account
—3 hrs.

(ii) Discussion and Voting of Supplementary Estimates, 1990-91.
— 2 hrs.

| | |
|---|---|
| Thursday, 28-3-91 - 2 P.M. | (i) The North Bengal University (Amendment) Bill, 1991 (Introduction, Consideration and Passing). — ½ hr. |
| | (ii) The Vidyasagar University (Amendment) Bill, 1991 (Introduction, Consideration and Passing). — 1 hr. |
| | (iii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1991 (Introduction, Consideration and Passing) — 1 hr. |

There will be no Question for Oral answer and mention cases on the days.

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 72nd Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received one notice of Calling Attention namely, reported death of one Shri Dulal Chandra Naskar of P.S. Canning of South 24-Parganas on 17.3.91 from Shri Gobinda Chandra Naskar. I have selected the notice. The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 28th, Sir.

## POINT OF ORDER

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আপনি জানেন, এবারের বাজেট সেশন আরম্ভ হওয়ার পর মাত্র ৭/৮ দিন বিজনেস হয়েছে। আপনি ছিলেন না বলে দীর্ঘদিন হাউস বন্ধ ছিল। স্যার, আপনি একজন বিজ্ঞ ব্যক্তি হিসাবে এবং একজন দক্ষ

পার্লামেন্টেরিয়ান হিসাবে জানেন যে আমরা, এম.এল.এরা আমাদের যে যার এলাকা সম্বন্ধে মেনশন, অ্যাডজর্নমেন্ট মোশন ইত্যাদি দিই। বিশেষ করে কোয়েশ্চেনের কথা এ ক্ষেত্রে বলা যায়। শত শত কোয়েশ্চেন এবারে দেওয়া রয়েছে। এবারের বিধানসভাটা যেন কেমন একটা ভাবে চলছে। বামফ্রন্ট সরকার এটাকে নিয়ে যেন ছিনিমিনি খেলছেন। বিধানসভাটাকে যেন একটা বৈঠকখানায় পরিণত করা হয়েছে। এর জন্য এক এক দিনে হাজার হাজার টাকা খরচ হচ্ছে। স্যার, এবারে যখন বিধানসভা আরম্ভ হল তখন আমরা ভেবেছিলাম পূর্ণ বাজেট হাউসে রাখা হবে। বই যেগুলি বিলি হচ্ছে তা সব পূর্ণ বাজেটের বই অথচ ভোট অন অ্যাকাউন্ট কালকে দাখিল করে দিলেন। স্যার, আমাদের এলাকার যে সমস্ত সমস্যা আছে সেই সমস্ত সমস্যার কথা আমরা বলতে চাই কিন্তু তা আমরা বলতে পারছি না। আপনি যে সময় ছিলেন না সেই সময় যদি হাউসটা খোলা থাকতো তাহলে পূর্ণ বাজেটটা ডিসকাশন হয়ে যেতে পারত। তাছাড়া মূল বাজেটের কয়েকটা গুরুত্বপূর্ণ দপ্তরের বাজেট নিয়ে আলোচনা করতে পারতাম। সেগুলি নিয়ে আলোচনাকালে আমরা এগ্রি করতাম। পুলিশ, বিদ্যুৎ ইত্যাদি গুরুত্বপূর্ণ বাজেটগুলি আলোচনা করে তারপর না হয় গিলোটিন করে দিতেন। স্যার, এখানে বলাটা প্রিভিলেজ অব দি অপোজিশন। স্যার, সরকারের কিছু যায় আসে না, কারণ রাইটার্সে তারা বসে আছেন, মন্ত্রিত্ব আছে কিন্তু সারা পশ্চিমবাংলার মানুষরা আমাদের অপোজিশনের মুখের দিকে তাকিয়ে বসে আছেন আমরা কি বলি তা শোনার জন্য। আমরা কি বলছি, আপনাদের কি ভুলত্রুটি ধরছি সেটা শোনার জন্য সারা পশ্চিমবাংলার লোক আমাদের দিকে তাকিয়ে আছেন। কিন্তু ঠিক নির্বাচনের আগে আপনারা অত্যন্ত কৌশল করে বিধানসভাটাকে বন্ধ করে দিলেন। সারা ভারতবর্ষের ইতিহাসে বিধানসভায় যে এরকম হতে পারে তা কেউ ভাবতে পারেন নি। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা বিধানসভার একটা দারুণ ঐতিহ্য আছে। কিন্তু এখানে কি দেখলাম বিধানসভাকে বসিয়ে রেখে সারা পশ্চিমবাংলার লোককে আমরা অপমান করলাম। তারা কোটি কোটি টাকা ট্যাক্স দিচ্ছেন, বিধানসভা চলছে, তাদের সমস্যা আমাদের বলতে দেবে না।

[3-10—3-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এসব দেখে অবাক হয়ে যাচ্ছি। আপনি এসেছেন দু'দিন হল। আমরা মেনশন, অ্যাডজর্নমেন্ট মোশনে বলব, গুরুত্বপূর্ণ বিষয়ে বলব কিন্তু বলতে পারছি না। আপনি কোয়েশ্চেন, মেনশন তুলে দিয়েছেন, আমাদের বলতে দিচ্ছেন না। আপনি এই রকমভাবে আমাদের কণ্ঠরোধ করেছেন। এতে শুধু বিরোধীদের নয়, পশ্চিমবঙ্গের মানুষেরও কণ্ঠরোধ করা হয়েছে। সরকার পক্ষ সরকারের জয়গান গাইবেন। কিন্তু আমরা বিরোধীরা পশ্চিমবঙ্গের মানুষের অভাব-অভিযোগের কথা, দুর্দশার কথা বলব, বেকারত্বের কথা বলব, কলকারখানা বন্ধ হচ্ছে, আইন-শৃঙ্খলার অবনতি হচ্ছে, বিদ্যুতের অবস্থা ইত্যাদির কথা বলব কিন্তু সেগুলি বলতে পারছি না। আমরা এগুলি সম্পর্কে অ্যাটেনশন ড্র করলে, এগুলি বললে পশ্চিমবঙ্গের মানুষ বুঝতে পারবে যে বিরোধীরা আমাদের পক্ষে কথা বলছে কারণ সরকার পক্ষের সদস্যরা তো বলবেন না। আজকে আমাদের কণ্ঠরোধ করা হল। এই বাজেট সেসনের দিকে সারা পশ্চিমবঙ্গের মানুষ তাকিয়ে থাকে যে আমাদের কথা মাননীয় সদস্যরা এখানে বলবেন এবং আমরাও অপেক্ষা করে থাকি যে এই সেসনে আমাদের বক্তব্য রাখব এবং

তারজন্য আমরা তৈরি হয়ে বসে থাকি। কিন্তু আপনি কি করলেন? আপনি জন্মলগ্নে তার একেবারে মৃত্যু ঘটিয়ে দিলেন। আপনি বাজেট সেসনের আগে ভোট অন অ্যাকাউন্টস প্লেস করতে দিয়ে, আমাদের কাউকে বলার সুযোগ না দিয়ে সমস্ত কিছু বাই পাস করে গেলেন। আজকে লোকসভার নির্বাচন হবে তার সঙ্গে বিধানসভার নির্বাচন হবে সে জন্য মানুষ যাতে এই সরকারের ব্যর্থতার কথা, অপকর্মের কথা না জানতে পারে তার জন্য এটা করা হল সংখ্যাগরিষ্ঠতার জোরে। কিন্তু আপনি জেনে রাখুন সারা পশ্চিমবঙ্গের মানুষ আজকে আপনি যে আচরণ করলেন তার প্রতিবাদ করবে। পশ্চিমবঙ্গের মানুষ এটা ভুলে যাবে না। আজকে বিধানসভার বাজেট অধিবেশনে সমস্ত বিরোধী দলের কণ্ঠ রোধ করা হয়েছে, তাদের কিছু বলতে দেওয়া হয়নি। আমি আপনাকে অনুরোধ করব, আপনি আরও ১৫ দিন হাউস বাড়িয়ে দিন বহু কোয়েশ্চেন, মেনশন এগুলির বলার সুযোগ করে দিন। আমরা জেনেছি যে আপনি ঠিক করেছেন যে হাউস ২৮ তারিখে বন্ধ করে দেবেন। আমি আপনাকে অনুরোধ করব যে তা না করে এটা আরও ১৫ দিন বাড়িয়ে দিন এবং আমাদের বলার সুযোগ করে দিন। মুখ্যমন্ত্রী না বুঝুন, আপনি আমাদের মনের কথা বুঝবেন। আপনি কমিউনিস্ট থেকে দাঁড়ালেও আমরা বিশ্বাস করি যে আপনি একজন মহানুভব ব্যক্তি। আপনি এই ব্যাপারটা উপলব্ধি করতে পারছেন। আপনি বিবেকের দংশনে ভুগছেন। কাজেই আপনার কাছে অনুরোধ যে আপনি এর একটা বিহিত করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আজকে আমি একথা আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে বাধ্য হচ্ছি। এবারে বাজেট অধিবেশন যে ভাবে পরিচালিত হল, আপনি জানেন যে ১৪ তারিখ হঠাৎ সেসন বন্ধ করে দেওয়া হল। এই হাউসের সদস্যদের না জানিয়ে ১৪ থেকে ২৫ তারিখ পর্যন্ত কি কারণে জানিনা হঠাৎ সেসন অ্যাডজর্ন করা হল। এই বাজেট অধিবেশনের সময়ে আমরা পশ্চিমবঙ্গের মানুষের বহু সমস্যার কথা, বহু গুরুত্বপূর্ণ বিষয়ে বিরোধীদলের সদস্য হিসাবে হাউসে তুলে ধরি। কিন্তু কি অনিবার্য কারণে এই অধিবেশন শেষ করতে চাচ্ছেন সেটা আমরা জানিনা। আগামী ২৮ তারিখে হাউস ডিজলভড হবে কি হবেনা তা আপনি ঘোষণা করবেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে জনসাধারণের যে সব সমস্যা, যে সমস্ত দাবি সেগুলি আমরা এখানে তুলে ধরবার যে সুযোগ পেতাম তা থেকে আমরা বঞ্চিত হচ্ছি। এই হাউস যখন থেকে চলছে সেই সময়ে আমরা বহু প্রশ্ন দিয়েছি, বহু গুরুত্বপূর্ণ মেনশন করি। সেই সমস্ত গুরুত্বপূর্ণ প্রশ্নের উত্তর আমরা পেলাম না এবং মেনশন করার সুযোগ থেকে বঞ্চিত করা হল। তাই আমি এই কথা আপনাকে বলতে চাই যে আপনি আগামীদিনে যাতে কোয়েশ্চেন এবং মেনশন করার সুযোগ পাই, সাধারণ মানুষের সমস্যার কথা বলার যে সুযোগ পাই বিধানসভা শেষ হওয়ার আগে সেটা আমাদের দেবেন। তা না হলে আমি মনে করব যে সরকার পক্ষের যে সব ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলি তুলে ধরার জন্য বিরোধী দলের সদস্য হিসাবে আমাদের যে অধিকার আছে সেই অধিকারকে খর্ব করার হচ্ছে। কাজেই আমি আশা করব সেই সুযোগ আমাদের দেবেন। এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ২৮ তারিখে সম্ভবত হাউস শেষ করে দিচ্ছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে অনেক কোয়েশ্চেন আমরা দিয়েছি, প্রায় ২০০

মতো প্রশ্ন দেওয়া হয়েছে সেগুলি আলোচনা হলনা। আমরা যারা জনগণের পক্ষ থেকে নির্বাচিত হয়ে এসেছি, আমরা জনসাধারণের সুবিধা-অসুবিধার কথা এখানে বলব কিন্তু আমাদের বক্তব্য এখানে বলতে পারছি না। তাদের পক্ষ থেকে আমাদের যে বক্তব্য রাখার অধিকার, তা থেকে কেন বঞ্চিত করছেন বুঝতে পারছি না। যদি নির্বাচন হয়, আপনারা যদি মনে করেন হাউস ডিজলভ করবেন, তাহলে তিনটেয় হাউস না বসিয়ে একটায় বসান। এত খেটে খুটে আমরা কোয়েশ্চেন দিলাম, তার একটারও জবাব পেলাম না। সুতরাং গণতন্ত্রকে আপনারা সাপ্রেস করছেন। আপনারা একটায় হাউস বসান, এটাই আমার অনুরোধ।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথম দিনই মেনশন করার নোটিশ দিয়ে রেখেছিলাম। জিরো আওয়ারে কি বলব সেই সম্পর্কে নোটিশ দিয়েছিলাম। অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, আমার এলাকায় একটা মস্ত বড় র‍্যাকেট, সেটাকে ধরা হয়েছিল। এই সব সম্পর্কে এবং আরও কিছু বিষয়ে মেনশন করার জন্য নোটিশ দিয়েছিলাম। কিন্তু আপনি সুযোগ দেন নি। এটা সাধারণভাবে লোকের কাছে মনে হবে সংখ্যা গরিষ্ঠতার জোরে, ক্ষমতার দম্ভে আপনার বুলডোজার চালিয়ে যাচ্ছেন। আমাদের যে অধিকার আছে, মেনশনের মাধ্যমে, সেই সমস্ত সমস্যা তুলে ধরতে পারি তা থেকে বঞ্চিত করছেন। এটা কিন্তু গণতন্ত্রের কণ্ঠ রোধ করা হচ্ছে, আপনি কানে তুলো দিয়ে বসে আছেন, কারোর কথা শুনতে চাইছেন না। বারবার বিরোধী পক্ষ থেকে আপনার কাছে কোয়েশ্চেন, মেনশন এর কথা বলা হচ্ছে, সেই কথা আপনি শুনছেন না। এখন আমি মনে করি দুদিন যে সময় আছে, তার মধ্যে কোয়েশ্চেন আওয়ার, জিরো আওয়ার এবং মেনশন করার সুযোগ দেবেন।

[3-20—3-30 P.M.]

## RULING FROM THE CHAIR

**Mr. Speaker :** Hon'ble Members, I have heard the acting Leader of the Opposition. It is unfortunate, I agree with him, that the Budget Session should have been a full session. There should have been elaborate debates, Members should have got an opportunity to raise their points and there should have been detailed discussion on the affairs of the State. That is what Parliament is meant for. Unfortunately this year we have placed in a very peculiar situation. I would like to inform the hon'ble members that all past years' Budget Sessions of this State Assembly have a record of discussing the Budget for practically largest number of days. This Assembly has also a record of practically sitting for a largest number of days in a Budget Session. (Noise) I am not in debate with you. I am giving my ruling. You are free to compare with the records of other States. If I am wrong, please draw my attention. I am willing to rectify myself.

The question here is that I have never attempted to shut out debates or refuse members to raise, to point out the things if these are

## PRESENTATION OF REPORT

### Presentation of the Twentieth, the Twenty-first and the Twenty-second Reports of the Committee on Public Accounts 1990-91.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to present

(i) the Twentieth Report of the Committee on Public Accounts, 1990-91 relating to the Local Government and Urban Development Department;

(ii) the Twenty-first Report of the Committee on Public Accounts, 1990-91 relating to the Health and Family Welfare Department; and

(iii) the Twenty-second Report of the Committee on Public Accounts, 1990-91 relating to the Transport Department.

### Presentation of the Third Report of the subject Committee on Panchayat, 1990-91.

**Shri Sunil Mazumdar :** Sir, I beg to present the Third Report of the Subject Committee on Panchayat, 1990-91.

### Presentation of the Second and the Third Reports of the Subject Committee on Irrigation and Waterways, 1990-91.

**Shri Sumanta Kumar Hira :** Sir, with your permission, I beg to present the Second Report of the Subject Committee on Irrigation and Waterways, 1990-91, on the Teesta Barrage Project and the Third Report of the Subject Committee on Irrigation and Waterways, 1990-91 on the Minor Irrigation.

### Presentation of the Eighth Report of the Committee of Privileges, 1990-91.

**Shri Anil Mukherjee :** Sir, I beg to present the Eighth Report of the Committee of Privileges, 1990-91.

### Presentation of the Second Report of the Committee on Petitions, 1990-91.

**Shri Deb Ranjan Sen :** Sir, I beg to present the Second Report of the Committee on Petitions, 1990-91 in the matter of framing rules/amendments for stopping undesirable video shows/games in West Bengal.

**Presentation of the Third Report of the Subject Committee on Education.**

**Shri Partha De :** Sir, I beg to present the Third Report of the Subject Committee on Education, (1990-91).

**Presentation of the Fourth Report of the Subject Committee on Health and Family Welfare 1990-91.**

**Dr. Gouripada Dutta :** Sir, I beg to present the Fourth Report of the Subject Committee on Health and Family Welfare, 1990-91 on situation of Drugs & Therapeutic Appliances.

**Presentation of the Second Report of the Subject Committee on Welfare 1990-91.**

**Shrimati Anju Kar :** Sir, I beg to present the Second Report of the Subject Committee on Welfare, 1990-91.

**Presentation of the Second Report of the Subject Committee on Transport, 1990-91.**

**Shri Manabendra Mukherjee :** Sir, with your permission, I beg to present the Second Report of the Subject Committee on Transport, 1990-91 on the West Bengal Inland Water Transport Corporation Limited and Civil Aviation.

## LAYING OF ORDINANCE

**The West Bengal Taxation Laws (Second Amendment) Ordinance, 1990.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the West Bengal Taxation Laws (Second Amendment) Ordinance, 1990 (West Bengal Ordinance No. IV of 1990) under Article 213(2)(a) of the Constitution of India.

**The Bengal Amusement Tax (Amendment) Ordinance, 1991.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Bengal Amusements Tax (Amendment) Ordinance, 1991 (West Bengal Ordinance NO. 1 of 1991) under Article 213(2)(a) of the Constitution of India.

**The Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1991.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, (1991) (West Bengal Ordinance No. II of 1991) under Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

### The Calcutta Municipal Corporation Building Rules, 1990.

**মিঃ স্পিকার ঃ** এই রুলস লে করবার আগে সুদীপ বন্দোপাধ্যায় মহাশয় একটি নোটিশ দিয়েছেন, উনি পয়েন্ট অফ অর্ডার তুলতে চান। সুদীপবাবু আপনার কি বলবার আছে বলুন।

[3-30—3-40 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার বলছি, Calcutta Municipal Corporation Building Rules. এখানে বলছেন নোটিফিকেশন হয়েছে ১২ই ডিসেম্বর, ১৯৯০। অর্থাৎ আজকে হচ্ছে ২৬শে মার্চ—১৪ দিন পরে আজকে এখানে হাউসে লে করা হচ্ছে। কিন্তু স্যার, আমরা যদি দেখি রুলসে আছে "All rules made under this Act shall be laid for not less than fourteen days before the State Legislature as soon as possible after they are made and shall be subject to such modification as the State Legislature may make during the session in which they are so laid." অর্থাৎ স্যার, আমরা দেখছি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট হয়েছিল ১৯৮০ সালে। ১০ বছর পরে ১৯৯০ সালে আজকে রুলস ফ্রেম করতে এসেছেন। হাউস বিল্ডিংস রুলস, ইললিগ্যাল কনস্ট্রাকশন নিয়ে আলোচনা করার সুযোগ হাউসে দেওয়া হল না। চতুর্দিকে বাড়ি ভাঙ্গতে শুরু করা হল। ইললিগ্যাল কনস্ট্রাকশন আজকে শহরের বুকে প্রত্যেকটি মানুষের কাছে একটা দুঃস্বপ্নের মতো হয়ে দাঁড়িয়েছে। আজকে আমাদের রাইট অফ মডিফিকেশনের কোনও স্কোপ থাকছে না, এখানে ১৪ দিন আগে নোটিশ দিলে আলোচনার অনেক সুযোগ ছিল,—কিন্তু আজকে মনে হচ্ছে বিভিন্ন সদস্যদের এই সম্বন্ধে যে উদ্বেগের কারণ আছে তা ব্যাখ্যা করার সুযোগ থাকছে না। ১২ তারিখে উপস্থিত করা হয়, আগে রুলস লে করলে ১৪ দিন ধরে এর বিস্তারিত ভাবে আলোচনা আমরা করতে পারতাম। আলোচনা করার সুযোগ না দিয়ে অত্যন্ত সুকৌশলে আজকে এড়িয়ে যাবার চেষ্টা করা হয়েছে। কুন্দলিয়া এবং বাঙ্গুরের বাড়ি ভাঙ্গা নিয়ে আলোচনা করার সুযোগ আমাদের সামনে ছিল, তা সুকৌশলে এড়িয়ে যাবার চেষ্টা করা হয়েছে। অর্থাৎ, আমরা সরকারকে এ ব্যাপারে অভিযুক্ত করছি, গঠনমূলক আলোচনার মধ্যে দিয়ে রুলস প্রণয়নের ক্ষেত্রে যে ভাবে আলোচনা করার সুযোগ আমরা পেতাম, সেই সুযোগ থেকে বঞ্চিত করা হয়েছে বলে। সেজন্য বুদ্ধদেববাবুকে তিরস্কার করা উচিত। ভবিষ্যতে তিনি যেন তাঁর দপ্তরের পরিচালনার জন্য যে রুলস উপস্থাপিত করবেন সেই দিকে অধিকতর মনোনিবেশ করে বিধানসভার প্রতি যথাযথ গুরুত্ব আরোপ করেন। তাই আজকে আমাদের রাইট অফ মডিফিকেশনের অসুবিধা করার চেষ্টা করা হচ্ছে। আমাদের যে এক্তিয়ার সেই এক্তিয়ার সম্পূর্ণভাবে খর্ব করা হল। আমরা সরকারের এই মানসিকতা এবং মন্ত্রীর কাজের তীব্র প্রতিবাদ করছি। বিধানসভাকে অবজ্ঞা এবং অবহেলা করার জন্য তাঁকে তিরস্কার করা উচিত।

**মিঃ স্পিকার ঃ** আপনি যে কথাটা বলছেন তাতে রুলস লে করার ব্যাপারে বাধাটা কোথায়?

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বলছেন যে, এটা কবে এসেছে আর করে লে করা হচ্ছে? এসেছে ২১শে ফেব্রুয়ারি, ইমিডিয়েটলি আফটার দি হাউস লে করা উচিত ছিল। এতদিন ধরে হাউস করে আগে যদি লে করা হত—এর মধ্যে বাড়ি ভাঙ্গা পড়েছে। অ্যাডিকোয়েট রুলস, ক্যালকাটা কর্পোরেশন রুলস—এই রুলসগুলি ভেঙ্গে পড়ছে। আমরা রুলসের আলোচনা করে অ্যামেন্ডমেন্ট দিতে পারতাম, আমরা এমন কিছু বলতে পারতাম সে সবের কিছু সুযোগ পেলাম না। We have been deprieved of that right. একটা রুলস ১৯৯০ সালের ডিসেম্বরে করা হয়েছে, ২১শে ফেব্রুয়ারি হাউস আরম্ভ হয়েছে why this rule is being laid on the table on 26th? কি হয়েছিল যে, এতদিন পর্যন্ত লে করতে পারেন নি?

## LAYING OF RULES

### The Calcutta Municipal Corporation Building Rules, 1990.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the Calcutta Municipal Corporation Building Rules, 1990, published under Notification No. 1189/C-5/CC/3R-6?88 dated the 12th December, 1990.

## LAYING REPORTS AND ACCOUNTS

### First Annual Report and Accounts of the Teesta Fruit and Vegetable Processing Ltd. for the year 1986-87

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the First Annual Report and Accounts of the Teesta Fruit and Vegetable Processing Ltd. for the year 1986-87.

### Fifteenth Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Ltd. for the year 1989-90

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Fifteenth Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Ltd. for the year 1989-90.

### Twenty-fourth Annual Report of the Durgapur Chemicals Ltd. for the year 1986-87

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Twenty-fourth Annual Report of the Durgapur Chemicals Ltd. for the year 1986-87.

## LEGISLATION

### The West Bengal Land Reforms Tribunal Bill, 1990, as reported by the Select Committee

**Shri Benoy Krishna Chowdhury :** Sir I beg to move that the West Bengal Land Reforms Tribunal Bill 1990, as reported by the Select Committee, be taken into consideration.

ভারতীয় সংবিধানের ৩২৩ অনুচ্ছেদে ভূমি-সংস্কার সংক্রান্ত সকল মামলার বিচার ও নিষ্পত্তি করার জন্য ট্রাইবুনাল গঠনের নিমিত্ত রাজ্য বিধানমন্ডলিকে আইন প্রণয়নের ক্ষমতা দেওয়া হয়েছে। ঐ অনুচ্ছেদে আরও বলা হয়েছে যে, সেই আইনে এমন বিধান রাখা যেতে পারে যে, ভূমি-সংস্কার সংক্রান্ত যেসব বিষয়গুলি ট্রাইবুনালের বিচার্য হবে তা সুপ্রিম কোর্ট ছাড়া আর কোনও আদালতের বিচার্য বিষয় হবে না এবং সুপ্রিম কোর্ট ছাড়া অন্যান্য সব আদালতে ভূমি সংস্কার সংক্রান্ত যেসব বকেয়া মামলা রয়েছে তা বিচারের জন্য সেই ট্রাইবুনালের কাছে স্থানান্তরিত করা হবে। পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার ট্রাইবুনাল বিধেয়কটি সংবিধানের সেই ৩২৩ অনুচ্ছেদ অনুসারেই প্রণয়ন করা হয়েছে।

পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার ট্রাইবুনাল বিধেয়কের অন্যতম দুটি প্রধান উদ্দেশ্য হল, ভূমি সংস্কার সংক্রান্ত মামলাগুলির দ্রুত নিষ্পত্তি করা এবং সেইসব মামলার বিচার গ্রামীণ জনসাধারণের যতটা কাছাকাছি বসে করা যায় তার ব্যবস্থা করা। কোন কোন বিষয়কে ভূমি সংস্কার বলে গণ্য করা হবে এবং সেই বিষয়গুলি কোন কোন আইনের আওতার মধ্যে পড়ে, তা বিধেয়কটির ২নং ক্লজে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে।

ভূমি সংস্কার সংক্রান্ত মামলা দ্রুত নিষ্পত্তির জন্য এবং গ্রামীণ জনসাধারণের হয়রানি কমানোর জন্য এই বিধেয়কে প্রতি জেলায় একাধিক রিজিওন্যাল ট্রাইবুনাল স্থাপনের এবং ততসহ কলকাতায় একটি স্পেশাল ট্রাইবুনাল স্থাপনের প্রস্তাব করা হয়েছে। উক্ত প্রতিটি ট্রাইবুনালই হাইকোর্টের যোগ্য প্রতিকল্প হিসাবে কাজ করবে।

মামলাগুলি বিচারের জন্য এইসব ট্রাইবুন্যালে প্রয়োজন অনুসারে এক বা একাধিক বেঞ্চ থাকবে। ক্লজ নং ৫ (২) অনুযায়ি রিজিওন্যাল ট্রাইবুনালের প্রতিটি বেঞ্চে দুজন সদস্য থাকবেন। যাদের মধ্যে একজন হবেন আইন ও বিচার বিষয়ে বিশেষজ্ঞ এবং অপরজন হবেন ভূমি সংস্কারের প্রশাসনিক কাজকর্মে অভিজ্ঞ। কোনও মামলায় রিজিওন্যাল ট্রাইবুনাল যদি মনে করেন যে ঐ মামলায় সাংবিধানিক বৈধতার প্রশ্ন জড়িত আছে তবে সেই মামলাটি বিচারের জন্য স্পেশাল ট্রাইবুনালের কাছে পাঠাতে হবে। তাছাড়া, মামলায় সাংবিধানিক বৈধতার প্রশ্ন জড়িত আছে এই যুক্তিতে কোনও সংশ্লিষ্ট ব্যক্তি ও স্পেশাল ট্রাইবুনালের কাছে ক্লজ নং ১৭(৩) অনুযায়ি সরাসরি দরখাস্ত করতে পারবেন ঐ মামলাটি স্পেশাল ট্রাইবুনাল কর্তৃক বিচারের জন্য, এবং স্পেশাল ট্রাইবুনাল যদি সেই যুক্তি সন্তোষজনক মনে করেন তবে মামলাটি তারাই বিচার করবেন।

৪। স্পেশাল ট্রাইবুনালের বিচার্য বিষয়গুলির মধ্যে থাকবে হাইকোর্ট থেকে স্থানান্তরিত ভূমি সংস্কার সংক্রান্ত সব বকেয়া মামলা এবং সাংবিধানিক বৈধতার প্রশ্ন জড়িত আছে এমন

সব মামলা। ক্লজ নং ১৫(১২) অনুযায়ি স্পেশাল ট্রাইবুনালের প্রতিটি বেঞ্চে দুই বা ততোধিক সদস্য থাকবেন, যাদের মধ্যে কেবলমাত্র একজন থাকবেন ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ সদস্য। বাকি সদস্য বা সদস্যরা হবেন আইন ও বিচার বিষয়ে অভিজ্ঞ। হাইকোর্ট থেকে স্থানান্তরিত বকেয়া মামলা এবং সাংবিধানিক বৈধতার প্রশ্ন জড়িত আছে এমন মামলা যেসব বেঞ্চ বিচার করবেন তাতে থাকবে ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ একজন সদস্য এবং আইন ও বিচার বিষয়ে অভিজ্ঞ দুজন বা তার বেশি সদস্য।

[3-40 — 3-50 P.M.]

৫। এইভাবে রিজিওন্যাল ও স্পেশাল এই উভয় ট্রাইবুনালেরই প্রতিটি বেঞ্চে ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ একজন সদস্য এই আইন ও বিচার বিষয়ে অভিজ্ঞ এক বা একাধিক সদস্য থাকায় প্রতিটি বেঞ্চে আইন ও বিচার বিষয়ের অভিজ্ঞতার সাথে ভূমি সংস্কার রূপায়ণের বাস্তব অভিজ্ঞতার সংমিশ্রন ঘটবে। ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ সদস্যের উপস্থিতি মামলার বিষয়টি বাস্তব দৃষ্টিকোণ থেকে অনুধাবন করতে বিশেষ সহায়ক হবে। কিন্তু এটাও লক্ষ্য রাখা হয়েছে যাতে কোনও মামলাতেই শুধুমাত্র ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ সদস্যের মতামতই যেন শেষ কথা না হয়। প্রতি বেঞ্চে কেবলমাত্র একজন ঐরূপ সদস্য থাকায় শুধুমাত্র তার মতামতই কোন মামলার ফলাফল নির্ধারণ করবে না। বরং, আইন ও বিচার বিষয়ে অভিজ্ঞ সদস্যদের মতামতের উপরই মামলার ফলাফল নির্ভর করবে। রিজিওনাল ট্রাইবুনালের কোন বেঞ্চের দুজন সদস্যের মধ্যে একটি মামলার বিষয়ে কোনওরূপ মতানৈক্য হলে ক্লজ নং ১০ অনুযায়ি মামলাটি বিচারের জন্য স্পেশাল ট্রাইবুনালে পাঠাতে হবে। আবার যেহেতু স্পেশাল ট্রাইবুনালেরও প্রতিটি বেঞ্চে একজনের বেশি ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ সদস্য থাকবেন না, তাই মামলার ফলাফল নির্ভর করবে আইন ও বিচার বিষয়ে অভিজ্ঞ সদস্যদের মতামতের উপর।

৬। প্রতিটি ট্রাইবুনালের সদস্যদের নিয়োগকর্তা হবেন রাজ্যপাল। এরকম আশঙ্কা করার কোনও কারণ নেই যে রাজ্যপাল নিয়োগ কর্তা হলে সদস্যদের উপর সরকারের প্রভাব থাকবে। এখানে স্মরণ করা যেতে পারে যে সুপ্রিম কোর্ট ও হাই কোর্টের বিচারপতিদের নিয়োগ করেন রাষ্ট্রপতি। কিন্তু সেই নিয়োগ ব্যবস্থার ফলে বিচারপতিরা কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রভাবিত হতে পারেন এটা যেমন বিশ্বাসযোগ্য নয়, তেমনি রাজ্যপাল নিয়োগ করলে ট্রাইবুনালের সদস্যরা প্রভাবিত হতে পারেন সেই আশঙ্কারও কোনও কারণ নেই। তাছাড়া প্রতিটি সদস্য নিয়োগের ব্যাপারে হাইকোর্ট-এর প্রধান বিচারপতি বা তার মনোনীত অন্যকোনও বিচারপতির মতামত নেওয়ার ব্যবস্থা রয়েছে। কোনও ব্যক্তি একবার ট্রাইবুনালের সদস্য হিসাবে নিযুক্ত হলে ক্লজ নং ৪(৯) এবং ১৫(৮) অনুযায়ী তিনি পরে আর রাজ্য সরকারের অধীনে অন্যকোনও পদ গ্রহণ করতে পারবেন না। ক্লজ নং ৪(৮) এবং ১৫(৭) অনুযায়ী হাইকোর্টের প্রধান বিচারপতি বা তার মনোনীত অন্যকোনও বিচারপতিকে দিয়ে তদন্ত না করিয়ে ট্রাইবুনালের কোনও সদস্যের সদস্যপদ কোনও কারণেই খারিজ করা যাবে না। বিধেয়কটিতে এইসব বিধান থাকার ফলে প্রশাসনের পক্ষে ট্রাইবুনালের সদস্যদেরকে কোনওভাবেই প্রভাবিত করা সম্ভব হবে না। এরফলে ট্রাইবুনালের প্রতিটি সদস্যই স্বাধীনও নিরপেক্ষভাবে তার কর্তব্য করতে পারবেন।

৭। হাইকোর্টে প্রতিটি মামলা বিচার করেন একজন বিচারপতি। তার রায়ের বিরুদ্ধে আপিল করা হলে সেই আপিল শোনেন দুজন বিচারপতি নিয়ে গঠিত একটি ডিভিসন বেঞ্চ। অপরপক্ষে, ভূমি সংস্কার সংক্রান্ত যেসব বকেয়া মামলা হাইকোর্ট থেকে স্পেশাল ট্রাইবুনালে স্থানান্তরিত হবে সেইসব মামলা বিচারের জন্য ঐ ট্রাইবুনালের প্রতিটি বেঞ্চে বিধেয়কটির ক্লজ নং ১৫(১২) অনুযায়ি সদস্য থাকবেন কমপক্ষে তিনজন। এদের মধ্যে একজন মাত্র থাকবেন ভূমি সংস্কার প্রশাসনে অভিজ্ঞ সদস্য এবং বাকি সকলেই আইন ও বিচার বিষয়ে অভিজ্ঞ। এসব বেঞ্চ গঠন করবেন স্পেশাল ট্রাইবুনাল-এর চেয়ারম্যান, যিনি নিজেও আইন এবং বিচার বিষয়ে অতীব অভিজ্ঞ। সুতরাং এটা অতি সুনিশ্চিতভাবে বলা যায় যে ভূমি সংস্কার ট্রাইবুনাল কর্তৃক ভূমি সংস্কার সংক্রান্ত ঐসব মামলার বিচার যথেষ্ট উন্নতমানের হবে এবং জনসাধারণও পাবেন যথার্থ ন্যায় বিচার। তারপর সুপ্রিম কোর্টে আপিল করার অধিকার তো রইলই।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে ভূমি সংস্কার ট্রাইবুনাল গঠনের মাধ্যমে জনসাধারণের আপিল করার অধিকার কোনওভাবেই খর্ব হবে না। জমি সংক্রান্ত যেসব বিরোধের সাথে ভূমিসংস্কারের প্রশ্ন জড়িত নেই সেই সব বিরোধ সংক্রান্ত মামলার বিচার ভূমিসংস্কার ট্রাইবুনাল করবেন না। বিধেয়কটির ২ নং ক্লজের অন্তর্ভুক্ত "ভূমিসংস্কার" এর সংজ্ঞায় যে বিষয়গুলির উল্লেখ করা হয়েছে কেবল মাত্র সেই বিষয়গুলি সংক্রান্ত মামলাই ভূমিসংস্কার ট্রাইবুনাল বিচার করবেন। ওই সব বিষয় সংক্রান্ত মামলা বিচার করার এক্তিয়ার হাই-কোর্ট ছাড়া অন্যকোনও দেওয়ানী আদালতের কোনও দিনই ছিল না, এখনও নেই। ওই সব বিষয়ে সংবিধিবদ্ধ কোনও কর্তৃপক্ষের আবেদনের বিরুদ্ধে বর্তমানে মামলা দায়ের করা যেতে পারে কেবলমাত্র হাইকোর্টেই। বিধেয়কটি আইনে পরিণত হলে এই ধরনের সব মামলাই বিভিন্ন জেলাতে রিজিওনাল ট্রাইবুনাল দায়ের করা যাবে। আবার হাই-কোর্টের রায়ের বিরুদ্ধে যেমন সুপ্রিম কোর্টে আপিল দায়ের করা সম্ভব তেমনি ভূমিসংস্কার ট্রাইবুনালের রায়ের বিরুদ্ধেও সুপ্রিম কোর্টে আপিল করা যাবে। সুতরাং বিধেয়কটিতে আপিল করার বিষয়ে বর্তমান কোনও অধিকার খর্ব করা হয়ইনি, বরং ভূমিসংস্কার ট্রাইবুনাল গঠনের মাধ্যমে হাই-কোর্টেই প্রকারান্তরে জেলায় এবং এমনকি জেলার অভ্যন্তরেও নিয়ে যাওয়ার ব্যবস্থা করা হয়েছে। এর ফলে জনসাধারণকে আর ভূমিসংস্কার সংক্রান্ত মামলা প্রসঙ্গে কলকাতা হাই-কোর্টে ছুটোছুটি করতে হবে না। তাছাড়া ভূমি সংস্কার ট্রাইবুনাল যেহেতু প্রতিটি জেলাতেই গঠিত হবে এবং যেহেতু ওই ট্রাইবুনালে শুধুমাত্র ভূমি সংস্কার সংক্রান্ত মামলারই বিচার হবে, সেইহেতু অনেক কম সময়ে অনেক বেশি সংখ্যক মামলার নিষ্পত্তি সম্ভবপর হবে।

জমি সংক্রান্ত মামলা সব সময় দলিল পত্রাদির ভিত্তিতে নিষ্পত্তি করা সম্ভব হয় না। এই সব মামলায় কখনও কখনও প্রয়োজন হয় সরজমিনের তাৎক্ষণিক চিত্রটির। এইজন্যই সিভিল প্রসিডিওর কোডে দেওয়ানি আদালতকে ক্ষমতা দেওয়া হয়েছে প্লিডারার্স কমিশন নিয়োগ করার। অনুরূপ ভাবে বিধেয়কটির ২৬নং ক্লজে প্রতিটি ভূমিসংস্কার ট্রাইবুনালকে ক্ষমতা দেওয়া হয়েছে প্রয়োজনে যে কোনও মামলায় অ্যাসেসর বা সার্ভেয়ার নিয়োগ করার। তারা সরজমিনে তদন্ত করে যে প্রতিবেদন পেশ করবেন তা সাক্ষ্য হিসাবে গণ্য করা যাবে। ক্লজ নং ২৭ অনুযায়ি ট্রাইবুনাল এবং মামলার সংশ্লিষ্ট পক্ষগুলি তদন্তকারি অ্যাসেসর বা

সার্ভেয়ারকে জেরা করতে পারবেন যার মাধ্যমে তাদের দেওয়া প্রতিবেদনটির সত্যতা যাচাই করা যাবে।

বিধেয়কটির ৩৫ নং ক্লজে রাজ্য সরকারকে প্রয়োজনীয় রুল বা বিধান প্রণয়ন করার ক্ষমতা দেওয়া হয়েছে। কিন্তু এইসব বিধি বিধান সভায় পেশ করতে এবং তা খতিয়ে দেখে নির্দিষ্ট সময়ের মধ্যে সংশোধন করার বা নাকচ করার ক্ষমতা বিধানসভায় থাকবে।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ রাজ্যের জনসাধারণের অধিকাংশই কৃষি জমির উপর নির্ভরশীল হওয়ায় এ-রাজ্যে ভূমি সংস্কারের গুরুত্ব অপরিসীম। তাই ভূমিসংস্কারের কাজ যাতে বিলম্বিত না হয় এবং সেই কাজে জনসাধারণ যাতে দ্রুত ন্যায় বিচার পান তা যতটা সম্ভব সুনিশ্চিত করতে ভূমি সংস্কার ট্রাইবুনাল গঠন করা একান্ত প্রয়োজন। ভূমি সংস্কার ট্রাইবুনাল গঠনের মাধ্যমে ভূমি-সংস্কারজাত বিরোধের ব্যাপারে জনসাধারণ পাবেন সুষ্ঠ ও দ্রুত ন্যায় বিচার। ভূমি সংস্কার সংক্রান্ত মামলাগুলির দ্রুত নিষ্পত্তি হওয়ার ফলে ভূমি সংস্কারের কাজও হবে ত্বরান্বিত। তাই আমি আশা করব যে, বিষয়টির গুরুত্ব অনুধাবন করে এই সভায় মাননীয় সদস্যগণ আমার প্রস্তাবে সম্মতি দেবেন এবং সিলেক্ট কমিটি কর্তৃক সংশোধিত পশ্চিমবঙ্গ ভূমি-সংস্কার ট্রাইবুনাল বিধেয়কটি এই সভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহিত হবে।

[3-50 — 4-00 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মিঃ স্পিকার স্যার, I am indebted to your honour because you have given me the permission to speack on this Bill. এই বিলের বিস্তারিত আলোচনা করবো না, কয়েকটি বিশেষ বিশেষ ধারার সম্পর্কে সকলের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা আমি করছি। কারণ এই বিলগুলি খুব বড় এইগুলি আলোচনা করা সম্ভব নয় স্বল্প সময়ের মধ্যে। প্রথমেই আমি দৃষ্টি আকর্ষণ করছি ক্লজ ৪য়ে, এখানে দেখছি থ্রী মেম্বারস ক্লজ ৪য়ে যেটার রিপোর্ট অফ দি সিলেক্ট কমিটি এখানে পাবলিশড্ করা হয়েছে তাতে দেখছি টেকনিক্যাল মেম্বারস সম্পর্কে regarding appointment of Technical Members to Regional Land Reforms Tribunals on the basis of recommendation of a Selection Committee of three Members constituted by the Governor of which the Chairman shall be a sitting judge of the High Court nominated by the Chief Justice and other two members shall be nominated by the State Government মিঃ স্পিকার স্যার, একটু আগে মন্ত্রী মহাশয় বললেন, এটা একটু ভালভাবে দেখার জন্য আমি তাকে আবার অনুরোধ করছি। উনি নিজেই বলছেন রিজিওনাল ল্যান্ড রিফর্মস ট্রাইবুনালস যেটা গঠন করা হবে সেখানে একজন থাকছেন যে অ্যাপয়েন্টমেন্ট হয়ে আসছে ভালভাবে অ্যাপয়েন্টমেন্ট হয়ে আসছেন — তিনি বলছেন থ্রী মেম্বারস-র মধ্যে একজন হচ্ছেন রিজিওনাল ট্রাইবুনালস যেটা ল্যান্ড রিফর্মসে অন দি বেসিস অফ রেকমেন্ডেশান অফ এ সিলেকশান কমিটি। সিলেকশন কমিটির কাজ দেখবার জন্য আমি অনুরোধ করবো, সিলেকশন কমিটিতে অ্যাপয়েন্টেড বাই টু মেম্বারস শ্যাল বি নমিনেটেড থ্রী মেম্বারসদের মধ্যে। এখানে দুইজন মেম্বার শ্যাল বি নমিনেটেড বাই দি স্টেট গভর্নমেন্ট। ফলে দেখা যাচ্ছে টু মেম্বারস বাই দি স্টেট গভর্নমেন্ট এতে অ্যাবসলিউটলি মেজরিটি থেকে গেল। এখানে এই তিন জনের মধ্যে যদি দুইজন রায় দেন তাহলে সেইদিকেই

রায় থেকে গেল। এটা টেকনিক্যাল মেম্বারস হয়ে গেল। গভর্নমেন্টের এক্সজিকিউটিভ কমিটি যে ডিসিশান নেবেন সেখানে সেটাই ঠিক হবে। এখানে জাজ একজন থাকছেন ডাইরেক্টলি অ্যাপয়েন্টেড বাই দি স্টেট এক্সজিকিউটিভ। দে উইল রিফ্লেক্ট ওপিনিয়ন অফ দি Executive Government. তাই জুডিসিয়ারি হ্যাভিং নো জুডিসিয়ারি এক্সপিরিয়েন্স, কাজেই এখানে জাজের কোনও লোকের কোনও ব্যাপার নেই। দে উইল বি দেয়ার হ্যাভিং মেম্বারস অফ দি রিজিওন্যাল ট্রাইবুনাল আমার মনে হয় আমি ক্লিয়ার করছি আপনাকে। এখানে আপনি বলতে পারেন আমরা কমিটি করছি, আমাদের হাতে লোক থাকা দরকার, আমাদের নিজেদের লোক চাই, সেখানে আমার কিছু বলার নেই। কিন্তু এখানে একটা জিনিস আমার মনে হয় আমরা ডিভাইট করে যাচ্ছি ভায়োলেট হচ্ছে জুরিসটিক মেম্বার, কোনও ট্রাইবুনালে জুরিসটিক মেম্বার যদি করতে হয় তাহলে সেটা রিফ্লেক্ট হবে কিনা আমাকে দেখতে হবে। রিজিওনাল ট্রাইবুনাল হ্যাভিং নো জুডিসিয়াল ব্যাকগ্রাউন্ড-এই তিন জনের এক জনেরও। হাইকোর্টের জাজের যা কোয়ালিফিকেশান সেই কোয়ালিফিকেশানই হবে। আপনি হয়তো জানবেন ক্যালকাটা হাইকোর্টের বারের ১০ বছর মেম্বার থাকলে, হাইকোর্টের বারের ১০ বছর নাম থাকলেই সেম কোয়ালিফিকেশান হয়ে গেল।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** হোয়াট ইজ দি সাবস্টিটিউট অফ হাইকোর্ট? হাইকোর্টের জাজ হতে গেলে যা কোয়ালিফিকেশান দরকার সেই কোয়ালিফিকেশানই ওঁনার থাকছে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** ক্যালকাটা হাইকোর্টের বারে ১০ বছর নাম থাকলেই সেম কোয়ালিফিকেশান হয়ে গেল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এখন সেই জিনিসটাই। আপনি কনস্টিটিউশান দেখুন। হাইকোর্টের জাজের যা আছে এখানেও সেই একই থাকছে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** late it be selected by Chief Justice. That is the harm. চিফ জাস্টিসকে সিলেক্ট করতে দিচ্ছেন না, হাইকোর্টের জাজ হবার উপযুক্ত কি অনুপযুক্ত? Chief Justice of Calcutta High Court in consultation with the government will select the persons then I have no objection.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি যে অ্যাপ্রুভালের কথা বলছেন ইন কনস্টিটিউয়েশান। ওই জিনিসটা একই আছে। সেম থাকছে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** আপনার সঙ্গে ওইখানেই আমার ডিফারেন্স। আমরা বলছি গভর্নর in consultation with the Chief Justice. আমার সঙ্গে আপনার এইখানেই তফাৎ। চিফ জাস্টিস উইল অ্যাপয়েন্ট ইন কনসালটেশান উইথ দি গভর্নর, ওখানেই আমার ভাইটাল ডিফারেন্স গভর্নর নিযুক্ত হন ১৬৩তে। তার যে কাউন্সিল অফ মিনিস্টারস, এবং চিফ মিনিস্টার হি উইল হ্যাভ টু গিভেন ডিটো।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** বেঞ্চের কথা বলছেন। কনস্টিটিউশান ৫ এর(২), বাট নট আন্ডার ৪।৪।

[4-00 — 4-10 P.M.].

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** আপনার সঙ্গে ডিফারেন্স অফ অপিনিয়ন হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে সিলেক্ট করুন, ইন কনসালটেশান উইথ দি গভর্নর, এতে আমাদের কিছু বলবার নেই। In consultation with the Governor appointment will be given by the Chief Justice of the Calcutta High Court. কেন আমরা আপত্তি করছি? যে পাওয়ার আপনি পেয়েছেন ট্রাইবুনালের পাওয়ার পেয়েছেন, অনেক আগেই পাওয়ার পেয়েছেন। ৪২ কনস্টিটিউশান অ্যামেন্ডমেন্ট দেখুন। যে পাওয়ারটা স্টেট লেজিসলেচারকে দেওয়া হয়েছে এই পাওয়ারটা ঠিকমতন প্রয়োগ করছে না। এগুলো আমরা ঠিক ঠিকভাবে প্রয়োগ করছি না। আমি বলতে চাই, judicial scrutiny by the jurists who are actually acting as judicial judges of High Court or even he may be a district judge এটা সব সময় প্রয়োগ করছি এবং জুরিসটিক প্রিন্সিপাল অ্যাপ্লাই করছেন না এবং সিলেক্ট করছেন টেকনিক্যাল মেম্বারস elected form the executives আমরা তাও চাইছি না, It should not be from the executive judicial members, technical members must not be selected from other persons, from the executives এটার পর আপনি দেখুন, আমরা যে ট্রাইবুন্যালের কাছ থেকে ৪২তম অ্যামেন্ডমেন্ট যে ক্ষমতা আমরা দখল করেছি, সেই ক্ষমতা অনুসারে আমরা ক্ষমতা অপব্যবহার করছি, কারণ আমরা বার বার বলেছি ভায়োলেট, জ্যুরিসটিক প্রিন্সিপাল ভায়োলেট হচ্ছে। আমরা এক্সিকিউটিভ মেম্বারস অ্যাপয়েন্টমেন্ট করি তাদের দিয়ে বিচার করতে চাইছি, সেই বিচার কি ভাবে, আমরা খালি গভর্নরকে দিয়ে অ্যাপয়েন্টমেন্ট করাচ্ছি, তাদের অপিনিয়ান নিচ্ছি, opinion may not be honoured সেই জন্য সেই অনার্ড হচ্ছে না, এবার আপনি আসুন, নেক্সটে, স্পেশাল ল্যান্ড রিফর্ম, যেখানে বললেন ট্রাইবুনাল আর্টিকেল ফোরটিন অ্যান্ড ফিফটিন, ফিফটিনে আপনি দেখতে পারবেন, এখানে কি করা হচ্ছে। এখানে বলা হচ্ছে one judicial member not less than administrative member i.e. the executive have reserved the right to appoint more administrative members একাধিক অ্যাডমিনিসট্রেটিভ মেম্বারস আমরা অ্যাপয়েন্টমেন্ট করতে পারব। in special clause 2(B) judicial supremacy has been totally taken away by providing inter alia though the Chairman shall be a sitting judge of the High Court nominated by the Chief Justice but the other two members আদার টু মেম্বারস কি হবে। other two members as has been blatantly stated to be nominated by the State Government. এখানে স্পেশাল ট্রাইবুনাল এই একই অবস্থা। স্পেশাল ট্রাইবুনাল একজন জাজ অ্যাপয়েন্টেড হবে অ্যাজ মেম্বার, আর দু'জন অ্যাপয়েন্ট হবেন, বাই দি স্টেট গভর্নমেন্ট ডাইরেক্টলি, আমি অনুরোধ করব executive members provision should be that given right to the Chief Justice to nominate the two other members. ডাইরেক্টলি গভর্নমেন্টের হাতে ক্ষমতা নিয়ে নিন, দুজন বিচারক ঠিক করে দেবার এবং চিফ জাস্টিসের কথা বলার অধিকার থাকবে, এটা জুডিসিয়ারি হল না একসিকিউটিভ বডি হল। কারণ একসিকিউটিভ বডি জুডিসিয়াল ফাংশান করতে পারে না। সিটিং জাজ অফ সিটিং জাজ উড বি ব্যাডলি কর্ণাড এবং এই বাই পাশ করে ভোটের জোরে যা কিছু সেই

ডিসিশান ক্যারিড আউট হল, নট অনলি illogical, unjustified but also unjuristic. এবং এটাকেই আমি বলব ভায়োলেট করা। যে ফোরটি টু অ্যামেন্ডমেন্ট আমাদের দিয়েছে সেই ফোরটি টু অ্যামেন্ডমেন্ট আমরা ভায়োলেট করছি, সেই অ্যামেন্ডমেন্টের জুরিসটিক প্রিন্সিপালের বাইরে সরে গিয়ে আমরা তার প্রাধান্য দিচ্ছি না। আমরা দেখছি, আপনি আরও প্রভিশন করেছেন, কিছু কেস পেন্ডিং থাকবে, all the cases pending in Calcutta High Court should be transferred to the regional tribunal. এটা কি ঠিক হল অ্যাপিল কেস এবং পার্ট হার্ড অ্যাপিলের সব চলে আসবে হাইকোর্ট থেকে, এটা কি কখনো কোনও জায়গায় হয়েছে, আই ড্র your kind attention to administrative tribunal act of 1985, অ্যাডমিনিসট্রেটিভ ট্রাইবুনাল যেটা হচ্ছে, এতদিন পর্যন্ত সেটা আমরা কেন করিনি। সেন্ট্রাল গভর্নমেন্ট ১৯৮৫ সালে সেই অ্যাডমিনিসট্রেটিভ ট্রাইবুনাল করেছেন। সেই অ্যাডমিনিসট্রেটিভ ট্রাইবুনালের দিকে তাকিয়ে দেখুন, It has been specifically provided in Section 29(1) and also in proviso to Clause 29(2) of the Administrative tribunal Act of 1985 wherein it has been specifically provided with the provision of transfer of the pending cases shall not apply to any appeal pending before a High Court. আপনি অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুন্যালের প্রিন্সিপলটাকে সম্পূর্ণ নাকচ করে দিলেন, All cases pending before the High Court including the part heard cases, including the appeal cases must come back tothe Regional Tribunal or Special Tribunal. তার কাছে আসতে হবে। পশ্চিমবঙ্গে এখন পর্যন্ত অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুন্যাল করিনি, করলে এটাকে ফলো করবেন। ল্যান্ড ট্রাইব্যুনালে সমস্ত পার্ট হার্ড কেস, অ্যাপিল কেস এমনকি সিঙ্গল জাজ, ডাবল জাজ বেঞ্চ যেটা বলি সেই সিঙ্গল জাজ থেকে ডাবল জাজ বেঞ্চে অ্যাপিলে যেটা চলে গেছে সেই অ্যাপিল কেসগুলি নিয়ে আসছেন কেন? আর একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে ওয়েস্টবেঙ্গল ট্যাক্সেসান ট্রাইব্যুনাল আইন যেটা আমরা এই হাউস থেকে পাশ করেছিলাম সেই ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসান ট্রাইব্যুনাল আইনের কথা আপনাকে আর একবার স্মরণ করিয়ে দিচ্ছি। ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসান ট্রাইব্যুনাল অ্যাক্ট অব ১৯৮৮ এই আইনটা আমরা এই হাউস থেকে ১৯৮৭ সালে পাশ করেছি। এই আইনটা ১৯৮৭ সালে পাশ করার পর এক বছরের মধ্যে এটা দেখা গেল যে আইনটা জাস্টিফায়েড নয়, এটা করা ঠিক হয়নি, দেন ইউ ব্রট অ্যান অ্যামেন্ডমেন্ট, আবার নতুনভাবে অ্যামেন্ডমেন্ট এনে অ্যাসেম্বলিতে আইনটা পাশ করিয়ে নিলেন, তখন ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসান ট্রাইব্যুনাল অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট অব ১৯৮৮ হল এবং As it was considered necessary to amend sections 14 and 15 of the West Bengal Taxation Tribunal Act, 1987 অ্যামেন্ডমেন্ট করে দেখলেন ঐ কেসগুলি যেগুলি এখানে নিয়ে আসা হয়েছে সেগুলি আনা ঠিক হয়নি, আল্টিমেটলি সেই অ্যাপিল কেসগুলি যেগুলি হাইকোর্টে পেন্ডিং ছিল সেগুলি ফেরত পাঠালেন, সেগুলি বিচার করলেন না ট্যাক্সেসান ট্রাইব্যুনাল দিয়ে। ১৯৮৭ সালের আইনকে এক বছর পরে ১৯৮৮ সালে অ্যামেন্ডমেন্ট করলেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে আবার বলছি সেখানে কি লেখা আছে "High Court would be covered by the amendment. Clause 3(2) of West Bengal Act VI of 1988 provides that the High

Court shall have and the tribunal shall not have jurisdiction to any Appeal pending before the High Court or the authority in relation to any appeal pending before the High Court i.e. within one year the wisdom prevailed on the executive authority and the above amendment was moved and passed by the legislature'' এই লেজিসলেচার ১৯৪৭ সালে যে আইন পাশ করেছে মন্ত্রী মহাশয় পরে বুঝলেন এটা আনা ঠিক হয়নি, হাইকোর্টেই থাকবে। ঐ আইনে একই ধারা রয়েছে। সেজন্য আপনাকে অনুরোধ করব এক বছর পরে কেন করতে বলবেন, এখনই বলুন দ্যাট সুড বি finally adjudicated by the High court, that should be honoured. এটা যদি না করেন তাহলে আগের আইনের সঙ্গে এই আইন সম্পূর্ণ ফারাক হয়ে যাচ্ছে, ইউ are contradicting the amendment that has been made by this Assembly only a few days ago. সেজন্য আপনাকে বলব এটাকে নতুন করে ঠিক করুন। এখন অ্যাপিলেট ট্রাইব্যুনালে লিমিটেড রাইট অব অ্যাপিল রাখছেন। আপনাকে বলছি রাইট অব অ্যাপিল দিচ্ছেন, রাইট অব অ্যাপিল কোনটা দিচ্ছেন, আমি যতদুর আপনাকে বুঝতে পারছি তাতে এই রাইট অব অ্যাপিল দিচ্ছেন কাকে যদি কনস্টিটিউশন্যাল পয়েন্ট রেজ করা হয়, যদি কোনও বিষয়ে আইন সম্পর্কে কোনও মতভেদ দেখা দেয়, যদি ল-এর ইন্টারপ্রিটেশানের প্রশ্ন দেখা দেয় তাহলে সেটা দিতে পারেন, বাট নট দি অ্যাগ্রিভড পার্সন, বিইং অ্যাগ্রিভড কেউ যদি বলে যে আমি জাসটিস পাইনি, আমার এই বিচার ঠিক হয়নি, আমার প্রতি অবিচার হয়েছে, আই ক্যান নট সুয়ো মোটো গো দেয়ার অ্যান্ড ফাইট ফর অ্যান অ্যাপিল।

[4-10 — 4-20 P.M.]

এটা আমরা পারি না। আপনি এটুকু বলেছেন যদি কনস্টিটিউশন্যাল পয়েন্ট রেজ হয়, কোনও অ্যাক্ট সম্পর্কে বিচার বিশ্লেষণ করতে গিয়ে মতভেদ দেখা যায় তাহলে রেফার করতে পারে, কিংবা রেফার না করে কোর্টের স্পেশাল ট্রাইবুন্যাল সেটা দেখতে পারে—স্পেশাল কোর্ট উইল লুক ইন্টু দি ম্যাটার এটা আপনি বলেছেন। কিন্তু দ্যাট ইট হ্যাজ নট বিন লুকড ইন্টু। সেখানে ন্যাচারাল জাস্টিস ক্ষুন্ন হয়েছে, সেখানে বিচার পায়নি বলে অ্যাগ্রিভড পার্টি হয়েছে আই ক্যাননট ডু দ্যাট। সেই রায়ের বিরুদ্ধে অ্যাপিল করতে পারব? আপনি বলেছেন, না, অ্যাপিল চলবে না, হাইকোর্ট চলবে না। সমস্ত পার্ট নিয়ে গিয়ে ট্রাইব্যুনালে দিতে হবে। কোন ট্রাইব্যুনাল? স্পেশাল ট্রাইব্যুনাল হবে, রিজিওন্যাল ট্রাইব্যুনাল হবে। প্রত্যেকটি জেলায় রিজিওন্যাল ট্রাইব্যুনাল হবে। পশ্চিমবাংলায় ৫১টি সাব-ডিভিসন আছে। সেখানে ৫১টি রিজিওন্যাল ট্রাইব্যুনাল বসিয়ে দেবেন। সেখানে কেউ অ্যাগ্রিভড পার্টি থেকে থাকলে এবং তিনি যদি মনে করেন আই অ্যাম নট গেটিং প্রপার জাস্টিস ফ্রম দি কোর্ট তাহলে তিনি সুপ্রিম কোর্টে যাবেন আন্ডার আর্টিকেল ১৩৬ এবং সুপ্রিম কোর্টে গিয়ে তিনি অ্যাপিল ফাইল করতে পারেন। সেটা আপনার এক্তিয়ারে'ও নেই, আমাদের এক্তিয়ারে'ও নেই। সুপ্রিম কোর্টের হাতে যেটা আছে সেটা চিরকালই থাকবে এই আর্টিকেল ১৩৬। সেটাকে নেবার জন্য অ্যামেন্ডমেন্টে বলা হয়নি। নো কনসেসন ইজ গিভেন টু দিস লেজিসলেচার। ৪২ অ্যামেন্ডমেন্ট যেটা হয়েছে তাতে এই কথা বলে দিয়েছে, দ্যাট ক্যাননট বি ডিসকাসড আন্ডার আর্টিকেল ১৩৬। আর্টিকেল ১৩৬ এর অবস্থাটা কি? পশ্চিম দিনাজপুরের কোনও সাবডিভিসনের একটি

গ্রাম থেকে কেউ সুপ্রিম কোর্টে গেলেন উইথ মানি অ্যান্ড হি উইল হ্যাভ টু গো টু সুপ্রিম কোর্ট সেখানে আর্টিকেল ১৩৬ কি বলছে? এই আর্টিকেল ১৩৬টি আমাদের একটু জানা দরকার। আর্টিকেল ১৩৬ এ সুপ্রিম কোর্টের জুডিসিয়াল মেম্বার যারা আছেন তারা এইগুলি ইন্টারভিন করবেন না। Though the discretionary power vested in the Supreme Court Under Art. 136 is not imposed certain the Supreme Court would refuse to entertain appeal under Art. 136, from order of inferior Tribunal. আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, দিজ আর অল ইনফিরিয়র ট্রাইবুন্যালস। সুপ্রিম কোর্ট হ্যাজ ইমপোজড সাম লিমিটেসন যেকোনও আজে বাজে কেস গেলে তারা কোনও হস্তক্ষেপ করবে না। সো উই আর নট গোয়িং টু ইন্টারফিয়ার উইথ দিস ইনফিরিয়র ট্রাইব্যুনাল অর্ডারস। নিজেদের পাওয়ার নিজেরাই কার্টেল করে দিয়েছে। কাজেই ইনফিরিয়র অর্ডারের উপর আমরা কিছু করতে যাব না, ইন্টারফেয়ার করব না। তাহলে কোথায় দাড়াবে ৫/১০ বিঘা জমির মালিক ল্যান্ড হোল্ডারস? সেইজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ইজ দেয়ার এনি লিমিটেশন? নো সিভিল সুট অ্যান্ড ক্রিমিন্যাল সুট—দেয়ার ইজ এ লিমিটেশন—ঐ তারিখের পরে গেলে আর সেটা অ্যাকসেপটেড হবে না। কিন্তু আপনার আইনের কোনও লিমিটেশন নেই। it may be ten years, it may be five years. There is no limitation gravity of criminal case. আপনি জানেন, গ্রাভিটি অব ক্রিমিন্যাল কেসেস অথবা সিভিল স্যুট যদি হয় তাহলে টাইম পিরিওড ফিক্সড ফর লিমিটেসান থাকে। তার বাইরে গেলে, টাইম ওভার হয়ে গেলে যেতে পারেন না, বাট হেয়ার, দেয়ার ইজ নো লিমিটেশন। এই আইনে কোনও লিমিটেশন নেই এবং না থাকার ফলে যে কোনও সময় যে কোনও লোকের জমি সম্পর্কে বলতে পারেন যে এটা ভেস্টেড ল্যান্ড হয়ে গেল এবং সঙ্গে সঙ্গে রিজিওন্যাল ট্রাইব্যুনালকে দিয়ে অর্ডারটা করিয়ে নিলেন বিকজ the executives are holding the major powers. এটা গভর্নমেন্টে ভেস্ট করেছে বলতে পারেন কারণ আপনার সে ক্ষমতা আছে। কিন্তু যদি এখানে একটা লিমিটেশন করে দিতেন যে এই বছর পর্যন্ত যেগুলির ট্রানজাকসান হয়েছে-ল্যান্ড ট্রানজাকসান-৫ বছর আগে কি ৭ বছর আগে যেটা হয়েছে সেটা ধরতে পারবো না তাহলে লোককে বোঝাতে পারবেন যে এই ট্রানজাকসান ওয়াজ মেড সেভেন ইয়ার্স বিফোর, সো দেয়ার উইল বি নো কেস। কাজেই বলছি, যদি পারেন এখানে লিমিটেশানটা করে দিন। তারপর একজিকিউসান কি করে হবে সে সম্পর্কে আপনি কিছু বলেন নি কাজেই সুপ্রিম কোর্টে যদি অ্যাপিল করতে চায় সেটা অবান্তর হয়ে যাবে। একজন গরিব চাষি যে ব্যক্তিগত উদ্যোগ নিয়ে আয় করে ১০/১৫ বিঘা জমি কিনেছে তার পক্ষে দিল্লিতে সুপ্রিম কোর্টে গিয়ে প্রথমে অ্যাপিল পিটিসান ফাইন করে তারপর পারমিশান সিক করে মামলা করা সম্ভব হবে না। সেখানে পারমিশান পেলে তারপর কেস ফাইল করতে পারে। আমি জানি না এক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট তাদের কোনও আর্থিক সাহায্য করবেন কিনা। যদি করেন আমি খুশি হব। অর্থাৎ আমি বলতে চাই, যদি কোনও অ্যাগ্রিভড পার্টি আপনার কাছে এসে অভিযোগ করে আমি সুপ্রিম কোর্টে অ্যাপিলে যেতে চাই আমাকে সাহায্য করুন তাহলে তাকে টাকা পয়সা, ল'ইয়ার ইত্যাদি দিয়ে খানিকটা সাহায্য করবেন কিনা? যদি করেন তাহলে ভাল আর তা না হলে জাস্টিস ডিনাইড হয়ে যাবে। ঐ গরিব মানুষ দুস্থ মানুষ যারা পরিশ্রম করে ৫/১০ বিঘা জমি করেছে তারা বঞ্চিত হবে।

আমি ব্যক্তিগতভাবে মনে করি গরিব মানুষদের জন্য আইন করা উচিত। আপনি জানেন, ক্রিমিন্যাল কেসে এবং সিভিল স্যুটেও অনেক গরিব মানুষকে স্টেটের তরফ থেকে ল'ইয়ার দিয়ে কেস লড়তে সাহায্য করা হয়। এইসব ব্যবস্থা না হলে গ্রামের গরিব মানুষরা, দে উইল be deprived of the properties by the regional land tribunal. আপনি যদি এ সম্পর্কে আপনার জবাবি ভাষণের সময় আমাদের কিছু বলতে পারেন তাহলে আমরা আশ্বস্ত হতে পারি, তা না হলে আমি বলব, অন্ততঃ ডিভিশন্যাল বেঞ্চে অ্যাপিল করার সুযোগ দিন। অর্থাৎ ডিভিশন্যাল বেঞ্চ অব দি ক্যালকাটা হাইকোর্ট, সেখানে আপনি অ্যাপিল করার সুযোগ দিন। কারণ ঐ সমস্ত গরিব মানুষদের পক্ষে দিল্লিতে গিয়ে সুপ্রিম কোর্টে কেস করা সম্ভব নয় কাজেই এই সমস্ত স্পেশ্যাল ক্ষেত্রের জন্য ডিভিশন্যাল বেঞ্চের সুযোগ থাক। why you denying those people the right to go to the court আপনি যে স্পেশ্যাল ট্রাইব্যুনালের কথা বলছেন বা রিজিওন্যাল ট্রাইব্যুনালের কথা বলেছেন তারা তো কোর্ট নয়, সেখানে মেজরিটি তো একজিকিউটিভ। এই একজিকিউটিভরা ন্যায় জাস্টিস করতে পারবে না। The fundamental principle of law and insiprudence. তার থেকে আমরা ডিভিয়েট করে যাচ্ছি। ৪২ অ্যামেন্ডমেন্টে একথা বলে না যে জুডিসিয়াল প্রিসিডেন্সকে পায়ের তলায় দলিয়ে দিয়ে আমরা এই সমস্ত আইন করে নেব এবং সেই সমস্ত জায়গায় একজিকিউটিভরাই ডমিনেট করবে। এটা আমরা চাই না তাই আপনাকে বলব, গরিব মানুষদের বঞ্চিত করবেন না। দুটি আইন আপনাকে দেখিয়ে দিলাম যে এই বিধানসভাতেই আমরা আইন করেছি যে অ্যাপিল কেসগুলি ফিরিয়ে আনা চলে না এবং উচিতও নয়। ক্যাচ কথাটি আপনাকে বলছি, সেই ক্যাচ অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনালেও-সেকথা আছে। ভারতবর্ষের দুটি রাজ্য-কেরালা এবং তামিলনাড়ুতে দুটি আইন পাশ হয়েছে কিন্তু আজ পর্যন্ত সেই আইন চালু হয়নি বিকজ অব পিপলস্ রিঅ্যাকশন।

[4-20 — 4-30 P.M.]

এইরকম ল্যান্ড রিফর্ম ট্রাইব্যুনাল অ্যাক্ট পাশ করে সেগুলি এনফোর্সড করেনি ইন কেরালা অর ইন তামিলনাড়ু। আপনিও এখানে পাশ করে যদি বসিয়ে রাখেন, যদি এনফোর্সড না করেন তাহলে আমার বলার কিছু নেই অ্যাজ হ্যাজ বিন ডান ইন কেরালা অ্যান্ড তামিলনাড়ু। কেরালা এবং কর্ণাটকেও আইন করে তারা এনফোর্সড করেনি। আপনিও এনফোর্সড না করে লোকের কাছ থেকে রিঅ্যাকশন বুঝতে পারেন। আমরা সেই রি-অ্যাকশন জানিনা। ভারতবর্ষের কোনও জায়গায় এই আইন পাশ করার পরেও যদি এনফোর্সড না হয়ে থাকে তাহলে আমরা সেদিকে যাচ্ছি কেন? কেরালা ইজ অ্যান অ্যাডভান্সড স্টেট। সেখানেও এই আইন পাশ করে এনফোর্সড করেনি। আমি মনেকরি আমাদের বিধানসভায় এটা পাশ করার পরেও — আপনি দেখবেন যে কেরালা অথবা তামিলনাড়ু এমন কি উড়িষ্যাতেও এই বিল এসেছে এবং তারাও সেখানে এনফোর্সড করেনি— সেগুলি দেখে আপনি স্থির হয়ে দাঁড়াবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দু'একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো কারণ আমার সময় শেষ হয়ে এসেছে। আমি এখানে একটা কথা বলবো যে এই আইনের মধ্যে দিয়ে আপনি অজস্র জায়গায় একজিকিউটিভের হাতে এমন ক্ষমতা দিচ্ছেন এবং যে রুলসগুলি পরবর্তীকালে সংশোধন করার জন্য বলছেন যে ইট উইল বি প্লেসড হেয়ার। এই রুল

মেকিং পাওয়ার সম্পর্কে একজিকিউটিভ-এর হাতে প্রচন্ড ক্ষমতা দিয়ে দিচ্ছেন। আমরা দেখছি যে অন্ততঃ ১৫টি জায়গায় রুল মেকিং পাওয়ার তাদের হাতে তুলে দিচ্ছেন। এই রুল মেকিং পাওয়ার অনেক সময়ে জুডিসিয়ারিরা বিধানসভায় যে কমিটি আছে তার বিরুদ্ধে বক্তব্য রেখেছেন। তাসত্ত্বেও আমি আবেদন করবো যে আপনি পেন্ডিং কেসেস, হাই কোর্টে যা পার্ট হার্ভেড কেসেস, এগুলিকে নিয়ে আসবেন না, এগুলি থাক এবং অ্যাপিল কেসগুলি একজিকিউটিভকে না দিয়ে মেনলি জুডিসিয়ারি ওরিয়েন্টেড ট্রাইব্যুনাল, যারা জুডিসিয়ারি এক্সপেরিয়েন্স তাদের নিয়ে আসবেন যেটা রিজিওন্যাল ট্রাইব্যুনালে পাচ্ছিনা, যেটা আমরা স্পেশাল ট্রাইব্যুনালেও পাচ্ছি না। এই দুটো জায়গায় অনুরোধ করবো যে সেখানে নতুন করে আর্টিকেল ৪ এন্ড আর্টিকেল ১৫ অ্যামেন্ডমেন্ট করুন। এই অ্যামেন্ডমেন্ট করে সেটাকে সেইভাবে নিয়ে আসুন যাতে জুরিসপ্রুডেন্স প্রিন্সিপাল ইজ অনার্ড, ল' ইজ অনারড, ন্যাচারাল ল' ইজ অনার্ড হয়। এটা যদি না করেন তাহলে অনেক গরিব মানুষ অসহায় মর্মান্তিক বেদনা নিয়ে আমাদের কাছে এবং আপনাদের কাছে ছুটে আসছেন। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভূমি ও ভূমিসংস্কার মন্ত্রী মহাশয় যে The West Bengal land Reforms Tribunal Bill, 1990 এখানে এনেছেন, এটা সিলেক্ট কমিটিতে দীর্ঘ আলোচনার পরে আমাদের এই হাউসে যে ভাবে উত্থাপিত হয়েছে, এটা সময়োপযোগি বলে আমি মনেকরি। প্রথমতঃ এই ভূমি সংস্কার আইন ৩৫ বছর আগে পাশ হয়েছে এবং এস্টেট অ্যাকুইজিশান অ্যাক্ট ৩৬ বছর পর পাশ হয়েছে। তাসত্ত্বেও পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের কাজ যেভাবে হওয়া উচিত ছিল, আমাদের সরকার এবং দেশের জনগণ যেভাবে উদ্যোগ নিয়ে এগিয়ে যাচ্ছেন, যেভাবে বাধা প্রাপ্ত হচ্ছেন, হাই কোর্টে বহু মামলা বছরের পর বছর পড়ে আছে, যেখানে এস্টেট অ্যাকুইজিশান অ্যাক্ট অনুযায়ি ৭৫ বিঘার অতিরিক্ত জমি সরকারে ন্যস্ত হচ্ছে আইনতঃ সেটাও কিন্তু ইনজাংশানের ফলে আটকে পড়ে আছে। দীর্ঘদিন ধরে সেইসব জমির আয় জমিদার-জোতদাররা ভোগ করছেন এবং আমাদের রাষ্ট্র সেই সম্পদ থেকে বঞ্চিত হচ্ছে। সরকার যে উদ্দেশ্য নিয়ে জনস্বার্থে আইনটা তৈরি করেছিলেন তাকে প্রয়োগ করা যাচ্ছে না, দেশের কল্যাণে এটা ঠিকমত কার্যকরি করা যাচ্ছে না। ল্যান্ড রিফর্ম অ্যাক্টে সিলিং কমে গেছে ঠিক কথা, কিন্তু তাতে যে উদ্বৃত্ত জমি সরকারের হাতে আসবে সেটা আসছে না ইনজাংশান থাকার ফলে এবং ত্বরন্বিত কাজ ত্বরান্বিত করা যাচ্ছে না। এই যে ল্যান্ড ট্রাইবুন্যাল যা অরিজিন্যালি এবং স্পেশাল রিজিওন্যাল এবং স্পেশালি এই দুটো ভাগে ভাগ করা হয়েছে এটা সময়োপযোগি হয়েছে। সুতরাং এ ক্ষেত্রে মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় যে আশঙ্কা করেছেন যে স্টেট গভর্নমেন্ট দুইজন ব্যক্তিকে, সদস্যকে তারা এই ট্রাইব্যুনালে নিয়োগ করবেন, তারা রাজ্য সরকারের খুসি মতো চলবে এবং যিনি মাননীয় বিচারপতি হাইকোর্ট থেকে নিয়োগ হবেন তার স্বাধীন ইচ্ছায় বাধা প্রাপ্ত হবে এই আশঙ্কা অমূলক। নো ম্যান ইজ অ্যাবাভ দি ল'। আইন অনুসারে তো তাদের সকলকে মিলিতভাবে কাজ করতে হবে। আজকে যে ল্যান্ড ট্রাইব্যুনাল, ল্যান্ড ডেনিনিশন যে বিলটা আইনে পরিণত হতে চলেছে তাতে অভিজ্ঞ বিচারপতি কি ভাবে থাকা উচিত

তার ডেফিনেশন-এর দিকে লক্ষ্য রেখে সেইভাবে তাকে নেওয়া হবে। সুতরাং অন দি recommendation of the Governor. এবং হাইকোর্ট তাদের মতামত এখানে দিয়ে ঠিক করবেন। কাজেই সেদিক দিয়ে একজন সুবিচারপতি তিনি থাকবেন, এই আশা রেখে এই আইনটা তৈরি করা হয়েছে এবং যার অভিজ্ঞতা আছে, সেইরকম একজিকিউটিভ অফিসার থাকবেন। অফিসার মানে শুধু সই করার জন্য নয়। তাকেও আইন গত দিকে পড়াশুনা করে তার এক্সপিরিয়েন্স নিতে হয়েছে দীর্ঘদিন। তারপর এই জমি জায়গার ক্ষেত্রে এবং ল্যান্ড রিফর্মস তার যে আইন তাকে পড়তে হয়েছে এবং হাতে কলমে কাজ করতে হয়েছে, সেইরকম ব্যক্তি, তারা আসছেন। কাজেই উভয়ে এক সঙ্গে মিলিত হলে যে মকরদ্দমাগুলো দীর্ঘদিন পড়ে রয়েছে হাইকোর্টে সেইগুলো ট্রাইব্যুনালের ভিতর দিয়ে এলে তাড়াতাড়ি বিচার হবে এবং বিচারের জন্য ট্রাইব্যুনালে হাজির হতে পারবেন, হাজির হয়ে আত্ম পক্ষ সমর্থন করতে পারবেন। যদি মনে করেন যে তাদের অধিকার ঠিকমত প্রতিষ্ঠিত হল না, তাদের আরও কিছু বক্তব্য আছে, সেই ক্ষেত্রে তারা হাইকোর্টে যেতে পারবেন। সুতরাং এদিক দিয়ে তাদের অধিকারকে খর্ব করা হচ্ছে না। এমনি আমরা দেখতে পাই যে বিচার ব্যবস্থা আছে, তাতে প্রচুর মকদ্দমা জমে আছে এবং দিনের পর দিন সেই মামলার বিচার হচ্ছে না। স্পেশাল ডেট ফিক্স করা থাকে, লাস্ট চান্স বলা থাকে। আবার তার উপরেও দেখা যায় স্পেশাল লাস্ট চান্স করে অ্যাডজোর্নমেন্টের পর অ্যাডজোর্নমেন্ট নেওয়া হয়। দীর্ঘদিন ধরে মামলাকে দীর্ঘায়িত করা হয়। আজকে রাষ্ট্রের কল্যাণের জন্য যে আইন আমরা বিধানসভায় তৈরি করেছি সকলে মিলে জনস্বার্থে যে আইন, তাকে আজকে কাজে লাগাবার জন্য, মানুষের কল্যাণ করবার জন্য আমরা নিয়ে যাচ্ছি, সেই জায়গায় বাধা প্রাপ্ত হয়ে যাচ্ছে। সুতরাং ঐ হাইকোর্টের দ্বারা তার নিজের মামলা যা পেন্ডিং রয়েছে কবছর লাগবে জানা যাবে না, অন্ততঃ ২০ বছর লাগবে। কলকাতা হাইকোর্টের যা অবস্থা তাতে ঐরকম আরও দু তিনটে হাইকোর্ট করলে হয়তো আমরা ৮/১০ বছরের মধ্যে পুরাণ জমা মামলাগুলো আমরা শেষ করতে পারবো। কাজেই আমাদের রাজ্য সরকার যে উদ্যোগ নিয়েছেন একটা ট্রাইব্যুনাল করার ব্যবস্থা করেছেন এতে তাড়াতাড়ি সব মামলাগুলো নিস্পত্তি করবার চেষ্টা করেছেন। সেটা অন্ততঃ সময়োপোযোগী হয়েছে বলে মনেকরি। দ্বিতীয় বিষয় হচ্ছে আজকে জেলায় জেলায় যে ট্রাইবুন্যাল হবে এবং সেইরকম জায়গাতে জেলায় জেলায় ট্রাইব্যুনাল হলে জেলা আদালতগুলোর ক্ষেত্রে যে মামলা মকদ্দমা আছে এবং এখানে জমি সংক্রান্ত বিষয়ে, ভূমি সংক্রান্ত বিষয়গুলো ট্রাইব্যুনালের ভিতর দিয়ে দ্রুত নিস্পত্তি হবে। আমার জানা আছে হস্তান্তরিত জমি যেগুলো হয়েছিল অভাব জনিত কারণে, মানুষের দুঃখ দুর্দশা জনিত ব্যাপারে জমিগুলো, হস্তান্তরিত জমি, সেইগুলো ফেরতের জন্য একটা আইন তৈরি হয়েছিল, তার সুযোগে ট্রাইব্যুনালের দ্বারা কৃষকরা অনেকে উপকৃত হয়েছিল। যে সমস্ত জমি ঋণের দায়ে, অভাবের দায়ে এক সময় বিক্রি হয়ে গিয়েছিল, সেই জমিগুলো ফেরত পাবার জন্য যে ট্রাইব্যুনাল ইতিপূর্বে তৈরি হয়েছিল, তার দ্বারা দরিদ্র মানুষ কৃষক, সাধারণ মানুষ, তারা কিছু কিছু জমি ফেরত পেয়েছিল। কাজেই ট্রাইব্যুনালের ভেতর দিয়ে হলে সাধারণ মানুষ সেই ট্রাইব্যুনালে উপস্থিত হতে পারে, আত্মপক্ষ সমর্থন করতে পারে। কাজেই সেদিক দিয়ে আশঙ্কা করার কিছু নেই যে ট্রাইব্যুনালের ভিতর দিয়ে গেলে মানুষ বিচার পাবে না, এটা ঠিক নয় এবং অন্যদিকের প্রশ্ন হচ্ছে কি, এই ট্রাইব্যুনাল আইনটির যে সমস্ত দিক দিয়ে হয়তো বাধা প্রাপ্ত

হতে পারেন, তার ভিতর দিয়ে দেখা গেছে যে ওয়েস্ট বেঙ্গল স্টেট অ্যাকুইজিশনের কতকগুলো ধারাকে এখানে বাতিল করা হয়েছে। যেমন ৫এ, এবং ১১, ২০, ২৫, ৩৫, ৩৬, ৩৭। এইরকম ভাবে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মের ক্ষেত্রে সেকশন ৯-এর সাবসেকশন ৬,৭,৮ এইরকমভাবে আইনের কতকগুলো ধারাকে যাতে এই বিচার ব্যবস্থাকে তরান্বিত করা যায়, সেই উদ্দেশ্যে এইসব ধারার আওতা থেকে বাদ দেবার চেষ্টা করা হচ্ছে, এটা তারা ঠিক করেছেন। এটাও তারাই ঠিক করে দেবেন। চিফ জাস্টিস সিলেকশন কমিটির তিনজন মেম্বারের একজনকে ঠিক করে দেবেন এবং দু'জন মেম্বারকে স্টেট গভর্নমেন্টের দ্বারা নিয়োগ করা হবে। হাই কোর্টের অ্যাডভোকেট, ১০ বছরের ওপর প্র্যাকটিস করছেন, আইন-কানুন সম্বন্ধে বিশেষ অভিজ্ঞতা আছে এমন মানুষদেরই নিয়োগ করা হবে। হাতে-কলমে যারা আইন নিয়ে কাজ করেছেন বা করছেন, তাদেরই নিয়োগ করা হবে। সুতরাং মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার যা বললেন তা ঠিক নয় হাইকোর্টে নামের এনরোলমেন্ট থাকলেই অ্যাপয়েন্টমেন্ট দিয়ে দেওয়া হবে, অত সহজ নয়। বিচার এবং আইন ব্যবস্থাতে যদি কোনও মানুষ যুক্ত না থাকেন তাহলে আজকে তার পক্ষে অভিজ্ঞতা অর্জন করা সম্ভব নয়। কারণ আজকের বিচার ব্যবস্থায় অহরহ নতুন নতুন আইন তৈরি হচ্ছে, নতুন নতুন নজির স্থাপিত হচ্ছে। সুতরাং আইন এবং বিচার ব্যবস্থার সঙ্গে যে মানুষ যুক্ত আছেন তিনিই কেবল অভিজ্ঞতা অর্জন করছেন। শুধু মাত্র বার কাউন্সিলের প্যানেলে নাম লিখিয়ে রাখলেই অভিজ্ঞতা অর্জন করা সম্ভব নয় এবং প্যানেলে নাম থাকলেই অ্যাপয়েন্টমেন্ট পেয়ে যাবে, এটা ভাবার কোনও কারণ নেই। কাজ করতে হবে, বিশেষ অভিজ্ঞতা অর্জন করতে হবে। কাজেই স্টেট গভর্নমেন্ট যে দু'জন মানুষকে নিয়োগ করবেন, নিশ্চয়ই তারা অভিজ্ঞতা সম্পন্ন মানুষ হবেন। গভর্নমেন্টের ওপর এই বিশ্বাস বিরোধীদের রাখা উচিত। একটা সরকারকে সরকারি তরফের মানুষরা যেমন পরিচালন করেন তেমনই সেই সরকার পরিচালনার ক্ষেত্রে বিরোধী পক্ষেরও একটা ভূমিকা থাকে। সরকারকে সৎ পরামর্শ দেওয়া, সৎ উপদেশ দেওয়া তাদেরও কর্তব্য। তাদের সেই সমস্ত পরামর্শ এবং উপদেশ নিয়েই সরকার পরিচালিত হয়। সুতরাং ওরা নিজেদের কেন ছোট করছেন? নিজেদের মর্যাদা কেন লঘু করছেন? এটা আমি বুঝতে পারছি না। আজকের দিনে সংসদীয় গণতন্ত্রে বিরোধীদের সম্মান অত্যন্ত উঁচুতে। তাদের মূল্যবান উপদেশ, তাদের ভাবনা চিন্তা দেশের কল্যাণে, দেশের মানুষের স্বার্থে নিয়োজিত হবে, এটাই দেশের সৎ নাগরিকরা আশা করেন। কিন্তু তারা যদি জমিদার, জোতদার, ভূস্বামিদের স্বার্থের কথা চিন্তা করে, দেশের অগ্রগতির কথা চিন্তা না করেন তাহলে সেটা দেশের মানুষের পক্ষে খুবই দুর্ভাগ্যের। বিরোধীরা যদি জোতদার, জমিদারদের দেশের মানুষকে শোষণ করবার সুযোগ করে দিতে চান তাহলে নিশ্চয়ই দেশের মানুষও তাদের সম্বন্ধে অন্যভাবে ভাবনা চিন্তা করবে। যদি মানুষ দেখে বিরোধী দলের সদস্যরা দেশের স্বার্থে ঠিকমত কথা বলছেন না, দেশের স্বার্থের কথা, দেশের কল্যাণের কথা বলছেন না, তাহলে নিশ্চয়ই তারা তার বিচার করবে। কাজেই এখানে যাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে বা নিয়োগ করা হবে তারা অবশ্যই অভিজ্ঞতা-সম্পন্ন মানুষ হবেন। নিশ্চয়ই অভিজ্ঞতা-সম্পন্ন বিচারককেই চিফ জাস্টিস নিয়োগ করবেন। অতএব আমি বিরোধীদের অনুরোধ করব, আগে ট্রাইব্যুনাল হতে দিন, ট্রাইব্যুনাল চালু হোক, এতে বাধা দেবেন না। আজকে হাইকোর্টে মামলার পাহাড় জমে গেছে, দিনের পর দিন মানুষ হাইকোর্টে এসে কাঁদতে কাঁদতে ফিরে যাচ্ছে। তাদের হতাশা ক্রোধে পরিণত হচ্ছে, তারা

বলতে শুরু করেছে, ইন্‌জাংসনের পাহাড় যদি না ভাঙা হয় তাহলে আমরা লাঙ্গল মেরে তা ভেঙে জমি চাষ করব। কাজেই আইন যদি অগ্রগতির পথে বাধা হয়ে দাড়ায় তাহলে মানুষ আইন ভাঙবে। আমি আর একবার বিরোধীদের অনুরোধ করছি, দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য আপনারা এই বিলের বিরোধিতা করবেন না। যাতে এই বিলটি আইনে পরিণত হয় তারজন্য আমি ওদের সাহায্য, সহযোগিতা কামনা করছি। এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমি ও ভূমি-রাজস্ব মন্ত্রী মহোদয় "দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস ট্রাইবুনাল বিল, ১৯৯০," সিলেক্ট কমিটিতে আলোচনা করে এখানে উত্থাপন করেছেন। আমি বিলটির সমালোচনা করছি এবং বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন, ল্যান্ড রিফর্মের যা কিছু সংস্কার হয়েছে সবই কংগ্রেস আমলে হয়েছে। আপনি জানেন, বিমল সিংহ ছিলেন মহারাজা। তিনি অকাতরে জমি দান করে বলেছিলেন জমিদারি প্রথা উচ্ছেদ হোক, ১৯৫৫ সালে। সেই সময়ে জমি পরিবারভিত্তিক, ব্যক্তিভিত্তিক ছিল। ইন্দিরা গান্ধীর সময়ে সিদ্ধার্থ রায় তখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী। সেই সময়ে ভূমি সংস্কারের জন্য ৯টি আইন পাশ করা হয়েছিল। প্রথমতঃ, জমিদারি প্রথা উচ্ছেদ হল। তখন ৭৫ বিঘা করে জমি রাখতে পারতো। সেটার পরিবর্তন করে করা হল এক-একটি ফ্যামিলি পাবে সাড়ে ৫১ বিঘা জমি। এইরকম ঐতিহাসিক আইন মাননীয় মন্ত্রী মহাশয় কোনওদিন শুনেছেন? আপনার আমলে এইরকম আইন কোনওদিন পাশ হয়েছে? সিদ্ধার্থ রায়ের আমলে গুরুপদ খাঁ তখন ভূমি রাজস্ব মন্ত্রী ছিলেন। দ্বিতীয় আইন হল, জমি চাষের পর মালিক পাবে ২৫ পারসেন্ট আর বর্গা চাষি পাবে ৭৫ পারসেন্ট। তৃতীয় আইন পাশ হয় যুক্তফ্রন্ট সরকার যখন তৈরি হল তখন ১০ টাকা করে জমি বিলি করেছিলেন কংগ্রেস আমলে ভেসটেড ল্যান্ড ভূমিহীনদের মধ্যে চিরস্থায়ি বন্দোবস্ত দেওয়া হয়েছে। ১ বিঘা, ২ বিঘা করে জমি দেবার আইন পাশ হয়। সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে ৯ লক্ষ একর খাস জমি গরিবদের মধ্যে বিতরণ করা হয়েছিল। ক্ষেতমজুরদের জন্য কৃষি মজুরি নির্দ্ধারণের জন্য প্রত্যেক বি.ডি.ও অফিসে ওয়েজ ইন্সপেক্টর প্রবর্তন করা হয়েছিল। ষষ্ঠ আইন হয়, বর্গাদার উচ্ছেদ বন্ধ করা এবং সপ্তম আইন পাশ হয় ভাগচাষি উচ্ছেদ বন্ধ করা। অষ্টম আইন পাশ হয়, জমিতে বর্গা ব্যবস্থাপনা করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার ১৪ বছর কোনও কিছু না করতে পেরে, ১ ছটাক জমি গরিব মানুষের মধ্যে বিলিবন্টন না করতে পেরে কেবল পাইপগান, বন্দুকবাজি এবং হামলাবাজি করে আজকে হঠাৎ আনছেন ট্রাইব্যুনাল। এই ট্রাইব্যুনাল দিয়ে কি হবে? ওনারা বলছেন, গভর্নর প্রধান বিচারপতির সঙ্গে আলোচনা করে একজন জুডিশিয়াল ম্যান অথবা ১০ বছরের ওকালতির অভিজ্ঞতা আছে এমন একজন ব্যক্তিকে চেয়ারম্যান করবেন আর ২ জন থাকবেন মার্কসবাদি পার্টির কমরেড যারা মাননীয় মন্ত্রী মহাশয়ের পিছনে বসে ওনাকে উপদেশ দিচ্ছেন, ঐ ডেপুটি সেক্রেটারি বা জয়েন্ট সেক্রেটারির একজন আর ১ জন হবেন পার্টির কমরেড। এরা পলিটিক্যালি মোটিভেটেড হবে। নন-জুডিশিয়াল পারসন্স ট্রাইব্যুনালে কেন থাকবে? এরা দলবাজি করে ঝগড়া বাধাবেন। রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য নির্বাচনের প্রাককালে এইরকম একটা ট্রাইব্যুনাল বিল এনেছেন।

*এরপর জনগণের কাছে গিয়ে* বলবেন, হাইকোর্টে তোমাদের আর যেতে হবে না, আমরা ২ লক্ষ মামলা ট্রাইব্যুনাল নিয়ে আসছি, গরিব জনগণরা উপকৃত হবেন। বিগত ১৪ বছর ধরে কোনও ভূমি সংস্কার আইন পাশ হয়েছে? আপনারা জনগণকে ব্লাফ দিয়েছেন। ১৪ বছর ধরে ১৪ বিঘা জমিও বিলি করতে পেরেছেন কি? আপনারা ওয়ার্থলেস। পশ্চিমবাংলার গরিব চাষি, পশ্চিমবাংলার মেহনতি মানুষের জন্য কোনও আইন পাশ হয়নি, আমি চ্যালেঞ্জ নিয়ে বলছি, কংগ্রেস আমলে ৯টি আইন পাশ হয়েছে। এরপর উনি এখানে কতকগুলি ভাল ভাল বক্তব্য রেখেছেন, কলিকাতায় হবে স্পেশ্যাল ট্রাইব্যুনাল আর ডিস্ট্রিক্ট এবং সাব-ডিভিশনে হবে রিজিওন্যাল ট্রাইব্যুনাল। এখানে থাকবেন ১ জন করে বিচারক আর বাকি ২ জন থাকবেন রাজ্য সরকারের ২ জন মনোনীত থাকবেন এতেই আমার তীব্র আপত্তি। উনি এখানে বলেছেন, মামলার বিচারের জন্য স্পেশ্যাল ট্রাইব্যুনালে যেতে পারবেন যদি রিজিওন্যাল ট্রাইব্যুনালের বিচারে কেউ অসন্তুষ্ট হন, তাহলে সুপ্রিম কোর্টে যাওয়া যাবে। যারা গরিব মানুষ সি.পি.এমের অত্যাচারে জর্জরিত হয়েছে, ৫ বিঘা জমি থেকে যাদের উচ্ছেদ করা হয়েছে তারা যাবে সুপ্রিম কোর্টে? এই যে ২ লক্ষ কেস হাইকোর্টে জমা আছে তারমধ্যে মোরদ্যান ৬০ পারসেন্ট মানুষ গরিব মানুষ এবং এরাই হাইকোর্টে কেস করেছে সুবিচারের আশায়। এখন এই সমস্ত মানুষরা ট্রাইব্যুনালে হেরে গিয়ে দিল্লির সুপ্রিমকোর্টে যেতে পারবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতো দেখছি মহম্মদ বিন তুঘলকের রাজত্ব। গরিব মানুষ ট্রাইব্যুনালে হেরে গিয়ে দিল্লির সুপ্রিম কোর্টে যাবে এটা তাজ্জব ব্যাপার, তুঘলকি ব্যাপার। একটা তাজ্জব ব্যাপার। এইরকম একটা তুঘলকি রাজত্বে কিছুই হতে পারে না। এরা জমির কিছুই বোঝে না, এরা অপদার্থ, সি.পি.এমের দালালি করে। আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি, যে কোনও লোকের সঙ্গে জমির আইন নিয়ে বসতে রাজি আছি। কোনও প্রতিনিধিই ঠিকমতো বোঝে না, গরিবের স্বার্থে কেউ কাজ করতে চায় না। এরাই পরোক্ষভাবে আজকে জোতদার, ভূস্বামী জমির মালিকদের স্বার্থ রক্ষা করছে। সমস্ত বামফ্রন্টের সদস্যরা এদের সমর্থন করছেন। তাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে অনুরোধ করতে চাই যে, আজকে ভূমি সংস্কারের জন্য এই অ্যাপিলটা মাননীয় অপূর্ব বাবু যেকথা বলেছেন অন্ততঃ হাইকোর্টের সিঙ্গল বেঞ্চে হেরে গেলে ২ জন বিচারপতি ডবল বেঞ্চে আছেন, সেখানে ডিভিসন বেঞ্চ আছে সেই ডিভিসন বেঞ্চে অন্তত যাতে অ্যাপিল করা যায় তার একটা ব্যবস্থা থাক। একেবারে সটান কলকাতা থেকে দিল্লি, কটা গরিব মানুষ আজকে কলকাতা থেকে দিল্লি যেতে পারবে? তাই এর উদ্দেশ্য সম্পূর্ণ রূপে ব্যর্থ হবে। আর যে সমস্ত পেন্ডিং কেস আধা, আংশিক কেস সেগুলি যাতে না আসে সেজন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে যে উদ্দেশ্যে এই ট্রাইবুনাল আনা হয়েছে সেই উদ্দেশ্য কিন্তু বাস্তবে রূপায়িত হবে না। পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের ইতিহাসে নূতন করে আর একটা কলঙ্কজনক অধ্যায় তারসঙ্গে সন্নিবেশিত হবে। কারণ, আমরা দেখতে পাব এই ট্রাইবুনালের নিয়ম অনুযায়ী হাই কোর্টের একজন বিচারপতি উনি বলেছেন গভর্নর চিফ জাসটিসের সঙ্গে পরামর্শ করে অ্যাপয়েন্টমেন্ট দেবেন। আমাদের পূর্ববর্তী বক্তা মাননীয় অপূর্ববাবু বলেছেন তা নয়, চিফ জাসটিস,গভর্নর আলোচনা করে একজন জুডিসিয়াল ম্যানকে পাঠাবেন। আমি মন্ত্রী মহাশয়কে সেই বিষয়টি বিবেচনা করার জন্য অনুরোধ করছি। আর যে দুজন নন-জুডিসিয়াল ম্যান আসবে, এটা আপনি স্টপ করে দিন, দরকার হলে আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ ডিপার্টমেন্টের

লোক থাকুক। আপনারা কোর্ট থেকে একজন আনুন, আর হাইকোর্টের ডিভিসন বেঞ্চের দুজন, আমি সেই জায়গায় ৩ জন দিচ্ছি। এই অশ্লেষযা, মঘা আর বাতিপ্রাস-এই ৩ জন অশুভ নক্ষত্রের এ্যহস্পর্শে পশ্চিমবঙ্গের সমস্ত কৃষককূল সবদিক থেকে উৎপাদিত হবে। তাই সব দিক থেকে কলঙ্কজনক ট্রাইবুনাল এনে পশ্চিমবঙ্গকে শেষ করে দেবেন না। সিদ্ধার্থ রায়ের সময়ে কংগ্রেস আমলে ৯টা ভূমি সংস্কার নীতি করেছিলেন, আর আজকে মাননীয় জ্যোতিবসু মহাশয় এই ১৪ বছরে আনতে পারলেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সাধারণ ঘরের ছেলে একটা ভূমি সংস্কার নীতি এনে ৯ লক্ষ বর্গা জমি গরিবের মধ্যে বিলি করার ব্যবস্থা আপনি করতে পারলেন না। ৭৫-২৫ ভাগ করে দেবার কথা যেটা বলা হয় আজ পর্যন্ত সেই ৭৫ ভাগ দেবার কোনও ব্যবস্থা করতে পারলেন না। বর্গা চাষি উচ্ছেদ বন্ধ করা হল, আজও পর্যন্ত তাকে বাস্তবে রূপায়িত করতে পারলেন না। আজ পর্যন্ত সেই কৃষি, মজুর আইনের ব্যবস্থা এবং কৃষি মজুর যাতে ঠিকমতো তার মজুরি পায় সেই ব্যবস্থা করতে পারলেন না। আর আজকে ট্রাইব্যুনাল দিয়ে ঠিক ইলেকসনের পূর্বে মাঠে ময়দানে গিয়ে বলবেন যে আমরা ভূমি সংস্কারের ট্রাইব্যুনাল এনেছি, হাইকোর্ট থেকে মামলা ছিনিয়ে এনেছি, আপনাদের পথে ঘাটে বিলিয়ে দেব। আমাদের কমরেডরা দুজন করে থাকবে। হাইকোর্টের বিচারপতি থাকবে, ও একা কি করবে, ওনারা যা বলবে আমাদের সি.পি.এমের কিছু ব্রিফলেস উকিল আছে, যারা মামলা পাচ্ছে না, তাদের একটা সুবিধা হল, তারা কিছু পয়সা কামাতে পারবে এবং আপনাদের দিয়ে যাব বলাবে, সব করবে, কংগ্রেসের লোকেদের সব ভেস্টেড করে দিতে হবে। আর সমস্ত বামফ্রন্টের স্বার্থ রক্ষিত হবে। তাই রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ·পলিটিক্যালি মোটিভেটেড যে বিল জনগণের স্বার্থের পরিপন্থী যে বিল পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের ইতিহাসে একটা কলঙ্ক সৃষ্টি করবে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে আমি অনুরোধ করছি যে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজের পথ জাহির না করে, আপনি যেমন সাধারণ একজন মাটির মানুষ সেই মনোভাব নিয়ে গরিবের স্বার্থে এমন একটি বিল আনুন যে বিলকে প্রকৃত পক্ষে সমর্থন করা যায়, এবং রাজনৈতিক অনুপ্রবেশের হাত থেকে পশ্চিমবঙ্গের কৃষককুলকে রক্ষা করা যায়। কারণ এই ট্রাইব্যুনালে ভূমিহীন চাষির স্বার্থ রক্ষিত হবে না। আবার মামলায় জড়িয়ে যাবে। গরিব মানুষ সুপ্রিম কোর্টে ছুটতে পারবে না। সেজন্য আমি এই বিলের পূর্ণ বিরোধিতা করে, যাতে আপনার সৎ মতি হয়, এবং এগিয়ে আসতে পারেন তার আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস ট্রাইব্যুনাল বিল, ১৯৯০ যা সভায় এনেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে দুই-একটি কথা বলতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা গোবিন্দবাবু যে কথা বলছিলেন যে, এই বিলটা আনা হয়েছে পলিটিকাল মোটিভেটেড হয়ে, সেক্ষেত্রে তিনি যদি একটু ভেবে দেখতেন তো বুঝতে পারতেন যে এটা আজ এলেও বিলটা আসার কথা ছিল ১৯৯০ সালে। কিন্তু বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠানো হয় এবং সেটা আলোচনা হবার পর আজকে বিলটা এনেছে। কাজেই এই যে নির্বাচন এটা পলিটিক্যালি মোটিভেটেড হয়ে হয়নি, প্রয়োজনের

**স্বার্থেই আনা হয়েছে। কাজেই ভূমি রাজস্ব মন্ত্রী এবং বামফ্রন্ট সরকার পলিটিক্যালি মোটিভেটেড** হয়ে বিলটা এনেছেন বলে যা বলা হয়েছে সেটা ঠিক নয়।

দ্বিতীয় কথা, অপূর্ববাবু একজন অভিজ্ঞ আইনজ্ঞ, একজন পন্ডিত মানুষ এবং রাজনীতিবিদ। উনি যদি একজন আইনজ্ঞের বিচারে এই বিলটাকে দেখতেন, আলোচনা করতেন, তাহলে এই বিলের বিরোধিতা উনি করতেন না। লইয়ার এবং রাজনীতিবিদ এই দুই এর মধ্যে তিনি বিলটাকে রাজনীতিবিদের দৃষ্টিভঙ্গীতে দেখেছেন, আইনজ্ঞের দৃষ্টিভঙ্গীতে দেখেননি। উনি সিলেক্ট কমিটির একজন মেম্বার এবং সিলেক্ট কমিটিতে বিলটা নিয়ে আলোচনাও হয়েছে। সিলেক্ট কমিটিতে আলোচনার পর সেই সিলেক্ট কমিটির একজন মেম্বারের এই বিল নিয়ে অ্যাসেম্বলির মধ্যে দীর্ঘ আলোচনার অবকাশ নেই। যারা সিলেক্ট কমিটির মেম্বার নন তারাই কেবল এই নিয়ে দীর্ঘ আলোচনার সুযোগ পেতে পারেন। (**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ দেখবেন, সেখানে আমার নোট অফ ডিসেন্ট রয়েছে এবং এখানে যা বলেছি সেটা উইথ পারমিশন অফ মিঃ স্পিকার..**)। এই আইনের ক্লজ-৪ একটি বিতর্কিত ক্লজ যেখানে টেকনিক্যাল মেম্বার অ্যাপয়েন্টমেন্টের কথা বলা হয়েছে। বলা হয়েছে, গভর্নর টেকনিক্যাল মেম্বার অ্যাপয়েন্ট করবেন, কিন্তু স্পেশাল ট্রাইব্যুনালের চেয়ারম্যান হবেন একজন সিটিং জাজ। সেক্ষেত্রে কোনও বিলের কোনও কমিটিতে যদি গভর্নমেন্টের পক্ষের কোনও লোককে রাখা হয় সেখানে আপত্তিটা কোথায়? যদি কোনও অর্ডিনারি মানুষকে কমিটির মেম্বার করতেন তাহলে নিশ্চয়ই আপত্তি থাকতো, কিন্তু ঐ মানুষটি হবেন ডেপুটি সেক্রেটারি র‍্যাঙ্কের যার মিনিমাম ১০ বছরের অভিজ্ঞতা আছে এবং মিনিমাম যিনি তিন বছর ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সঙ্গে যুক্ত আছেন। কাজেই হি ইজ প্রফিসিয়েন্ট অ্যান্ড প্রপারলি কোয়ালিফাইড পারসন। কাজেই ডেপুটি সেক্রেটারি র‍্যাঙ্কের যে লোককে দেওয়া হচ্ছে তিনি বাজে লোক হবেন একথা বলতে পারছি না। সব কমিটিকেই গভর্নর অ্যাপয়েন্টমেন্ট দেবেন এবং চেয়ারম্যান হবেন একজন হাইকোর্টের জাজ এখানে আপত্তি কোথায় আছে?

তারপর ১০ নম্বর ক্লজ-এটা ডিবেটেবল ক্লজ নয়। সেখানে বলা হয়েছে, টেকনিক্যাল মেম্বার এবং অপর মেম্বারের মধ্যে যদি ডিভিশন হয়, যদি ডিফারেন্স অফ ওপিনিয়ন হয় তাহলে সেই কেসটা স্পেশাল ল্যান্ড রিফর্ম ট্রাইব্যুনালে পাঠাতে হবে। যদি সেটা ইউনেনিমাস হয় তাহলে পাঠাবার প্রয়োজন নেই, কিন্তু যদি মেম্বার এবং টেকনিক্যাল মেম্বারের মধ্যে মতানৈক্য হয় তাহলে কেসটা স্পেশাল ল্যান্ড রিফর্ম ট্রাইব্যুনালে রেফার করতে হবে। কাজেই ১০নং ক্লজ ঠিক আছে বলে মনে হয়। ১৪ নং ক্লজ সম্বন্ধে "No appeal, revision or petition against any decision of a Regional Land Reforms Tribunal shall lie before any other Tribunal or before any court except the Supreme Court. এখানে একটা প্রশ্ন হতে পারে যে একদম সুপ্রিম কোর্টে অ্যাপিল করার অধিকার দেওয়া হয়েছে। যদি হাইকোর্টে অ্যাপিল করার অধিকার থাকতো, এতো দিন তো ছিল আমরা কি লক্ষ্য করেছি, আমরা দেখেছি সাধারণ মানুষ হাইকোর্টে আসতে পারতো না। বছরের পর বছর কেস হাইকোর্টে পড়ে আছে। যাতে আর হাইকোর্টে যেতে না হয়, যাতে সাধারণ মানুষ বিচার অতি সুলভে পান তারজন্যই এই ট্রাইব্যুনাল। অ্যাপিলের অধিকার থাকলেই কেস হাইকোর্টে যাবে। কাজেই যাদের জন্য আইন তা না থেকে অর্থবান মানুষের জন্য আইন হয়ে

যাবে। কাজেই একটা জিনিস ভাল করে দেখতে হবে যে ট্রাইবুনালে যে বিচার হবে সেটা যেন ন্যায়সঙ্গত হয়। তা না হলে আমার মনে হয় আমরা যে ভয় করছি সেই ভয়ের আশঙ্কা রয়ে যাবে। ট্রাইব্যুনালে যদি বিচার ঠিকমত না হয় তাহলে সাধারণ মানুষ, নিম্নমধ্যবিত্ত মানুষ এবং মধ্যবিত্ত মানুষের পক্ষে সুপ্রিম কোর্টে যাওয়া সম্ভব হবে না, তারা আইন ঠিকভাবে পাবে না। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা জিজ্ঞাস করতে চাই, আশাকরি তিনি তার জবাব দেবেন। যে কেসগুলি ট্রাইব্যুনালে আসবে অর্থাৎ যে কেস আগে আরম্ভ হয়ে গিয়েছে সেই কেসগুলি কোন স্টেজে ট্রাইব্যুনাল টেকআপ করবে? গোড়া থেকে করবে না যে পর্যন্ত হয়েছে সেই অবস্থায় ট্রাইব্যুনাল কেস টেকআপ করবে? এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবে বলবেন। দ্বিতীয় ব্যাপার হচ্ছে এই যে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে সারভেয়ার এবং অ্যাসেসার, এই অ্যাপয়েন্টমেন্টগুলি কারা পাবে সেই কথা এখানে এই বিলে বলা হয়নি। যদিও এখানে বলা হচ্ছে সারভেয়ার এবং অ্যাসেসার যে ভাবে দেওয়া হবে তাতে কোয়ালিফিকেশান পরে প্রেসক্রাইভ করা হবে। আমার মনেহয় এই বিলের সঙ্গে তাদের কোয়ালিফিকেশান গুলি দেওয়া উচিত ছিল। তাহলে আমরা খুব বিতর্কের মধ্যে যেতে পারতাম না। এক জায়গায় বলা হয়েছে ইজ এবং হ্যাজ বিন যেসব জাজ প্রাকটিস করছেন তারা থাকবেন এবং হ্যাজ বিন অর্থাৎ যারা রিটেয়ার করেছেন তারা থাকবেন, এই দুটি প্রশ্নের উত্তর দিলে খুশি হবো। একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং বহু দিনের আকাঙ্খিত এই বিল। এই বিল আজকে আমাদের ভুমিরাজস্ব মন্ত্রী মহাশয় এখানে এনেছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি এবং মুভ করে সবগুলো নিয়ে আলোচনা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যদি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস ট্রাইব্যুনাল বিল, ১৯৯১ উপস্থিত করেছেন এটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং সিলেক্ট কমিটিতে আলোচনা করার পর এখানে উপস্থিত করেছেন। আমি মন্ত্রী মহাশয়ের মূল বিলের যে অবজেক্ট অ্যান্ড রিজিনস দিয়েছে তাঁ আমি নীতিগত ভাবে একমত। ভূমিসংস্কার সংক্রান্ত যে আইন রচিত হয়েছে সেই আইনকে বাধা দেবার জন্য আদালতে বহু মামলা ঝুলে আছে। মন্ত্রী মহাশয় বলেছেন ১৫ থেকে ২০ বছর ধরে কোন কোন মামলা নিষ্পত্তি হয়নি, পড়ে আছে। এবং সেখানে তিনি হিসাব করে দেখিয়েছেন মোটামুটি ৭০-৭৫ হাজার মামলা জমি সংক্রান্ত ব্যাপারে আটক পড়ে আছে। এই কেসগুলোর মধ্যে তিনি দেখিয়েছেন যে এক লক্ষ আশি হাজার একর জমি এই কেসগুলোর সঙ্গে যুক্ত থাকার ফলে ভূমি সংস্কার সংক্রান্ত যে আইন, সেই আইন অনুযায়ী সরকারি ন্যস্ত জমি কোর্টের এক্তিয়ারে থাকার ফলে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলিবন্টন করা সম্ভব হচ্ছে না। যেজন্য হাইকোর্ট থেকে যাতে মামলাগুলোকে বার করে আনা যায় তারজন্য এই ট্রাইবুনাল তিনি রচনা করেছেন। এটা ঠিক যে মামলাগুলোর দ্রুত নিষ্পত্তি হওয়া দরকার। কিন্তু এগুলো দ্রুত নিষ্পত্তি না হওয়ার কারণ কি? এই ট্রাইব্যুনাল করলেই কি এই সমস্যার সমাধান হয়ে যাবে? আমার প্রশ্ন হচ্ছে এই জায়গায়। কেননা, আমরা দেখছি, হাইকোর্টে মামলাগুলো

দীর্ঘদিন ধরে ঝুলে থাকার কারণ হচ্ছে প্রশাসনিক কাজ আমলারা যা করেন মামলার তদ্বির করা, রেকর্ড গভর্নমেন্টের যিনি উকিল তার কাছে উপস্থিত করেন না। যারফলে বছরের পর বছর ঐ সমস্ত মামলা পড়ে থাকে। তাছাড়া রেকর্ডে নানারকম ভুলত্রুটি লক্ষ্য করা যায়। জে.এল.আর.ও. এবং বি.এল.আর.ও.র মধ্যে টানাপোড়েন চলছে দেখা যাচ্ছে। এক বিঘা জমির রেকর্ড অব রাইটস সংশোধন করাতে গেলে এবং তার ফাইনাল পাবলিকেশানে দীর্ঘসূত্রতা আমরা দেখতে পাই। আমলারা জমিগুলোর সঠিক রেকর্ড সরকারি অ্যাডভোকেটের কাছে দেন না। এছাড়া আদালতে বিচারকের অভাবও রয়েছে, যার ফলে এই মামলাগুলো বছরের পর বছর ধরে পড়ে আছে। তাই আদালত যদি বাড়ানো হতো, আমলারা যদি সমস্ত নথিপত্র উকিলদের কাছে দিতেন, মামলাগুলোর সময়মতো তদ্বির করতেন তাহলে এতো মামলা দীর্ঘদিন ধরে আদালতে পড়ে থাকত না। মন্ত্রী মহাশয় যে উদ্দেশ্যে এই বিল এনেছেন, আমি তার উদ্দেশ্যের সঙ্গে একমত। কিন্তু তিনি যেভাবে আইন রচনা করেছেন আমি তারমধ্যে কয়েকটি সংশোধনী দিয়েছি যেমন ক্লজ ৪(২) মাননীয় মন্ত্রী এখানে দেখিয়েছেন যে 'A Regional Land Reforms Tribunal shall (ordinarily) consist of at least one Member and one Technical Member and the number of Technical Members shall ordinarily be equal to the number of Members of the Tribunal.' এখানে ট্রাইব্যুনালে তিনি যে টেকনিক্যাল মেম্বারের কথা বলেছেন, এই টেকনিক্যাল মেম্বার যদি নিয়োজিত হয় তিনি তার ভাষণে বললেন হাইকোর্টের বিকল্প আদালত ঠিক হাইকোর্টের মত প্রতিটি জেলায় তিনি ছড়িয়ে দিচ্ছেন। এটা যদি হয় তাহলে সেখানে যারা বিচারক বা আইনজ্ঞ, তাদের সেখানে নিয়োগ করতে পারেন। তাহলে সেখানে টেকনিক্যাল মেম্বারের নিয়োগের প্রশ্ন কেন? টেকনিক্যাল মেম্বার সরকার মনোনীত করছেন সরকারি মনোনীত ব্যক্তিকে সেখানে নিয়োগ করছেন। এরফল দাড়াবে এইরকম যে, এটা শাসক দলের বা তারা যেভাবে চাইছেন সেটাই হবে। এরফলে বিচারের ক্ষেত্রে জুরিসপ্রুডেন্স, যে এথিক্স এবং নর্মস যেটা আছে তা লঙ্ঘিত হবে। এইভাবে যদি টেকনিক্যাল মেম্বারকে নিয়োগ করা হয় তাহলে ন্যায় বিচার পাওয়া যাবে না। সেজন্য টেকনিক্যাল মেম্বার বলে যেটা আছে, সেখানে আমি বলেছি যে টেকনিক্যাল মেম্বার 'বি ওমিটেড'। এটা সংশোধনের জন্য আমি দিয়েছি। এখানে ৪(৪) ক্লজে আমি বলেছি দি ওয়ার্ডস - in consultation with be substituted with the words - 'with the approval এখানে আপনি টেকনিক্যাল মেম্বার নিয়োগ করবার ক্ষেত্রে বলেছেন যে চিফ জাস্টিসের সঙ্গে আপনি কনসাল্ট করবেন। চিফ জাস্টিসের মতামত নেওয়া বা না নেওয়া পরিপূর্ণভাবে সরকারের উপরে নির্ভর করছে। সরকার সেটা গ্রহণ করতে পারেন বা নাও পারেন। বিচার সংক্রান্ত ব্যাপারে যে ব্যক্তিকে আপনি নিয়োগ করছেন, তিনি যথার্থ ভাবে আইনজ্ঞ কিনা, ঠিকভাবে বিচার করতে পারবেন কিনা এই সমস্ত দিক নিরিখে চিফ জাস্টিস যদি আপত্তি করেন, সেইক্ষেত্রে চিফ জাস্টিসের মতামত আপনি গ্রহণ করতে পারবেন বা নাও গ্রহণ করতে পারেন। সেইজন্য আমি বলছি এই কনসাল্টেশানের পরিবর্তে উইথ দি অ্যাপ্রুভাল এইখানটা থেকে চিফ জাস্টিস-এর অনুমতি চেয়ে যদি সেটা করতে চাইতেন তাহলে সেটায় ন্যায় বিচার হতো এবং যথার্থ ব্যক্তিকে ট্রাইব্যুনালে নিয়োগ করতে পারতেন। ক্লজ ৮ প্রভিশান বি অমিটেড যে টেকনিক্যাল মেম্বারকে রিমুভ করার ক্ষেত্রে তার মিস-বিহেভিয়ার বা তার অন্য কোনও কার্যকারিতা সম্পর্কে যদি

কোনও অভিযোগ আসে তাহলে তদন্ত করার কথা বলেছেন এবং সেই রুলও গভর্নমেন্ট ঠিক করে দেবেন। এর দ্বারা আপনাদের নিয়োগ করা ব্যক্তি যিনি টেকনিক্যাল মেম্বার তার বিরুদ্ধে যদি অভিযোগ আসে তাকে তুষ্ট করার জন্য ধামাচাপা দেবার নামে আপনি রুল ফ্রেম আপ এমনভাবে করে দেবেন তাতে তদন্ত করে যদি অভিযোগ আসে সেটাকে আপনি আড়াল করে দেবেন। সেইজন্য আমি এটা সংশোধন করার জন্য দিচ্ছি। ক্লজ ৮য়ে এখানে সুপ্রিম কোর্টে অ্যাপিলের জায়গায় বলেছেন যে ট্রাইব্যুনাল, রিজিওনাল ট্রাইব্যুনালে যে মামলাগুলির শুনানি হবে সেই শুনানির ফলে যে সিদ্ধান্তগুলি হল সেগুলি স্বাভাবিক ভাবেই যে কোনও লোক 'এগ্রিভেড পার্সন' হতে পারে। এখানে আপনি বলেছেন বেশির ভাগ জমির ক্ষেত্রে বর্গাদারের ক্ষেত্রে বা অপারেশান বর্গায় যুক্ত বর্গাদাররা তারা হাইকোর্টে গিয়েছে ভেস্টেড জমির ক্ষেত্রে তাদের বিভিন্ন কিছু বদল করে দেওয়া হচ্ছে; এইরকম সংখ্যা অনেক আছে হাইকোর্টের ট্রাইব্যুনালে। এই ট্রাইব্যুনালের ব্যাপারে যারা এগ্রিভেড হয়ে পড়ছে তাদের অ্যাপিলের জায়গাটা আপনি সুপ্রিম কোর্টে নিয়ে যাচ্ছেন। কিন্তু গ্রামের গরিব চাষি, ভাগচাষি, পাট্টা হোল্ডার যারা তাদের আপনি বঞ্চিত করেছেন, তাদের পক্ষে সুপ্রিম কোর্টে গিয়ে এই হিয়ারিং করা অসম্ভব। তাই আমি বলছি আপনি ট্রাইব্যুনাল করুন, ট্রাইব্যুনালে যারা এগ্রিভেড হবে তাদের ক্ষেত্রে হাইকোর্টের ডিভিশন বেঞ্চে অ্যাপিল করার জায়গাটা আপনি রাখুন। তারপরে সুপ্রিম কোর্টে যাবে। এই জায়গাটা যদি করেন তাহলে গরিব মানুষ যারা চাষি মারজিনাল কাস্টিভেটার বা বর্গাদার তারা সেই জায়গাটা পাবে এটা যদি সুপ্রিম কোর্টে আপনি ঠেলে দেন তাহলে তারা বঞ্চিত হবে বলে আমি মনেকরি। ক্লজ ১৪ এটাও সুপ্রিম কোর্টে না দিয়ে স্পেশাল ট্রাইব্যুনালে অ্যাপিলের ব্যাপারটা ডিভিশন বেঞ্চে অ্যাপিলের প্রভিশন করে রাখুন। অপর দিকে অ্যাডমিনিস্ট্রেটিভ পার্সন রিজিওন্যাল ট্রাইব্যুনালের ক্ষেত্রে টেকনিক্যাল মেম্বার ওমিট করার কথা বলেন অ্যাডমিনিস্ট্রেটিভ মেম্বার যে রাখবার দরকার নেই। এখানে থাকলে দেখা যাবে সরকারের ইচ্ছা অনুসারে লোক মনোনীত হবে। তাই এখানে অ্যাপ্রুভাল কথাটা কনসালটেশান না করে চিফ জাস্টিসের অ্যাপ্রুভাল যদি নেন তাহলে সেটা যথার্থ হবে বলে মনেকরি। অপর দিকে ক্লজ ২০তে পেন্ডিং যে সমস্ত মামলাগুলি ট্রাইব্যুনালে আছে, এক্ষেত্রে আপনি ট্রাইব্যুনালে না এনে নুতন করে যে ভূমিসংস্কার আসছে সেগুলি ট্রাইব্যুনালে রাখুন। বাকিগুলি হাইকোর্টে যাতে এক্সপিডিটাইট করা যায় তার ব্যবস্থা করবেন ২০ ক্লজ যাতে অমিটেড হয় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের সভায় মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস ট্রাইব্যুনাল বিল যা উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী দেওয়া হয়েছে তার বিরোধিতা করছি। আমরা সকলেই অবহিত, প্রকৃতপক্ষে আমাদের পশ্চিমবাংলায় ভূমিসংস্কারের নামে বা ভূমিসংস্কার করবার নাম করে অতীতে যে সমস্ত আইন কংগ্রেসিরা এই বিধানসভা পাশ করিয়েছিলেন। তারমধ্যে যে জিনিসগুলি ছিলো তা হচ্ছে এই, জমিদারি প্রথা উচ্ছেদ করবার কথা বলেছিলেন ওরা। কিন্তু জমিদারি প্রথা উচ্ছেদের পরিবর্তে ওরা জোতদার প্রথার ইনট্রোডিউস

করেছিলেন। আমরা সবাই জানি, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যখন সিদ্ধার্থ শঙ্কর রায় যিনি পশ্চিমবাংলায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছিলেন সেই সন্ত্রাসকারি মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঘোষণা করেছিলেন পশ্চিমবাংলাতে কোনও জমিহীন ভূমিহীন লোক থাকবে না। যারা তাদের অতীতের কাহিনী জানেন, মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন এবং মিডিয়াতে বেরিয়েছিল পশ্চিমবাংলায় কোনও ভূমিহীন লোক থাকবেন না। ১৯৭৯ সালের পর, বিগত ১৪ বছর ধরে এখানে লক্ষ লক্ষ লোক, ট্রাইবাল, সিডিউল্ড কাস্ট যারা পিছিয়ে পড়া মানুষ যাদের সামান্যতম জায়গা ছিল না, যারা আশ্রয়হীন ছিলেন তাদের এই ব্যবস্থার মধ্যে আনা হয়েছে। এটা আমরা জানি যে, পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে ভূমি সংস্কার আইন করে পঞ্চায়েতের মাধ্যমে ভূমিবন্টন করে কায়েমি স্বার্থের মানুষরা যার নেতৃত্বে আছেন কংগ্রেস তারা বিভিন্ন সময় নানা অছিলায় নানারকম প্লীতে তারা হাইকোর্টে যায় এবং সাধারণ মানুষকে আইনের প্যাঁচে ফেলে তাদেরকে হেনস্থা করে, সঙ্গত কারণেই এটা প্রত্যাশা ছিল এই আইন বিধানসভায় পাশ হোক যার ভিতর দিয়ে সাধারণ চাষি, যারা গরিব মানুষদের, কায়েমি স্বার্থের মানুষরা নানাভাবে যন্ত্রণা দিতো। এই আইন হবার ফলে তারা যন্ত্রণার হাত থেকে রক্ষা পাবে। সুতরাং এই ট্রাইব্যুনাল গঠন করে যে সমস্ত কেসগুলি আছে তাতে সাধারণ খেটে খাওয়া মানুষরা, গরিব মানুষ যারা এতোদিন বঞ্চিত ছিলেন তারা তাদের ন্যায্য পাওনা ফিরে পাবেন ভূমি সংক্রান্ত ব্যাপারে এবং এটা নিশ্চয় আশার আলো সঞ্চার করতে পারে পশ্চিমবাংলায়। সাধারণ মানুষের কথা আমরা জানি, মাসের পর মাস, দিনের পর দিন, বছরের পর বছর মামলা ঝুলিয়ে রাখা হয়। আমরা লক্ষ্য করেছি, সরকারপক্ষ থেকে ভূমিহীনদের যে সমস্ত জমি ১০(২)তে আছে সেই জমিগুলি বন্টন করা হয়েছে। সারপ্লাস ল্যান্ড জোতদাররা দীর্ঘদিন ধরে বেনামে তাদের বাবা, পুত্র, এমন কি দেখা গেছে আসন্ন পুত্রের নামেও বেনামে রেখে দিতেন। কুকুর, বিড়ালের নামেও রেখে দিতেন। এই জোতদাররা আমাদের পশ্চিমবাংলায় জমি চুরি করে রাখতেন। ৬৭ সালের পর বামপন্থী আন্দোলন তীব্রতর হয়, চাষি আন্দোলন হয়, হামলাকারিদের বিরুদ্ধে মানুষ মোকাবিলা করেন, ঠান্ডি ঘরে আইন প্রণয়ন করে, এবং সেই আইনের অনেক ফাঁক-ফোঁকর থেকে গেছে। ঠান্ডি ঘরের আইনের বিরুদ্ধে চাষিরা আন্দোলন করেছিলেন। মাননীয় স্পিকার মহাশয়, যে জিনিসটা আসছে, তা হচ্ছে এই ট্রাইব্যুনাল-এ যাতে দীর্ঘদিন ধরে হয়রান হতে না হয়, যারা ঐ দীর্ঘদিন ধরে আইনের প্যাঁচে ঐ আপনার মহকুমা কোর্ট, জেলাকোর্ট, হাইকোর্ট, টেনে নেওয়া হতো, বছরের পর বছর, মাসের পর মাস তাদের হয়রান করা হতো। আমি আশা করি এই ট্রাইব্যুনাল সাধারণ মানুষকে আজ নিশ্চয়তা দেবে আশার সঞ্চার করবে। সেইজন্য এই ট্রাইব্যুনালে যে জিনিসটা আসছে তা হচ্ছে এখানে জেলা ভিত্তিক ট্রাইব্যুনালে যে কাজকর্মগুলি আছে, সেখানে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, যে এই ট্রাইব্যুনাল যেন লেবার ট্রাইব্যুনালের মতো না হয়। লেবার ট্রাইব্যুনালের পুনরাবৃত্তি যেন ল্যান্ড ট্রাইব্যুনালে না ঘটে। সেখানে দেখা যায়, দিনের পর দিন, মাসের পর মাস ট্রাইব্যুনালের জাজরা উপস্থিত হননা, থাকেননা। সঙ্গত কারণে সেই ক্ষেত্রে ট্রাইব্যুনাল গঠন করার পরিকল্পনা বা প্রস্তাব জনসাধারণ সমর্থন করবে এবং যারা সিডিউল্ড কাস্ট যারা ব্রাত্য, যারা ভূমিহীন তাদের নিশ্চয়তা দিক, তাদের অধিকার সংরক্ষণের জন্য। আমি এই কথা বলে এই প্রস্তাবকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকি ঃ** স্পিকার স্যার, মাননীয় ভূমিসংস্কার মন্ত্রী মহাশয় যে ল্যান্ড রিফর্মস ট্রাইব্যুনাল বিলটা উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করি। এই বিল উত্থাপন করতে গিয়ে তিনি যে বক্তব্য এখানে উত্থাপিত করেছেন তাতে পশ্চিমবঙ্গে ভূমিহীন কৃষক, ক্ষেতমজুরদের কথা, তাদের আশা-আকাঙ্খার কথা তুলে ধরার চেষ্টা করেছেন; এই বিলটা আরও অনেক আগে আসা উচিত ছিল বলে আমি মনেকরি। কারণ আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে দীর্ঘদিন ধরে এই জোতদার-জমিদার আইনের সুযোগ নিয়ে বছরের পর বছর কোর্ট-কাছারি করে যাচ্ছে এবং তারফলে প্রগতিশীল ভূমিসংস্কারের যে উদ্দেশ্য, ক্ষেত-মজুরদের জমির যে চাহিদা সেগুলো তারা ব্যাহত করছে এবং তাদের বিরুদ্ধেই আজকে এই বিল। বিরোধী দলের মাননীয় সদস্য গোবিন্দবাবু একজন কুখ্যাত ব্যক্তির নাম এখানে করলেন। সেই কুখ্যাত ব্যক্তি, নামেই একটা প্রগতিশীল আইন তৈরি করেছিলেন, কিন্তু তার সময় আমরা দেখেছি যেখানে গ্রামের মানুষ জমিদার-জোতদারদের বিরুদ্ধে লড়ছে তাকে তখনই পুলিশ অ্যারেষ্ট করেছে, মিসায় গ্রেপ্তার করেছে এবং অহেতুক তাদের উপর অত্যাচার করেছে। শুধু তাই নয় সরকার থেকে যেসব জমি গরিবদের মধ্যে বন্টন করা হয়েছিল সেই জমিগুলি যাতে জোতদাররা পুনরায় ফিরে পেতে পারেন সেজন্য সেই কুখ্যাত ব্যক্তির আমলে পুলিশ লাঠি গুন্ডা দিয়ে সেইসব জমিগুলি উদ্ধার করবার চেষ্টা করেছেন এবং পশ্চিমবাংলায় রক্তগঙ্গা বইয়ে দিয়েছিলেন। প্রথম যুক্তফ্রন্ট আমলে, আমরা বামপন্থীরা এই ভূমিসংস্কার আইনের জন্য লড়াই করেছিলাম এবং বামফ্রন্ট সরকারের আমলে সুষ্ঠভাবে এই ভূমিসংস্কার আইন করে, গরিব মানুষদের হাতে জমি পৌঁছে দেওয়ার জন্য এই ট্রাইবুনাল বিলটা প্রয়োজন ছিল এবং এটা অনেক আগেই প্রয়োজন ছিল। তবে আমি বলতে চাই ভুল যেকোনও আইনেই থাকতে পারে এবং প্রয়োগের ভেতর দিয়েই তার অভিজ্ঞতা সৃষ্টি হয়, তবে যদি কোনও ভুল থাকে তার সংশোধন আগামী দিনে করা যাবে। কিন্তু আমাদের আশঙ্কা হচ্ছে লালফিতের বাঁধনে এই ট্রাইব্যুনাল বিলটা যেন আটকে না থাকে। তারা যাতে দ্রুত কাজ করতে পারে এবং একটা নির্দিষ্ট সময়ের ভেতর এই মামলাগুলি যাতে সম্পন্ন হয় সেটা দেখতে হবে। ট্রাইব্যুনাল করলাম, ট্রাইব্যুনালের বিচারপতি ঠিক করলাম, কিন্তু সেখানে দেখা গেল বছরের পর বছর মামলাগুলি আটকে থাকল, বিচার হচ্ছে না, দিনের পর দিন তারিখ ফেলে যাচ্ছে। সেজন্য আমার বক্তব্য হচ্ছে এক বছরের মধ্যে ট্রাইব্যুনালে সমস্ত মামলাগুলি যাতে নিষ্পত্তি হতে পারে তার ব্যবস্থা থাকা দরকার। তারপর যদি কারোর আপত্তি থাকে সে সুপ্রিম কোর্টে যেতে পারে। সর্বশেযে আমি এই বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ চক্রবর্তী, আপনি কি বলবেন বলছিলেন বলুন।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানকার দু'একটা সংবাদপত্রে একটা বিভ্রান্তিমূলক খবর বেরিয়েছে যে বি.জি.প্রেসের কর্মচারিদের ওভার টাইমের ব্যাপারে যে দাবি-দাওয়া ছিল সেই ওভার টাইম সংক্রান্ত ব্যাপারে মিমাংসা হয়ে গেছে। অথচ প্রায় ১ হাজার কর্মচারি রাণী রাসমনি রোডে এসে ১০ টা থেকে অপেক্ষা করছে। এখানে মুখ্যমন্ত্রী নেই, অর্থমন্ত্রী নেই, কিন্তু বিণয় বাবু আছেন, তার একটা বৈপ্লবিক অতীত আছে এবং আমি তার কাছে বলে এসেছি যে তাদের কয়েকজন এখানে ডেপুটেশানে আসতে চায়। বিণয় বাবুর

সাথে সাক্ষাত করবার জন্য সেই খবর যদি বিণয়বাবু পুলিশ কমিশনারকে দিয়ে তাদের কাছে পাঠিয়ে দেন তাহলে তার সঙ্গে তারা সাক্ষাত করতে পারে। আফটার অল তারা সরকারি কর্মচারি। আপনি একজন প্রবীন মন্ত্রী, আপনি ভুঁইফোড় মন্ত্রী নন, আপনার বিপ্লবী অতীত আছে, আপনি সহানুভুতির সাথে তাদের সঙ্গে সাক্ষাত করুন এই আবেদন আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে বিণয়বাবুর কাছে রাখছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিণয় বাবু বলুন।

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য খুব মনোযোগ দিয়ে শুনেছি এবং এটা নিয়ে সিলেক্ট কমিটিতে পুঙ্খানুপুঙ্খভাবে ৬টি সিটিং-এ দীর্ঘ আলোচনা হয়েছে। এখানে কোনও নতুন কথা আসেনি, প্রত্যেকটা এসেছিল, প্রত্যেকটাই সেখানে ভালভাবে আলোচনা করা হয়েছে। এখানে আমি এক একটা বিষয় ধরে ধীরে ধীরে বলছি যাতে সকলের এটাকে আর একবার বুঝে নেওয়ার পক্ষে সুবিধা হয়। প্রথমে বলছি কেন এই ল্যান্ড ট্রাইব্যুনালের দরকার হয় এটা এখানে নয় পার্লামেন্ট মনে করেছেন বলেই তারা ৩২৩বি এটার ব্যবস্থা করেছেন। কেন করলেন, কারণ, তারাও দেখেছেন যে সারা ভারতবর্ষে ল্যান্ড রিফর্মস আইন চালু হওয়ার পর লক্ষ লক্ষ মামলায় আবদ্ধ হয়ে জমি আটকে আছে, কোনও জায়গায় সেগুলি বিলি করা যায়নি, একটা ফয়সলাও করা যাচ্ছে না। সারা পশ্চিমবঙ্গ সম্বন্ধে খবর নিয়েছিলাম যে আমাদের ৭০ থেকে ৭৫ হাজার মামলা আছে এবং তাতে আবদ্ধ হয়ে আছে ১ লক্ষ ৮১ হাজার একর জমি। আমি খোঁজ নিয়ে দেখেছি কোন কোন জমি ১০, ১৫, ২০ বছর আটকে আছে, কোনও কিছুতেই নিষ্পত্তি হচ্ছে না। অনেকে বলছেন এই সমস্ত হয়ত সরকারি কর্মচারিদের গাফিলতি অমুক তমুকের জন্য হচ্ছে, সেই গাফিলতিই যদি থাকে তাহলে এক্সপার্টি ডিক্রি দিয়ে নিষ্পত্তি করা যেত, এইভাবে ঝুলে থাকত না। কিন্তু অ্যাকচুয়ালি সেই জিনিসটা হয়েছে। এমন কি এটাও আপনারা জানেন যে, পার্ট হার্ড খানিকটা শুনে নিয়ে পড়ে রইলো, তার আর কোনও ফয়সালা হল না। আপনারা অনেকেই জানেন না, আমি খোঁজ নিয়ে দেখেছি যে, এমন কোনও নিয়ম নেই কোনও কেস হাইকোর্টে করলে পরে একটা নির্দিষ্ট তারিখের ভিতর তার বিচার করতে হবে। ৩ মাস, ৬ মাস এইরকম একটা রিজনেবল তারিখের মধ্যে বিচার করতে হবে, এইরকম কোনও নিয়ম নেই। বছরের পর বছর ধরে কেস পড়ে আছে। আমি সিলেক্ট কমিটিতে উদাহরণ দিয়েছি যে, একটি কেসের খানিকটা শুনে নিয়ে আটকে রেখে দেওয়া হল। তারপর তিনি ট্রান্সফার হয়ে গেলেন। এখন সেই জাজ রিটায়ার'ও করে গেছেন। সেই কেসের এখনো ফয়সালা হয়নি। এইরকম বহু ঘটনা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন লইয়ার, আপনি নিশ্চয় এটা জানেন যে, এইরকম বহু জিনিস হয়েছে। এইসব দেখেই লোকসভার সদস্যরা জিনিসটা বুঝেছেন এবং বুঝেছেন বলেই এর একটা বিহিত করার জন্য ল্যান্ড ট্রাইব্যুনালের কথা চিন্তা ভাবনা করেছেন এবং ল্যান্ড ট্রাইব্যুনালের ব্যবস্থা করেছেন। তানাহলে আমরা এটা করতে পারতাম না। কনস্টিটিউশন পাওয়ার দিয়েছে বলেই করা হচ্ছে। মাননীয় সদস্য অপূর্ববাবু পাওয়ার সম্পর্কে বলবার চেষ্টা করেছেন। ৪২তম অ্যামেন্ডমেন্ট সম্পর্কে বলেছেন। এই অ্যামেন্ডমেন্ট লোকসভার আলোচিত হবার পরে সেটা গৃহীত হয়ে যায়। তখন ইট বিকামস পার্ট অব দি কনস্টিটিউশন। কাজেই এটা কনস্টিটিউশনের একটা পার্ট নয়, বললে হবে না।

কনস্টিটিউশনের বিভিন্ন ধারার ভিতর এই ধারাটা বাড়তি। পরে এসেছে বলে এর স্টেটাস সেকেন্ড ক্লাস সিটিজেনের মতো হবে এইরকম কিছু হয়না। এর সমস্তটাই হচ্ছে পার্ট অব দি কনস্টিটিউশন। সেইজন্য এর প্রয়োজনীয়তা আছে বলেই এই জিনিস হয়েছে। ৭/৮ মাস আগে গোটা ভারতবর্ষের সমস্ত ল্যান্ড রিফর্মস মিনিস্টারদের একটি মিটিং হয়েছিল এবং সেই মিটিং-এ সর্বসম্মতভাবে এই ল্যান্ড রিফর্ম ট্রাইব্যুনালের বিষয়টি আনবার জন্য বলা হয়েছে। ভারতবর্ষের কয়েকটি রাজ্যে ইতিমধ্যেই এটা চালু হয়ে গেছে। কাজেই এটার প্রয়োজনীয়তা আছে। আর একটি পয়েন্ট আমি ক্লিয়ার করে দিতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আপনি পয়েন্ট সংক্ষেপ করুন। আমাকে এফতারের জন্য রিসেস দিতে হবে। রিসেসের আগেই আমি এটা শেষ করে দিতে চেয়েছিলাম। আপনার যদি অনেক সময় লাগে এই বিলের উপর আলোচনা করে পাস করাতে তাহলে আপনি এখন বসুন, রিসেসের পর আবার বলবেন।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংক্ষেপে আর দু একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করব। বিলটি খুব ক্লিয়ার রয়েছে। কনস্টিটিউশনে যে প্রভিসন আছে সেটা খুব ভাল করে দেখে ফলো করা হয়েছে—এটা একটু পরিষ্কার করে বলা দরকার। এই যে কেসগুলি তুলে নেওয়া হচ্ছে, এই জমা কেসগুলি দীর্ঘ বছরে'ও শেষ হতো না, পড়ে থাকতো। সেইজন্যই এই বিশেষ ব্যবস্থা দরকার। জমা কেসগুলি ডিসপোজ অফ করার ব্যবস্থা করা দরকার। এই বিশেষ ব্যবস্থা না করা হলে কখনই একাজ করা সম্ভব হবে না। তারা শুধু এই কেসগুলিই করবে, অন্য কিছু নয়। সেইজন্য ল্যান্ড ট্রাইব্যুনাল করা হয়েছে। আর ট্রাইব্যুনাল হলেই কেন বিচারের অযোগ্য হয়ে গেল, আর হাইকোর্টে থাকলেই সব হয়ে গেল অন্য একটা কিছু থাকলো—ব্যাপারটা তা নয়। এটা জানি বলেই ঘটনাটা এখানে বলা হয়েছে। এখানে বলা হয়েছে যেসব মামলার বিচার হাইকোর্টে হচ্ছিল সেইগুলি নাকি বঞ্চিত হয়েছে। এই মামলাগুলি দীর্ঘদিন ধরে পড়ে আছে। সেইগুলি নিষ্পত্তি করার জন্য বিকল্প একটা ব্যবস্থা করতেই হবে। সেখানে কারা যাবেন তারা হাইকোর্টের জাজ অ্যাপয়েন্টমেন্টের জন্য যেসব জিনিস কনস্টিটিউশনে দেওয়া আছে সেই অনুযায়ি'ই নিযুক্ত হবেন এবং কোয়ালিফিকেসন থাকলে হাইকোর্টের জাজ হতে পারেন, এইসব বিচারকদের'ও সেই সেম কোয়ালিফিকেশন থাকবে এবং এইসব জাজদের সেই দায়িত্ব দেওয়া হবে। এটা হচ্ছে কনস্টিটিউশনের কথা এবং কনস্টিটিউশন অব ইন্ডিয়ায় এই হাইকোর্ট এবং স্টেট হাইকোর্টগুলি সম্বন্ধে বলা আছে, তাতে দেখা যাচ্ছে অ্যাপয়েন্টমেন্ট and conditions of the office of judge of the High Court তাতে বলা হচ্ছে Every Judge of a High Court shall be appointed by the President by warrant under his hand and seal after consultation with the Chief Justice of Supreme Court কনসালটেসান যেটা সেটা করা হয়েছে। স্টেটের ক্ষেত্রে গভর্নর হচ্ছেন রাষ্ট্রপতি বা প্রেসিডেন্টের প্রতিনিধি। সেইজন্য এখানেও ঠিক তাকে দেওয়া হয়েছে। কোন জায়গায়, কোথাও এরকম জাজ হাইকোর্টের কিংবা সুপ্রিম কোর্টের তাদের সেখানে চিফ জাস্টিস অব সুপ্রিম কোর্ট তিনি সুপ্রিম কোর্টের জাজদের করেন না আবার এখানে হাইকোর্টের ক্ষেত্রে করেন না।

সেগুলি করেন প্রেসিডেন্ট এবং তার প্রতিনিধি হিসাবে ষ্টেটে যিনি আছেন তিনি। এটা নতুন কোনও ব্যাপার নয়। আইনজ্ঞ যারা আছেন তারা ব্যাপারটা বুঝতে পারবেন। না হলে কনস্টিটিউশনে যেটা আছে সেটাকে ভায়োলেট করা হয়। কনস্টিটিউশনে যেটা পারমিট করেনা, যেটার কথা স্পেসিফিক্যালি বলে দেওয়া আছে অন্য কিছু করতে গেলে তার বিরুদ্ধে যেতে হয়। সকলেই আমাকে ধীরস্থির মানুষ বলে জানেন, সব জিনিস যা দেখে করবার লোক আমি নই। অনেকে মনে করেছেন এটা আমার মাথায় ঢুকেছে বলে আমি করছি, ব্যাপারটা তা নয়, সব দেখেশুনে আমি করছি। এটা কনস্টিটিউশনে আছে। ৩২৩(বি) সেখানে যেটা ক্লাস ডি, তাতে আছে, ''Exclude the jurisdiction of all courts, except the jurisdiction of the Supreme Court under article 136, with respect to all or any of the matters falling within the jurisdiction of the said tribunals'' অল বললে হাইকোর্ট ঢোকে সেটা আপনারাও জানেন এবং যারা করেছেন তারাও কিন্তু সেটা জেনেই করেছেন। যেটা বলা হয়েছিল যে এটা ওয়ার্দি সাবস্টিটিউট, অর্থাৎ একটা কথা হচ্ছে একটা বিশেষ অর্থে কিন্তু বিচারের দিক থেকে যাতে কোনওরকম মান নিম্ন না হয় সেইজন্য হাইকোর্টে বিচারের জন্য যেটা আছে সেটা ওখানে দেখিয়ে দেওয়া হয়েছে। হাইকোর্টের ক্ষেত্রে বলা আছে, A person shall not be qualified for appointment as a judge of the High Court unless he is a citizen of India and (2) has for at least ten years, held a judicial office in the territory of India or (b) has for at least ten years been an Advocate of a High Court or of two or more such Courts in succession.'' তার মানে ঠিক এই একজাক্টলি—হাইকোর্টে থাকলে সেটা ভ্যালিড হল আর এখানে এলে সেটা ইনফিরিয়ার কোয়ালিটির হয়ে গেল সেটা ভাববার কথা নয়। খুব ক্লিয়ারলি জিনিসটা আছে। তারপর দেখুন, ''A person shall be qualified for appointment as a member if he has, for at least ten years, held a judicial office in the territory of India or has for at least ten years been an advocate of a High Court or of two or more such Courts in succession'' ঠিক একজাক্ট ল্যাঙ্গুয়েজ একেবারে বডিলি তুলে দেওয়া হয়েছে। সেটা এখানে পরিষ্কারভাবে দেওয়া আছে। আর স্পেশ্যাল ট্রাইব্যুনাল তাতে মিনিমাম তিন, তিনের বেশি হতে পারে এবং তার যিনি প্রিসাইডিং অফিসার হবেন চেয়ারম্যান, তিনি একজন হাইকোর্টে কাজ করেছেন এরকমের লোক, না হলে হতে পারবেন না। অন্য দুজনের ভেতরে আরও একজন হচ্ছেন জুডিসিয়ালের লোক। এবারে একজিকিউটিভ নিয়ে কথা হচ্ছে। এখানে দেখবেন, স্পেশ্যাল ট্রাইব্যুনালে একজন একজিকিউটিভ অফিসার — রিজিওন্যাল ট্রাইব্যুনালে অর্থাৎ ডিসট্রিক্টে বা তার নীচে হবে, এখানে যাতে দুটি শব্দ নিয়ে গোলমাল না হয় — সেখানে কথা হচ্ছে মেনলি অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার। কারণ ল'তে দেখবেন সোসাল জাস্টিসের কথা বলা আছে। এটা অন্য কিছু নয় এটা বুঝতে হবে। একটা হচ্ছে সোসাল জাস্টিস বা লিগ্যাল জাস্টিস, এগুলি যদি করতে হয় তাহলে তার সাবসটেনটিভ এবং ফ্যাকচুয়াল ট্রুথ ইত্যাদি আছে। সেজন্য কতকগুলি লিগ্যাল প্রসিডিওর ল' সম্পর্কে জ্ঞানের দরকার যেটা জুডিশিয়াল দিক থেকে থাকবে, বিশেষ করে ল্যান্ডের ক্ষেত্রে ল্যান্ড ম্যাটার খুবই জটিল দীর্ঘদিন ধরে যারা কাজ না করেছেন তাদের ফ্যাকচুয়াল ফিল্ডে লেভেলে নেমে একজাক্টলি কি হয় সেই জ্ঞান থাকে না। সেজন্য ফর অ্যাসার্টেনিং ফ্যাক্টস, অর্থাৎ ফ্যাক্টস

সম্পর্কে যারা কনভারসেন্ট তারাই এটা করতে পারেন। লিগ্যাল ইমপ্লিকেশানের সমস্ত জিনিসগুলি তারা ভালো করে আনতে পারবেন, এমনকি কোনও কোনও ক্ষেত্রের জন্য স্পেশ্যালিটিও দরকার হয় তা তারা আনতে পারবেন। আপনারা জানেন যে অনেক সময়ে অনেক ব্যাপারে উকিলদের স্পেশ্যাল কমিশনার করে, সার্ভেয়ার ইত্যাদি দিয়ে পাঠানো হয় যাতে একজাক্টলি ইন দি ফিল্ড কি ছিল সেটা জানতে তাতে ফ্যাক্টসটা অ্যাসার্টেনিংয়ে সুবিধা হয়। সেই জিনিস করা হচ্ছে এবং বিচারের স্বার্থেই করা হচ্ছে। এর দুটো দিক আছে। একটা হচ্ছে ফ্যাক্টের দিক আর একটা হচ্ছে লিগ্যাল যে সমস্ত কমপ্লিকেশান, তার ইন্টারপ্রিটেশান ইত্যাদি। সেজন্য প্রপার জাস্টিস, সাবসট্যান্টিভ জাস্টিস এগুলি যদি করতে হয় তাহলে বিষয়গুলি সম্পর্কে ভাল করে বিবেচনা করে অ্যাকচুয়ালি সেই জাজমেন্টটা যাতে কারেক্ট হয়, আরও ফ্যাকচুয়ালের উপরে ভিত্তি করে হয়, ট্রুথের উপরে ভিত্তি করে হয় সেগুলি অ্যাসার্টেন করতে গেলে এইরকম লোক দরকার হয়। শুধু কি একটা সরকারি অফিসার, তাতো নয়। আমি যখন প্রথম প্রস্তাব রেখেছি তখন বলেছি যে এগুলি কিন্তু অ্যাপয়েন্টমেন্ট হবে ওদের দ্বারা, যারা একবার ট্রাইব্যুনাল করেছেন। তারা স্টেট গভর্নমেন্টের ভবিষ্যতে কোনও চাকুরিতে আসতে পারবে না, তাদের লোভ দেখিয়েও যা-তা করতে পারবে না। ওরা যারা হবে তাদের স্টেট গভর্নমেন্ট-এর পছন্দ হল না সরিয়ে দিলো, তাও হবে না। এই সমস্ত দিক দেখে করা হয়েছে। এটা নিয়ে দীর্ঘ আলোচনা করা হয়েছে এবং সেই আলোচনার ভিত্তিতে এই জিনিস করা হয়েছে। এখন পরিষ্কার কথা হচ্ছে নর্মাল কি হয়। হাইকোর্টে যে কেস থাকে, মাননীয় সদস্য প্রবোধচন্দ্র পুরকাইত মহাশয় বললেন এই মামলাগুলি কি মামলা? মূলতঃ টাইটেল ইত্যাদির। এখানে বলা আছে ল্যান্ড রিফর্মের সংজ্ঞা। অর্থাৎ কোন কোন কেসগুলি আসবে। সেখানে বেশিরভাগ শিলিং সংক্রান্ত ইত্যাদি, এই ধরনের ব্যাপার এবং টাইটেলের ব্যাপার। এখানে সোসাল জাস্টিস যাতে হয় সেটাই বড় কথা। এই অধিকাংশ মামলাগুলি দীর্ঘদিন আটকে রাখা হচ্ছিল। এগুলির মধ্যে ৭৫ পারসেন্ট ইফ নট মোর যেটা হচ্ছে, জোতদাররা মামলা করে আটকে রাখে এবং বিশেষ করে এটা দীর্ঘদিন বিলম্বিত করে। অন্য মামলায় যদি এইরকম হয় সেখানে এক্স-পার্টি হয়ে যায়। অর্থাৎ না গেলে এক্স-পার্টি হয়ে যায়। সেজন্য ওটাও ফ্যাকচুয়ালি কারেক্ট নয়। এই মামলাগুলি জোতদাররা আটকে রেখে দিয়েছে, প্রায় এক লক্ষ একাশি হাজার একর জমি। সেজন্য মূলত দুটো দিক থেকে বিচার করতে হবে। কারণ দেখবেন, নর্মালি হাইকোর্ট, সুপ্রিম কোর্ট ছাড়া অন্য কোথাও যেতে পারে না, তার মাঝখানে গিয়ে কোনও অর্থ হয়না। ইভেন এটার জন্য কনস্টিটিউশানে যে প্রভিশন আছে সেখানে ক্লিয়ারলি বলা হয়েছে জুরিসডিকশান ইন অল কোর্টস এক্সেপটিং সুপ্রিম কোর্ট সেখানে করতে পারেন না। সেজন্য সমস্ত দিক থেকে বিবেচনা করে আমরা এটা করছি যাতে এত মামলা দীর্ঘদিন ধরে জমে না থাকে। আপনারাই বলেন, বারবার প্রশ্ন করেন যে এগুলির কি হল। এই এক লক্ষ একাশি হাজার উদ্ধার করতে পারলে, এখানে আটমোষ্ট চেষ্টা করে দেখা হবে বর্তমানে ডিসেম্বর পর্যন্ত ৯ লক্ষ অতিক্রম করে গেছে যাতে বাকিটা হয়ে যায়। কিন্তু এটাই হচ্ছে মস্তবড় জিনিস। যেটা ভেস্টেড, তারপরে নতুন যেটা ভেস্ট হবে সেটা আলাদা কথা। নিশ্চয়ই এটা করতে গিয়ে, তাড়াহুড়ো করে এমন কিছু করা হয়নি - অনেক আলোচনা করে করা হয়েছে। বরং সিলেক্ট কমিটিতে যারা ছিলেন, তারা নিশ্চয়ই জানেন যেগুলো রিজনেবল সেই অ্যামেন্ডমেন্ট আমরা গ্রহণ করেছি। অনেকগুলো আমরা গ্রহণ করেছি। এবং রুলস

সম্পর্কে যেটা বলেছেন, রুলসের ক্ষেত্রেও বলা হয়েছে, যখন ল করা হবে আবার সেখানে রুলস যদি সংশোধন করতে হয়, তাও সেটা করতে পারবেন। কারণ এছাড়া সম্ভব নয়। এটা প্রত্যেকে বুঝতে পারবেন। কয়েকদিন আগে এখানে সুপ্রিম কোর্টে চিফ জাসটিস রঙ্গনাথ মিশ্র এসেছিলেন, আরও অনেকে ছিলেন, গভর্নস হাউসে ওদের সঙ্গে দেখা হল, সেখানে এই বিষয়ে আলোচনা হল এবং তারাও স্বীকার করলেন। এখন হাইকোর্টের কাছে সুপ্রিম কোর্টের কাছে ওয়ান অব দি মোস্ট হেডেক হচ্ছে এই অসংখ্য জমা, লক্ষ লক্ষ মামলা কি করে ডিসপোজ অফ হবে। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের এই জিনিসটা করতে হয়েছে। তারপর একজিকিউশনের সময় দেখবেন কি হয়। তারপর তো আরও স্কোপ আছে। আমি আপনাদের বলছি যে অহেতুক চিন্তা করবেন না। প্রশ্ন হচ্ছে এই যে এর প্রয়োজনীয়তা আছে বলেই হাইয়েস্ট ফোরাম, পার্লামেন্ট এই অনুভব করে তারা এই প্রভিশনের ব্যবস্থা করেছেন এবং সেখানেই তাদের প্রভিশনে এইসব বলা হয়েছে। এবং তারা যাতে ইকোয়ালি ইন স্ট্যাটাস উইথ হাইকোর্ট হতে পারে সেইজন্য অ্যাপয়েন্টমেন্টাও হাইকোর্টের জাজেদের জন্য যে কন্ডিশন আছে, সেম কন্ডিশন উইল বি গিভিন হিয়ার, এই হচ্ছে ব্যাপার। সুতরাং আশা করি কারোর কোনও আপত্তি থাকবে না, এটা সকলেই সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land Reforms Tribunal Bill, 1990, as reported by the Select Committee, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 4**

**Mr. Speaker :** There are amendments to clause 4 by Shri Prabodh Purkait. Shri Purkait may now move his amendments.

**Shri Prabodh Purkait :** Mr. Speaker, Sir, I beg to move that in clause 4(3), lines 2 to 4 the words beginning with "and one Technical" and ending with "Tribunal" be omitted; (and all the subsequent clauses be changed accordingly).

I also beg to move that in clause 4(4), in the proviso 1 for the words "in consultation with" the words "with the approval of" be substituted;

I also beg to move that in clause 4(8), the proviso be omitted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendments.

The motions of Shri Prabodh Purkait that in clause 4(3), lines 2 to 4 the words beginning with "and one Technical" and ending with "Tribunal" be omitted; (and all the subsequent clauses be changed accordingly),

that in clause 4(4), in the proviso 1 for the words "in consultation with" the words "with the approval of" be substituted,

and

that in clause 4(8), the proviso be omitted, were then put and lost.

The question that clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 5 to 7**

The question that clauses 5 to 7 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 8**

**Mr. Speaker :** There is an amendment to clause 8 by Shri Prabodh Purkait. Shri Purkait may move his amendment.

**Shri Prabodh Purkait :** Mr. Speaker, Sir, I beg to move that in clause 8(1), in line 7 after the words "Supreme Court" the words "and Division Bench of the High Court" be inserted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendment.

The motion of Shri Prabodh Purkait that in clause 8(1), in line 7 after the words "Supreme Court" the words "and division Bench of the High Court" be inserted, was then put and lost.

The question that clause 8 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 9 to 13**

The question that clauses 9 to 13 do stand part of the Bill, was then put and agreed to.

[5-40 — 5-48 P.M.]

**Clause 14**

**Mr. Speaker :** There is an amendment of Shri Prabodh Purkait

on this Clause. Amendment is in order. Now I request Shri Prabodh Purkait to move his amendment.

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move that in Clause 14, lines 1 to 3 for the words beginning with "No appeal revision" and ending with "except the Supreme Court", the words "Appeal, revision or petition against any decision of a Regional Land Reforms Tribunal shall lie before Special Land Reforms Tribunal and/or Supreme Court" be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendment.

The motion of Shri Prabodh Purkait that in clause 14, lines 1 to 3 for the words beginning with "No appeal revision" and ending with "except the Supreme Court", the words "Appeal, revision or petition against any decision of a Regional Land Reforms Tribunal shall lie before Special Land Reforms Tribunal and/or Supreme Court" be substituted, was then put and lost

The question that Clause 14, do stand part of the Bill was then put and agreed to.

## Clause 15

**Mr. Speaker :** There are amendments of Shri Prabodh Purkait on this Clause. Amendments are in order. Now I request Shri Prabodh Purkait to move his amendments.

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move that in clause 15(1), lines 3 and 4, the words "and not less than one Administrative Member" be omitted; (and all the subsequent clauses be changed accordingly);

also I beg to move that in clause 15(2) (a), line 2 for the words "in consultation with" the words "with the approval of" be substituted; and

also I beg to move that in clause 15(7), the provisio be omitted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendments.

The motions of Shri Prabodh Purkait that in clause 15(1), lines 3 and 4, be words "and not less than one Administrative Member" be omitted; (and all the subsequent clauses be changed accordingly);

that in clause 15(2) (a), line 2 for the words "in consultation with" the words "with the approval of" be substituted;

that in clause 15(7), the proviso be omitted;

were then put and lost.

The question that Clause 15 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 16 to 19**

**Mr. Speaker :** There are no amendments on these clauses.

The question that Clauses 16 to 19, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 20**

**Mr. Speaker :** There is an amendment of Shri Prabodh Purkait on this clause. Amendment is in order. Now I request Shri Prabodh Purkait to move his amendment.

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move that Clause 20 be omitted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendment.

The motion of Shri Prabodh Purkait that Clause 20 be omitted was then put and lost.

The question that Clause 20, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 21 to 22**

**Mr. Speaker :** There is no amendment on these Clauses.

The question that Clauses 21 to 22, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 23**

**Mr. Speaker :** There is an amendment of Shri Prabodh Purkait on this Clause. Amendment is in order. Now I request Shri Prabodh Purkait to move his amendment.

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move that in Clause 23, line 3 for the words "Supreme Court" the words "Division Bench of the High Court and/or Supreme Court" be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendment.

The motion of Shri Prabodh Purkait was then put and lost.

The question that Clause 23 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 24 to 37 and Preamble**

**Mr. Speaker :** There are no amendments on these clauses.

The question that Clauses 24 to 37 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Land Reforms Tribunal Bill, 1990, as reported by the Select Committee as settled in the Assembly be passed.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমি একটু বলতে চাই।

**মিঃ স্পিকার ঃ** সময় খুব কম, আপনি এক মিনিটে বলুন।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, লাষ্ট মোমেন্টে আমি অনারেবল মিনিস্টারকে একটা রিকোয়েষ্ট করতে চাই। উনি এটা পাশ করাতে যাচ্ছেন, কিন্তু পাশ করার আগে আমার ওর কাছে একটা রিকোয়েষ্ট আছে। আমার অনুরোধ উনি এটা কনসিডার করুন। এখান থেকে যে বিলগুলি পাশ হয়েছে বিশেষ করে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসান ট্রাইব্যুনাল অ্যাক্ট অফ ১৯৮৭, সেই ট্যাক্সেসান বিলটির ১ বছর পরে অর্থাৎ ১৯৮৮ সালে এই হাউসে আপনি অ্যামেন্ডমেন্ট আনতে বাধ্য হয়েছিলেন, কারণ ট্যাক্সেসান বিলটি ঠিক হয়নি বলে। সেইজন্য আমি অনুরোধ করবো, এটা রি-কনসিডার করতে পারেন কিনা দেখবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় সদস্যকে আমি এই সম্পর্কে সিলেক্ট কমিটিতে বলেছিলাম। এটা নিশ্চয়ই মাননীয় সদস্যের জানা আছে। কারণ এটা পরিষ্কারভাবে জানা দরকার যে ট্যাক্সেসান বিলের নেচার আর ল্যান্ড রিফর্ম বিল কমপ্লিটলি ডিফারেন্ট। যে কারণে ওটা হয়েছিল সেটা অন্য ব্যাপার, সেটা আপনি নিশ্চয়ই জানেন, আমি সেই ব্যাপারে আর বলতে চাচ্ছি না। সেইজন্য আমি আপনার মত গ্রহণ করছি না।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land Reforms Tribunal Bill, 1990, as reported by the Select Committee as settled in the Assembly be passed, was then put and agreed to.

## The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1991

**Shri Dinesh Chandra Dakua :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি বিলটি সভায় পেশ করছিনা, প্রত্যাহার করছি।

**Mr. Speaker :** I think the House consent to the leave being granted to withdraw the Bill,

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1991 be withdrawn was then, by the leave of the House, granted.

### Adjournment

The House was then adjourned at 5.48 P.M. till 3 P.M. on Wednesday, the 27th March, 1991, at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 27th March 1991 at 3.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 11 Ministers, 6 Ministers of State and 192 Members.

[3-00 — 3-10 P.M.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention on the subject of "Alleged group clashes at Jhit-kipota village in Nadia district on the 11th March, 1991—Notice given by Shri Sadhan Chattopadhyay.

The Minister-in-charge may please make a statement to-day if possible or given a date. এটা জ্যোতিবাবুর দপ্তরের ব্যাপার, আগামীকাল যদি পারেন তো দেবেন।

**Shri Abdul Quiyam Molla :** হ্যাঁ।

## LAYING OF REPORT

The Annual Accounts and Audit Report of the Damador Valley Corporation for the year 1988-89.

**Shri Abdul Quiyam Molla :** Sir, with your permission I beg to lay the Annual Accounts and Audit Report of the Damodar Valley Corporation for the year 1988-89.

**Mr. Speaker :** Where is Mr. Satya Bapuli ? মাননীয় সত্য বাপুলি আসেন নি?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের অ্যাডজোর্নমেন্ট মোশনের ব্যাপারটা কি হল?

**মিঃ স্পিকার ঃ** অ্যান্টিসিপেশনের উপর ভিত্তি করে অ্যাডজোর্নমেন্ট মোশন হয় না।

## MOTION FOR VOTE ON ACCOUNT

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum not exceeding Rs. 22,24,38,39,000/- only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on 31st day of March, 1992. The details of

the Budget has been published and already circulated amongst the members.

## DISCUSSION ON MOTION FOR VOTE ON ACCOUNT

**Mr. Speaker :** There is an amendment given by Shri Saugata Roy. মাননীয় সৌগত রায় আসেননি। ওর একটা অ্যামেন্ডমেন্ট ছিল, ওটা মুভ হওয়া দরকার। যাই হোক, আলোচনা চলতে থাকুক ওটা পরে হবে।

**শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি মাননীয় অর্থমন্ত্রীর প্রস্তাবিত ভোট অন অ্যাকাউন্ট বাজেটের বিরোধিতা করে কয়েকটি কথা আপনার সামনে রাখতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটটা প্রকৃতপক্ষে চার মাসের যাতে ব্যয়-বরাদ্দ করা যায় তারজন্য, কিন্তু তার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী বিস্তারিতভাবে কতগুলো জিনিস এনেছেন যেগুলোর সঙ্গে আমরা ঠিক একমত হতে পারছি না। উনি প্রথমে এই বাজেট উত্থাপন করতে গিয়ে তাঁর বক্তব্যের মধ্যে একটা আর্থসামাজিক দৃষ্টিভঙ্গির কথা বলেছেন। নিশ্চয়ই দৃষ্টিভুঙ্গি থাকবে, তবে কাজ হবে, কিন্তু আজকের দিনে তিনি যে ধরনের দৃষ্টিভঙ্গি আমাদের সামনে তুলে ধরেছেন সেটা বোধহয় খুব পুরোনো এবং সেজন্য বর্তমান যুগের পরিপ্রেক্ষিতের সঙ্গে তার কোনও সামঞ্জস্য নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের পৃথিবীতে সব জিনিস—সে জৈবিক হোক বা বস্তুভিত্তিক হোক—তার একটা লাইফ সাইকেল বা জীবনচক্র থাকে, অর্থাৎ সে জন্ম লাভ করে, আস্তে আস্তে বড় হয়, তার উদ্যোগ উৎসাহ থাকে, তারপর বার্ধক্য আসে, অবসাদে ভোগে এবং তারপরে শেষ হয়ে যায়। আজ থেকে প্রায় দেড়শ' বছর আগে আমাদের পৃথিবীতে একজন বিশিষ্ট মণীষী, একজন বৈপ্লবিক চিন্তানায়ক নিশ্চয়ই একটা সুন্দর মতবাদ প্রবর্তন করেছিলেন সে সময় যার যথেষ্ট প্রয়োজনীয়তা ছিল। পরবর্তী অর্ধ শতাব্দীকাল ধরে তা অনেকের প্রশংসা অর্জন করেছে। কিন্তু সেই পুরোনো দৃষ্টিভঙ্গি সারা পৃথিবীতে আজকে প্রত্যাখ্যাত হয়ে গেছে। তার কতগুলো কারণ আছে। তার একটি প্রধান কারণ হল—তার মধ্যে কিছু অন্তর্নিহিত দুর্বলতা আছে। তখনকার দিনে নিশ্চিত ঐ যে পরিস্থিতি ছিল শিল্প জগত, অর্থনৈতিক ক্ষেত্র, যে কারণে দুটি শ্রেণীর মধ্যে সংগ্রামের প্রয়োজনীয়তা ছিল। এর মাঝখানে যেসব দেশ গণতান্ত্রিক এবং যারা অনেক দিক থেকে অনেক পথ অবলম্বন করে নিজেদের অর্থনীতিকে সুন্দর ধাঁচে গড়তে পেরেছে সেখানে কিন্তু ধনী এবং দরিদ্রের মাঝখানে একটা মধ্যবিত্ত সমাজ গড়ে উঠেছে। এই মধ্যবিত্ত সমাজের ধারণাই আগেকার চিন্তানায়কদের ছিল না এবং সেটাই তৎকালীন দৃষ্টিভঙ্গির মস্তবড় দুর্বলতা। আর একটা দুর্বলতা হল—ঐ মতবাদই একমাত্র ঠিক এটা ভাবা। যেসব দেশ 'ইজ্‌ম'-এর একটা ছায়ায় তাদের দেশকে গড়েছেন অনেক অসুবিধার মধ্যে, দুঃখ-কষ্টের মধ্যে, মানুষের 'ইজ্‌ম' সুখ-স্বাচ্ছন্দ এনেছে যেসব দেশে, দেখা গেছে প্রয়োজনীয় ক্ষেত্রে অনেকগুলো ত্রুটি-বিচ্যুতি সেখানে দেখা গেছে এবং সে কারণে সেই 'ইজ্‌ম' সেখানে সম্পূর্ণভাবে বিফল হয়ে গেছে। বিশেষ করে কয়েকজন ক্ষমতালোলুপহীন বিলাসী যারা ক্ষমতায় এসেছেন, যারা সেই ইজম্‌কে স্বাগত জানিয়েছেন তাদের গোষ্ঠীর স্বার্থে, দেখা গেছে সেক্ষেত্রে জনসাধারণের মধ্যে একটা দারুণ

অসন্তোষ দেখা দিয়েছে। যে কারণে আজকে সারা পৃথিবীতে বৈপ্লবিক মতবাদ প্রত্যাখ্যাত হয়েছে এবং সেটা আমরা সকলেই দেখেছি। এবং এটা আপনিও জানেন এবং ওপাশে বন্ধুরা যাঁরা রয়েছেন তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন। তৃতীয় কারণ হচ্ছে এই লাইফ সাইকেল অফ ইজ্‌ম অ্যান্ড লাইফ সাইকেল অফ এভরিথিং ইন দি ওয়ার্ল্ড, এর একটা জীবনচক্র থাকে।

[3-10 — 3-20 P.M.]

তবে একটা জীবন চক্র থাকে। আজ যদি কোনও মতবাদকে স্বীকৃতি দিতে হয় বিশেষ করে ভারতবর্ষে এবং কোনও জোর দিতে হয় দৃষ্টিভঙ্গির উপর তা হল গণতান্ত্রিক সমাজবাদ এবং এটা আমাদের পবিত্র সংবিধানের প্রারম্ভেই আছে গণতন্ত্রের পথে সমাজতন্ত্র প্রতিষ্ঠা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের রাষ্ট্রের যে প্রশাসন, আমাদের যে রাষ্ট্রীয় কাঠামো আছে গণতান্ত্রিক প্রথায় অনেক কিছু করতে পারে, অনেক কিছু করা হয়েছে। নিশ্চয়ই সব কিছু করা হয় নি এটা আমরা জানি। কিন্তু আপনাদের দৃষ্টিভঙ্গি বিশেষ নেই কিন্তু যা দৃষ্টিভঙ্গি রূপায়ণ করতে এগিয়ে এসেছেন সেটা আপনারা পারেন নি। এই কথা ঠিক, আমরা এটা মানি এবং শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি যে এমন একদিন ছিল পশ্চিমবাংলা আজ যা চিন্তা করত সারা ভারতবর্ষ সেটা পরের দিন চিন্তা করত। কিন্তু আজকে দুঃখের বিষয় লক্ষ্য করছি সেই দিক থেকে পশ্চিমবাংলা ক্রমশ পেছিয়ে যাচ্ছে। লেনিন সাহেব বলেছিলেন এক ধাপ পেছিয়ে এসে আমরা দুধাপ এগোতে পারি। নিশ্চয়ই সেটা কাজের কাজ। কিন্তু আজকে পশ্চিমবাংলায় ওঁদের যা চিন্তাধারা তাতে পশ্চিমবাংলার শাসক দল একধাপ এগোয় তো দুধাপ পিছোয়। আজকে ওনারা একধাপ একধাপ করে পেছিয়ে যাচ্ছেন। এই যে দৃষ্টিভঙ্গির যে ত্রুটি-বিচ্যুতি ছিল আমার মনে হয় পশ্চিমবাংলায় সেই ত্রুটি-বিচ্যুতি দেখা দিয়েছে। আমরা দেখেছি ইউরোপে, বিশেষ করে পশ্চিম ইউরোপে বিরাট পরিবর্তন এল শান্তিপূর্ণভাবে। এত দিন যারা শাসন ক্ষমতা দখল করে রেখেছিল, এত দিন যারা স্বৈরতান্ত্রিক শাসনব্যবস্থা চালিয়ে আসছিল তারা কি পরিমাণ সম্পদ খেয়ে ফেলেছে এবং দখল করে রেখেছিল, তাদের কি কি সম্পত্তি ছিল সেটা আমরা দেখেছি। আমি এই কথা বলতে চাই না যে পশ্চিমবাংলায় হুবহু সেই জিনিস প্রতিফলিত হয়েছে, পশ্চিমবাংলা সেই দিক থেকে যে মুক্ত এই কথার হদিশ আমরা দিতে পারছি না। এটা খুব দুঃখের বিষয়। আর একটা কথা স্মরণ করতে হবে আমাদের অর্থমন্ত্রী যতই আর্থ সামাজিক দৃষ্টিভঙ্গির কথা বলুন না কেন পশ্চিমবাংলায় আমরা দেখেছি বহুবার এই কয়েক বছরে পুঁজিপতিদের আহ্বান করা হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী বিদেশে গিয়েছেন পুঁজিপতিদের আহ্বান করে আনার জন্য যাতে পশ্চিমবাংলায় শিল্পের প্রসার করা যায়। তাই আমরা একটা ছোট কবিতা আপনাদের সামনে তুলে ধরব। আমাদের সরকারের মাঝে মাঝে কেউ কেউ এই রকম কথা বলেছেন। কবিতাটি হল—

এসো হে পুঁজিপতি, করি মিনতি, দেখাও সুমতি
বিপুল অর্থ ভান্ডার করো বিস্তারিত,
গড়ো মোদের শিল্প সম্ভার।

এসো হে আম্বানী, এসো হে ছাবারিয়া,

শান্ত করো হে অশান্ত হিয়া।

কার্যক্ষেত্রে নিশ্চয়ই অসীমবাবু যে বৈপ্লিবিক দৃষ্টিভঙ্গি রূপায়ণ করেছেন বিশেষ করে কৃষি ক্ষেত্রে সেটা ফলপ্রসু হয়েছে এটা নিশ্চয় মানি। জমি অনেকের মধ্যে বণ্টন করা হয়েছে, যাদের জমি ছিল না তারা পেয়েছে, যাদের জমি কম ছিল, যারা সীমারেখার নিচে ছিল তাদের সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে, এই কথা নিশ্চয় আমরা মানছি। কিন্তু এই কথা ঠিক যাদের দ্বারা কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে সেই কৃষকদের সেই ভাবে অবস্থার উন্নতি হয় নি।

এই ব্যাপারে আমি একটি পরিসংখ্যান তুলে ধরব। পরিসংখ্যানটি হল গ্রামীণ জনসংখ্যা দারিদ্র্যসীমার নিচে যে অংশ আছে, সেই অনুপাতটি আমাদের রাজ্যে কিরকম এবং অন্য রাজ্যে কি রকম তার একটি তুলনামূলক পরিসংখ্যান। আপনি জানেন স্যার, মেইনস্ট্রীম বলে একটি বামপন্থী পত্রিকা আছে, তাতে সি. এইচ. হনুমন্ত রাও, তিনি একজন বামপন্থী মানুষ, একজন বামপন্থী লেখক, তিনি একটি রচনা প্রকাশ করেছিলেন। তার বিষয়বস্তু ছিল চেঞ্জেজ ইন রুর‍্যাল পভার্টি ইন ইন্ডিয়া। এটি মেইনস্ট্রীম পত্রিকাতে ১৯৮৬ সালে বেরিয়েছিল। সেখানে আমরা দেখছি যে ১৯৭৭-৭৮ সালে গ্রামীণ জনসংখ্যার যে অংশ দারিদ্রসীমার নিচে ছিল তার একটা পরিসংখ্যান আছে। বিভিন্ন রাজ্যে ১৯৮৩-৮৪ সালে গ্রামের দিকে জনসংখ্যার যারা দারিদ্র্যসীমার নিচে ছিল তাদেরও একটা পরিসংখ্যান আছে, তাতে আমরা মোটামুটি এই রকম অবস্থা দেখতে পাচ্ছি। মহারাষ্ট্রে দারিদ্রসীমার নিচে গ্রামীণ জনসংখ্যা ছিল ৬০.৩৬ ভাগ ১৯৭৭-৭৮ সালে, সেটা ১৯৮৩-৮৪ সালে নেমে দাঁড়ায় ৪১.৫০ ভাগে। অর্থাৎ কমেছে। সেখানে গ্রামীণ মানুষের দারিদ্র্য কমেছে প্রায় শতকরা ৩১.২ ভাগ। গুজরাটে কমেছে শতকরা ৩৫.৯ ভাগ। কেরালায় কমেছে শতকরা ৪৫.৫ ভাগ। অর্থাৎ ১৯৭৭-৭৮ সালে দারিদ্রসীমার নিচে গ্রামীণ মানুষের শতকরা অংশ সেখানে ছিল ৪৭.৩৭, সেখানে ১৯৮৩-৮৪ সালে তাদের সেই সংখ্যা দাঁড়ায় ২৬.০৬ ভাগে, যারফলে তাদের কম হয়ে যাওয়া সংখ্যা হচ্ছে ৪৫ ভাগ। আর সেই তুলনায় পশ্চিমবাংলায় গ্রামীণ মানুষের দারিদ্রসীমার নিচে থাকার অনুপাত ছিল শতকরা ৫৮.৩১ ভাগ, সেটা কমে দাঁড়ায় ৪৩.৮৪ ভাগ। অর্থাৎ কমেছে মাত্র ২৪.৮ ভাগ। এটা থেকে বোঝা যাচ্ছে যে কৃষির উপরে নজর দিয়ে বা কৃষিজমি আর একটু লোকের মধ্যে বিস্তার করলে আমাদের ভোট ব্যাংকের গচ্ছিত বাড়ে বটে, কিন্তু তাতে চিরকালীন অর্থনীতির ভিত্তি স্থাপন করা যায় না। গ্রামীণ মানুষের বাস্তবিক উন্নতি যদি করতে হয়, তাহলে গ্রামীণ কৃষিতে বৈজ্ঞানিক প্রথার প্রবর্তন করতে হবে, জমি যে ভাবে ক্রমশ খন্ডিত হচ্ছে তাতে এটি যদিও একটি দুরূহ কাজ। বৈজ্ঞানিক প্রথার প্রবর্তনের ব্যাপারে আমাদের রাজ্যের তুলনায় হরিয়ানা, পাঞ্জাব অনেক অগ্রগতি লাভ করেছে। বাস্তবে তারা সেখানে সাধারণ মানুষের মধ্যে যে সমৃদ্ধি ছড়িয়ে দিতে পেরেছে, আমরা সেটা পারিনি। এটা ঠিকই, আমরা যদি দেশকে বড় করতে চাই, দেশের মানুষের সমৃদ্ধি চাই তাহলে আমাদের শিল্পোন্নয়ন ছাড়া কোনও গত্যন্তর নেই। আমরা যত বেশি সংখ্যক মানুষকে কৃষির উপর নির্ভরশীল করব, আমরা তত মানুষকে পিছিয়ে দেব। তাই আমরা দেখছি, শিল্পের ক্ষেত্রে অবশ্য অসীমবাবু বলেছেন, আমি মানি যে আমাদের গ্রামাঞ্চলে কিছু কিছু শিল্প সম্ভার সৃষ্টি হয়েছে, এটা তিনি স্বীকার করেছেন যে এরজন্য আই-আর-ডি-পি., আর-এল-ই-জি-পি., সেশ্রু এবং এস. এস. ই. পি. এইসব

কতকগুলি প্রকল্পের সাহায্য পেয়েছেন। আপনি জানেন, মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রকল্পগুলি কংগ্রেস সরকার ১০-১৫ বছর আগে প্রয়োগ করে। এগুলোর অধিকাংশ অর্থ আসে কেন্দ্র থেকে।

[3-20 — 3-30 P.M.]

এর ফলে আমরা স্বীকার করি যে গ্রামের অবস্থা কিছুটা ফিরেছে। যদিও এর দ্বারা গ্রামের মানুষের সাধারণ জীবনযাত্রার মান আমরা বাড়াতে পারিনি। আমরা নিশ্চয় ধানের উৎপাদন বাড়িয়েছি, কিন্তু সেই সঙ্গে আমাদের চালের দাম কমেনি। আজকে চাল কি দামে বিক্রি হচ্ছে সেটাও আপনারা জানেন। আজকে পশ্চিমবাংলার মানুষের জীবনযাত্রার জন্য চাল, আটা, ময়দা, তেল ইত্যাদি যেগুলি সাধারণ মানুষের পক্ষে নিত্য প্রয়োজনীয় দ্রব্য সেইগুলি অন্যান্য রাজ্য থেকে আমদানি করতে হয়। সুতরাং একেবারে আমদানি থেকে যে উদ্ধার করতে পেরেছি বা পুঁজিপতিদের নির্ভরশীলতা থেকে বাঁচাতে পেরেছি এটা কিন্তু আপনারা বলতে পারবেন না। কিন্তু এটাও ঠিক আমরা মানি মাননীয় অর্থমন্ত্রী বলেছেন ক্ষুদ্র শিল্প বিস্তার করেছে কিন্তু ক্ষুদ্র শিল্পেরও সঙ্কটজনক অবস্থা, সেখানে আগামীদিনের পুরনো প্রাচীন অবৈজ্ঞানিক প্রচলন থাকার ফলে আমাদের এখানকার ক্ষুদ্র শিল্পের যে সমস্ত জিনিসগুলি তৈরি হয় সেইগুলি সারা ভারতবর্ষের বাজারের প্রতিযোগিতায় টেঁকে না। আমি জানি হাওড়াকে বলা হত ভারতবর্ষের বার্নিং হোম। এখন এটা বার্নিং হাউসে চলে গিয়েছে। ছোট ছোট শিল্পগুলি সেখানে আজকে কোন রকমে বেঁচে রয়েছে, অনেক শিল্প শেষ হয়ে গিয়েছে। বড় শিল্প আমাদের দরকার। আমরা যতদিন না আমাদের এখানে কিছু করতে পারব ততদিন আমরা সাধারণ মানুষের অবস্থাকে ফিরিয়ে দিতে পারব না। সাধারণ মানুষ ক্রমশ পিছন দিকে যাবে। ঐ ওয়ান স্টেপ ফরোয়ার্ড টু স্টেপস ব্যাকওয়ার্ড। শিল্পে উৎপাদন আমাদের কি ভাবে কমেছে তার একটা পরিসংখ্যান আমি এই হাউসের সামনে রাখতে চাই। এটা হচ্ছে আমাদের এই যোজনা পর্ষদের থেকে একটা পাক্ষিক বের করে তার নাম হচ্ছে যোজনা। এই যোজনায় জানুয়ারির ১ থেকে ১৫ তারিখ পর্যন্ত ৯৯ সালের হিসাব বেরিয়েছে, এটা লেখক হচ্ছে আর. ডি. দাদিভাবি তার বিষয় ছিল growth of industry and industrial infrastructure and inter-state analysis. অর্থাৎ আমাদের শিল্পে অগ্রগতি এবং শিল্পের পরিকাঠামোর অগ্রগতির বিষয়গুলি বিভিন্ন রাজ্যের তুলনামূলক হিসাব আমরা দেখেছি সেখানে এই জিনিসটা আছে States per capita income from registered manufacturing units. অর্থাৎ বড় বড় শিল্প যেগুলিকে আমরা রেজিস্টার্ড ফ্যাক্টরিস বলি সেখানে যে উৎপাদন হয় সেই উৎপাদনের মূল্য আমরা ধরতে পারি জনসংখ্যা দিয়ে ভাগ করে, ভাগ করেই এটা আমরা পাই স্টেট পার ক্যাপিটা State's per capita income from registered manufacturing units. এটার আমরা দু-একটা দৃষ্টান্ত দেব। গুজরাটে ছিল '৭০-৭১ সালে পার-ক্যাপিটা মানে মাথাপিছু ১৮ টাকার মতন সেটা ৮০-৮১-তে গুজরাটে ১৩৩ টাকার মতন, ৮৬-৮৭ সালে ১৯১ টাকার মতন। গুজরাটের অবস্থা ব্যাঙ্ক অর্থাৎ অর্ডার অফ মেরিট State's domestic products from manufacturing units. পার-ক্যাপিটা এই ভিত্তিতে গুজরাটের স্থান ছিল দ্বিতীয় সারা ভারতবর্ষের মধ্যে। মহারাষ্ট্রের স্থান ছিল প্রথম সেখানে পার ক্যাপিটা ডোমেস্টিক ইনকাম ফ্রম registered manufacturing ১৯৭০-৭১ সালে ১৫৭

টাকা, ১৯৮০-৮১ সালে ২২১ টাকা, ১৯৮৬-৮৭ সালে ২৭৭ টাকা, মহারাষ্ট্র তার প্রথম স্থানটা রাখতে পেরেছিল।

আপনারা জানেন যে পশ্চিমবাংলার স্থান ছিল তৃতীয়। অর্থাৎ পার ক্যাপিটা স্টেট ডোমেস্টিক প্রডাক্টস ফ্রম রেজিস্টার্ড ম্যানুফ্যাকচারিং শিল্প থেকে আয় ছিল পার ক্যাপিটা মাথাপিছু ১৯৭০-৭১ সালে ৯১ টাকা, ১৯৮০-৮১ সালে ৮৯ টাকা, এবং ১৯৮৬-৮৭ সালে ৮১ টাকা। পশ্চিমবঙ্গের অবস্থা, পশ্চিমবঙ্গের র‍্যাংক, তার যে স্ট্যাটাস সেটা ছিল ৩ নং, এর পর হল ৫ নং তারপর ৭ নং। আমাদের আসল যে রাস্তা, যে রাস্তা দিয়ে আমরা বেকারি দূর করতে পারব, যাতে অনেক সমৃদ্ধি ছড়িয়ে দিতে পারব যাতে দেশের লোকের আয় বাড়বে, রাজ্যের আয় বাড়বে, রাজ্যের খাজনা বাড়বে এবং তা দিয়ে অনেক কাজকর্ম করা যাবে, আমরা কিন্তু সেদিক থেকে পিছিয়ে আছি। সুতরাং আমি বলব, এই যে বিকল্প দৃষ্টিভঙ্গির কথা বলা হয়েছে সেটা আমাদের এই শেষ মুহূর্তে বিদায়ী অধিবেশনে তুললেই ভালো হত। বরঞ্চ আরও ভালো হত যদি, বাস্তব ভিত্তিক কিছু প্রস্তাব যে বাস্তব ভিত্তিতে কি কি ঘটছে তার উপর বেশি নজর দিলে ভালো হত। তাই আমি শেষে বলব, বৈজ্ঞানিক মনোভাব নিয়ে দেখা। এরপর বলব, এখন রাশিয়া, চিন যেসব পদ্ধতি অবলম্বন করছে, যে সব প্রযুক্তি অবলম্বন করছেন তা থেকে ভারতবর্ষে গণতান্ত্রিক সমাজবাদকেই মেনে নিয়েছে। এতে বিশেষ খুব একটা তফাৎ নেই। তাই আমি পরিশেষে আমার বক্তব্যের উপসংহারে একটি আবেদন রেখে আমার বক্তব্য শেষ করব, সেটা হচ্ছে এই," এসো এসো অসীম, স্নেহের ভ্রাতৃপ্রতিম, তেজিমান, অভিমান, গণতান্ত্রিক সমাজবাদ সঁপি কায় মন, সব মিলি করি অভিযান, ঘটায় হিংস্র পুঁজিবাদের যবনিকা পতন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ভোট অন অ্যাকাউন্টস অর্থমন্ত্রী পেশ করেছেন। তাকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা উত্থাপন করতে চাই। বিরোধীপক্ষ থেকে মাননীয় সদস্য, অধ্যাপক মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় তিনি বিরোধিতা করেছেন। দৃষ্টিভঙ্গীর কথা বলছেন এবং বিকল্প নীতি পরিহার করে যে নীতি ভারতবর্ষে চলছে, কংগ্রেস চালিয়েছে সেই নীতি অনুযায়ী পরামর্শ দিয়েছেন অর্থমন্ত্রীকে এবং সেই বিকল্প নীতি পরিহার করবার পক্ষে। তিনি যে যুক্তি হাজির করেছেন বোধ হয় বিষয়টা এই রকম যে, বিভিন্ন দেশে মার্কসবাদ সফল হচ্ছে না কাজেই এই রকম মার্কসবাদ অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের রাজ্যের বাজেট তৈরি করা উচিত নয় এবং মার্কসবাদ যে বিফল হচ্ছে এই সম্পর্কে ওঁনার কোনও সন্দেহ নেই। উনি এটা প্রতিষ্ঠিত সত্য হিসাবে ধরে নিয়ে তিনি আলোচনাটা করছেন।

[3-30 — 3-40 P.M.]

উনি প্রাজ্ঞ মানুষ, ওনার জ্ঞান, বিদ্যা, বুদ্ধি প্রতিটি প্রশ্নেই উনি শ্রদ্ধার দাবি করেন। আরও বাড়তি শ্রদ্ধা উনি পেতেন যদি মার্কসবাদ সম্পর্কে উনি ওনার নিজের ব্যক্তিগত ধারণা বলতেন, খবরের কাগজের কতগুলো ধরে করার কথা যদি উনি না বলতেন, তবে আরও বেশি শ্রদ্ধা উনি দাবি করতে পারতেন। যে রকম উনি নিজের অজান্তেই মার্কসবাদের সত্যতা স্বীকার করে নিয়েছেন, উনি বললেন—জীবন এক সময় সৃষ্টি হয়, তার বৃদ্ধি হয়, ক্ষয় হয়, তারপর শেষ হয়ে যায়। এই ঘটনার পেছন দর্শনটা কি? ফিলোজফিটা কি? এটা নিশ্চয়

আপনি জানেন। আর এও জানেন একটা জিনিস সৃষ্টি হলে তার বৃদ্ধি হয়, ক্ষয় হয়, তারপর সে শেষ হয়ে যায়। এটাই তো মার্কসবাদ, এটাইতো ডায়ালেকটিক্যাল ম্যাটিরিয়্যালিজ্‌ম। মার্কসবাদ খতম হয়ে গেছে এটা প্রমাণ করতে গিয়ে যে উদাহরণ উনি দিয়েছেন, সেটা মার্কসবাদ দর্শনের পক্ষে একটা প্রতিষ্ঠিত যুক্তি। কাজেই খবরের কাগজের ধার করা কিছু কথার উপর ভিত্তি করে এটা প্রমাণ করা যায় না, অতীতেও যায়নি, এবং ভবিষ্যতেও কখনও যাবে না। উনি বলেছেন পূর্ব ইউরোপের কিছু দেশের কথা, ঘটনার কথা, চিনের কিছু ঘটনার কথা। আমরা মার্কসবাদীরা আরেকটা কথাও বলি, যারা মার্কসবাদ জানেননা তারা জেনে রাখুন, আমরা মনে করি যে কোন ডেভেলপমেন্টের রাস্তাটা সরলরেখায় চলে না, সেটা আঁকাবাঁকা পথে চলে এবং কোনও একটা বিশেষ মুহূর্তে দাঁড়িয়ে দু'পা পিছিয়ে আসতে হয়। আমরা কোনও কিছু জিনিসকে বিচার করি তার সামগ্রিকতা নিয়ে, নদীর পথ যতই আঁকাবাক হোক না কেন তার শেষ প্রান্ত সাগরে গিয়ে মিলবে। এটা যদি বিজ্ঞান হয়, তাহলে সেই বিজ্ঞানের ওপর দাঁড়িয়ে পৃথিবী শেষ গতিতে সমাজতন্ত্রের দিকে যাবে, এটা ওনার জেনে নেওয়া উচিত ছিল। উনি বলেছেন, আমাদের মার্কসবাদী কথাবার্তা, মার্কসবাদী ধ্যান-ধারণা ছেড়ে দেওয়া উচিত। আমি ওনার কাছে বিনয়ের সাথে যেটা বলতে চাই, যে কোন মার্কসবাদী অর্থনীতি আমরা পশ্চিমবাংলায় গত ১৪ বছরে প্রয়োগ করতে চাই। মার্কসবাদী অর্থনীতি বলতে যদি তিনি সমাজতান্ত্রিক অর্থনীতির কথা বলে থাকেন, তবে পশ্চিমবাংলাতে সেটা নেই এবং গত ১৪ বছরে সেটা আমরা গড়বার চেষ্টা করিনি ও সেই অর্থনীতি আমরা প্রয়োগও করিনি। আর ওনার জ্ঞাতার্থে জানাতে চাই, আমরা যেটুকু করেছি একটা পুঁজিবাদি জমিদার অর্থনৈতিক ব্যবস্থায় কিছু মার্কসবাদী রাজনৈতিক ধারণাকে আমরা প্রয়োগ করবার চেষ্টা করেছি। এই অর্থনীতিটাকে কতখানি সাধারণ মানুষের কাজে লাগানো যায় সেই চেষ্টা আমরা করেছি। কাজেই সোভিয়েত ইউনিয়ন বা চিনের সেইসব ঘটনার উপর দাঁড়িয়ে অসীম দাশগুপ্তের ভোট অন অ্যাকাউন্টের সমালোচনা করার ভিত্তিটা কি সেটা আমি ওনার বক্তৃতা থেকে বুঝতে পারিনি। উনি পরামর্শ দিয়েছেন গণতান্ত্রিক সমাজবাদের পথে আমাদের চলা উচিত। গণতান্ত্রিক সমাজবাদ বলতে উনি যদি ৪৩ বছরের ভারতবর্ষ যেখানে বসে থেকেছে সেটাকে বোঝায়, তাহলে ওনার কাছে আমার বিনম্র জিজ্ঞাসা, এই ৪৩ বছর ভারতবর্ষের অর্থনীতি কি আমাদের সামনে খুব একটা আকর্ষণীয় উদাহরণ তৈরি করেছে এবং এই রাস্তাতেই কি আমাদের হাঁটতে হবে। মাননীয় মৃত্যুঞ্জয় ব্যানার্জি মহাশয় নিশ্চয় জানেন, যে দেশের মাটিতে দাঁড়িয়ে তিনি বক্তৃতা করলেন, সেই দেশটা মাত্র দুমাস আগে আই. এম. এফ.-র কাছ থেকে ১.৮ বিলিয়ান ডলার ধার নিয়েছে এবং আরেকটা ইন্সটলমেন্ট ১.৮ বিলিয়ান ডলাব ধার নেওয়ার জন্য আমরা হচ্ছি। উনি অধ্যাপক মানুষ, অর্থনীতি জগতের মানুষ, উনি জানেন আই. এম. এফের কাছ থেকে এই বিপুল পরিমাণ অর্থ ধার নেওয়ার প্রকৃত অর্থ কি? যে গণতান্ত্রিক সমাজবাদের রাস্তায় উনি আমাদের হাঁটতে বলছেন, এই মুহূর্তে ১৯৯১ সালে সেই গণতান্ত্রিক সমাজবাদি দেশটার চেহারা কি? অর্থনীতি জগতে একটা নতুন কথা চালু হয়েছে, 'মেকসিনাইজেশন অফ দি ইকনমি'। মেকসিকো দেশটা বিদেশি ধারের উপর চলছে, গোটা অর্থনীতি এমনভাবে ঝুলছে বিদেশি সাহায্যের উপর। একটা দেশের অর্থনৈতিক কাঠামোটা দাঁড়িয়ে আছে বিদেশি ধারের উপর, এটা বোঝানোর জন্য একটা টার্ম ব্যবহার করা হচ্ছে 'মেকসিনাইজেশন অফ দি ইকনমি।' যে গণতান্ত্রিক সমাজবাদের পথে উনি আমাদের হাঁটতে

বললেন সেই গণতান্ত্রিক সমাজবাদী দেশটা ৪৩ বছর সেই পথে হাঁটবার ফলটা কি হয়েছে? ১৯৯০ সালের ওয়ার্ল্ড ব্যাঙ্কের রিপোর্টে দেখা যাচ্ছে বিদেশি ধারের পরিমাণের দিক দিয়ে ব্রাজিল, আর্জেন্টিনা, মেকসিকোর পরই হচ্ছে আমাদের স্থান। আর উনি এখানে দাবি করেছেন যে এই রাস্তাতেই আমাদের হাঁটা উচিত। মৃত্যুঞ্জয়বাবু নিশ্চয় জানেন, যে আমরা আমাদের অর্থনীতিকে এমন জায়গায় নিয়ে গেছি যেটাকে ট্রেড ওয়ার্দিনেস বলে। বাইরে থেকে ধার পাবার জন্য যে যে ন্যূনতম বিশ্বাসযোগ্যতা দরকার, সেই বিশ্বাকযোগ্যতাও আমরা হারিয়েছি এবং তার জন্য অভিনন্দন যদি কারোর পাওনা হয়, তবে সাধারণভাবে কংগ্রেসের এবং বিশেষভাবে সেটা রাজীব গান্ধীর। গত বছর ফাইনান্সিয়াল ইয়ারে আমাদের সরকারের প্রস্তাব ছিল ১২শো কোটি ডলার আমরা বিদেশের খোলা বাজার থেকে ধার সংগ্রহ করব। এটা নিশ্চয়ই মৃত্যুঞ্জয়বাবু জানেন দরজায় দরজায় মাথা কুড়ে ৪০০ বিলিয়ান ডলারের বেশি ধার জোগাড় করতে পারেনি, ইউরোপের বাজারে অন্যান্য কমার্শিয়াল ব্যাংকগুলি ভারতবর্ষের সরকারকে দেখলেই তাদের দরজা বন্ধ করে দিয়েছে। কারণ, আন্তর্জাতিক বাজারে এই সন্দেহ প্রতিষ্ঠিত হয়ে গেছে যে, এই দেশটা এখন গলা পর্যন্ত ঋণে ডুবে আছে যে একে ধার দিলে বাড়তি টাকা পাওয়ার সম্ভাবনা নেই। এই হচ্ছে তথাকথিত গণতান্ত্রিক সমাজবাদের রাস্তা যে রাস্তায় মৃত্যুঞ্জয়বাবুরা হাঁটতে চাইছেন। যে অর্থনীতিতে ২৪০ লক্ষ কোটি টাকা ইন্টারনাল জোট সেই অর্থনীতির স্বকীয়তা আছে কিনা আপনি বুঝবেন। আপনি পশ্চিমবঙ্গের মানুষ, পশ্চিমবঙ্গের প্রতি আপনার মমত্ববোধ ১০০ পারসেন্ট আছে আমি স্বীকার করি, কিন্তু ২৩৩ লক্ষ কোটি ইন্টারন্যাশনাল ভোট দিয়ে যে গণতান্ত্রিক সমাজবাদের রাস্তার উদাহরণ আপনার দেশের জন্য দিচ্ছেন তাতে আপনার মতো বিজ্ঞলোকের এই বক্তৃতা দেওয়া সাজে না। কিন্তু যে পথ আপনাকে টিকিয়ে দিয়ে জিতিয়েছে সেই দল আপনাকে দিয়ে বিরোধিতা করতে হবে বলে এই বক্তৃতা দেওয়াচ্ছে। কোন জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। আপনি একটা কথা বললেন যেটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। সৌগতবাবু এখনও সংশোধন উত্থাপন করতে পারেননি, তাঁর সংশোধনী প্রস্তাবের মধ্যে বোধ হয় ১ নং আনএমপ্লয়মেন্টের বিষয়টা। আনএমপ্লয়মেন্ট বিষয়টা নিঃসন্দেহে এই জাতীয় অর্থনীতিতে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়। আমি জিজ্ঞাসা করতে চাই গণতান্ত্রিক সমাজবাদের কথা বলে ১৯৪৮ সালে ইউনাইটেড নেশন জেনারেল কাউন্সিলের মিটিং-এ যখন কাজের অধিকারের বিষয়টা হিউম্যান রাইটসের মধ্যে ইনক্লুড্ হয় তখন আপনি নিশ্চয় জানেন সেই অধিবেশনে সেই প্রস্তাবের পক্ষে আমাদের দেশ ভারতবর্ষ কেবল সই করেছিল তা নয় সেখানে প্রিসাইড করেছিল আমাদের দেশ। আজকে স্বাধীনতার ৪৩ বছর পরে একটু নিজেরা দাঁড়িয়ে বলুন কাজের অধিকারকে সাংবিধানিক অধিকার হিসাবে স্বীকৃতি দিতে যে ভি পি সিং-এর সরকার ১৯৯০ সালে পার্লামেন্ট বিল আনতে চলেছিল উইন্টার সেশনে সরকারকে আপনারা বি জে পি চন্দ্রশেখরের সঙ্গে হাত মিলিয়ে ফেলে দিলেন, ডাইরেক্টিভ প্রিন্সিপালে আপনারা স্বীকার করলেন না। ইউ এল এ-তে আপনাদের প্রতিনিধি ছিলেন, আমরা ছিলাম না। আপুনি বেকারদের সম্বন্ধে বলছেন, আমরা বেকারদের সম্বন্ধে উৎকণ্ঠিত। আপনারা ৪৩ বছর ধরে কাজের অধিকারকে সাংবিধানিক অধিকার হিসাবে স্বীকৃতি দেননি, কিন্তু ৪৩ বছর পরে ভি পি সিং-এর সরকার আসার পর যখন ১১ মাসের ভি পি সিং-এর সরকার কাজের অধিকারকে সাংবিধানিক স্বীকৃতি দিতে গেল তখন সার্কাসে ক্লাউনের মতো আপনারা বি জে পি'র সঙ্গে হাত মিলিয়ে সেই সরকারকে ফেলে দিলেন।

আজকে কাট মোশন এনেছেন যে আনএমপ্লয়মেন্টের ব্যাপারে এই সরকার ব্যর্থ এবং এই সরকারকে ক্ষমতাচ্যুত করা উচিত। আমি মৃত্যুঞ্জয়বাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এমপ্লয়মেন্ট জেনারেশনের ব্যাপারে আপনারা আমাদের সরকারের সমালোচনা করছেন, এটা নিয়ে আমাদের কারোর বিতর্ক নেই, কিন্তু তা করে আমাকে একটু বলুন যে জাতীয় অর্থনীতি নিয়ন্ত্রণ করছে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার নয়। আমি দুটো ফিগার দেখতে পাচ্ছি—১৯৮৮-৮৯ সালের ইকনমিক স্বার্থে যদি একটু দেখেন তাহলে আপনি দেখবেন ১৯৮৮-৮৯ সালে এই বছরে প্রাইভেট সেক্টরে এমপ্লয়মেন্ট কমেছে ০.৯ পারসেন্ট এবং ঐ সময়ে পাবলিক সেক্টরে এমপ্লয়মেন্ট বেড়েছে ০.৯ পারসেন্ট। যেহেতু প্রাইভেট সেক্টর বেশি এমপ্লয়মেন্ট দেয় পাবলিক সেক্টর কম দেয় সেজন্য টোটাল এমপ্লয়মেন্ট কমেছে এবং প্রোডাকশন্স সেই সময়ে বেড়েছে ৯ পারসেন্ট। প্রোডাকশন্স বেড়েছে, এমপ্লয়মেন্ট কমেছে, অথচ ঐ দুটো সেক্টরে সেই বছরে আমরা ১৫ হাজার কোটি টাকা বিনিয়োগ করেছি।

আপনাদের অ্যারিথমেটিক ক্যালকুলেশন কি দাঁড়ায় লাস্ট ইকনমিক সার্ভের? আপনাদের প্রক্সি সরকার নতুন ইকনমিক সার্ভে দিতে পারেনি, আপনাদেরই ধমকের ফলে। অর্থাৎ ১৫ হাজার কোটি টাকা খরচ করে আমরা কিছু মানুষের কাজের সুযোগ কমিয়ে দিয়েছি, এই তো আমাদের ইকনমি! বছরের পর বছর প্ল্যানিং-এর মাধ্যমে নন-প্ল্যানিং খাতে খরচ হাজার হাজার কোটি টাকা আমরা ঢাকলাম, অথচ তাতে ইন রিয়্যালিটি এমপ্লয়মেন্ট পোটেনসিয়্যালিটি কমেছে। আপনি কাজের প্রশ্নের সাথে স্বাভাবিক উত্তর পশ্চিমবাংলার মানুষ হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছে চাইবেন কিনা—এটাই আমাদের জিজ্ঞাস্য এবং আমাদের আগে জিজ্ঞাস্য হল, কেন এই জিনিস হল—আপনাদের বক্তব্য হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার হচ্ছে অত্যন্ত অপদার্থ সরকার। আপনাদের কথা আমরা মেনে নিলাম যে, আমরা অপদার্থ। এই অপদার্থ পশ্চিমবাংলা রাজ্য সরকার তার রাজ্য সরকারি দপ্তরে গত ৩ বছরে ৬১ হাজার নতুন কাজ তৈরি করেছে। আর কেন্দ্রীয় সরকারে ২৯ হাজার কাজ বন্ধ করে দিয়েছে। এটা কেন কমে গেল? সাধারণ বেকারদের জন্য আমরা কাঁদছি অছত আপনাদেরই কেন্দ্রীয় সরকার সারকুলার দিয়ে তার দপ্তরগুলিতে নিয়োগের নিষেধাজ্ঞা রেখে দিয়েছে ৬ বছর ধরে। আমি জানি না সৌগতবাবুর এই কাঠামোয় ঐ হিসাবটা ছিল কিনা—ইন্দিরা গান্ধী বেঁচে থাকার সময় তাঁর রাজত্বের শেষ ১।। বছর এবং রাজীব গান্ধীর ৫ বছর—এই সময়ে কেন্দ্রীয় সরকারের নিয়োগ বন্ধ ছিল কেন—বেকারদের জন্য এত চোখের জল ফেলে যে কাটমোশন তিনি লিখেছেন আজকে, সেই সময় তখন আপনাদের খেয়াল ছিল কিনা—রাজীব গান্ধীর আমলে আপনি কংগ্রেস(ই)র সদস্য ক্যান্ডিডেট ছিলেন। তখন নিজের দলের কেন্দ্রীয় সরকার ছিল। তখন একবারও প্রতিবাদ করলেন না যে, কেন্দ্রীয় সরকারের লোক নিয়োগ বন্ধের আদেশ অন্যায় হচ্ছে। একবারও সেই ফোরামে গেলেন না, আজকে আপনি এখানে কাটমোশন দিচ্ছেন—কাজেই আপনার কাছে আমাদের সামান্য জিজ্ঞাস্য, হল এই, কোন্ যুক্তিতে দাঁড়িয়ে আপনারা বিরোধিতা করছেন আমাদের দৃষ্টিভঙ্গির এবং বিকল্প নীতির? মৃত্যুঞ্জয়বাবু সঠিক কথাই বলেছেন আমাদের ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেটের ক্ষেত্রে পার ক্যাপিটার যে হিসাব দিলেন—যেটা আমরা অর্গানাইজড্ ইন্ডাস্ট্রি থেকে ডিক্লেয়ারড করেছি ইন রিয়্যালিটি মানি ভ্যালু—এই কথা আপনারা একবার'ও বলবেন না? ১৯৬২ সালে দুর্গাপুর স্টীল প্ল্যান্টের পরে বড় শিল্পক্ষেত্রে পশ্চিমবাংলায় কি কি বিনিয়োগ করেছে কংগ্রেস সরকার, সেটা এবার দয়া করে বলুন। যে ভদ্রলোককে

আপনারা গভীর সম্বর্ধনা দিয়ে এলেন তাঁকে আপনারা এটা জিজ্ঞাসা করুন। তিনি রাজ্য-সরকারের মুখ্যমন্ত্রী ছিলেন। তখন দিল্লিতে ইন্দিরাগান্ধী প্রধানমন্ত্রী ছিলেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় কোন নতুন শিল্প তৈরি করেছিলেন? বরং রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করেন নি। আপনারা বারে বারে হাউসে দাঁড়িয়ে অভিযোগ করেছেন যে, পশ্চিমবাংলায় শিল্প তৈরির পরিবেশ নেই। এখানে ইলেক্ট্রিসিটির ক্রাইসিস আছে, ইনফ্রাস্ট্রাকচার নেই, লোক আনরেস্ট আছে, ক্যাপিটাল ইনভেস্ট করতে কেউ রাজি হননি। স্বাভাবিক ভাবেই পশ্চিমবংলার অর্থনীতি বাইরে থেকে কাউকেই অ্যাট্রাক্ট করেনি। এখানে ইনভেস্টমেন্ট করতে কাউকে অ্যাট্রাক্ট করেনি পশ্চিমবাংলার অর্থনীতি। আমি শুধু সামান্য একটি কথা আপনাদের জিজ্ঞাসা করতে চাই—১৯৮৯ সালের নভেম্বর মাসে আমাদের নবম লোকসভার নির্বাচন ছিল। তখন দেশের প্রধানমন্ত্রীর নাম হচ্ছে রাজীব গান্ধী এবং পশ্চিমবাংলা তখন পশ্চিমবাংলাতেই ছিল। পশ্চিমবাংলার উষর প্রান্তরে নতুন জমানা ওঠবার কোনও সম্ভাবনাই দেখা যাচ্ছিল না, সেই সময় হলদিয়ার ফাঁকা মাঠে পাথর বসিয়ে দিয়ে গেলেন। আরও দুমাস এগিয়ে যান—১৯৯০ সালের জানুয়ারি মাসে এটা হাসাহাসির ব্যাপারে দাঁড়িয়ে গেল। আমাদের অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত কোন কাজ করতে পেরেছেন এই ক'দিনে? তার কারণ রাইটার্স বিল্ডিংসে তার ঘরের সামনে গোটা ভারতবর্ষের শিল্পপতিদের লাইন পড়ে গেল। এই সব শিল্পপতিরা টাকা বিনিয়োগ করতে চায়। দু'মাস আগে পশ্চিমবাংলা যা ছিল, দু'মাস পরে একই রইল। কয়েক মাসে আগে প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর জায়গায় ভি. পি. সিং এসেছিল। দিনের আলোর মতো এটা পরিষ্কার যে, রাজীব গান্ধীর প্রধানমন্ত্রীর চেয়ার থেকে পশ্চিমবাংলায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করতে রাজি হয়নি বা তাদেরকে ইনভেস্ট করতে দেওয়া হয়নি। কিন্তু রাজীব গান্ধীর বদলে ভি. পি. সিং যখন এল তখন গোটা ভারতবর্ষের শিল্পপতিরা পশ্চিমবাংলার শিল্পে ইনভেস্ট করতে উৎসাহী হল। কাজেই পশ্চিমবাংলায় বড় শিল্প হবে কিনা সেটা পশ্চিমবাংলার উপর অনেকাংশে নির্ভর করে না, দিল্লিতে কোন সরকার আছে তার উপর নির্ভর করে।

ভি. পি. সিং-এর আমলের ১১ মাসের অভিজ্ঞতা আমাদের দেখিয়ে দিয়েছে যে দিল্লিতে রাজীব গান্ধী ক্ষমতায় বসে থাকলে পশ্চিমবঙ্গের নতুন শিল্পায়নের সম্ভাবনা নেই এবং ঐ ১১ মাসের অভিজ্ঞতা আমাদের বিকল্প রাস্তার হদিশ দিয়েছে। কাজেই স্যার, এ ব্যাপারে কোনও সন্দেহই নেই যে পশ্চিমবঙ্গের মানুষ আগামী লোকসভা এবং বিধানসভার নির্বাচনে সেই ভাবেই ভোট দেবেন যাতে রাজীব গান্ধীকে দ্বিতীয়বার আর প্রধানমন্ত্রীর চেয়ারে গিয়ে বসতে না হয়। পশ্চিমবঙ্গের শিল্পের স্বার্থে এটা জরুরি। ভি. পি. সিং-এর আমলের ১১ মাসে এটা আমাদের কাছে প্রমাণিত হয়ে গিয়েছে। এর পর আপনাদের কাছে আমার জিজ্ঞাস্য, যে বেকারদের জন্য আপনারা এত চোখের জল ফেলেছেন সেই বেকারীদের কাজের ব্যাপারে আপনাদের কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি ছিল সেটা দয়া করে একটু বলবেন কি? স্যার, আমি অভিনন্দন জানাই আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয়কে। তিনি ঘোষণা করেছিলেন যে ৫ লক্ষ নতুন কাজের সুযোগ তৈরি করবেন। তাঁর বক্তব্য যা রাখা হয়েছে তার মধ্যেও আছে এবং ইকোনমিক রিভিউতে আছে, আমরা দেখেছি, ৫ লক্ষ ২৬ হাজার নতুন কাজ সৃষ্টি করা হয়েছে। এই সংখ্যাটা পশ্চিমবঙ্গের প্রত্যেক বছর গড় কর্মহীন-কাজ না পাওয়া—যে কর্মশক্তি যুক্ত হয় তার থেকে বেশি। অর্থাৎ এই প্রবণতা যদি জারি

রাখা যায় তাহলে পশ্চিমবাংলার অর্থনীতিতে যে ব্যাপক পরিমাণ বেকার বাহিনী জমে যাচ্ছে এবং বাড়ছে সেটা রিভারস হতে শুরু করবে, কমতে শুরু করবে। ইতিমধ্যেই তার প্রবণতাগুলি আছে। উনি ৪ মাসের যে ভোট অন অ্যাকাউন্ট পেশ করেছেন সেখানে যে সব হিসাবপত্র দিয়েছেন তাতে ৮ লক্ষ কাজের সম্ভাবনা সৃষ্টি করতে সক্ষম হয়েছেন। স্যার আমি আমার বয়সের কারণে এবং আমি যে যুব সংগঠন করি তার কারণে এরজন্য অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। কাজেই বলব, বেকারদের চাকরি দেওয়াটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের তালা ঝোলানোর গিমিক নয়, এটার জন্য টাকা লাগে, প্রকল্প লাগে, দৃষ্টিভঙ্গি লাগে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ভোট অন অ্যাকাউন্ট পেশ করেছেন তাতে এই দৃষ্টিভঙ্গি, প্রয়াস এবং উদ্যোগ—সবগুলিই আছে। আমি এরজন্য মাননীয় অর্থমন্ত্রীকে সাধারণ যুব সমাজের পক্ষ থেকে অভিনন্দন জানাই। মৃত্যুঞ্জয়বাবুকেও স্বীকার করতে হয়েছে, এটা প্রতিষ্ঠিত সত্য যে পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে কিছু ভাল কাজ হয়েছে—কৃষির উৎপাদনের ক্ষেত্রে এটা আজকে আর অস্বীকার করার উপায় নেই। কেন্দ্রীয় সরকারের দেওয়া হিসাবও সে কথা বলছে। যে সমস্ত তথ্য আমরা পেয়েছি তাতে দেখছি, কৃষি থেকে মাথাপিছু আয়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান ইদানিংকালে অনেক উঁচুতে উঠে সারা দেশের মধ্যে পাঞ্জাব, হরিয়ানার ঠিক পরেই তৃতীয় স্থানে গিয়েছে। এখানে গ্রামে যে কর্মদ্যোগের সৃষ্টি হয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি যে গ্রামীণ প্রকল্পগুলির কাজ পশ্চিমবাংলায় সবচেয়ে ভাল হচ্ছে। কেন্দ্রীয় সরকারের ইকনমিক রিভিউ যদি বেরুত তাহলে আমার কথার প্রমাণ তাতেই পাওয়া যেত। পশ্চিমবঙ্গকে কৃষির উৎপাদনের হার বেড়েছে ফলে গ্রামের মানুষের হাতে বাড়তি পয়সা আসছে এবং তাদের ক্রয় ক্ষমতা বাড়ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তৃতায় আছে, এটা আমাদের পশ্চিমবাংলার গর্বের বিষয় যে পশ্চিমবঙ্গে প্রান্তিক ও গরীব চাষীদের হাতেই এখানকার ৬০ ভাগ জমির মালিকানা আছে। অর্থাৎ গ্রামের মানুষের হাতে পয়সা আছে এবং তাদের ক্রয় ক্ষমতা বাড়ছে—আমাদের ১৪ বছরের রাজত্বে আমরা এই জিনিস করতে পেরেছি। এই যে বাড়তি ক্রয় ক্ষমতা সেই ক্ষমতা নিয়ে তারা বাজারে আসছে এবং শিল্পজাত মাল কিনছে। এই শিল্পজাত মাল যে তারা কিনছে তার প্রমাণ হচ্ছে এখানে স্মল স্কেল ইন্ডাস্ট্রি সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি। ৩ লক্ষ ৩৮ হাজারের মতন সংখ্যাটা। এই চাহিদার ফলে আমাদের এখানে ছোট শিল্পের প্রসার হচ্ছে। কিন্তু যে গতিতে কৃষি উৎপাদন এবং গ্রামের সাথে যুক্ত মানুষদের প্রকৃত আয় বাড়ছে তার সাথে কিন্তু পশ্চিমবঙ্গের শিল্পের উৎপাদনের গতিটা বাড়ছে না, কিছুটা কম হচ্ছে। এর থেকে বোধহয় একটা সিদ্ধান্তে পৌঁছানো যায় যে, যেহেতু ভারতবর্ষ একটা অখণ্ড দেশ, সেই হেতু পশ্চিমবঙ্গের গ্রামীণ মানুষের ক্রয় ক্ষমতা বাড়লেও সেই বাড়তি ক্রয় ক্ষমতা অনেকটা নিয়ে যাচ্ছে বাইরের কোম্পানিগুলি যারা পশ্চিমবঙ্গের বাজারে এসে মাল বিক্রি করছে। ভারতবর্ষের সাংবিধানিক কাঠামোর মধ্য থেকে এই জিনিসটা হবে। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে আপনার কাছে এই অনুরোধ কি করতে পারি না যে পশ্চিমবঙ্গের গ্রামীণ মানুষের এই বাড়তি ক্রয় ক্ষমতা যাতে পশ্চিমবঙ্গের শিল্পের ক্ষেত্রে কিছুটা বাড়তি উদ্যোগ সৃষ্টি করে সেটা দেখুন। পশ্চিমবঙ্গে উৎপাদিত জিনিসগুলি প্রচলিত আইনের মধ্যেই কিছুটা প্রটেক্ট করুন। রাজ্য সরকার গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে জোয়ার এনেছেন এবং শিল্প ক্ষেত্রেও জোয়ার তৈরি করেছেন কিন্তু দুটির পরিমাণ এক নয়। শিল্পের ক্ষেত্রে পরিমাণটা তুলনায় কম। কাজেই পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত ইন্ডাস্ট্রিগুলির উৎপাদিত মালকে এই

প্রচলিত আইনের মধ্যে যদি কিছুটা প্রোটেকশন দেওয়া যায় তাহলে গ্রামীণ অর্থনীতির উর্ধ্বগতির সঙ্গে সমান তালে পাল্লা দিতে পারবে আমাদের শিল্প ক্ষেত্রের উর্ধ্বগতির অগ্রগতি। ইতিমধ্যেই শিল্প ক্ষেত্রে একটা জোয়ার সৃষ্টি হয়েছে। এবং তার কারণটাও রাজনৈতিক, সব ক্ষেত্রে অর্থনৈতিক নয়। দিল্লির সরকারের চরিত্র, রাজ্যগুলির দাবির প্রতি তাদের দৃষ্টিভঙ্গি, এর উপর নির্ভর করে একটা রাজ্যের অর্থনীতি কোন জায়গায় থাকবে। কোন জায়গায় রাজ্যের অর্থনীতি যাবে। একটা রাজনৈতিক পরিবর্তন ১১ মাসের মধ্যে দেখিয়ে দিয়েছে পশ্চিমবাংলার অর্থনীতির পুনর্জীবনের পূর্ণ বিকাশ কোন অর্থনৈতিক শর্ত পূরণ হলে সম্ভব। কাজেই আপনি যখন ভোট অন অ্যাকাউন্ট পেশ করছেন, আগামী একটা লোকসভা এবং বিধানসভার নির্বাচনে এটা সৃষ্টির সত্য যে আগামী যে সরকার তৈরি হবে, সেই সরকার আপনি যে নীতি নিয়ে বাজেট করেন, সেই নীতি নিয়ে বাজেট করবে, এটা পশ্চিমবাংলার বাস্তবতা, যতই দুঃখ পান, যাকেই সম্বর্ধনা দিন, তাতে কিছু আটকাবে না, বাড়তি যে আশাটা, যে রাজনৈতিক অবস্থাটা কামনা করতে পারি যে রাজনৈতিক সূত্রটা বাস্তবায়িত হলে পশ্চিমবাংলার অর্থনীতির এই উর্ধ্বগতি বজায় থাকে, সেটা হল দিল্লিতে একটা ধর্ম নিরপেক্ষ গণতান্ত্রিক সরকার, যার পথ ১১ মাসের মধ্যে রাষ্ট্রীয় মোর্চা সরকার আমাদের দিয়েছে, আপনি এই ভোট অন অ্যাকাউন্টের প্রস্তাব আমি সমর্থন করছি এবং এই আশা নিয়ে সমর্থন করছি, দিল্লিতে এই কাঙ্খিত পরিবর্তন পশ্চিমবাংলার অর্থনীতিকে আরও সমৃদ্ধ করবে, তার উর্ধ্বগতি আরও বাড়বে, এইটুকু বলে আপনাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভোট অন অ্যাকাউন্টের বিরোধিতা করে এবং মাননীয় সৌগত রায় মহাশয়ের আনা অ্যামেন্ডমেন্টের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। অসীমবাবু ঘাটতি শূন্য বাজেট উপস্থাপিত করে গত কয়েক বছর বাহবা কুড়োচ্ছেন। আমরা বলি যে বাজেটে উন্নয়ন থাকে না, সেই বাজেটে ঘাটতি থাকে না। সুতরাং যে বাজেটে উন্নয়নের ছোঁয়াচ নেই, সেই বাজেটে যে ঘাটতি থাকবে না, এটা সহজেই অনুমান করে নেওয়া যায়। তাই উন্নয়নহীন বাজেট বলে, এটাকে উন্নয়নহীন ঘাটতি শূন্য বাজেট বলে অসীমবাবু হয়তো এই বাজেট সম্পর্কে একটা সঠিক বিশেষণ প্রয়োগ করতে পারতেন। এখানে দ্রব্যমূল্য বৃদ্ধি নিয়ে, কেন্দ্রের ভি. পি. সিং সরকারের ভূমিকা নিয়ে অনেক গাল ভরা কথা শুনলাম মানববাবুর মুখ থেকে। আমি অসীমবাবু আপনাকে বলতে চাই, কেন্দ্রে যখন আপনাদের বন্ধু সরকার এসেছিল, আমরা এটাও বলেছিলাম কেন্দ্রের বন্ধু সরকারের বাজেটে পেট্রোল, ডিজেল, ইস্পাত, টায়ার টিউব-এর মূল্য যে ভাবে বৃদ্ধি ঘটল ভারতবর্ষে, তার প্রভাবে দেশের মূল্যবৃদ্ধির প্রভাব পশ্চিমবাংলার উপরও পড়েছে। মুখ্যমন্ত্রী প্রথম দিন ভি. পি. সিং সরকারের বাজেট দেখে প্রাথমিক পর্যায়ে তাঁকে অভিনন্দন জানিয়ে, প্রতিক্রিয়া জানিয়েছিলেন। পরবর্তী কালে তিনি দ্বিতীয় চিন্তার পর সেই বাজেটে এই পেট্রোল, ডিজেলের মূল্য কমানোর জন্য কেন্দ্রীয় সরকারকে চিঠি লিখেছিলেন। কিন্তু আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করলাম, ভি. পি. সিং মুখ্যমন্ত্রীর সেই চিঠির জবাব দেবার প্রয়োজন বোধ করেন নি। সেই চিঠির প্রাপ্তি স্বীকার করেন নি। সেই মুখ্যন্ত্রীর চিঠির পটভূমিতে পেট্রোল, ডিজেলের দাম লিটারে এক পয়সাও তিনি কমান নি। পরবর্তীকালে আপনি হাউসে জানিয়েছিলেন যে আপনি বিকল্প প্রস্তাব দিয়েছেন কেন্দ্রের বন্ধু সরকারের কাছে, কী অবস্থায় হয়েছিল সেই বিকল্প প্রস্তাব? আপনি বলেছিলেন পেট্রোল ডিজেলের মূল্য না বাড়িয়ে কী করে বিকল্প

প্রস্তাবের মধ্য দিয়ে কেন্দ্রীয় সরকার আজকে তাদের বাজেটকে মোটামুটি নিয়ন্ত্রণে রাখতে পারে, ঘাটতি কমিয়ে আনতে পারে, আপনার নিজের দেওয়া প্রস্তাব যখন কলকাতায় মধু দণ্ডবতে এসেছিলেন, আপনার সেই প্রস্তাব কেন্দ্রীয় সরকার ছেঁড়া কাগজের টুকরিতে ফেলে দিয়েছিল। আপনারা বন্ধু সরকারের দেওয়া বিকল্প প্রস্তাব সম্পর্কে আপনাদের বন্ধু সরকার কোনও গুরুত্ব আরোপ করেন নি এবং আপনাদের এটা জেনে রাখা দরকার, নামেই বন্ধু সরকার, নামে আপনারা বাহবা দিয়েছিলেন, প্রকৃত অর্থে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যেমনভাবে তাদেরকে কিছু কথা বলতে চেয়েছিলেন, তার গুরুত্ব সেই সরকার আপনাদের দেয়নি। তাই তার পটভূমিতে এবং তার ফলশ্রুতিতে দ্রব্য মূল্য বৃদ্ধির প্রাথমিক পদক্ষেপ ভি. পি. সিং সরকারের আমলের বাজটে যেভাবে পেট্রোল ডিজেলের দাম বাড়ানো হয়েছিল, ইস্পাত, টায়ার-টিউব এর দাম বৃদ্ধি পেয়েছিল, তার একটা পটভূমিতে আজকেও দ্রব্য মূল্য সাধারণ মানুষের লাগামের বাইরে চলে গেছে। আজকে এতদিন পরে, পাঁচ বছরের মাথায় আপনি বাংলার বেকার যুবকদের কাছে বলতে চাইছেন আপনার এই বাজেটের মধ্য দিয়ে কর্ম সংস্থানের জোয়ার তুলবেন। অথচ গত চার বছর আমরা আপনার বাজেট বক্তৃতার মধ্যে কর্ম সংস্থানের জোয়ারের কথা দেখতে পাই নি। বাংলার বেকার যুবকরা বেকারির খাতায় কেবল নাম লিখিয়েছে, আর কর্ম সংস্থানের ভাঁটার টান দেখেছে। যে ভাঁটার টান এসেছে, তাতে আর কোন দিন জোয়ার আসার সম্ভাবনা নেই। আজকে বাংলার বুকে ৫০ লক্ষ'র কাছাকাছি বেকারের সংখ্যা গিয়ে পৌঁচেছে। বেকারত্বের সমস্যা নিয়ে বুদ্ধদেববাবু কিছু দিন আগে রাজ্য সরকারের পক্ষ থেকে একটা বক্তব্য রেখেছিলেন। একটু আগে মানববাবু ডি. ওয়াই. এফ-এর পক্ষ থেকে অনেক কথা বললেন। কিছু দিন আগে পশ্চিমবাংলার যুব কংগ্রেস এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জের সামনে রাজ্য যুব কংগ্রেসের সভানেত্রী শ্রীমতি মমতা ব্যানার্জির নেতৃত্বে বিক্ষোভ জানিয়েছিল। মমতা ব্যানার্জি প্রধানমন্ত্রী চন্দ্রশেখরের কাছে এবং প্ল্যানিং কমিশনের কাছে এ বিষয়ে চিঠি লিখেছিলেন। চন্দ্রশেখর তাঁর চিঠির প্রাপ্তি স্বীকার করে জানিয়েছেন "while finalising the State's Annual Plan proposals for 1991-92, the programmes which could provide more employment were given due consideration." অর্থাৎ তিনি ভবিষ্যতে এই পশ্চিমবাংলার আন-এমপ্লেয়মেন্ট সমস্যা নিয়ে—নানাভাবে যে সমস্যার কথা আমরা বলছি, সে সম্পর্কে—আপনাদের কিছু কথা বলতে চান। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নথি যদি আপনি দেখেন তাহলে দেখবেন যে, ১৯৯০ সালে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৪৬ লক্ষ ৪১ হাজার। আর ১৯৯০ সালে চাকরি পেয়েছে ৩৮০০ জন। চাকরি খালির বিজ্ঞপ্তি দেওয়া হয়েছিল ৮৮০০টি শূন্য পদের জন্য, সেখানে চাকরি পেয়েছে ৩৮০০ জন। ১৯৮৯ সালের ১২৫০০'টি কর্মখালির বিজ্ঞপ্তি দেওয়া হয়েছিল, ৭৮০০ জনের কর্ম সংস্থান হয়েছে। এটা গেল সরকারি ক্ষেত্রে। আর বেসরকারি ক্ষেত্রে ৬৪০০'টি শূন্য পদের নোটিশ দেওয়া হয়েছিল, ২৪০০ চাকরি পেয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সরকারি ক্ষেত্রে ১৯৯০ সালের জুন মাস পর্যন্ত ৫৬০০'টি শূন্য পদে ৩২০০ জন চাকরি পেয়েছে। বেসরকারি ক্ষেত্রে ৩২০০ শূন্য পদে ১১০০ জন চাকরি পেয়েছে। এই সরকারের বিরুদ্ধে অভিযোগ উঠেছে, এঁরা শূন্যপদে লোক নিয়োগের ক্ষেত্রে সম্পূর্ণভাবে এক্সচেঞ্জের তোয়াক্কা না করে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে বিভিন্ন ক্ষেত্রে মন্ত্রীরা প্রত্যক্ষভাবে লোক নিয়োগ করেছেন। অথচ আপনারা বলেন যে,

আপনারা পশ্চিমবাংলায় কর্ম সংস্থানের ক্ষেত্রে একটা নির্দিষ্ট নীতি বজায় রেখে চলেছেন এবং এ কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। এ সম্পর্কে আমাদের পরিষ্কার অভিযোগ, চার বছর ধরে বাংলার যুব-সমাজকে নির্লজ্জভাবে প্রতারণা করে কেবলমাত্র ভোটের আগে ৮ লক্ষ বেকার যুবককে কর্ম সংস্থানের স্তোত্র বাক্য শুনিয়ে নির্বাচন বৈতরণী পার হতে চাইছেন। হলদিয়া প্রকল্প দেখিয়ে বাংলার বেকার যুবকদের আপনারা বিভ্রান্ত করছেন। হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্পে ২ থেকে ৩ হাজারের বেশি কর্ম সংস্থান হতে পারে না। অথচ আপনারা ডাউন স্ট্রিমে দেড় লক্ষ যুবকের চাকরি হবে বলে আসা দেখাচ্ছেন। আমরা দাবি করছি সে সম্পর্কে আপনারা একটা শ্বেতপত্র প্রকাশ করুন। বেকার যুবকদের ভুল হিসাব দিয়ে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। গতকাল আপনারা হলদিয়াতে বললেন, রাজীব গান্ধী যেখানে ভিত্তি-প্রস্তর স্থাপন করেছিলেন সেটা না কি ভুল জায়গা। রাজীব গান্ধী নির্বাচনকে সামনে রেখে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের ভিত্তি-প্রস্তর স্থাপন করেছিলেন কিনা, সে সম্পর্কে নিশ্চয় শ্রোতাদের মতবাদ থাকতে পারে, রাজনৈতিকভাবে মতপার্থক্য থাকতে পারে। কিন্তু ভিত্তি-প্রস্তর কোথায় স্থাপিত হবে, সেটা নিশ্চয়ই রাজীব গান্ধী ঠিক করেননি। দিল্লি থেকে প্রধানমন্ত্রী নিশ্চয়ই সেটা ঠিক করেন না। কালকে আপনারা সরকারি মঞ্চকে দলীয় প্রার্থীর প্রচারের মঞ্চ হিসাবে ব্যবহার করেছেন।

[4-00 — 4-10 P.M.]

হলদিয়াতে একটা সরকারি সভা হল। সেখানে জেলাশাসক উপস্থিত, সরকারি কর্তা-ব্যক্তিরা উপস্থিত, টাটা কেমিক্যালসের দরবারি শেঠ উপস্থিত। সেখানে দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এমন বক্তৃতা করলেন যেন তিনি নির্বাচনী জনসভা করছেন। একটা সরকারি প্রকল্প উদ্বোধন করতে গিয়ে সরকারি মঞ্চকে ব্যবহার করে এমন ঘৃণ্য এবং নির্লজ্জভাবে বক্তব্য রাখলেন তারজন্য আমি তাঁকে ধিক্কার জানাই। মাননীয় অর্থমন্ত্রী আজকে ভোট অন অ্যাকাউন্ট পেশ করলেন। এই ভোট অন অ্যাকাউন্ট কেন পশ্চিমবাংলায় পেশ হল, কি পরিস্থিতিতে ভোট অন অ্যাকাউন্ট উপস্থাপিত করা হল? ভোট অন অ্যাকাউন্ট পেশ করে কেন নির্বাচনে যেতে হচ্ছে রাজ্যের মুখ্যমন্ত্রী প্রয়োজন বোধ করলেন না এই বিধানসভায় এসে সভাকে অবহিত করে বিবৃতি দেওয়া। পশ্চিমবাংলার বিধানসভার সদস্যদের এই অধিকার আছে কিনা—এই যে আপনি ভোট অন অ্যাকাউন্ট পেশ করছেন, কিন্তু এই ভোট অন অ্যাকাউন্ট আপনাকে কি পরিস্থিতিতে পেশ করতে হল—মাননীয় স্পিকার মহাশয় গতকাল তাঁর বক্তব্যে কিছুটা অবহিত করতে চেয়েছেন—কিন্তু, সরকারপক্ষ থেকে কি পরিস্থিতিতে ভোট অন অ্যাকাউন্ট আজকে উপস্থাপিত করা হয়েছে—রাজ্যের ব্যস্ত মুখ্যমন্ত্রী সময় পাননি এই বিধানসভায় দাঁড়িয়ে বলা কি পরিস্থিতে আমাদের ভোট অন অ্যাকাউন্ট পেশ করতে হল, কেন আমাদের নির্বাচনে যেতে হচ্ছে? এর থেকে অস্বস্তিকর পরিস্থিতি কখনও পশ্চিমবাংলার বিধানসভার সদস্যদের ঘটেছে বলে মনে হয় না। আপনি ১৯৮৯-৯০ সালে বিদ্যুতের জন্য প্ল্যান বাজেট বরাদ্দ করেছিলেন ৩৪.২ শতাংশ, এবার সেটাকে কমিয়ে নিয়ে এলেন। প্ল্যান বাজেটে বিদ্যুতের জন্য বরাদ্দের পারসেন্টেজ কমিয়ে আনলেন। শিক্ষা ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে শতকরা আনুপাতিক হারের যে পারসেন্টেজ বরাদ্দ করেছিলেন—আমি বলেছিলাম এটা অন্তত ন্যূনতম হার ধরে রাখার চেষ্টা করুন গতবারের বক্তৃতায়, কিন্তু আবার দেখলাম কমিয়ে দিলেন। বিদ্যুতের জন্য

বরাদ্দ ১৯৮৯-৯০ সালে ৩৪.২ যেটা ছিল সেটাকে আপনি ৩০.৫ পারসেন্টেজে নামিয়ে আনলেন। আর শিক্ষাক্ষেত্রে১৯৮৯-৯০ সালে ৭.৩১ পারসেন্টেজ যেটা ছিল, এবারের ভোট অন অ্যাকাউন্টে দেখলাম ৬.৯১ নামিয়ে নিয়ে এসেছেন। বিদ্যুতের ক্ষেত্রে আপনি বরাদ্দ কমিয়ে দিয়েছেন প্ল্যান বাজেটে, এটা দেখে মনে হচ্ছে যেন পশ্চিমবাংলায় বিদ্যুতের ফুলঝুরি ছুটছে। ১৯৮৯-৯০ সালে সমস্ত প্ল্যান বাজেটে যেমনভাবে গুরুত্ব দেবার কথা বলেছিলাম, এ বছর ঠিক সেভাবেই গুরুত্ব দিলে সমীচীন হত। আজকে আর একটা জিনিস দেখছি, statement showing financial result of importants schemes of Government involving transaction of a commercial or semi-commercial nature for the year 1991-92. বাজেট পাবলিকেশন নাম্বার ৭তে, তাতে দেখছি সব প্রকল্পই লসে রান করছে, কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। আজকে গ্রেটার ক্যালকাটার মিল্ক সাপ্লাই স্কীম লসে রান করছে। মেকানাইস্ড ব্রিক ফ্যাক্টরি লসে রান করছে। কলকাতার ট্রাম-বাস লসে রান করছে। এগে্স অ্যাণ্ড পোল্ট্রি প্রোডাকশন-কাম-মার্কেটিং সেন্টার লসে রান করছে। দুর্গাপুর মিল্ক সাপ্লাই স্কীম লসে রান করছে। শিলিগুড়ির উডেন ফ্যাক্টরি লসে রান করছে। বর্দ্ধমান মিল্ক সাপ্লাই স্কীম লসে রান করছে। সরকারি উদ্যোগে যত পরিকল্পনা গ্রহণ করেছেন—আপনার সরকারি দেওয়া বাজেট পাবলিকেশন নাম্বার ৭তে দেখছি—অধিকাংশ ক্ষেত্রে লসে রান করছে। পশ্চিমবাংলাকে গত ১৪ বছর ধরে কোথায় নিয়ে এসে ফেলেছেন তা আর এখানে বর্ক্তৃতা করে লাভ নেই, গোটা পশ্চিমবাংলার মানুষ সবাই জানেন। ন্যাশনাল স্যাম্পেল সার্ভে অফ ইণ্ডিয়ার কয়েকটি উদাহরণ তুলে দিতে চাই, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এর সুনির্দিষ্ট জবাব নিশ্চয়ই দেবেন। আমি প্রথমে বলব পারসেন্টেজ অব ডিস্ট্রিবিউশন of household over different economic classes. সেখানে দেওয়া আছে। যেমন, কালটিভেটরস possessing more than two land. তার অল ইন্ডিয়া অ্যাভারেজ হল ১৭.৬ পারসেন্ট আর ওয়েস্টবেঙ্গলে তার অ্যাভারেজ হল ৫.১৩ পারসেন্ট। পারসেন্টেজ of persons using tap as a major source of drinking water পানীয় জল। পানীয় জল যেখানে ভারতবর্ষের অল ইন্ডিয়া অ্যাভারেজ ১৬-০৭ পারসেন্ট পশ্চিমবাংলায় সেখানে ৭.০৬ পারসেন্ট, পানীয় জল দিতে পারেন নি। ৭.০৬ পারসেন্ট আজকে আপনাদের ইউসিং এই হচ্ছে রিপোর্ট। পারসেন্টেজ of person staying in electrified dwellings তাতে বলছে ভারতবর্ষে ২৫.৯৩ ইন্ডিয়া অ্যাভারেজ, আর পশ্চিমবাংলার সেখানে মাত্র ৫.৫০ এখানে বাস করছে। এটা পশ্চিমবাংলার সাফল্যের চিত্র? এটা পশ্চিমবাংলার সাফল্যের চেহারা বর্ণনা করে না। পারসেন্টেজ of persons using tap as major source of drinking water in urban areas ৭২.৪৩ পারসেন্ট সেখানে পশ্চিমবঙ্গে এটা ৫৯.৩৯। কোথায় নিয়ে যাচ্ছে বাংলাকে পারসেনটেজ of persons staying in disinfected dwelling in urban and rural areas পশ্চিমবঙ্গে এটা আছে ৭.৬৫ যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৩৪ পারসেন্ট। পারসেনটেজ of persons staying in electrified dwelling in urban areas সেখানে ৭৩.২৯ পশ্চিমবাংলায় ৫৯.৪৬ পারসেন্ট। আজকে পাতার পর পাতা ওলটালে দেখা যাবে এ ধরনের অসহায় অবস্থা। তাই আজকে আমাদের মনে হয়েছে পশ্চিমবাংলার সামগ্রিক চিত্র আজকে আপনারা যেখানে নিয়ে এসে ফেলেছেন তাতে যদি পার capita perdiem intake of caloric, protein and fat দেখি, তাতে আমরা দেখতে পাচ্ছি

আপনারা পশ্চিমবাংলায় কর্ম সংস্থানের ক্ষেত্রে একটা নির্দিষ্ট নীতি বজায় রেখে চলেছেন এবং এ কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। এ সম্পর্কে আমাদের পরিষ্কার অভিযোগ, চার বছর ধরে বাংলার যুব-সমাজকে নির্লজ্জভাবে প্রতারণা করে কেবলমাত্র ভোটের আগে ৮ লক্ষ বেকার যুবককে কর্ম সংস্থানের স্তোত্র বাক্য শুনিয়ে নির্বাচন বৈতরণী পার হতে চাইছেন। হলদিয়া প্রকল্প দেখিয়ে বাংলার বেকার যুবকদের আপনারা বিভ্রান্ত করছেন। হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্পে ২ থেকে ৩ হাজারের বেশি কর্ম সংস্থান হতে পারে না। অথচ আপনারা ডাউন স্ট্রিমে দেড় লক্ষ যুবকের চাকরি হবে বলে আসা দেখাচ্ছেন। আমরা দাবি করছি সে সম্পর্কে আপনারা একটা শ্বেতপত্র প্রকাশ করুন। বেকার যুবকদের ভুল হিসাব দিয়ে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। গতকাল আপনারা হলদিয়াতে বললেন, রাজীব গান্ধী যেখানে ভিত্তি-প্রস্তর স্থাপন করেছিলেন সেটা না কি ভুল জায়গা। রাজীব গান্ধী নির্বাচনকে সামনে রেখে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের ভিত্তি-প্রস্তর স্থাপন করেছিলেন কিনা, সে সম্পর্কে নিশ্চয় শ্রোতাদের মতবাদ থাকতে পারে, রাজনৈতিকভাবে মতপার্থক্য থাকতে পারে। কিন্তু ভিত্তি-প্রস্তর কোথায় স্থাপিত হবে, সেটা নিশ্চয়ই রাজীব গান্ধী ঠিক করেননি। দিল্লি থেকে প্রধানমন্ত্রী নিশ্চয়ই সেটা ঠিক করেন না। কালকে আপনারা সরকারি মঞ্চকে দলীয় প্রার্থীর প্রচারের মঞ্চ হিসাবে ব্যবহার করেছেন।

[4-00 — 4-10 P.M.]

হলদিয়াতে একটা সরকারি সভা হল। সেখানে জেলাশাসক উপস্থিত, সরকারি কর্তা-ব্যক্তিরা উপস্থিত, টাটা কেমিক্যালসের দরবারি শেঠ উপস্থিত। সেখানে দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এমন বক্তৃতা করলেন যেন তিনি নির্বাচনী জনসভা করছেন। একটা সরকারি প্রকল্প উদ্বোধন করতে গিয়ে সরকারি মঞ্চকে ব্যবহার করে এমন ঘৃণ্য এবং নির্লজ্জভাবে বক্তব্য রাখলেন তারজন্য আমি তাঁকে ধিক্কার জানাই। মাননীয় অর্থমন্ত্রী আজকে ভোট অন অ্যাকাউন্ট পেশ করলেন। এই ভোট অন অ্যাকাউন্ট কেন পশ্চিমবাংলায় পেশ হল, কি পরিস্থিতিতে ভোট অন অ্যাকাউন্ট উপস্থাপিত করা হল? ভোট অন অ্যাকাউন্ট পেশ করে কেন নির্বাচনে যেতে হচ্ছে রাজ্যের মুখ্যমন্ত্রী প্রয়োজন বোধ করলেন না এই বিধানসভায় এসে সভাকে অবহিত করে বিবৃতি দেওয়া। পশ্চিমবাংলার বিধানসভার সদস্যদের এই অধিকার আছে কিনা—এই যে আপনি ভোট অন অ্যাকাউন্ট পেশ করছেন, কিন্তু এই ভোট অন অ্যাকাউন্ট আপনাকে কি পরিস্থিতিতে পেশ করতে হল—মাননীয় স্পিকার মহাশয় গতকাল তাঁর বক্তব্যে কিছুটা অবহিত করতে চেয়েছেন—কিন্তু, সরকারপক্ষ থেকে কি পরিস্থিতিতে ভোট অন অ্যাকাউন্ট আজকে উপস্থাপিত করা হয়েছে—রাজ্যের ব্যস্ত মুখ্যমন্ত্রী সময় পাননি এই বিধানসভায় দাঁড়িয়ে বলা কি পরিস্থিতে আমাদের ভোট অন অ্যাকাউন্ট পেশ করতে হল, কেন আমাদের নির্বাচনে যেতে হচ্ছে? এর থেকে অস্বস্তিকর পরিস্থিতি কখনও পশ্চিমবাংলার বিধানসভার সদস্যদের ঘটেছে বলে মনে হয় না। আপনি ১৯৮৯-৯০ সালে বিদ্যুতের জন্য প্ল্যান বাজেট বরাদ্দ করেছিলেন ৩৪.২ শতাংশ, এবার সেটাকে কমিয়ে নিয়ে এলেন। প্ল্যান বাজেটে বিদ্যুতের জন্য বরাদ্দের পারসেন্টেজ কমিয়ে আনলেন। শিক্ষা ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে শতকরা আনুপাতিক হারের যে পারসেন্টেজ বরাদ্দ করেছিলেন—আমি বলেছিলাম এটা অন্তত ন্যূনতম হার ধরে রাখার চেষ্টা করুন গতবারের বক্তৃতায়, কিন্তু আবার দেখলাম কমিয়ে দিলেন। বিদ্যুতের জন্য

নেই। এইরকম একটা সীমাবদ্ধতার মধ্যে যেখানে ভোট অন অ্যাকাউন্ট পেশ করা হয়েছে সেখানে কি করে মাননীয় সৌগত রায় মহাশয় আশা করলেন যে, আমাদের কোনও পরিকল্পনা নেই? একথা ঠিক, আজকে এই সীমাবদ্ধতার মধ্যে মাননীয় অর্থমন্ত্রী যেটা করতে পেরেছেন সেটা হচ্ছে, কিছু কিছু বিষয়ে অগ্রাধিকার দিয়ে গুরুত্ব দেবার চেষ্টা, যার মধ্যে সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে কর্মসংস্থানকে। আজকে বেকার সমস্যা একটা সর্বগ্রাসী রূপ পরিগ্রহণ করেছে এটা অনস্বীকার্য। তবে এটা একদিনে হয়নি। আজকে নথিভুক্ত বেকারের সংখ্যা সারা দেশে প্রায় ৪ কোটি। যারা নথিভুক্ত নন, যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাননি, তাদের সংখ্যা ধরলে এই সংখ্যাটা আজকে ১৫ কোটি ছাড়িয়ে যাবে। স্বাধীনতার পর আজকে ৪৩ বছর পার হয়ে গেছে। ইতিমধ্যে সাত সাতটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা পার হয়ে যাবার পর এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। এ-সম্পর্কে গত দশ বছরের, ষষ্ঠ ও সপ্তম পরিকল্পনা কালের, একটি চিত্র তুলে ধরতে চাই। ইন্দিরা গান্ধীর আমলের যে পরিকল্পনা, ১৯৮১ থেকে ১৯৮৫ সাল পর্যন্ত সেই ষষ্ঠ পরিকল্পনার যে কাল, সেখানে পরিকল্পনা রচনা করতে গিয়ে কেন্দ্রীয় সরকার একটা নীতি নির্ধারণ করেছিলেন। নিশ্চিতভাবে কেন্দ্রের যে সরকার তাঁরা যে নীতি নির্ধারণ করেন তাদের সেই নীতিগত সিদ্ধান্তের উপর দাঁড়িয়ে সিদ্ধান্ত গ্রহণ করেন যোজনা কমিশন। সেখানে নীতি নির্ধারণ করে দেওয়া হল যে, ষষ্ঠ পরিকল্পনার মধ্য দিয়ে লক্ষ লক্ষ বেকারের কর্ম সংস্থানের ব্যবস্থা করা হবে। কিন্তু চিত্রটা কি এসে দাঁড়াল? শুধুমাত্র কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে নথিভুক্ত বেকারের যে হিসাবটা আমরা পেয়েছি তা থেকে দেখা যাচ্ছে সেই সময় ধাপে ধাপে নথিভুক্ত বেকারের সংখ্যা বেড়ে গেছে। যেখানে ১৯৮১ সালে নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ১ কোটি ৬৬ লক্ষ ৮৪ হাজার সারা দেশে যেখানে ১৯৮২ সালে, যে বছর লক্ষ লক্ষ বেকারকে চাকরি দেওয়া হবে বলে প্রতিশ্রুতি দেওয়া হল, সংখ্যাটা হল ১ কোটি ৮৪ লক্ষ ৪৬ হাজার, ১৯৮৩ সালে ২ কোটি ১৯ লক্ষ ৫৪ হাজার, ১৯৮৪ সালের অক্টোবর পর্যন্ত বলছি—২ কোটি ৩৫ লক্ষ ৪৭ হাজার। ১৯৮৪ সালের সেই সংখ্যা ২ কোটি ৬২ লক্ষ ৬৪ হাজারে গিয়ে দাঁড়িয়েছিল। ষষ্ঠ যোজনাকালে শিক্ষিত বেকাররা নাম নথিভুক্ত করে কর্ম বিনিয়োগ কেন্দ্রে এবং সেই ষষ্ঠ যোজনাকালে তার বৃদ্ধি ঘটল ১ কোটি। রাজীব গান্ধীর আমলে সপ্তম যোজনাকালে সেই সংখ্যা গিয়ে দাঁড়াল ৪ কোটিতে। এখন সেটা ১৫ কোটিতে এসে দাঁড়িয়েছে। হ্যাঁ, স্বীকার করি ওঁরা যে কথা বলেছেন যে এখানে বেকারের সংখ্যা ৪০ লক্ষ ছাড়িয়ে গিয়েছে। এখানে কর্ম বিনিয়োগ কেন্দ্রে উল্লিখিত নথিভুক্ত বেকারের সংখ্যা ৪০ লক্ষ ছাড়িয়ে গেছে। কর্মসংস্থানের ক্ষেত্রে রাজ্য সরকারের ক্ষমতা সীমাবদ্ধ। দেশে শিল্পোন্নয়ন না ঘটলে কর্ম বিনিয়োগের সুযোগ থাকে না। শিল্পোন্নয়ন-এর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন সেই নীতিতে শিল্পোন্নয়ন ক্রমশ পিছিয়ে যাচ্ছে। কিভাবে শিল্প হবে, কোথায় শিল্প হবে, কোথায় তার লাইসেন্সের প্রশ্ন, কোথায় তার লেটার অফ ইনটেন্টের প্রশ্ন সব কিছু কেন্দ্র নির্ধারণ করে থাকেন। দুঃখের বিষয় পশ্চিমবাংলার ক্ষেত্রে বলতে হয় একটা ভিন্ন সরকার, বামফ্রন্ট সরকার, বামফ্রন্ট সরকার আছে বলে ২০ বছর কোনও বৃহৎ শিল্প পশ্চিমবাংলার গড়ে ওঠে নি। ফলে আজকে এই বিরাট বেকার সমস্যা এসে দাঁড়িয়েছে। তার উপর আরো পড়ে আছে বিমাতৃসুলভ আচরণ। আমরা দেখেছি মাসুল সমীকরণ নীতি নিয়ে বহু বার আমাদের সরকারের তরফ থেকে বলা হয়েছে মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার করা হোক। তা না হলে শিল্পোন্নয়ন শুধু পশ্চিমবাংলায় নয় উত্তর-

পূর্বাঞ্চলে হবে না। পান্ডে কমিশন হয়েছিল, তাঁরা সুপারিশ করেছেন মাসুল সমীকরণ নীতি তুলে দেবার জন্য, কিন্তু এখনও পর্যন্ত তা কার্যকর হয় নি। কংগ্রেস আমলেও হয়নি। আজকে মাসুল সমীকরণ নীতি শিল্পোন্নয়নের ক্ষেত্রে একটা বড় অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। কেন্দ্রের যে বিনিয়োগের শতকরা হার সেই ক্ষেত্রেও কেন্দ্র আমাদের সঙ্গে বৈষম্যমূলক আচরণ করেছে। কেন্দ্রের বিনিয়োগের যে শতকরা হার—অন্যান্য শিল্প প্রধান রাজ্যে যত বিনিয়োগ করা হয়েছে পশ্চিমবাংলায় বিনিয়োগের হার তার অর্ধেকেরও কম। ব্যাংকগুলিতে ঋণ আমানতের অনুপাতে এই ক্ষেত্রে আমরা দেখেছি সারা ভারতবর্ষে গড় অনুপাত হচ্ছে শতকরা ৬৫, আর যেখানে শিল্পোন্নয়ন রাজ্যে ৮০ শতাংশ ছাড়িয়ে গিয়েছে সেখানে পশ্চিমবাংলার ক্ষেত্রে সেই হার ৫৫ শতাংশ। আজকে শিল্পোদ্যোগ গ্রহণের ক্ষেত্রে পরিকাঠামোর দিক থেকে বিদ্যুৎ একটা মস্তবড় জিনিস। ওঁরা বলেছেন যে আমরা নাকি বলেছি বিদ্যুতের ফুলঝুরি ছুটিয়ে দেব। আমাদের অর্থমন্ত্রী তাঁর বিবৃতিতে কোথাও এই কথা বলেন নি। মাননীয় রাজ্যপাল গত ২১ তারিখে যে ভাষণ দিয়েছেন সেখানে বিদ্যুতের কথা উল্লেখ করা হয়েছে। আমরা কখনও বলিনি যে বিদ্যুতের কোনও সমস্যা নেই। বিদ্যুৎ সমস্যা আছে, শিল্পোন্নয়ন হচ্ছে না। কিন্তু বিদ্যুতের এই সমস্যার জন্য আমাদের পশ্চিমবাংলায় দায়ি কে? বিদ্যুৎ সমস্যাটা নতুন সৃষ্ট কোনও সমস্যা নয়। এই সমস্যা ৬০ দশক থেকে শুরু হয়েছে অর্থাৎ ডাঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে যে বিধানচন্দ্র রায়ের আমলকে আপনারা গর্বের সঙ্গে সব সময় তুলে ধরেন। তার আমলেই বিদ্যুৎ সমস্যাটাকে কাটিয়ে উঠতে পারা সম্ভব হয় নি। ১৯৭২ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত বিদ্যুৎ সমস্যা একটা সংকটজনক চেহারা নেয় এবং এটা একটা চরম অবস্থায় এসে পৌঁছেছিল।

[4-20 — 4-30 P.M.]

আমরা ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পরে বিদ্যুতের সমস্যা কাটিয়ে ওঠার জন্য বিভিন্ন প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছি। দুঃখের কথা, যতগুলি বিদ্যুত প্রকল্প ও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে, প্রতিটি প্রকল্পকেই তাঁরা নানা অজুহাতে বাতিল করে দিয়েছেন। ফলে বিদ্যুত সমস্যা আজকে এখানে রয়েছে। এটা ঠিক যে, ভৌগোলিক কারণে জল-বিদ্যুতের জন্য যে উৎস দরকার তা পশ্চিমবাংলায় অত্যন্ত সীমিত। ফলে জল-বিদ্যুতের কোনও কেন্দ্র এখানে না থাকার জন্য পিক আওয়ার্সে বিদ্যুতের চাহিদা মেটাতে তাপবিদ্যুত কেন্দ্রগুলির উপর অত্যন্ত চাপ পড়ে এবং সেজন্য ঐ সমস্ত কেন্দ্রের যন্ত্রপাতির উপরে চাপ পড়ার জন্য যন্ত্রপাতি বিকল হয়ে পড়ে। জলবিদ্যুত কেন্দ্র থাকলে এই চাপ নিশ্চয়ই হত না। কোন অথরিটি অব ইন্ডিয়া বিদ্যুতকেন্দ্রের জন্য যে কয়লা সরবরাহ করে তা অত্যন্ত নিম্নমানের — পাথুরে কয়লা এবং কাদামাটি মেশানো কয়লা তারা আমাদের সরবরাহ করে। কাদামাটি মেশানো কয়লা সরবরাহের ফলে মেশিনপত্রে এসে তা জমা হয় এবং এরফলে মেশিনপত্র বিকল হতে বাধ্য। আমাদের সরকারের পক্ষ থেকে কোনও অথরিটিকে বহুবার জানানোর পরও তারা এই বিষয়ে কর্ণপাত করেন নি। অথচ ভাল কয়লা যে তারা উৎপাদন করেন না তা নয়। ভাল কয়লা যা উৎপাদন হয় তা বড় বড় শিল্পপতিরা পিছনের দরজা দিয়ে, ঘুস দিয়ে নিজেদের জন্য নিয়ে যায় অথচ আমাদের বিদ্যুৎ প্রকল্পের জন্য যখন আমরা চাইছি তখন তারা সেগুলি দিচ্ছেন না। বক্রেশ্বর প্রকল্পের অনুমোদন আজকে পাওয়া

গেছে। এটিকে পাঁচ বছর ধরে ঝুলিয়ে রাখা হয়েছিল। আমরা তাঁদের কাছে সহযোগিতা চেয়েছিলাম যাতে এখানে বিদ্যুত প্রকল্প গড়ে ওঠে। একটি বিদ্যুত প্রকল্প গড়ে তুলতে কমপক্ষে পাঁচ বছর সময় লাগে। পাঁচ বছর ধরে বক্রেশ্বর প্রকল্পকে ঝুলিয়ে রাখা না হলে এটি রূপায়িত হতে পারত এবং আজকে বিদ্যুতের যে সমস্যা দেখা দিয়েছে তা থাকতো না। বক্রেশ্বর প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে আগামীদিনে এটি রূপায়িত হলে আমরা পুরোপুরি সমস্যা মুক্ত হতে পারব এই দাবি করি না। কারণ বিদ্যুতের যোগানের সাথে সাথে চাহিদাও বাড়ছে—ছোট ছোট শিল্প, বিভিন্ন কর্মসংস্থান প্রকল্প এখানে গড়ে উঠেছে। সুতরাং আগামী দিনে আমরা চাহিদার সাথে এটা সঙ্গতি আনার ব্যবস্থা তৈরি করতে পারব বলে বিশ্বাস করি। মাননীয় মন্ত্রী আনন্দ প্রকাশ করেছেন আই. আর. ডি. পি., সেশ্রু এই সমস্ত প্রকল্প ১৯৯০-৯১ সালের যে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল—৫ লক্ষ বেকার যুবকের কর্মসংস্থান হবে—সেই লক্ষ্যমাত্রা ছাড়িয়ে গেছে। তথ্য থেকে জানতে পেরেছি যে ৫ লক্ষ ৩০ হাজার যুবকের কর্মসংস্থান করা সম্ভব হয়েছে। অন্যান্য উন্নয়নমূলক ও স্বনিযুক্ত প্রকল্পের মাধ্যমে ২ লক্ষ যুবকের কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে। মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই আজকে এই প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে বিভিন্ন যে সমস্ত এজেন্সি আছে, প্রকল্প পাস হবার পর ব্যাংকে গিয়ে যুবকদের নানা হয়রানির মধ্যে পড়তে হয়। আমরা যদি এই ক্ষেত্রে মনিটারিং ব্যবস্থা করতে পারতাম তাহলে এটি আরও সার্থক হয়ে উঠতে পারত। সেজন্য আমি এদিকে তাঁকে নজর দেবার জন্য অনুরোধ করছি।

**Shri Saugata Roy :** Sir I beg to move that the amount asked for be reduced by Rs. 100/- in order to discuss the Government's failure—

1) To remove or reduce unemployment in the State ;

2) To reduce high prices in the market ;

3) To reopen closed and sick industries ;

4) To improve the power situation ;

5) To increase agricultural growth sufficiently ;

6) To improve condition of Roads ; and

7) To start work on Haldia Petro-Chemical Complex.

**Mr. Speaker :** Mr. Roy, you are moving your amendment at this stage. This is not a general principle. It would not be taken as a precedent.

**Shri Saugata Roy :** Thank you. Sir. At the end of the House your graciousness is much appreciated.

স্যার, ভোট অন অ্যাকাউন্টের উপর এর আগে পশ্চিমবঙ্গের বিধানসভায় কখনও অ্যামেন্ডমেন্ট মুভ করা হয়নি। আমি এবার এর ব্যতিক্রম ঘটালাম। আমি মনে করি সরকারের যে ফিনান্সিয়াল পারফরমেন্স তা বিনা বাধায় পাস হওয়া উচিত নয়। আমি জানি ভোট অন

অ্যাকাউন্ট সরকারের বাজেট নয়, কিন্তু ভোট অন অ্যাকাউন্ট সরকারের দরকার। কিন্তু যে সরকারের আর্থিক কার্যক্রমে এত ব্যাপক বাধা তাকে টাকা খরচ করার অধিকার দেওয়া উচিত কিনা এটা আমি আপনার কাছে প্রশ্ন হিসাবে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় রাখছি।

আমরা অবশ্য জানিনা কোন সেই কারণ যার জন্য রাজ্য সরকার তাদের সময় সীমা পার হওয়ার আগে নির্বাচন করে পালিয়ে যেতে চাইছেন, তাদের ৫ বছরের দায়িত্ব পালন করতে চাইছেন না। স্যার, আমি আপনার মাধ্যমে সরকারকে জিজ্ঞাসা করতে চাই যদি তারা বিধানসভা ভেঙ্গে দেবেন বলেন তাহলে নিয়ম হচ্ছে ৬ মাস আগে যদি নির্বাচন হয় তাহলে বিধানসভা ভাঙতে হয় না কিন্তু এবারে ভাঙতে হচ্ছে। কারণ এখনও এর অনেকদিন বাকি আছে এই বিধানসভার মেয়াদ শেষ হতে। কিন্তু আমার প্রশ্ন বিধানসভা যদি ভেঙে দেওয়া হয় তাহলে কেন কেয়ারটেকার গভর্নমেন্ট থাকবে, কেন্দ্রে কেয়ারটেকার গভর্নমেন্ট থাকতে হয় কারণ সেখানে সুযোগ নেই। কিন্তু এরা যখন ভেঙ্গে দিচ্ছে তখন এই রাজ্যে বিধানসভার নির্বাচন রাষ্ট্রপতি শাসনে করার সুযোগ আছে, তাই বিধানসভার নির্বাচন রাষ্ট্রপতি শাসনে করা উচিত। কিন্তু এরা এই দুই মাস কেয়ারটেকার গভর্নমেন্টে থেকে সুযোগ নিতে চাইছেন। স্যার, আমি আর একটি বিষয়ে বলতে চাই সেটা হচ্ছে নিশ্চয় অর্থমন্ত্রী উপলব্ধি করেছেন এ ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের আর্থিক সম্পর্ক এমন যে পরস্পরের ভালমন্দতে তা সম্পর্কিত, তার ফলে কেন্দ্রে যদি দুর্বল সরকার থাকে তাহলে রাজ্যের অসুবিধা হয়। কেন্দ্রে ওরা একটা দুর্বল সরকার বন্ধু সরকারকে খাড়া করেছিলেন তারা পেট্রোল, ডিজেল-র দাম বাড়িয়েছে, রেলের ভাড়া বাড়িয়েছে কিন্তু তা সত্ত্বেও ওরা প্রতিবাদ করেনি, মন্ডল কমিশন করে দেশকে ভাগ করতে যখন গেছে তখনও ওরা প্রতিবাদ করেনি। উল্টে সরকারকে এই সি. পি. এম. ঠেক না দিয়ে রেখেছিল, তাই ১৪২ জন থেকে ৭৬ জনে নেমেছে, আমরা চাই ওরা আরও জড়িয়ে ধরুক ৭৬ জন থেকে আরও ৫০ জনে নামবে। তাই বলব অসীমবাবু নিশ্চয় বুঝেছেন অর্থমন্ত্রী হিসাবে যে কেন্দ্রে একটা স্থায়ী সরকার থাকা দরকার এবং কংগ্রেস ছাড়া আর কোনও স্থায়ী সরকার কেন্দ্রে থাকা উচিত নয়। এবং আমরা আশা করছি কেন্দ্রে একটা স্থায়ী সরকার থাকবে—এটা বলা উচিত ছিল। কেন্দ্রে গত ১৫ মাসে বৈদেশিক মুদ্রার এমন অবস্থা সৃষ্টি হয়েছে যেটা বলার কথা নয়, জানিনা এটা অসীমবাবু জানেন কিনা ১১ মাসের ভি. পি. সিং সরকার এবং ৪ মাসের চন্দ্রশেখর সরকার আসার পর বৈদেশিক মুদ্রার সংকট দেখা দিয়েছে।

[4-30 — 4-40 P.M.]

আমাদের পনেরো দিনের বৈদেশিক মুদ্রা আছে কি না সন্দেহ। আজকে যে সব ইন্ডাস্ট্রি, যে সব শিল্প ইম্পোর্ট করতে, লেটার অফ ক্রেডিট খুলতে গেলে তাদের ১৩৩ পারসেন্ট টাকা জমা দিতে হচ্ছে। এটা হচ্ছে কেন? তার কারণ হচ্ছে সরকারের হাতে বৈদেশিক মুদ্রা নেই। এর আরও একটা বড় কারণ হচ্ছে দেশে কোনও রাজনৈতিক স্থিতিশীলতা ছিল না। বামপন্থীরা এই কথা বুঝুন। আপনারা ভুল রাস্তায় যাচ্ছেন, আপনারা মরিচিকার পেছনে দৌড়াচ্ছেন। দেশকে স্থিতিশীল করতে সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে লড়তে হয়। দেশ যদি দুর্বল থাকে তাহলে সাম্রাজ্যবাদী কার্যকলাপ বৃদ্ধি পাবে। দেশ সাম্রাজ্যবাদীদের পায়ে পড়বে। এটা বামপন্থিদের বোঝার সময় এসেছে। স্যার আমি এবারকার অসীমবাবুর বাজেট বক্তৃতা পড়েছি এবং ৫

বছর আগেকার বক্তৃতাও পড়েছি। আমি নিজেও বাজেট বক্তৃতা দিয়েছি। অনেক পরিসংখ্যানও দিয়েছি। এবারে কিন্তু আর পরিসংখ্যান দিতে ইচ্ছে করছে না। সেই একই কথা—আনইকোয়াল ডিস্ট্রিবিউশন অফ অ্যাসেটস, সেই কবেকার ফ্রেট ইকোয়ালাইজেশন, সেই কবেকার ল্যান্ড রিফর্মস এর অসম্ভব প্রয়োজনীয়তা সেই একই কথা। আবার নিজেরা বলছেন দেখুন স্যার, ওরা বলছেন—কারা, টু অ্যাডপট এ টেকনোলজি হুইচ ইজ ওভার্টলি ক্যাপিটাল বেসড উইথ ইনঅ্যাডিকোয়েট অ্যাবজর্বশন অফ লেবার ফোর্স। এই শিল্পপতি কারা? ওরা টাটার সঙ্গে গলা মিলিয়ে হলদিয়া করছেন। ক্যাপিটাল ইনটেনসিভ না লেবার ইনটেনসিভ? ফরেন এক্সচেঞ্জ কনটেন্ট আছে কি নেই? এমন একটা বৈপরিত্য বাজেট বক্তৃতায় শুনিনি। আজকে তো মার্কসবাদ সারা দুনিয়াতে প্রত্যাখ্যাত। কোন পুঁজিপতিদের সাথে কোথায় কোথায় হাত মিলিয়েছেন তার একটা বিস্তৃত বিবরণ। অর্থনীতি এমন এক জায়গাতে এনে ফেলেছেন। আজকে দেখা যাচ্ছে, সমাজবাদী দুনিয়া কোলাপস হয়ে যাচ্ছে। সমাজবাদী দুনিয়া দুর্বল হয়ে যাচ্ছে। রাজনীতি ঠিক ছিল কিন্তু অর্থনীতি দাঁড় করাতে পারেনি। সোভিয়েত ইউনিয়ন মধ্যপ্রাচ্যে যুদ্ধ থামাতে বিশেষ কোনও ভূমিকা নিতে পারেনি। তার কারণ ইউরোপিয়ান ইকনমিক কমিউনিটির কাছ থেকে ওয়ান বিলিয়ন ডলার লোন নিতে হয়। রি-কনস্ট্রাকশনের জন্য আমেরিকার কাছ থেকে লোন নিতে হয়, আই. এম. এফ. এর কাছ থেকে লোন নিতে হয়। এই পশ্চাদপদ রাজনীতি নিয়ে এই রাজ্যকে এগিয়ে নিয়ে যেতে পারেন না। স্যার, ওঁন্দাতেও নিশ্চয় এই প্রবলেম আছে। আজকে আনএমপ্লয়মেন্ট কোথায় এসে দাঁড়িয়েছে? পশ্চিমবাংলাতে আনএমনপ্লয়মেন্ট বেড়েছে। আজকে সেটা ৪৫ লক্ষতে এসে দাঁড়িয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে বেকার ১৭ লক্ষ থেকে ৪৫ লক্ষতে এসে দাঁড়িয়েছে। উত্তরপ্রদেশ পশ্চাদপদ রাজ্য—১৯৮১ সালে ৩৫ লক্ষ বেকার ছিল এখন ৩১ লাখে দাঁড়িয়েছে। আনএমপ্লয়মেন্ট একদিনে দূর করা যায় না কিন্তু আনএমপ্লয়মেন্ট নিম্নগতি থাকা দরকার। এই রাজ্য কিন্তু বেড়েছে। আমি অসীমবাবুকে আজকে চ্যালেঞ্জ করে বলছি, পূজোর আগে এক লক্ষ বেকারের চাকরি দেবেন আপনি বলেছিলেন, আপনি টারগেট একসিড করেছেন, আমি আপনার কাছে হোয়াইট পেপার চাই, আপনি বলুন, কটা ব্যাঙ্কের মাধ্যমে কত ঋণ ডিস্ট্রিবিউশন হয়েছে? কজন যুবক ঋণ পেয়েছেন? কজন যুবক সেই প্রোজেক্ট কার্যকর করতে পেরেছে? ইকনমিক রিভিউতে ফিগার বেরিয়েছে, ৩১শে মার্চ কেন, আগামী ৩১শে মার্চের মধ্যে হবে না। এই কথাগুলি বইয়ে লেখার পক্ষে ভাল, অ্যাকচুয়ালি কি হচ্ছে সেটা আমরা জানি। কটা বেকার যুবক আপনাদের লোন পেয়েছে অসীমবাবু সেটা আমাকে বুঝিয়ে বলবেন। স্যার, আমি আপনার কাছে বলতে চাই এবং আমি মনে করি এই রাজ্যে এই সরকারের মৌলিক ব্যর্থতা হচ্ছে, এই সরকার এই রাজ্যে একটাও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারেনি। মৃত্যুঞ্জয়বাবু যেটা বলেছেন সেটা ঠিকই, এখানে জমির উপর চাপ বাড়িয়ে কোনও লাভ নেই, ল্যান্ড স্যাচুরেশনে পৌঁছে গেছে, অপারেশন বর্গা স্যাচুরেশনে পৌঁছে গেছে, জমির উপর নির্ভরশীল মানুষকে আপনাদের বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থা করে দিতে হবে এবং এখানে ইনফ্রাস্ট্রাকচার করে ব্যাপক শিল্পোদ্যোগ করতে হবে এবং সেই শিল্পোদ্যোগে এই সরকার ব্যর্থ হয়েছে। তার কারণ এই রাজ্যে তাই সরকার ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামো তৈরি করতে ব্যর্থ হয়েছে। বস্তুত এই রাজ্যে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। একটা স্ট্যাটিসটিক্স আমি দিচ্ছি, যেটা আপনি ভাবতে পারেন না। এই রাজ্যে সিক ইউনিটের সংখ্যাটা খুব ফ্যাকান্টিক, পশ্চিমবাংলায় সিক ইউনিট এস. এস. আই. ২৮ হাজার

৭৭৭, সি. ই. আই, সেন্ট্রাল বুকলেট অফ্ ইন্ডাস্ট্রিয়াল সিকনেস থেকে কোট করছি। আর ছোট বড় ইন্ডাস্ট্রি এই রাজ্যে ২২,০০০ বন্ধ, লক্‌ড আপ ক্যাপিট্যাল ৭৭৯ কোটি টাকা। এই ইন্ডাস্ট্রিগুলো কেন সিক হচ্ছে? এই রাজ্যকে আপনারা পুঁজিপতিদের হাতে তুলে দিয়েছেন। এই রাজ্যে চটকল মালিকদের দাবি মেনে নিয়ে শ্রমিকরা কাজে যোগদান করছে। আর আপনার সরকার উট পাখির মতো বালির মধ্যে মুখ গুঁজে বসে আছে। আমরা মাঠে ঘাটে শ্রমিকদের নিয়ে কাজ করি, ট্রেড ইউনিয়ন করি, আমরা জানি এই রাজ্যের শ্রমিকদের জন্য আপনার সরকার কিছুই করেনি। আপনারা পুঁজিপতিদের দেখাতে চাইছেন যে এই রাজ্যের শ্রমিকদের জুতো মারলেও তারা কিছু বলবে না। ইন্ডাস্ট্রির ক্ষেত্রে সিকনেস বেশি এই রাজ্যে এবং আপনি যদি হিসাবটা দেখেন তাহলে দেখবেন সারা ভারতবর্ষের মধ্যে টোটাল ইন্ডাস্ট্রি যা আছে তার মধ্যে টোয়েন্টি পারসেন্ট সিক ইউনিট হচ্ছে ওয়েস্ট বেঙ্গলে এবং তার ফলে শিল্পের দিক দিয়ে পশ্চিমবঙ্গ হচ্ছে দুর্বল ও রুগ্ন। যখন সকল রাজ্যে শিল্পোদ্যোগ হচ্ছে, তখন এই রাজ্যে শিল্প রুগ্ন হয়ে পড়ছে এবং এই দুর্বল শিল্প এই রাজ্যের শিল্পের মানচিত্র দখল করে রেখেছে। অসীমবাবু অনেক বক্তৃতার মধ্যে দিয়ে ভারসাম্যহীন বাজেটের কথা বলেছেন ; পঞ্চায়েতের মাধ্যমে দেশকে পরিবর্তন করে দেবার প্রশ্ন দেখছেন, কিন্তু বাস্তবচিত্রের কোনও পরিবর্তন তিনি করতে পারেননি। আপনাকে আমি চ্যালেঞ্জ করে বলছি এবং আমি নিজে দায়িত্ব নিয়ে বলছি—কালকে দরবারা শেঠকে ডেকে নিয়ে গিয়ে জ্যোতিবাবু হলদিয়ায় টু আর্ন ক্রেডিবিলিটি, নির্বাচনের কিছুদিন আগে গিয়ে বলে আসলেন যে হলদিয়ায় নাকি দেড় লক্ষ লোকের চাকরি হবে। আপনি একটা হোয়াইট পেপার প্রকাশ করুন কোন হিসাবে দেড় লক্ষ লোকের চাকরি সেখানে হবে, হোয়াট পেপার গিভিং ব্রেক আপ অ্যান্ড ডিটেইলস্। মানুষকে আপনারা আশা দিচ্ছেন, কিন্তু দরবারা শেঠ কাল হাটে হাঁড়ি ভেঙ্গে দিয়েছে। জ্যোতিবাবুর সঙ্গে গিয়ে দরবারা শেঠ কাল বলেছেন যে হলদিয়ার ক্লিয়ারেন্স হয়েছিল রাজীব গান্ধীর আমলে, হলদিয়ার কাজটা এক্সপিডাইটেড হয়েছিল ভি. পি. সিং-এর আমলে, আর টাকা স্যাংশন হয়েছিল চন্দ্রশেখরের আমলে। আপনাদের ১১ মাসের বন্ধু সরকার হলদিয়ার ব্যাপারে কিছুই করেনি. হি ডিড নট্ থিংক ফর হলদিয়া। তাই আজকে আমি এখানে দাঁড়িয়ে দায়িত্ব নিয়ে বলছি, আমি বাংলার ছেলে, আমিও চাই হলদিয়া হোক, কিন্তু বর্তমানে দেশের যা অর্থনৈতিক অবস্থা তাতে হলদিয়া পাঁচ বছরে কেন, ১০ বছরেও হবে কিনা সন্দেহ আছে। হলদিয়া নিয়ে আপনারা যা বলছেন তা অসত্য, অসত্য অসত্য। আমি এম্ফসিস করে বলছি, হলদিয়া দশ বছরেও হবে না এবং হলদিয়া নিয়ে আপনারা যা বলছেন তা অসত্য, অসত্য, অসত্য। আমি যে কোনও পাবলিক ফোরামে এই নিয়ে ডিবেট করতে রাজি আছি, যদি আপনারা রাজি থাকেন তাহলে আমাকে বলবেন। আমি আবার বলছি, যখন বৈদেশিক মুদ্রার এই অবস্থা ও তেলের উপর এত চাপ তখন মডার্ন বেসড্ পেট্রোকেমিক্যাল ইউনিট দাঁড় করানও খুব মুশকিল। কারণ আগামী দিনে করেন এক্সচেঞ্জের চাহিদা আরও বাড়বে বেসিক প্ল্যানিং উইল গো অ্যাওয়ে এবং আপনারা সেটা জানেন। আপনাদের এই ভাঁওতা লোকে বিশ্বাস করবে না বলে আপনারা দরবারা শেঠকে নিয়ে গিয়ে মানুষকে দেখাতে চাইছেন যে টাটারা আমাদের পাশে আছে। বড়জোড়া পলিয়েস্টার ফিলামেন্ট থেকে আজ বিড়লারা সরে গেছে। সেখানে আপনারা আপনাদের নতুন বন্ধু আম্বানিকে নিয়ে এসেছেন, কিন্তু তা সত্ত্বেও সেখানে একটা ক্রাইসিস রয়েছে। আজ পর্যন্ত বড়জোড়া প্ল্যান্ট আম্বানি করবে কিনা জানি না,

সেখানে আম্বানিকে ডেকে এসেছেন, আম্বানিকে বলছেন বড়জোড়া কর। আপনারা অমৃতবাজারের কি করবেন, সেখানে যদি শ্রমিক কর্মচারিদের মাইনে বাঁচে চাকরি বাঁচে গৌরবের হবে।

[4-40 — 4-50 P.M.]

আপনাদের প্ল্যান হয়েছে বসুমতীকে বন্ধ করে দিতে চান, সমস্ত এমপ্লয়িকে উত্তরবঙ্গের শিলিগুড়িতে পাঠিয়ে দিতে চান, এই প্রস্তাব আনছেন। একটা রাজ্য সরকারের মিনিমাম ইন্ডাস্ট্রিয়াল ম্যানেজমেন্ট নেই। সুদীপবাবু একটা হিসাব দিলেন সেমি-কমার্শিয়াল নেচারের যে ইন্ডাস্ট্রিগুলি আছে মিল্ক ডিস্ট্রিবিউশন থেকে শুরু করে প্রত্যেকটিতে লস, পাঁচ বছরে একটুও ইম্প্রুভমেন্ট করতে পারলেন না, বাজেটে এসে ইলেকশন বক্তৃতা দিচ্ছেন। আজকে খবরের কাগজে বেরিয়েছে রাজ্য সরকারি কর্মচারিদের বকেয়া পাওনা ওরা এক বছর পিছিয়ে দিয়েছেন। আজকে ওরা মানুষকে ঠকাচ্ছেন। তাই এই বাজেটের আমি তীব্র বিরোধিতা করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগত রায়ের বক্তৃতা শুনলাম। অতীতেও শুনেছি, বিশেষ করে বাজেট বিতর্কে সৌগতবাবু যখন অংশগ্রহণ করেন তখন একটা শান্ত সৌম্য ভঙ্গিতে তিনি বক্তব্য রাখেন, কিন্তু এবারে নির্বাচন হচ্ছে সেই নির্বাচন ভীতিতে ভীত হয়ে তিনি যে বাজেট বক্তৃতা রাখলেন তা জনগণ নির্বাচনে কি রায় দেবেন সেইসব শুনে তার আর্তনাদ এবং বিলাপ বলে মনে হল। স্যার, যে বিষয়টা বলতে চাই সেটা হচ্ছে এই বাজেট যেহেতু পূর্ণাঙ্গ বাজেট নয়, ভোট অন অ্যাকাউন্ট বাজেট স্বভাবতই এই বাজেট নিয়ে পরিপূর্ণ আলোচনায় কোনও অবকাশ নেই। নির্বাচনের পরিস্থিতিতে এসে যে পূর্ণাঙ্গ বাজেট রচনা হবে সেই বাজেটের ভিত্তিতে পশ্চিমবঙ্গের ধারাবাহিক অগ্রগতির যে কর্মসূচি সেই কর্মসূচিকে সামনে রেখে পরবর্তীকালে যে বাজেট রচনা হবে সেই দিকে দৃষ্টি রেখে আমি কয়েকটি কথা বলব ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্টের সাফল্যের যে দিকগুলি মাননীয় অর্থমন্ত্রী উল্লেখ করেছেন সেই বিষয়ে বিরোধী পক্ষের সদস্য মাননীয় মৃত্যুঞ্জয়বাবু অস্বীকার করতে পারবেন না। ভূমি সংস্কারের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে অগ্রগতি হয়েছে, কৃষি উৎপাদন বেড়েছে, কুটির এবং ক্ষুদ্র শিল্প সারা ভারতবর্ষে একটা গৌরবজনক অবস্থায় এসেছে, এগুলি বিরোধী পক্ষের যুক্তি নিষ্ঠ সদস্যারা সকলেই মেনে নিয়েছেন। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও স্বীকার করব সব ক্ষেত্রে সাফল্যের পাশাপাশি কিছু ব্যর্থতাও আছে, যেমন সমবায়ের ক্ষেত্রে আমরাও বলি। সমবায়ের ক্ষেত্রে যেভাবে আমরা উন্নীতী আশা করেছিলাম, সমবায় ব্যবস্থার সম্প্রসারণ আশা করেছিলাম তা হয়নি। স্বাস্থ্যের ক্ষেত্রে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মশাশয় সভা সমিতি সমস্ত ক্ষেত্রে বলেছেন কি দুরবস্থা। এটা বিধানসভার ভেতরে তিনি ব , আমরাও বলি এবং সাধারণ মানুষও বলেন যে স্বাস্থ্য ব্যবস্থা যেভাবে গড়ে তোলা উচিত ছিল সেই জায়গায় পরিপূর্ণতার অভাব, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। বিদ্যুৎ উৎপাদন অনেক বেড়েছে, কিন্তু যে পরিমাণ চাহিদা সেই চাহিদার সাথে উৎপাদন ব্যবস্থাকে মেলানো যায়নি। স্বাভাবিকভাবে বিদ্যুতের অভাবে মানুষের দুর্ভোগ অস্বীকার করার উপায় নেই। সেজন্য পরিপূর্ণ বাজেট রচনা করার সময় এই বিষয়গুলির প্রতি দৃষ্টি দিতে হবে। সঙ্গে সঙ্গে আমি একথাও বলতে চাই গ্রামাঞ্চলে শ্রম দিবস বেড়েছে, শ্রম দিবস বেড়ে যাবার ফলে গ্রামীণ যে বেকারত্ব তা অনেকখানি দূর হয়েছে একথা জোরের সঙ্গে বলা যায়।

কিছু স্বনিযুক্তি প্রকল্পে ৫ লক্ষ লোকের সর্মসংস্থানের সুযোগ ঘটেছে, সেইগুলি অত্যন্ত কৃতিত্বপূর্ণ বিষয় বলে নিশ্চয় উল্লেখ করা যায়। সেই সঙ্গে সঙ্গে আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করব—আমাদের বাজেটের শতকরা ৫০ ভাগ টাকা পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে বরাদ্দ করা হচ্ছে। আমরা অত্যন্ত সঙ্গতভাবেই বলেছি যে, গণতন্ত্রকে আরও দৃঢ়মূল করার জন্য, তৃণমূলে গণতন্ত্রকে পৌছে দেবার জন্য পঞ্চায়েতি ব্যবস্থা চালু করা হয়েছে এবং এই পঞ্চায়েতি ব্যবস্থায় সাধারণ মানুষের অংশগ্রহণের ভিতর দিয়ে তাদের চেতনা বৃদ্ধি পেয়েছে সেবিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু বিকেন্দ্রীকরণ কতটা হল সেগুলি বিচার বিশ্লেষণ করতে হবে। বিকেন্দ্রীকরণের নামে উন্নয়নের অর্থ কোথাও ব্যাহত হচ্ছে কিনা সেটা দেখতে হবে। আমি মুর্শিদাবাদ জেলার অভিজ্ঞতার কথা বলছি। এক একটি ব্লকে এক এক টাকা বরাদ্দ হয়। একটা ব্লকে ৩০ লক্ষ টাকা বরাদ্দ হল, আবার একটা ব্লকে ৮০ লক্ষ টাকা বরাদ্দ হল, আবার কোনও ব্লকে ১০ লক্ষ টাকা বরাদ্দ হচ্ছে, কোনও ব্লকে ৮ লক্ষ টাকা বরাদ্দ হচ্ছে। এই ক্ষেত্রে বিকেন্দ্রীয়করণের প্রশ্নে যে দৃষ্টিভঙ্গিগুলি আমরা দেখছি, সেই দৃষ্টিভঙ্গিগুলির তদারক করবে কে? যে ভাবে বৈষম্য ব্লকে ব্লকে জেলা প্ল্যানের মধ্যে দিয়ে, ডিস্ট্রিক্ট প্ল্যানের মধ্যে দিয়ে হচ্ছে সেইগুলি তদারকির কোনও জায়গা নেই। কোনও জেলায় আন্তঃজেলা সেতু নির্মাণ করতে হলে আপনারা বলে দিয়েছেন ডিস্ট্রিক্ট প্ল্যানে না থাকলে রাজ্য আসবে না। আন্তঃজেলা ব্রিজ অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্রিজ। সেই সব ব্রিজের প্রস্তাব ডিস্ট্রিক্ট প্ল্যানের ভিতর দিয়ে আসতে হবে। কিন্তু বার বার বলেও সেইগুলি আনা যাচ্ছে না, এটাই হচ্ছে ঘটনা। আমরা কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে অনেক লড়াই করেছি। ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলির অর্থনৈতিক দিক নিয়ে কেন্দ্র রাজ্য সম্পর্ক, আর্থিক ক্ষমতা পুনর্বিন্যাসের দাবিতে আন্দোলন হয়েছে, আন্দোলন গড়ে উঠেছে। গোটা ভারতবর্ষে রাজনৈতিক নতুন দৃষ্টিভঙ্গির সুযোগ ঘটেছে। কিন্তু আমরা ছোট ক্ষেত্রে, জেলা প্ল্যানের ক্ষেত্রে বৈষম্য হচ্ছে দেখতে পাচ্ছি। এই জায়গায় আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে, আপনি এখানে তদারকির ব্যবস্থা রাখুন, এতে ব্লকে ব্লকে বৈষম্য হতে পারে না। আমাদের পঞ্চায়েতে আমরা একক সংখ্যাগরিষ্ঠ আছি। পঞ্চায়েতের নির্বাচন হয়ে যাওয়ার পর বৈষম্য দেখা যায়। সুষ্ঠু নির্বাচনের ক্ষেত্রে এতে বাধা বিপত্তি হচ্ছে। বিকেন্দ্রীকরণ আক্ষরিক অর্থে, তত্ত্বগতভাবে ভাল হয়েছে, কিন্তু জেলাপরিষদের মধ্যে দিয়ে বিকেন্দ্রীকরণ—এটা প্রচন্ডভাবে কেন্দ্রীভূত হচ্ছে। সেই ক্ষেত্রে অন্য ওপিনিয়ন যাচ্ছে না ৫০ ভাগ অর্থ গ্রাম উন্নয়নের প্রশ্ন সামনে রেখে এবং এই ক্ষেত্রে সামগ্রিক দৃষ্টিভঙ্গির প্রয়োজন। সেই সামগ্রিক দৃষ্টিভঙ্গি রক্ষার জন্য আমি বলব জেলাপরিষদগুলির ক্ষেত্রে, পঞ্চায়েতি ব্যবস্থার ক্ষেত্রে খুব স্পষ্ট পরিষ্কারভাবে তদারকির ব্যবস্থা রাখতে হবে। তা যদি না হয় তাহলে গ্রাম উন্নয়নের বিকাশ ব্যাহত হতে বাধ্য। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি আর একটি প্রশ্ন রাখছি। আমি এডুকেশন সাবজেক্ট কমিটির সদস্য ছিলাম। সেখানে দেখা গেছে ১৯৮৯/৯০ সালের বাজেটে শিক্ষা ক্ষেত্রে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল সবটা সেখানে খরচ করা গেল না। ১৯৯০/৯১ সালের বাজেটে যে পরিকল্পনা ছিল সেই পরিকল্পনাও কার্যকর করা গেল না। এডুকেশন ডিপার্টমেন্ট—শিক্ষা অধিকর্তা বলেছিলেন ৮২টি হায়ার সেকেন্ডারি স্কুল, ৪০০ মাধ্যমিক স্কুল, ৬০০ প্রাইমারি স্কুল ৩০০ জুনিয়র হাইস্কুল হবে। এইগুলি ঘোষণা করা হল, অর্থ বরাদ্দ হল। আর্থিক বছর শেষ হতে চলল আপনারা টাকার বরাদ্দ করতে পারলেন না ব্যাপক অংশে। আমি তথ্য দিয়ে প্রমাণ করতে পারি, অর্থ দপ্তরের পুরো টাকাটা বিগত

দুটি আর্থিক বছরে খরচ করা সম্ভব হয়নি। কেন হল না—শিক্ষা সম্প্রসারিত হয়েছে। স্কুলের চাহিদা বেড়েছে। প্রাথমিক, মাধ্যমিক, নিম্ন মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক স্কুলের চাহিদা প্রচন্ডভাবে বেড়েছে। স্কুলগুলিতে স্থান সঙ্কুলান হচ্ছে না। বাজেট বরাদ্দ হল, অর্থ বরাদ্দ হল, স্কুলগুলি হল না।

কেন হ'ল না? একটাও হয়নি। ঐ যে বললাম লক্ষ্যমাত্রা ছিল ৮২টি হায়ার সেকেন্ডারি স্কুল, ৪০০ হাইস্কুল, ৬শো প্রাইমারি স্কুল, জুনিয়ার হাইস্কুল—যে লক্ষ্যমাত্রা ছিল একটাও হয়নি বিগত আর্থিক বছরে। কেন পারলেন না বরাদ্দ থাকা সত্ত্বেও? স্বাভাবিকভাবেই আমি বলছি, এবারে আপনি ভারসাম্য বাজেট কেন বলছেন, বাজেট তো উদ্বৃত্ত হবার কথা। যে সব ক্ষেত্রে খরচ করা সম্ভব হয়নি সেইসব বাজেট আপনি ভারসাম্য বাজেট কি করে দেখান? এ তো উদ্বৃত্ত হবার কথা। যে সব ক্ষেত্রে খরচ করা সম্ভব হয়নি সেইসব বাজেট আপনি ভারসাম্য বাজেট কি করে দেখান? এ তো উদ্বৃত্ত হবার কথা। শিক্ষা দপ্তরের কাগজপত্র আমি সঙ্গে নিয়ে আসে নি কারণ বাজেটের আলোচনায় অংশগ্রহণ করব ঠিক ছিল না, তা না হলে আমি উপস্থাপিত করতে পারতাম যে পুরো খরচ করা সম্ভব হয়নি। কাজেই আমি বলব, যদি কাঠামো না থাকে, ইনফ্রাস্ট্রাকচার না থাকে তাহলে সেটা তৈরি করা দরকার লক্ষ্যমাত্রা পুরণ করার জন্য। বামফ্রন্টের যে জনমুখি দৃষ্টিভঙ্গি আপনার বাজেটে প্রতিফলিত তাকে কার্যকর করতে গেলে দৃঢ় এবং দ্রুতগতির প্রশাসনিক ব্যবস্থা থাকা দরকার। যদি সেই দৃঢ় এবং দ্রুতগতির প্রশাসনিক ব্যবস্থা গড়ে তুলতে না পারেন তাহলে যে দৃষ্টিভঙ্গিতে আপনি বাজটে প্রণয়ন করেছেন তা সফল হবে না। জনগণ এই সরকারের পেছনে আছেন। আমি আশা করি আগামী বাজেটে এ দিকে দৃষ্টি দেবেন। এই বলে ভোট অন অ্যাকাউন্টকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখন সভায় নেই, উনি থাকলে ভাল হ'ত। মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস মহাশয়—সরকারি দলের সদস্য—বক্তব্য রাখতে গিয়ে যে কথাটা বলছিলেন সে কথাটাই আমরা দাবি করেছিলাম যে অর্থমন্ত্রীর ভোট অন অ্যাকাউন্ট বাজেট পেশ করার বক্তব্যের মধ্যে তা ফুটে উঠুক। অর্থাৎ একটা স্বীকারোক্তি সেখানে থাক। এত যে পাপ দিনের পর দিন করছেন তার ন্যূনতম স্বীকারোক্তি সেখানে থাক। রাজনীতির আড়ালে থেকে অর্থমন্ত্রী সেজে যে ভন্ডামি উনি দিনের পর দিন করছেন আমরা চেয়েছিলেন তার স্বীকারোক্তিটুকু অন্তত থাক। একটা ডেভেলপিং কান্ট্রির একটা অঙ্গরাজ্যের অর্থমন্ত্রী হয়ে হাততালি কুড়োবার জন্য যে ঘাটতিশূন্য বাজেট করার প্রবণতা আমরা তার মধ্যে দেখেছি সেই একই ভন্ডামির পুনরাবৃত্তি উনি দিনের পর দিন করে চলেছেন এবং ভোট অন অ্যাকাউন্টের ক্ষেত্রেও সেটা আমরা দেখলাম। পশ্চিমবঙ্গের মানুষকে পিছিয়ে দিয়ে, এখানকার অগ্রগতিকে স্তব্ধ করে দিয়ে, পশ্চিমবাংলার অর্থনীতিকে ভেঙে চুরমার করে দিয়ে উনি এইসব কাজ দিনের পর দিন করে চলেছেন। জয়ন্তবাবু যে কথা বলছিলেন আমি তার সঙ্গে একমত যে ঘাটতিশূন্য কেন হবে? এ তো উদ্বৃত্ত হবার কথা। আজকে উনি বললেন যে পশ্চিমবঙ্গ এগিয়ে চলেছে অথচ জয়ন্তবাবুর বক্তব্যের মধ্যেই আমরা শুনলাম শিক্ষা খাতের টাকা খরচ করতে পারেন নি, স্কুল তৈরি করতে পারেন নি, স্বাস্থ্য ব্যবস্থায় পূঁতিগন্ধময় পরিবেশ সৃষ্টি হয়েছে। দুর্ভাগ্যের বিষয় মাননীয় রাজ্যপালের ভাষণে একটা লাইন

ছিল যেটা নিয়ে আমি আগেও বলেছি, আবার বলছি যে, তিনি বলেছেন, there is no problematic village in West Bengal. অর্থাৎ পশ্চিমবাংলায় এমন গ্রাম নেই যেখানে পানীয় জলের সমস্যা আছে। অথচ ইদানিংকালে লেটেস্ট ন্যাশনাল সার্ভেতে কি বেরিয়েছে? ভারতবর্ষের ২৫টি রাজ্যের মধ্যে যেখানে গ্রামীণ পানীয় জলের সমস্যা রয়েছে এমন ক্ষেত্রে ১৭তম স্থানে পশ্চিমবঙ্গ রয়েছে। আর ঐ ভ্রস্টাচারি, ব্যাভিচারি সরকার মাননীয় রাজ্যপালকে দিয়ে অসত্য কথা সব বলিয়ে নিলেন যে পশ্চিমবঙ্গে নাকি পানীয় জলের সমস্যা নেই। আমি তাই অর্থমন্ত্রীকে বলব, এই হাউসে দাঁড়িয়ে মন্ত্রিসভার পক্ষ থেকে হাত জড়ো করে ক্ষমা চেয়ে নিয়ে বলুন যে মাননীয় রাজ্যপালকে দিয়ে অসত্য ভাষণ আমরা পড়িয়েছি, আমরা ক্ষমা চাইছি। বলুন বাংলার ৩৯ হাজার ৫ শো গ্রামের মধ্যে সব গ্রামের আমরা পানীয় জলের ব্যবস্থা করতে পারিনি। স্যার, আজকে ভোট অন অ্যাকাউন্টের আলোচনার প্রাক্কালে বেকারত্বের কথা উঠেছে। সৌগতবাবু তার বক্তৃতায় হোয়াইট পেপারের কথা বলেছেন। আরও স্পষ্ট করে এ ব্যাপারে বলার দরকার আছে বলে আমি মনে করি। স্যার, হলদিয়া পেট্রোকেমিক্যাল যদি আদৌ কোনওদিন হয় তাহলে মাত্র ১২শো লোকের কর্মসংস্থান হবে। ৮শো টেকনিক্যাল লোক—কেমিক্যাল ইঞ্জিনিয়ার বা ঐ সব লাইনের লোক, দুশো গ্রুপ ডি স্টাফ, দুশো ক্লারিক্যাল স্টাফ—প্রত্যক্ষভাবে এই চাকরি হবে। এটা লেবার ওরিয়েন্টেড ইন্ডাস্ট্রি নয়, এটা হচ্ছে টেকনিক্যালি হাই সফিসটিকেটেড ইউনিট। আর সেখানে মুখ্যমন্ত্রী কখনও বলছেন ১।। লক্ষ লোকের চাকরি হবে আবার কখনও প্রেস স্টেটমেন্ট করে বলছেন—মাসখানেক আগের কথা—৫ লক্ষ লোকের চাকরি হবে। গতকাল মেদিনীপুর জেলার রামনগরে একটি মৎস্য প্রকল্পের উদ্বোধন করতে গিয়েছিলেন।

সরকারি খরচে এই অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী জেলাতে গিয়ে জেলাশাসককে নিয়ে, সরকারি অফিসারদের নিয়ে, ক্রীড়ামন্ত্রী ও মৎস্যমন্ত্রীকে সঙ্গে নিয়ে সরকারী অনুষ্ঠানের নাম করে কালকে কি করে সেখানে গিয়ে এই শ্লোগান দিতে পারেন যে বামফ্রন্ট সরকারকে ভোট দিন। এই অর্থনৈতিক কেলেঙ্কারি করার জন্য, এই রাজনৈতিক ভ্রস্টাচার করার জন্য, এই মুহূর্তে এই সরকারের পদত্যাগ করা উচিত কিনা সেকথা ঐ আসন থেকে আপনাকে বলতে হবে। আজকে বাংলার মানুষ রাজনৈতিক ব্যাভিচার কারা করছেন সেটা জানেন অথচ আবার ওরাই আজকে রাজনৈতিক ব্যাভিচারের কথা বলে শ্লোগান দিচ্ছেন। স্যার, আমরা প্রত্যক্ষ করেছি রাজনৈতিক ব্যভিচারের দৃষ্টান্ত—সরকারি যন্ত্রকে বসিয়ে রেখে সরকারি খরচায় আজকে নির্বাচনের শ্লোগান দিয়েছেন খোদ মুখ্যমন্ত্রী সেই মঞ্চে বসে, অর্থমন্ত্রী অসীমবাবুকে সঙ্গে নিয়ে। এই জিনিস কি চলতে পারে বাংলার বুকে? অথচ এই জিনিস ঘটছে। আজকে সংবিধানকে পদাঘাত করে, সংসদীয় রীতিকে ছুঁড়ে ফেলে দিয়ে ভারতবর্ষের গণতান্ত্রিক চিন্তা-ভাবনা এবং তার কাঠামোকে ভেঙ্গে তছনছ করে দিয়ে আজকে এই ভ্রস্টাচারি সরকার ১৪টা বছর বাংলার মানুষকে শোষণ করে চলেছেন এবং অর্থনীতিকে আস্তাকুঁড়ে নিক্ষেপ করেছেন। আজকে বেকার ছেলেদের যন্ত্রণার কথা বলছিলেন, আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই কারণ কিছু পরিসংখ্যান আমাদের কাছেও আছে। সরকারের পরিকল্পনা ছিল যে ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দিয়ে বেকার ছেলেদের দিয়ে ক্ষুদ্র শিল্প গঠন করা হবে। স্যার, এটা একটা সরকারি চিঠি, সরকারি বয়ান, দেখুন, সেলফ এমপ্লয়মেন্ট ফর রুর্যাল ইয়ুথ—এই প্রকল্পে ৮ কোটি টাকা সরকার খরচ করতে পারেন নি, ফেরত গিয়েছে। তাহলে কোন বেকারদের কথা

এরা বলেন, কোন বেকারত্ব দূরীকরণের কথা বলেন? আজকে কেন্দ্রে ওদের বন্ধু সরকারের ১১ মাসের রাজত্বের যে দগদগে ক্ষত তার প্রায়শ্চিত্ত বাংলার মানুষকে করতে হচ্ছে। বাংলার অর্থনীতি আজ পিছিয়ে পড়েছে, এখানকার উন্নয়ন স্তব্ধ। কৃষির ক্ষেত্রে রেকর্ড উৎপাদন—১১৮ লক্ষ মেট্রিক টনের কথা বলেছেন গর্ব করে, তাহলে কেন বাংলার সরকারকে আজকে দিল্লির দরবারে গিয়ে খাদ্যের জন্য ভিক্ষার ঝুলি নিয়ে দাঁড়াতে হয়? তাহলে আপনারা যে বক্তব্য রেখেছেন এবং যে ফিগার দিয়েছেন তাতে এটা কি স্ববিরোধী হচ্ছে না, আপনারা কি সেলফ কন্ট্রাড্রিকশনের মধ্যে দিয়ে এগিয়ে চলছেন না, সে কথার জবাব আজকে অর্থমন্ত্রী মহাশয়কে দিতে হবে। একদিকে বলছেন ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি খাদ্য উৎপাদন হয়েছে আর একদিকে বলছেন দিল্লি খাদ্য দিচ্ছে না বলে আমাদের রেশনিং ব্যবস্থা ভেঙে পড়ছে। এই যে স্ববিরোধী বক্তব্য এটা কি করে হ'তে পারে? এই প্রসঙ্গে মাননীয় অর্থ মন্ত্রীর কাছে জানতে চাইছি যে কেন পশ্চিমবঙ্গে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সার্বিকভাবে তার অর্থনীতির বিনিয়োগকে তার পূর্ণ রূপ দিতে পারেননি? জানতে চাই জাস্ট পেরিয়ে আসা সপ্তম পরিকল্পনা কেন আমাদের পশ্চিমবাংলা যে অর্থনৈতিক কাঠামো, প্ল্যান তৈরি করেছিল, রাজ্য এবং কেন্দ্রের যে শেয়ার—সার্বিকভাবে সেই কাঠামোকে পরিপূর্ণ করতে পারেন নি? অর্থমন্ত্রীর কাছে আরও জানতে চাইব যে অষ্টম পরিকল্পনার প্রথম বছরটি কেন প্ল্যান হলিডে হিসাবে আজকে প্রতিষ্ঠিত হয়ে গিয়েছে? অর্থমন্ত্রীর কাছে আরও জানতে চাইব, অষ্টম পরিকল্পনার তৃতীয় আর্থিক বছরে যে ভারশূন্য প্রতিবেদন আজকে উপস্থাপনা করছেন তার সার্বিক মূল্যায়ন কি এবং কিভাবে এই অর্থনৈতিক কাঠামো বাংলাকে এগিয়ে নিয়ে যাবে—শিল্পের ক্ষেত্রে, ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে, সেচের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে এবং সার্বিক পরিকাঠামো তৈরির ক্ষেত্রে? ফলতায় একটা ফ্রি ট্রেড জোন তৈরি হয়েছিল কিন্তু সেখানকার শেডগুলি নিলামে বিক্রি হয়ে যাচ্ছে, যারা শেড নিয়েছিল সেইসব মানুষগুলি আজকে পালিয়ে যাচ্ছে। ছোট ছোট শিল্পকেন্দ্র তৈরি হয়েছিল বাংলার বিভিন্ন জায়গায় কিন্তু একটা জায়গাতেও পরিপূর্ণ রূপ পায়নি। আজকে মেটাল-বক্স সম্পর্কে সংবাদপত্রে দেখছি যে কি ভয়ঙ্কর অপমান বাংলার ওয়ার্কারদের করা হয়েছে, তাদের ১৫ দিন মাসে বেতন নিতে হবে—এই চুক্তিতে বাংলার শ্রমিক দরদি সরকার, যে রাজ্যে সিটুর অল ইন্ডিয়া সম্মেলন হয়, যে রাজ্যের মুখ্যমন্ত্রী সিটুর অল ইন্ডিয়ার ভাইস প্রেসিডেন্ট, তার রাজ্যে মেটাল বক্সের শ্রমিকদের দাসখত লিখতে হচ্ছে যে ১৫ দিন করে আমরা বেতন নেব, হে মালিক, তুমি কারখানা খুলে দাও এবং সরকার সেখানে মধ্যস্থতা করছেন। বাংলার শ্রমিক আজকে এই জায়গায় দাঁড়িয়ে আছে। অল ইন্ডিয়া সিটুর ভাইস-প্রেসিডেন্ট মুখ্যমন্ত্রীর রাজত্বে বাংলার শ্রমিক আজকে এই জায়গায় দাঁড়িয়ে আছে! বাংলার অর্থমন্ত্রী আজকে বলুন যে, বাংলার শিল্প ক্ষেত্রে যে সমস্ত বিনিয়োগ হয়েছিল সে সমস্ত কেন তামাদি হয়ে গেল? ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের হিসাব অনুযায়ী শতকরা ৯০ ভাগ টাকা তামাদি হয়ে গেছে। কেন তামাদি হ'ল? এর বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? কেন সেই সমস্ত শিল্প উদ্যোগকে সরকারের পক্ষ থেকে এগিয়ে নিয়ে গিয়ে পরিপূর্ণরূপ দেওয়া হয়নি? এ ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী কি বলবেন? আমি আগে যা বলেছি সেই কথা আবার রিপিট করছি, অর্থনৈতিক উন্নয়ন তখনই সম্ভব হবে যখন কৃষি এবং শিল্পের—উভয়ের উন্নতি হবে। কৃষিকে বাঁচাতে হলে শিল্পের উন্নয়ন প্রয়োজন আবার শিল্প বিকাশ ঘটাতে গেলে কৃষির উন্নতি ঘটাতেই হবে। সুতরাং আমাদের প্রথমেই কৃষিকে স্বনির্ভর

করে তুলতে হবে এবং সেটা করতে হলে সেচের দরকার। আজকে বাংলার বন্যা নিয়ন্ত্রণ এবং নদী সংস্কারের কি অবস্থা? সেচ এবং বন্যা নিয়ন্ত্রণকে রাজ্য সরকার অগ্রাধিকার না দেওয়ার ফলে আজকে অবস্থা কি হয়েছে? প্রতি বছর বাংলার মানুষের কাছে বন্যা একটা চিরাচরিত ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এ বিষয়ে সরকারি স্তোক-বাক্য ছাড়া মানুষ সরকারের কাছ থেকে কোনও রকম পদক্ষেপ দেখতে পাইনি। কেবলমাত্র রিলিফ ডিস্ট্রিবিউশনের ওপর নির্ভর করে এই সরকার চলছে। ৬ষ্ঠ পরিকল্পনায় বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচি সম্পূর্ণভাবে ফেল করেছে, ৭ম পরিকল্পনায়ও বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচি সম্পূর্ণভাবে ফেল করেছে। এর মূল কারণই হচ্ছে এক্ষেত্রে অর্থ বিনিয়োগ করা হয়নি। মূল কারণই হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচিকে, নদী সংস্কার কর্মসূচিকে অগ্রাধিকার দেওয়া হয়নি। এই দুটি মূল কর্মসূচিকে এই রাজ্য সরকারের অর্থ দপ্তর অবহেলা করেছে। ফলে এই সরকার বাংলার মানুষকে বন্যার কবল থেকে, বন্যার করাল গ্রাস থেকে রক্ষা করতে পারছে না। এই সরকার গ্রাম বাংলার মানুষদের পানীয় জল দিতে পারে নি, বেকার যুবকদের বেকারত্বের যন্ত্রনা মুছে দিতে পারেনি, অতএব এই সরকারের 'জিরো' ডেফিজিট বাজেট বা ঘাটতি শূন্য বাজেট পেশ করার কোনও অধিকার আছে কি? মাননীয় অর্থমন্ত্রী আজকে তার বাজেট বক্তৃতার ৩১ নং দফায় বলেছেন, "আমি সরকারি কর্মচারিদের কাছে অনুরোধ করছি, তারা তাদের বর্ধিত বেতন বাবদ প্রাপ্য অর্থ আরও অতিরিক্ত এক বছর প্রভিডেন্ড ফান্ডেই জমা রাখুন।" আজকে এখনও তার ভোট অন অ্যাকাউন্ট এই সভা থেকে পাস করা হয়নি। অথচ গতকাল অর্থ দপ্তরের জয়েন্ট সেক্রেটারি শ্রী সমর বসু অর্ডার দিয়েছেন, বাধ্যতামূলক-ভাবে এই টাকা জমা রাখতে হবে! অর্ডার নং-২৮৫৫-এফ, ডেটেড ২৬. ৩. ৯১, সমর বসু জয়েন্ট সেক্রেটারি অর্ডার দিচ্ছেন, ঐ টাকা সমস্ত কর্মচারীকে বাধ্যতামূলকভাবে জমা রাখতে হবে। কি করে এই অর্ডার দিতে পারেন? আমি দাবি করছি জবাবদিহি করা হোক। এই অর্ডারের ফলে বিধি লঙ্ঘিত হয়েছে। এটা অমার্যনীয় অপরাধ। কি করে জয়েন্ট সেক্রেটারি অর্ডার বের করলেন? এটা একটা অর্থনৈতিক ব্যাভিচার। আজকে পশ্চিমবাংলায় সমস্ত দিক থেকে পিছিয়ে পড়েছে। সর্বত্র এক চূড়ান্ত নৈরাজ্য সৃষ্টি হয়েছে। এই অবস্থায় এই বরাদ্দের দাবিকে আমি কখনও সমর্থন করতে পারি না। সুতরাং আমি অর্থমন্ত্রীর বরাদ্দের বিরোধিতা করে আমাদের পক্ষের মাননীয় সদস্য সৌগত রায়ের অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্ট আমাদের সামনে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলছি। এর ওপর কিছু কাট মোশন আনা হয়েছে, আমি প্রথমেই সেগুলোর বিরোধিতা করছি। কারণ সেগুলি উত্থাপন করে যে বক্তব্য সেগুলির পক্ষে রাখা হয়েছে তা সম্পূর্ণ ভিত্তিহীন। বিগত বছর গুলিতে মাননীয় অর্থমন্ত্রী আমাদের রাজ্যে যে ঘাটতি শূন্য বাজেট আমাদের সামনে উপহার হিসাবে রেখেছিলেন সেই বাজেটগুলির ওপর দাঁড়িয়েই রাজ্যের সমস্ত ক্ষেত্রের অগ্রগতির তথ্য ও পরিসংখ্যানগুলি আমাদের সামনে রেখেছেন এবং পরিবর্তিত পরিস্থিতিতে ভোট অন অ্যাকাউন্ট পেশ করেছেন। এবং সেই ভোট অন অ্যাকাউন্ট নিঃসন্দেহে সমর্থনযোগ্য। কিছু কথা এখানে বিরোধী সদস্যরা বলেছেন এবং এটা ঠিকই নির্বাচন যেহেতু এসেছে, অনিচ্ছাকৃতভাবে কংগ্রেসিদের নির্বাচনের সম্মুখীন হতে হচ্ছে। সেইজন্য তারা এই বিধানসভায় দাঁড়িয়ে বেকারদের দুঃখ এবং হতাশার কথা বলার চেষ্টা করছেন। আগে আমরা এই সমস্ত

কংগ্রেসিদের দেখেছি পশ্চিমবঙ্গে শিল্পায়নের ক্ষেত্রে সমস্ত রকমের বাধা সৃষ্টি করত। পশ্চিমবাংলার যারা বেকার, যারা দরিদ্র তারা এই শিল্পায়ন হলে যে উপকৃত হবে তারজন্য কংগ্রেস দল এবং ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার কখনও চিন্তা করত না। এইসব কথা পরিসংখ্যান দিয়ে, তথ্য দিয়ে বুঝিয়ে দেওয়া হয়েছে। হলদিয়ার পেট্রো কেমিক্যালস-এর ব্যাপারে আমরা কি দেখেছি? ১১ বছর ধরে বামফ্রন্ট সরকার পেট্রো-কেমিক্যালসের ব্যাপারে সংগ্রাম করেছেন, লড়াই করেছেন। কংগ্রেস এই লড়াইকে সমর্থন তো করেননি উপরন্তু প্রতি মুহূর্তে বিরোধিতা করার চেষ্টা করেছেন যাতে পশ্চিমবাংলায় পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স না হয়। আজকে নির্বাচনের প্রাক্কালে এসে দাঁড়িয়ে এখানে আওয়াজ তুলছেন পেট্রো-কেমিক্যালস কারখানা কত তাড়াতাড়ি হবে। সেইজন্য তাদের দুঃখ দেখে হাসি পায়, পশ্চিমবাংলার মানুষও হাসে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শিক্ষা, কৃষি, শিল্প প্রভৃতি সমস্ত ক্ষেত্রে পরিকল্পনা সামনে রেখে এগিয়ে চলেছেন এবং সফলতা এনেছেন। শিক্ষা ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে প্রভৃতি সমস্ত ক্ষেত্রে সফলতা এসেছে, তেমনি শিল্প ক্ষেত্রে সাফল্য আমাদের সুনিশ্চিত। আমরা সবাই জানি বামফ্রন্ট সরকার বেকার সমস্যা সমাধান কল্পে সমস্ত রকমের পরিকল্পনা করছেন। গ্রামীণ বেকার যারা আছে তাদের কর্মসংস্থান হয়েছে। আমরা যারা গ্রামাঞ্চলের মানুষ তারা সবাই জানি। আজকে গ্রামের লোকের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছে। যারা দারিদ্রসীমার নিচে ছিলেন তারা এই সরকারের আমলে খানিকটা উন্নতি হয়েছেন। সেনসাস রিপোর্ট যেটা বেরিয়েছে তাতে দেখছি, গোটা ভারতবর্ষে দারিদ্র সীমার নিচে বসবাসকারি মানুষ শতকরা ৫৩ ভাগ বেড়েছে। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আমি বলতে পারি গত ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকারের রাজত্বে ২৫ ভাগ মানুষকে দারিদ্রসীমার উপরে তোলা সম্ভব হয়েছে। এটা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের ইতিবাচক ভূমিকার ফলেই সম্ভব হয়েছে। আমরা সকলেই জানি, ভারী শিল্প তৈরির ক্ষেত্রে, বৃহৎ শিল্প গড়ে তোলার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে বাধা আছে সেই জায়গায় দাঁড়িয়ে, তাকে সামনে রেখে এই সরকার তার মোকাবিলা করার চেষ্টা করছেন। এর সাথে সাথে রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্পকে বিকশিত করার জন্য এই সরকার চেষ্টা করছেন। আমরা জানি, ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্প ইউনিটের সংখ্যা ছিল ৮০ হাজার আর এখন সেই জায়গায় বেড়ে হয়েছে ৩ লক্ষ ১০ হাজারের মতোন। গোটা ভারতবর্ষে এটা একটা রেকর্ড সৃষ্টিকারি সাফল্য। এরই মধ্যে দিয়ে আমাদের রাজ্য সরকার বেকারদের জীবনের সমস্যাগুলিকে সামনে রেখে ক্ষুদ্র ও কুটির শিল্পকে বাড়িয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। ডি. আর. ডি.-এর উপর জোর দেওয়া হচ্ছে, শেশ্রুর উপর জোর দেওয়া হচ্ছে। যতখানি সমস্যার সমাধান করা যায় বামফ্রন্ট সরকার তারজন্য চেষ্টা করে চলেছেন। সবশেষে আমি ভোট অন অ্যাকাউন্টে সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম, তবে আমি প্রথমে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, আমাদের সরকারি কর্মচারিদের ১৯৯০-৯১ সালের যে ডি. এ দেওয়া হয়েছে সেটা কিন্তু প্রভিডেন্ট ফান্ডে জমা পড়েছে, হাতে দেওয়া হচ্ছে না, অথচ এই ডিয়ারনেস অ্যালাউন্স দেওয়া হয়ে থাকে দ্রব্যমূল্যবৃদ্ধির পরিপূরক হিসাবে এবং এই টাকা অন্য খাতে খরচ করা হচ্ছে সরকারি পক্ষ থেকে। আমি এই অভিযোগ করছি, এই সরকার আজকে তহবিল তছরূপ করছেন। সরকারি কর্মচারিদের যে টাকা প্রভিডেন্ট

ফান্ডে আছে সেই টাকা অন্য খাতে খরচ করা ঠিক নয়। এটা সম্পূর্ণভাবে বে-আইনি এবং অনৈতিক। এটা সম্পূর্ণভাবে বে-আইনি, অনৈতিক এবং তহবিল তছরূপ বা ডিফলকেশন। গতকাল দূরদর্শনে দেখলাম যে আমাদের মাননীয় অর্থমন্ত্রী দুটি জিনিসের উপর জোর দিয়েছেন। দূরদর্শনে যখন তার সাথে ইন্টারভিউ হচ্ছে তখন তিনি একটা কথা বললেন যে, সাক্ষরতা। সাক্ষরতার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে এবং মেদিনীপুর জেলা না কি এবারে সাক্ষরতা অভিযানে প্রথম। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন আজকে পশ্চিমবঙ্গ নামতে নামতে একেবারে ১৭ নম্বরে এসে দাঁড়িয়েছে সমগ্র ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায়। কেরল প্রথম নম্বর, আর নাগাল্যান্ড, মণিপুর এবং ত্রিপুরার পরেই আমাদের স্থান। ১৭ নম্বরে। আজকে সাক্ষরতার কি সাফল্য এবং এই টাকা নয় ছয় করা হচ্ছে এবং একটা লোক দেখানো সাক্ষরতার অভিযান চালিয়ে পার্টি ফান্ডে সেই টাকা যাচ্ছে। আর একটা কথা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন অর্থনৈতিক পরিস্থিতিটা কিন্তু তিনি গোপন রাখতে পারেন নি। তিনি বলেছেন রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৪০ লক্ষেরও বেশি এবং তার সঙ্গে প্রতি বছর সাড়ে চার লক্ষ নূতন বেকার যোগ হচ্ছে, অথচ রাজ্যের সর্বক্ষেত্রে কর্মসংস্থানের পথ বেড়েছে মাত্র ১৩ হাজার। প্রাইভেট সেক্টরে কর্মসংস্থান কমছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যখন ছাত্র ছিলাম, স্কুলে তখন আমাদের একটা চৌবাচ্চার অঙ্ক কষতে দেওয়া হত, চৌবাচ্চায় একদিক দিয়ে জল ঢুকছে, এবং আর একদিক দিয়ে সেই জল বেরিয়ে যাচ্ছে, কতক্ষণে সেই চৌবাচ্চা ভর্তি হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন যখন প্রতি বছর সাড়ে চার লক্ষ বেকার সৃষ্টি হয়, ৪০ লক্ষ বেকার আছে, অথচ বেসরকারি ক্ষেত্রে তাদের সর্মসংস্থান সংকুচিত হচ্ছে, তাহলে আজকে কি জিজ্ঞাসা করতে পারি মাননীয় অসীমবাবুকে যে, আপনার ঐ বেকারের চৌবাচ্চা কবে ভর্তি হবে? সেটা দয়া করে আমাদের জানান। তা ছাড়া বিদ্যুতের ব্যাপারে দেখলাম এবারেও তিনি ঐ ৩০.৫ অর্থ মঞ্জুর করছেন, তা ওটা ভস্মে ঘি ঢালা হচ্ছে। আমি বার বার বলেছি এর আগে যে, ঐ প্রবীর সেনগুপ্ত মহাশয় উপরে বসে আছেন এবং ওখানে দুর্নীতি বাসা বেঁধেছে, দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে। ওর নাম পাখি, উনি ফুরুৎ করে আসেন, ফুরুৎ করে উড়ে যান। মাধ্যমিক পরীক্ষার সময় ছোট ছোট দেখা দিয়েছিল। আরও মুশকিল হল ওর দপ্তরের যিনি সম্পাদিকা, সেক্রেটারি, সেই ভদ্রমহিলা ভয়ানক কুঁদুলে, কোমর বেঁধে ঝগড়া করে। কেন্দ্র টাকা দিতে চায়, তার সাথে ঝগড়ার জন্য টাকা আসে না। কোলাঘাট, ব্যান্ডেল এগুলি আজকে জাহান্নামে যাচ্ছে, যেগুলি আছে সেগুলিও চালাতে পারে না। অথচ আমাদের মাননীয় অর্থমন্ত্রী খুবই বিনয়ী, ভদ্র, শিক্ষিত এবং বিশিষ্ট অর্থনীতিবিদ কিন্তু তিনি রূপকথার শৃগালের মতো ঐ দুটি কুমিরছানাকেই তুলে ধরছেন। একটা হল ঐ বক্রেশ্বর, আর একটি হল ঐ পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স। পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সম্পর্কে অনেকেই বলেছেন এবং তিনি আজকে স্বীকার করেছেন, নির্বাচনের দিকে লক্ষ্য রেখে বলেছেন যে, ৩১শে মার্চের মধ্যে ৫.২৬ লক্ষ মানুষের কর্ম-সংস্থানের সুযোগ সৃষ্টি হতে চলেছে। নির্বাচনে—ভোট, আর ঐ ভোটে যে কারচুপি করেন, এখানেও তেমনি কারচুপি করেছেন। এছাড়া বলেছেন যে, ১.০০ লক্ষ মানুষের জন্য অন্ন সংস্থানের সুযোগ সৃষ্টি হতে চলেছে। সবটাই হচ্ছে আর হবে, এটা উনি স্বীকার করতে বাধ্য হয়েছেন। তাছাড়া মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮৮ আমাদের পশ্চিমবঙ্গের একটা মস্তবড় অ্যাচিভমেন্টের বছর। এই অ্যাচিভমেন্টের একটা হল 'নন্দন', আর একটা হল 'চন্দন'। ঐ 'নন্দন' ১৯৮৮ সালের

গোড়ার দিকে—তখন দুর্ভাগ্যবশত আমি মন্ত্রী ছিলাম—তৈরি করে দিয়েছিলাম। আর এখন চন্দনের সৌরভে পশ্চিমবাংলা একেবারে আমোদিত হচ্ছে। কোটি কোটি, লক্ষ লক্ষ টাকা আজকে উপার্জন করছে। সুতরাং ঐ পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স কবে হবে জানি না। এখনও তা বিশবাঁও জলের নিচে। আর ঐ বক্রেশ্বর—তাও চালু হচ্ছে না, কারণ সোভিয়েত ইউনিয়নের রুবলের সঙ্গে টাকার যে সম্পর্ক সেই সম্পর্ক যতদিন না নির্ধারিত হচ্ছে এবং সোভিয়েত ইউনিয়নের অর্থনৈতিক যে অবস্থা তাতে রুবলের সঙ্গে টাকার পারস্পরিক সম্পর্ক কিছুতেই ঠিক করা সম্ভবপর নয়। সোভিয়েত ইউনিয়নের অর্থনৈতিক যে অবস্থা তাতে সেটা সম্ভবও নয়। সেজন্য আজকে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স দেখিয়ে ভোট না হলে সে ভাঁওতায় লোক ভুলবেন না, বক্রেশ্বরের ভাঁওতায়ও লোক ভুলবেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে আজকে ৩০ হাজার কল-কারখানা ছোট বড় মাঝারি কারখানা বন্ধ হয়ে রয়েছে। সরকার পক্ষ থেকে মাঝে মাঝে অধিগ্রহণ করা হয়, রুগ্ন কারখানা নিয়ে নেওয়া হয়, যেমন ইন্ডিয়ান পেপার পাল্প নেওয়া হয়েছে। কিন্তু কেন সেটা নিয়েছেন? কারণ মুখ্যমন্ত্রীর ভায়রাকে সেখানে ম্যানেজিং ডাইরেক্টর করা হয়েছে এবং সেই উদ্দেশ্যেই সেটা নেওয়া হয়েছে। আজকে ভোট অন অ্যাকাউন্ট এনেছেন, কিন্তু যে বি. জি. প্রেসে ব্যালট পেপার ছাপাবার কথা এবং যখন কর্মচারিরা সেই কাজ করতে চাইছেন তখন সেটা না করে সেটা পঙ্গু করে দেওয়া হচ্ছে। সেখানে সিকিউরিটির ব্যবস্থা আছে। কিন্তু আজকে বাইরে পঞ্চায়েতের মাধ্যমে ঐ ব্যালট পেপার ছাপাবার ব্যবস্থা হচ্ছে যাতে নির্বাচনের সময় কারচুপি করতে পারেন, জুয়াচুরি করতে পারেন সেই উদ্দেশ্য নিয়েই এই কাজ করছেন। এই বলে ভোট অন অ্যাকাউন্টের তীব্র বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থ মন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্ট উপস্থাপন করেছেন তাকে সমর্থন করছি এবং মাননীয় কংগ্রেস সদস্য শ্রী সৌগত রায় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করছি।

মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় যে কথা বলেছেন সেই ব্যাপারে আমি একটা কথা বলেই বিরোধিতা করব যে, "পথটা গেছে বদলে তাই মতটা গেছে বদলে"। কয়েক দিন আগে তার যে অবস্থান ছিল আজকে তার সেই অবস্থানের পরিবর্তন ঘটেছে বলে তিনি ওই সমস্ত কথা বললেন। ভোট অন অ্যাকাউন্টকে আমি সমর্থন করছি। সমর্থন করার উদ্দেশ্য আমি পরে বলছি। বিরোধী দলের মাননীয় সদস্যগণ যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেই অ্যামেন্ডমেন্ট দিয়ে তিনি বোঝাতে চেয়েছেন সরকারের সমস্ত ক্ষেত্রেই ব্যর্থতা। আমি তার অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকারের মূল কথা হচ্ছে উন্নয়নমূলক পরিকল্পনার মাধ্যমে রাজ্যের পরিকল্পনাগুলিকে এগিয়ে নিয়ে যাওয়া—ব্যর্থতা আছে, নিশ্চয়ই ব্যর্থতা আছে। কিন্তু আজকে জোরের সঙ্গে বলা যায় যে ঘাটতি শূন্য বাজেট পশ্চিমবাংলায় উপর্যুপরি কয়েক বছর পেশ করা হয়েছে। এটা নিয়ে সমালোচনা হত, কাগজে সমালোচনা হত যে ঘাটতি শূন্য কেন থাকে। ঘাটতি শূন্য বাজেটের ফল পাওয়া গিয়েছে। বর্তমানে কেরল সরকার এই পথ অবলম্বন করেছে। একদিন দেখবেন এই রকম আসবে যে দিন কংগ্রেসি রাজ্যগুলিতেও ঘাটতি শূন্য বাজেট পেশ করা হচ্ছে। ঘাটতি শূন্য বাজেট পেশ করে আমাদের অর্থমন্ত্রী একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন এবং তার

ফল ভাল হচ্ছে। ঘাটতি শূন্য বাজেট পেশ করে বাজেটের যে অংশ প্ল্যান বাজেটে ধরা হয় সেটা তিনি মেনটেন করে যাচ্ছেন। আমি একটু সাফল্যের দিকটা উল্লেখ করতে চাই। আজকে সব চেয়ে বড় জিনিস যদি বলতে হয় সেটা হল স্বনিযুক্তি প্রকল্পে ধরা ছিল ৫ লক্ষ বেকার তারা স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে নিজ নিজ ব্যবসার মাধ্যমে বেকারত্ব ঘোচাবে। সেখানে ৫ লক্ষ যে বাজেটে ধরা ছিল আজকে সেই সংখ্যা নির্ধারিতভাবে রাখতে পারা গেছে। এটা একটা বড় সাফল্য। ব্যর্থতা আছে। শেশ্রু, এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. এই সমস্ত যে পরিকল্পনা আছে, জেলার ক্ষেত্রে ব্লক ভিত্তিক কিছু কিছু বৈষম্য আছে। মাননীয় অর্থমন্ত্রীকে বলব সেটা যাতে না হয়, প্রতিটি ব্লকে যাতে করে বেকার সংখ্যার ভিত্তিতে আগামী দিনে প্ল্যান নেওয়া হয় সেটা দেখতে হবে। যে সমস্ত পরিকল্পনা নিয়ে স্বনিযুক্তি প্রকল্পে বেকাররা কাজকর্ম করে সেটা প্রকৃতভাবে পর্যালোচনা করে দেখতে হবে। আজকে আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের আবেদন করব ভূমিসংস্কারের ব্যাপারে পশ্চিমবাংলার কি কাজ হয়েছে সেটা দেখার জন্য। আমাদের রাজ্যে ভূমিসংস্কারের মাধ্যমে গ্রামীণ অর্থনীতির চেহারার একটা আমুল পরিবর্তন হয়েছে বললে শুধু বাড়তি করে বলা হবে না। আজকে মানুষের মধ্যে যে এমপ্লয়মেন্ট জেনারেশন হয়েছে, আজকে ম্যানডেটারি যে কাজ মানুষের হাতে আছে তাতে উন্নয়নের একটা বৃহৎ দিক খুঁজে পাওয়া গেছে। এই ভূমিসংস্কার না হলে এটা হত না এবং অন্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যের যে উন্নতি সেটা বোঝা যেত না। ভূমিসংস্কারের মাধ্যমে ভূমিহীন কৃষকরা যে কাজ পেয়েছে তা নয়, গ্রামীণ অর্থনীতির একটা আমূল পরিবর্তন ঘটেছে। বর্তমানে নিরক্ষরতা দূরীকরণের একটি পরিকল্পনা নেওয়া হয়েছে, মেদিনীপুরের মানুষ সেটাকে জোরের সঙ্গে গ্রহণ করেছে। আজকে নিরক্ষরতা দূরীকরণ এবং রোগ প্রতিষেধকের পরিকল্পনা নেওয়া হয়েছে এটাকে ছোট করে দেখলে চলবে না, তাহলে ভুল করা হবে। আজকে ৪৩ বছর দেশ স্বাধীন হয়েছে সেই ব্রিটিশ আমল থেকে শুরু করে কংগ্রেস আমলেও মানুষকে নিরক্ষর করে এক নিরবিচ্ছিন্ন অন্ধকারের মধ্যে ডুবিয়ে রেখেছিল। আজকে বামফ্রন্ট সরকার নিরক্ষরতা দূরীকরণের জন্য স্লোগান তুলেছে "চোখ থাকতে অন্ধ কে, নিরক্ষর আবার কে"। সেই স্লোগান গ্রামে গ্রামে পৌঁছে গেছে। প্রতিটি গ্রামের মানুষ এই পরিকল্পনাকে উৎফুল্লের সঙ্গে গ্রহণ করেছে। আজকে রোগের আগে প্রতিষেধক গ্রহণ করা উচিত এই পরিকল্পনা গ্রামের ব্যপক মানুষের মধ্যে কাজে লেগেছে। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। ওনারা শিল্পোদ্যোগের কথা বলেছেন। পরিকাঠামো গঠন করতে না পারলে শিল্পোন্নয়ন সম্ভব নয়। হ্যাঁ, কারখানা বন্ধ আছে, লক আউট আছে, ক্লোজার আছে। আমার যদি সময় থাকত তাহলে ওদের মতো করে সঠিকভাবে বুঝিয়ে দিতে পারতাম কেন শিল্পোন্নয়ন হচ্ছে না। এরজন্য কেন্দ্রীয় সরকারের কতটা ঘাটতি হবে পরবর্তীকালে তা আলোচনা করা যাবে। ভোট অন অ্যাকাউন্ট এটা আলোচনা করা যায় না। হলদিয়া সম্পর্কে আমি একটি কথা বলব, এখানে কর্মসংস্থান নিয়ে তারতম্য নিশ্চয়ই থাকতে পারে। কেউ বলছেন দেড় লক্ষ, কেউ বলছেন কম আবার কেউ বলছেন বেশি লোকের সর্মসংস্থান হবে। কিন্তু একথাটা ঠিক যে প্রকল্পটি হতে যাচ্ছে এবং প্রকল্পটি আগামীদিনে কার্যকর হবে। বামফ্রন্ট সরকার শিল্প এবং কৃষির উন্নয়নের ক্ষেত্রে নতুন রকম দৃষ্টিভঙ্গি নিয়ে এগোচ্ছে, আমি এরজন্য স্বাগত জানাচ্ছি। এর সাথে সাথে আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব, আজকে

রসায়ন প্রকল্প যা ঘটছে তাতে প্রাকৃতিক গ্যাস নির্ভর রসায়ন শিল্প গড়া যায় কিনা সে সম্বন্ধে একটু ভাবনা চিন্তা করুন। বিদেশ থেকে তেল আমদানি করার ব্যাপারে বিশেষ ঝুঁকি রয়েছে। গত উপসাগরীয় যুদ্ধের সময়ে আমরা তেল আমদানির ব্যাপারে বিশেষ সমস্যায় পড়েছিলাম। সেজন্য এই প্রকল্পে প্রাকৃতিক গ্যাস নির্ভর পেট্রো-রসায়নকে অন্তর্ভুক্ত করে গড়া যায় কিনা সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবনা-চিন্তা করতে অনুরোধ করছি। হলদিয়া প্রকল্পটি হবে কি হবে না এটা নিয়ে কথা উঠেছে—আমি ঐ মহকুমার মানুষ, আমি বিশ্বাস করি যে এটি রূপায়িত হবেই। আপাতত এরজন্য পরিকাঠামো গঠন হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী গতকাল উদ্বোধন করে এসেছেন। আগামীদিনে এর ভবিষ্যত আছে এবং আগামী দিনে এই প্রকল্প সম্পূর্ণ হবে বলে আমি মনে করি। আমি মনে করি যে, আগামী নির্বাচনে বামফ্রন্ট নির্বাচিত হয়ে ফিরে আসবে এবং এই হলদিয়া প্রকল্পের কাজ সাফল্যের সঙ্গে এগিয়ে নিয়ে যাবে। সংখ্যাতত্বের দিক দিয়ে কতজন মানুষের কাজ এখানে হবে তা আমি বলতে পারব না, তবে একথা আমি বলতে পারব যে এই প্রকল্প উত্তর পূর্ব ভারতের একটা দরজা খুলে দেবে, এই পেট্রো-রসায়ন প্রকল্প সাফল্যমন্ডিত হবে। এই কথা বলে, ভোট অন অ্যাকাউন্ট প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশনকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইংরাজিতে একটা কথা আছে—'The curfew tolis the nail of parting day.' বিধানসভার আয়ু এক বছর থাকা সত্ত্বেও অকস্মাৎ বিদায়ের ঘণ্টা বেজে উঠেছে। যারজন্য মাননীয় অর্থমন্ত্রী পূর্ণাঙ্গ বাজেটের পরিবর্তে ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন—প্রতি বছরের ন্যায় তিনি এবারেও ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন। এখানে বিকল্প অর্থনীতির কথা উঠেছিল। কিন্তু আর্থিক নীতির সুস্পষ্ট নীতির কথা এখানে তিনি বলেন নি। ভূমি সংস্কারের কথা তিনি বলেছেন। কিন্তু কৃষকদের কৃষিঋণ মুকুবের ব্যাপারে পশ্চিমবাংলায় একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে নিজেদের পলিসি কি তা ঘোষণা করেন নি। আজকের কাগজে আমরা দেখেছি যে সমবায় ঋণ পরিশোধ করার জন্য সরকারের পক্ষ থেকে ঋণ গ্রহণকারিদের কাছে আবেদন করা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, কৃষকদের স্বার্থে এবং কৃষির স্বার্থে তিনি যেন কৃষিঋণ মুকুবের বিষয়টি বিচার বিবেচনা করে দেখেন। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলব, কৃষকদের উন্নতির জন্য কৃষিপণ্য ভরতুকি দিয়ে এবং ন্যায্য দামে যাতে বিক্রি হয় সেজন্য সরকারের নীতি কি তা সুস্পষ্টভাবে আমাদের কাছে সরকারি কোনও ঘোষণা নেই। ক্ষুদ্র সেচের উপরে জোর দেবার কথা তিনি বলেছেন। কিন্তু বিগত দিনগুলিতে বিদ্যাধরি নদীর সংস্কারের জন্য, যেটি উত্তর চব্বিশ পরগনার মানুষদের উপকার সাধন করতে পারত—বারবার করে চিৎকার করেছি। এটির সংস্কারের জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে টাকা মঞ্জুর হয়েছে, তবুও কার্যকর কিছু করা হয়নি। অর্থাৎ আমার বারংবার যেজন্য চিৎকার তা ফলপ্রসূ হয়নি, যেটি সংস্কার করতে পারলে উত্তর চব্বিশ পরগনা জেলাব আপামর জনসাধারণ উপকৃত হতে পারত তা হয়নি—এই কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রস্তাবের মধ্যে বলা হয়নি।

[5-30 — 5-40 P.M.]

তন্তুবাইদের সম্পর্কে সুস্পষ্ট নীতি থাকা দরকার তাদের উন্নয়নের জন্য এর আগেও আমি এখানে বলেছি। আমার কেন্দ্রেও অনেক তন্তুবাই আছে তাদের আর্থিক উন্নতির জন্য কোনও সুস্পষ্ট নীতি এই সরকারের ঘোষণায় নেই। বিদ্যুৎ সমস্যা নিয়ে আমরা সকলেই জর্জরিত, প্রতিদিন চিৎকার হয়েছে এই হাউসে অথচ লোডশেডিং হয়েছে, কিন্তু সেই বিদ্যুৎ সমস্যার সমাধান কি হবে সেই ব্যাপারে সরকারের সুস্পষ্ট নীতিতে বলা হয়নি। আজকে কর্মসংস্থানের ব্যাপারে দেখা যাচ্ছে ৪৮ লক্ষ রেজিস্টার্ড বেকার, অথচ এই কর্মসংস্থানের ব্যাপারে সুস্পষ্ট নীতি না থাকার জন্য বেকারি দিনের পর দিন বেড়ে গিয়েছে তার কোনও প্রতিকার হয়নি। সরকারি কর্মচারিদের মাইনে বেড়েছে ভাল কথা, কিন্তু যারা চাকরি পায়নি তাদের সমস্যার সমাধানের জন্য কোনও সুস্পষ্ট নীতি বা পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণে দেখতে পেলাম না। এখন প্রশ্ন হচ্ছে সংখ্যালঘুদের সম্পর্কে যদি বলি—আমি তো বারবার সংখ্যালঘু কমিশন, তাদের চাকরি ও শিক্ষা নিয়ে বারবার তুলে ধরেছি কিন্তু তখনই সেটা নিয়ে ঐ বেঞ্চ থেকে বারবার চিৎকার করা হয়েছে অবশ্য এটা ঠিক আমি আর্গুমেন্টস ভালভাবে বোঝাতে পারিনি। হয়ত এটাই আমার বিধানসভার শেষ বক্তব্য। তবুও বলব তফসিলিদের উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা এই বাজেটে নেই, তাই শেষ বারের মতো মাননীয় মন্ত্রী মহোদয়কে এদিকে নজর দেওয়ার জন্য আমি বলব।

**শ্রী মহম্মদ সেলিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আজকে যে ভোট অন অ্যাকাউন্ট বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। আমরা একটা জিনিস লক্ষ্য করছি অন্যবারে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বাজেটের উপর আলোচনার সময় কিছু কিছু গঠনমূলক আলোচনা করেন এবং গঠনমূলক আলোচনা হলে আমাদের সরকার কিছু কিছু ক্ষেত্রে সেটা গ্রহণ করেন। কিন্তু আজকে দেখছি সবাই যারা বক্তব্য রাখছেন তারা উত্তেজিতভাবে বক্তব্য রাখছেন মাথার ঠিক নেই। হঠাৎ নির্বাচন, তাড়াতাড়ি নির্বাচন, জানা ছিল না কে কোথায় টিকিট পাবে সেই চিন্তা নিয়ে তারা ব্যস্ত। তার উপর মাথার উপরে খাঁড়ার ঘা আমরা দেখেছি ওদের সভাপতির পরিবর্তন হয়ে গিয়েছে তার সারা গায়ে রক্তের দাগ, সেই লোকটা ওদের সভাপতি হয়ে গেল এখন মাথার ঠিক নেই। তাই ওরা বলছেন ঘাটতিশূন্য বাজেট ওরা খাড়া করেছেন। আমি স্মরণ করিয়ে দিই বিরোধী পক্ষের বন্ধুদের আগের যিনি প্রধান মন্ত্রী ছিলেন রাজীব গান্ধী তিনি থাকাকালীন ব্যাঙ্ক থেকে ওভার ড্রাফট নেওয়া বন্ধ করে দিয়েছিলেন। ব্যাঙ্ক থেকে টাকা নেওয়া যেত না। অথচ আগে আপনারা সংবাদপত্রে এই ব্যাপারে সমালোচনা করেছেন। আজকে আপনারা ভুলে গিয়েছেন, তাই বাধ্য হয়ে ঘাটতি শূন্য বাজেট করতে হচ্ছে। আমি তাই বলব মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত কৃতিত্বের সঙ্গে এটা রাখতে পেরেছেন। আজকে বিরোধী পক্ষের বন্ধুরা বলছেন এতে উন্নয়নমূলক কাজকর্ম ব্যাহত হচ্ছে, পশ্চিমবাংলার মানুষ এটা বিচার করবেন, তারা ১৪ বছর ধরে দেখছে। আজকে পশ্চিমবাংলার মানুষ তারা এটা বিচার করে আসছৈ। প্রতি বছর যে নূতন প্রকল্প যে দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেট পেশ করা হচ্ছে এবারেও সেই বাজেটে আমার সবচেয়ে বড় কৃতিত্ব হচ্ছে আমাদের রাজ্যের পরিকল্পনা, সেই পরিকল্পনাটা একেবারে নিচের স্তর থেকে তোলা হচ্ছে।

গ্রাম পঞ্চায়েত থেকে তোলা হয়েছে। এগুলি আগে, কংগ্রেসের সময়ে মৃত ছিল। নির্বাচন হত না। নির্বাচনের মাধ্যমে পুরসভাগুলিকে আর বেশি করে সক্রিয় করা গেছে এবং আমরা পুনরুজ্জীবিত করতে পেরেছি। আমাদের পরিকল্পনা করা হয় নিচুর তলা থেকে। পরিকল্পনা হয়েছে বলে ভূমিসংস্কার ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে। সর্বভারতীয় ক্ষেত্রে ২৯ ভাগ জমি বাজেটের মধ্যেও বলেছেন মাননীয় অর্থমন্ত্রী মহাশয়। গরিব কৃষকদের মধ্যে ৭১ ভাগ বড় বড় কৃষকদের হাতে, জোতদারদের হাতে আছে। কিন্তু পশ্চিমবঙ্গের চিত্রটা উল্টো। পশ্চিমবঙ্গ কৃতিত্বের দাবি করে। আমাদের ভূমি সংস্কার যদি না হত তাহলে আমাদের পশ্চিমবাংলায় উন্নয়ন হত না। সঙ্গে সঙ্গে সেচের ব্যবস্থা করা হয়েছে। খাদ্যশস্যের ফলন বেড়েছে। প্রতিটা খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে। সবচেয়ে বড় জিনিস শ্রম দিবস বেড়েছে। শ্রমিকদের মধ্যে মজুরির হার বাড়ানো হয়েছে। এ সবই ভূমিসংস্কারের জন্যই হয়েছে। বামফ্রন্ট সরকারের কৃষিনীতির ফলে অনেক খাদ্যশস্যের গুণগত মান বেড়েছে। মজুরি বৃদ্ধি করা হয়েছে। অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার ধারাবাহিকতাকে বজায় রাখতে পেরেছি। তার ফলে রাজ্যের হাতে বড় শিল্প ইত্যাদি হতে পারছে। এই বাজেটের মধ্যে বলা হয়েছে, যে তিনশো কোটি টাকা হলদিয়ার জন্য রাখা হয়েছে। তৎকালীন প্রধানমন্ত্রী, তিনি একটা শিলান্যাস করে গিয়েছিলেন বটে কিন্তু টাকা, পয়সা কিছু দিয়ে যেতে পারেন নি। রাজ্য সরকার সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে তিনশো কোটি টাকা বরাদ্দ করেছেন। সঠিকভাবেই বরাদ্দ করেছেন। দেড় লক্ষ বেকার যুবক, যুবতি কাজ পাবেন। অন্য জায়গার লোকেরাও কাজ পাবেন। কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমেই হবে। সঠিকভাবে, সুনির্দিষ্ট নীতির মধ্যে দিয়েই কাজ পাবেন। অন্যায়ভাবে এখন আর হয় না। পকেট থেকে আপনারা যেভাবে দিতেন এখন আর সেইভাবে হয় না। মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন, কাজ দেখে গেছেন, কাজ অত্যন্ত দ্রুততার সঙ্গে এগোচ্ছে। আমরা সেজন্য মনে করি, এই চার মাসের জন্য ব্যয় মঞ্জুরির দাবি এখানে যা রাখা হয়েছে সেটা আমরা সমর্থন করি এবং আমরা আশা করছি বিরোধীপক্ষের সদস্যরাও এই ব্যাপারে সমর্থন করবেন। এই আশা রেখে আবার এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ভোট অন অ্যাকাউন্টস এখানে পেশ করেছেন আমি সেই ভোট অন অ্যাকাউন্টসের বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে রাখছি। তিনি যে ভোট অন অ্যাকাউন্টস পেশ করেছেন তাতে তিনি বলছেন যে, কর্মসংস্থানের জোয়ার সৃষ্টি করবার জন্য এবং সেদিকে লক্ষ্য রেখেই এই ভোট অন অ্যাকাউন্টস এনেছেন এবং জোয়ার সৃষ্টি করছেন। শিল্প এবং কৃষির উন্নয়ন এবং স্বনিযুক্তি প্রকল্পের মধ্যে দিয়ে তিনি এই কর্মসংস্থানের জোয়ার সৃষ্টি করবেন। এইসব কথা বলা হয়েছে। তার বাজেট ভাষণে স্বনিযুক্তি প্রকল্পের উপর জোর দিয়েছেন। তিরিশ কোটি তার জন্য বরাদ্দ হয়েছে। এবং তার বক্তব্য আট লক্ষ মানুষের কর্মসংস্থান হবে। ইতিমধ্যে পাঁচ লক্ষর বেশি কর্মসংস্থান হয়ে গেছে। এইসব দাবি তিনি করছেন। প্রথমত, আমার বক্তব্য, এই যে কর্মসংস্থান, স্বনিযুক্তিক প্রকল্পের জন্য যে অর্থ বরাদ্দ এইগুলির পরিণতি যে কি, তা আমরা জানি। এর মধ্যে যে কতটা কর্মসংস্থান হবে বাস্তবে তা খুবই সন্দেহের ব্যাপার। কিন্তু আমরা জানি মূলত এর জন্য যে টাকা সেটা দানছত্রেই পর্যবসিত হয়। রাজনীতির নানা ছিদ্রপথে অপাত্রে, কুপাত্রে সেগুলি চলে যায়। এইগুলি কারও অজানা নয়।

এই যে টাকা যেটা দেওয়া হচ্ছে, সেই টাকাটা সেই খাতে ব্যয় হল কি না তা দেখার জন্য কোনও ব্যবস্থা নেই, তার কোন মনিটারিং-এর ব্যবস্থা নেই, পঞ্চায়েত এই ব্যায় হল কি না সেটা দেখার কোনও ব্যবস্থা নেই। স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে কর্মসংস্থানের যে দাবি এবং পরিসংখ্যান আপনি দিয়েছেন তাতে জনসাধারণকে বিভ্রান্ত করা হয়েছে এবং এটা ভূয়ো কর্মসংস্থানের পরিসংখ্যা। প্রকৃত কর্মসংস্থানের উপর যদি জোর দিতে হয় তাহলে ক্ষুদ্রশিল্পের উপর জোর দিতে হবে। ওনারা বলে থাকেন ৩.৩৮ লক্ষ ক্ষুদ্র শিল্প। আমি তাকে জিজ্ঞাসা করতে চাই, কিন্তু তার সরকার বলতে পারে না নথিভুক্ত ক্ষুদ্রশিল্পের সংখ্যা কত এবং কতগুলি অস্তিত্ব আজ পর্যন্ত কার্যকর আছে। বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করলে তিনি বলতে পারেন না ক্ষুদ্রশিল্পের সংখ্যা কত। অথচ রিজার্ভ ব্যাঙ্কের হিসাব থেকে দেখা যাচ্ছে যে পশ্চিমবাংলায় ক্ষুদ্রশিল্পের মড়ক লেগেছে, বলা যায় ফিগারটা ২.৭ হাজার। এই হচ্ছে অবস্থা, এই ক্ষুদ্রশিল্পের কথা বলে তারা কর্মসংস্থানের কথা বলছেন। তারা এছাড়া বলছেন যে হলদিয়া পেট্রোকেমিকেল আর বাঁকুড়া পলিয়েস্টার ইয়ার্নের কারখানার কথা। তারা বলেছেন হলদিয়ায় দেড় লক্ষ লোকের কর্মসংস্থান হবে। গতকাল আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি হলদিয়া প্রকল্প দেখতে গিয়েছিলেন, তিনি বলেছেন যে যদি ঐ কারখানা চালু হয় তাহলে মূল কারখানায় কর্ম নিয়োগ হবে তিন হাজারের মতো। আর ডাউন স্ট্রিমে সার্বিক শিল্পগুলি যদি গড়ে উঠে তাতে দেড়লক্ষ লোকের কর্মসংস্থান হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন তিনি একদিকে বলছেন নতুন কর্মসংস্থানের সৃষ্টি হচ্ছে, কিন্তু অন্যদিকে সরকারি দপ্তরগুলিতে নিয়োগ নিষিদ্ধ করেছেন। কম্পিউটার চালু করা হয়েছে অনেক জায়গায়, তার যেটুকু কর্মসংস্থানের সুযোগ ছিল তাও সংকুচিত হয়েছে, কার্যক্ষেত্রে কর্মসংস্থানের কোনও জোয়ার নেই, কর্মসংস্থানের সুযোগ আরও সংকুচিত হচ্ছে। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসলো তখন পশ্চিমবাংলায় বেকার সংখ্যা ছিল ১৭ লক্ষ আর গত ১৯৯০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই সংখ্যা এসে দাঁড়িয়েছে ৪৬ লক্ষের উপর। যেখানে সারা ভারতবর্ষে বেকার সংখ্যা তিন কোটি ২৫ লক্ষ, সেখানে পশ্চিমবাংলার বেকার সংখ্যা হচ্ছে ৪৬ লক্ষের উপর। তাহলে কি ভাবে এখানে কর্মসংস্থানের জোয়ার সৃষ্টি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিচার করে দেখুন, এই বাজেটে তিনি বার বার বলেন, যেটা এবারের বাজেট বক্তৃতায় ও তিনি বলেছেন, যে পরিকল্পনার বিকেন্দ্রীকরণ করতে হবে। যোজনার ৫০ শতাংশ এই সমস্ত পঞ্চায়েত ইত্যাদির মাধ্যমে হবে। বিকেন্দ্রীকরণ হবে এটা খুব ভালো কথা এবং এটা শুনতেও খুব ভালো লাগে, আমি জিজ্ঞাসা করতে চাই যোজনার বিকেন্দ্রীকরণের প্রয়োজনীয়তা আছে, কিন্তু সাথে সাথে এই যে যোজনার বিকেন্দ্রীকরণ হচ্ছে, বা এই গ্রামীণ উন্নয়নের যে অর্থ বরাদ্দ হচ্ছে, জনগণের সেই অর্থ যর্থাথই জনসাধারণ পাচ্ছে কি না সেটার যথাযথ দেখার বা নজরদারির ব্যবস্থা না থাকার ফলে গরিব জনসাধারণ সেই অর্থ পাচ্ছে না। বামফ্রন্টের পৃষ্ঠপোষক হিসাবে একটা শ্রেণী, একটা কায়েমি স্বার্থ বা গোষ্ঠী গ্রামে গড়ে উঠেছে তারা এই সমস্ত অর্থ আত্মসাৎ করছে। জনগণের অর্থ দরিদ্র জনসাধারণের স্বার্থে ঠিক ঠিক খরচ হচ্ছে না। যোজনা বিকেন্দ্রীকরণের কথা বলছেন, নিশ্চয়ই যোজনা বিকেন্দ্রীকরণের দরকার আছে, কিন্তু যোজনা বিকেন্দ্রীকরণের দ্বারা পশ্চিমবঙ্গের অর্থনীতির কতটা পুনর্জীবন হচ্ছে সেটা নিশ্চয়ই বিচার করে দেখতে হবে। এই কথা আমাদের বলতে হচ্ছে এই কারণে যেভাবে একেবারে প্রশাসনের সর্বোচ্চ স্তর থেকে একেবারে পঞ্চায়েতের নিম্ন স্তর পর্যন্ত দুর্নীতি

অকর্মণ্যতা ছেয়ে গেছে তার ফলে হিসাবের গোলমাল হচ্ছে। যোজনা বিকেন্দ্রীকরণের সাথে তাল রেখে যদি দুর্নীতির বিকেন্দ্রীকরণ করা হয় তাহলে এই অর্থ বরাদ্দ ফুঁটো পাত্রে জল ঢালার সমান হবে, সেখানে অর্থনীতির পুর্নজীবনের কাজ সম্পন্ন হবে না যদি না তার যথাযথ নজরদারি মনিটারিং-এর ব্যবস্থা থাকে। ফলে যোজনা বিকেন্দ্রীকরণের যে কথা বলছেন সেগুলির বাস্তব অবস্থা এই। গতবারে বলেছিলেন, এবারেও দেখতে পাচ্ছি জাতীয় ক্ষেত্রে জাতীয় স্তরে অর্থনীতির বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছেন আপনার সরকার। এই বিকল্প দৃষ্টিভঙ্গির মোদ্দা কথা হচ্ছে শিল্প ক্ষেত্রে বড় শিল্পপতিদের দৃষ্টি দিয়ে শিল্প উৎপাদনকে দেখছেন না, কৃষি ক্ষেত্রে সম্পন্ন কৃষকের দৃষ্টি দিয়ে দেখছেন না, আপনারা বিপরীতভাবে দেখছেন। আপনি যে কথা বলছেন কার্যক্ষেত্রে কি দেখছি—জাতীয় শিল্প উৎপাদনের ক্ষেত্রে বড় শিল্পপতিদের দৃষ্টি দিয়ে আপনি শিল্প উৎপাদনের পরিকল্পনাগুলি যদি না দেখেন তাহলে এই রাজ্যের যারা বৃহৎ শিল্পপতি গোষ্ঠী তাদের সঙ্গে সরকারের যে বিচ্যুতি সম্পর্ক ফারাক সেটা বেড়ে যাবে কিন্তু আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্টের রাজত্বে এই সম্পর্ক দিনের পর দিন নিবিড় হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি ধীরে ধীরে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে আপনারা টাটা, বিড়লা; আম্বানি, ছাবরিয়াদের হাতে তুলে দিচ্ছেন। আমরা দেখতে পাচ্ছি সরকার নিজের রাষ্ট্রীয় শিল্পের উপর আস্থা রাখতে পারছেন না। আজকে বিদ্যুতের ক্ষেত্রে দেখতে পাচ্ছি মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বিদ্যুত পর্ষদের উপর আস্থা রাখতে পারছেন না, আজকে গোয়েঙ্কা, সি. ই. এস. সি-র উপর তিনি আস্থা রাখছেন। অথচ মুখে বলছেন বড় শিল্পপতিদের দৃষ্টি দিয়ে উৎপাদনকে দেখছেন না, কার্যক্ষেত্রে তাদের হাতে গোটা দেশের অর্থনীতিকে তুলে দিচ্ছেন। ফলে বিকল্প দৃষ্টিভঙ্গি কি? আমি দেখতে পাচ্ছি তারজন্য মৃত্যুঞ্জয়বাবুদের ভাবনা কি, একই দৃষ্টিভঙ্গি নিয়ে তিনি বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিতে উন্নয়নের কথা হচ্ছে, কৃষিতে পশ্চিমবঙ্গে এত উৎপাদন বেড়েছে, কৃষিজাত উৎপাদন ভিত্তিক গ্রামের মানুষের ভয় এত বেড়েছে যে ভারতবর্ষের পাঞ্জাব হরিয়ানার পর পশ্চিমবঙ্গ স্থান অধিকার করেছে। যদি সত্যই তাই হয় তাহলে এই কথা শুনে মেদিনীপুর, পুরুলিয়া, সুন্দরবন অঞ্চল পশ্চাদপদ অঞ্চলের মানুষগুলি হাসত। তাহলে ময়নার মানুষ অনাহারে মরে কেন? দুর্ভিক্ষ পীড়িত এলাকা বলে আমি গত ৭ই মার্চ বিধানসভায় প্রস্তাব এনেছিলাম যে ময়নাকে দুর্ভিক্ষ পীড়িত এলাকা বলে ঘোষণা করা হোক। ঘোষণা সরকার করেনি। মানুষ বন্যা, খরা, দুর্ভিক্ষে মরছে। পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন বেড়েছে এইসব অসত্য তথ্যের উপর ভিত্তি করে আপনারা বাজেট রচনা করেছেন তাই এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। মরে কেন? দুর্ভিক্ষ পীড়িত এলাকা বলে আমি গত ৭ই মার্চ বিধানসভার প্রস্তাব এনেছিলাম যে স্থানকে দুর্ভিক্ষ পীড়িত এলাকা বলে ঘোষণা করা হোক। ঘোষণা সরকার করেনি। মানুষ বন্যা, খরা, দুর্ভিক্ষে মরছে। পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন বেড়েছে এইসব অসত্য তথ্যের উপর ভিত্তি করে আপনারা বাজেট রচনা করেছেন। তাই এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-10 P.M.]

(Including Adjournment)

**মিঃ স্পিকার ঃ** এখন আমি মেম্বারদের জানাতে চাই যে, আগামীকাল বেলা ১০- টার সময় আমাদের সকলের গ্রুপ ফোটোগ্রাফ নেওয়া হবে। ১০টার মধ্যে সবাই এসে যাবেন। ৯-

৩০ মিঃ হবে বলে সারকুলেট করা হয়েছিল। সবাই ১০টার মধ্যে আসার চেষ্টা করবেন। দুপুরে প্যাকেট লাঞ্চ আছে আর হাউস ২টার সময় থেকে বসছে। এখন বিরতি, আমরা আবার মিলিত হব ৬-১০ মিঃ।

(At this stage the house was adjourned till 6.10 p.m.)

(After recess)

[6-10 — 6-20 P.M.]

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ১৯৯১-৯২ সালের প্রথম ৪ মাসের যে বাজেট পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী এই সভায় পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, সামাজিক দৃষ্টিভঙ্গিতে জাতীয় স্তরে যে অর্থ সংকটের সৃষ্টি হয়েছে তার ফলে সাধারণ মানুষ দারিদ্র্যের কবলে পড়েছেন। ক্ষুদ্র ক্ষমতায় আর্থিক অভাবের মধ্যে থেকেও যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী এখানে পেশ করেছেন তাতে সর্বস্তরের মানুষ উপকৃত হবেন বলেই আমি মনে করি। ভূমি সংস্কার, ক্ষুদ্র সেচ, কৃষি, শিল্প, শিক্ষা, কারিগরি বিদ্যা, বৃহৎ ও মাঝারি শিল্পের উন্নয়ন এবং বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা সমর্থনযোগ্য। আমি মনে করি এই সমস্ত প্রকল্পের বাস্তব রূপায়ণের জন্য প্রত্যেক সদস্যের লক্ষ্য রাখা দরকার। এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন, যে সমস্ত কল-কারখানা এবং জুট মিল দীর্ঘকাল ধরে বন্ধ হয়ে আছে সেগুলি অবিলম্বে খোলার ব্যবস্থা করুন। শিল্প প্রসঙ্গে আলোচনা করতে গেলে হলদিয়া পেট্রো-কেমিক্যালসের কথা স্বভাবতই এসে যায়। মাননীয় অর্থমন্ত্রীর কাছে বিশেষ অনুরোধ, এই হলদিয়া পেট্রো-কেমিক্যালস যাতে দ্রুত বাস্তবায়িত হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা করুন। সঙ্গে সঙ্গে তার কাছে অনুরোধ, ছোট ছোট কারখানা যেগুলি বন্ধ হয়ে আছে সেগুলি যাতে চালু হয় তার প্রতিও দৃষ্টি দিন কেন না এগুলি চালু হলে বহু বেকার যুবকের কর্মসংস্থান হতে পারবে। এই কথা বলে ৪ মাসের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করা হয়েছে তা সমর্থন করে আমি শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এরজন্য যে সময় নির্দিষ্ট করা হচ্ছে তা শেষ হচ্ছে ৬টা বেজে ২০ মিনিটে। দেখা যাচ্ছে আরও কিছু সময়ের প্রয়োজন। আমি আরও আধ ঘণ্টা সময় এরজন্য বাড়াতে চাইছি, আশা করি সকলে সম্মত আছেন।

**(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পরে)**

সময় আরও আধঘণ্টা বাড়ল।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই ব্যয় মঞ্জুরি বরাদ্দের পক্ষে এবং মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। বক্তব্য রাখার যে সময়সীমা আপনি দিয়েছেন আমি চেষ্টা করব তারমধ্যে মাননীয় বিরোধীদের সদস্যরা যে বিষয়গুলি তুলেছেন সেগুলি খণ্ডন করতে। প্রথমত একটা কথা বলা দরকার যে আমরা আর্থিক বিবরণী পেশ করছি এবং তারপরে ব্যয় মঞ্জুরি প্রস্তাবটি এনেছি। বলা দরকার এই কারণে যে আর্থিক বিবরণী

যেটা আপনাদের কাছে আছে, তাতে কিন্তু মোট আয় এবং ব্যয়ের হিসাবটা আছে, প্রায় ৭ হাজার ২৪৬ কোটি টাকার, আর্থিক বিবরণীতে আয়ের হিসাব এবং ব্যায়ের পুরো হিসাবও পেশ করা হয়েছে। এটা বললাম এই কারণে যে একটা পূর্ণাঙ্গ বাজেট এবং এর মধ্যে তফাৎটা কোথায়। পূর্ণাঙ্গ বাজেটে আয়ের ক্ষেত্রে এর সঙ্গে যুক্ত হতে পারে নতুন করে অথবা পুরানো করে নতুন হার। তাতে গড়ে এক একটা বছরে অতিরিক্ত ৫০ কোটি টাকার মতো সাধারণত যুক্ত হয়। ব্যয়ের ক্ষেত্রেও আর্থিক বিবরণীতে যা আছে, নতুন প্রকল্পের মাধ্যমে ঐ ৫০ কোটির মতো যুক্ত হয়। ৭ হাজার ২৪৬ কোটির মধ্যে অতিরিক্ত ৫০ কোটি সাধারণত এক শতাংশেরও কম। সুতরাং আর্থিক বিবরণীর মাধ্যমে আমরা সাধারণতঃ বাজেটের প্রায় ১৯ শতাংশেরও কিছু বেশি আপনাদের কাছে উপস্থাপন করেছি। প্রতিটি বাজেটের যা বই সমেত সম্পূর্ণ করে উপস্থাপনা করেছি। করে, ব্যয়ের অংশে নতুন কোনও কর যেহেতু নেওয়া যায় না, তার চার মাসের ব্যয়ের মঞ্জুরি প্রস্তাব রেখে আজকের এই বিতর্ক। এখানে আমরা শুধু বলছি, সে যদিও নতুন কোনও কর বসানো যায় না, তবুও টাকা বাঁচানো যায়। এবং কীভাবে টাকা বাঁচানো যায়, অপ্রয়োজনীয়, পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের ৪০ কোটি টাকা বাঁচানো যায়, তার কথা আমরা বলেছি। নতুন কর না বসিয়েও যে করগুলো আছে বা যে সিদ্ধান্ত আছে, তারও আমাদের মতে ইদানিংকালে ১৭ শতাংশ প্রায় বৃদ্ধি করের আমরা দেখিয়েছি। এছাড়া একটা সিদ্ধান্ত যেটা গত বছরের বিধানসভায় এসেছিল, কলকাতায় বহুতল বাড়ির কেনা-বেচাতে তার দামটা কম করে দেখানোর মাধ্যমে যে কালো টাকার খেলা চলে, সেটা ধরেও চেষ্টা, যেহেতু আগের বছরে সিদ্ধান্ত হয়েছে নিয়েছি, ৫০ কোটি টাকা তার থেকে আসবে। এরপরে খোলাখুলি বলছি যে, মহার্ঘ ভাতা এক কিস্তি দেওয়া হয়েছে, এটা দেবার দরকার ছিল, একইভাবে আমরা বলেছি যে বকেয়া অর্থটি প্রভিডেন্ট ফান্ডে জমা ছিল, সেটা সরকারি কর্মী, মাননীয় শিক্ষক, মাননীয় কর্মী, প্রত্যেকেরই অর্থ। সেই অর্থটি ১লা এপ্রিল এক কিস্তিতে তুলতে পারতেন। আমরা এখানে বলেছি, তার টাকা তারই থাকবে। সরকার তাতে হাত দেবে না এবং এক বছর থাকা মানে মাসে গড়ে ১২ শতাংশ অতিরিক্ত সুদ পাবেন, তার মানে যার ১০০ টাকা ছিল, সেটা এই বছর তুলবে না, তার পরের বছর তুলবেন এবং ১১২ টাকা পাবেন। একটা কথা বলি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যয় মজুরির মধ্যে কিন্তু এটা সেই। এর সঙ্গে ব্যয়-মজুরির কোনও যোগ নেই। সুতরাং যে প্রশ্নটা বলা হয়েছে যে আজকে ডিবেট শেষ হয়নি, কেন অর্থ দপ্তর থেকে একটা প্রশাসনিক অর্ডার গেছে? এর মধ্যে কোন বিরোধ নেই, আমি পরিষ্কারভাবে বলছি, আমাদের অর্ডারটা দিতে হয়েছে বেশ, তাও আপনাদের কাছে পরিষ্কার ভাবে বলব। কারণ ১লা এপ্রিল এর মধ্যে বেশি ওয়ার্কিং ডে ছিল না। আপনারা জানেন এর মধ্যে ছুটির দিনগুলো আছে, রবিবার আছে। যার জন্য কোন জটিলতা না হয়, তাই এইভাবে আমাদের অর্ডারটা দিতে হয়েছে। এর মধ্যে কোনও জিনিস একেবারে গোপন করছি না। কিন্তু যখন ব্যয়ের সামগ্রিক এবং তার থেকে ব্যয়-মজুরির প্রস্তাব এনেছি, তখন কিন্তু আমাদের কাছে একটি বিকল্প দৃষ্টিভঙ্গি আছে। মাননীয় অধ্যাপক মৃত্যুঞ্জয়বাবু বোধ হয় চলে গেছেন, ওঁর কতকগুলো কথা আমার ভাল লেগেছে, কতকগুলো কথা আবার জবাব দেবার ছিল, প্রত্যেকেরই এক এক করে। মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে এই জবাব পৌঁছে দিতে চাই। আমার মনে হল, মাননীয় সৌগত রায় এর ভাল লাগেনি যে এই বিকল্প নীতির কথা, সারা দেশে যে নীতি চলে

আসছিল, তার বিকল্প নীতির কথা কেন আমরা বারংবার বলছি, মাননীয় সৌগতবাবু নেই, আপনার ভাল না লাগলেও আমাদের বারংবারই বলতে হবে। কেন বলতে হবে বলছি। এখানে মতাদর্শের প্রশ্ন মাননীয় মৃত্যুঞ্জয়বাবু তুলেছেন। এখানে যতটুকু বলতে চাই, সেটুকুই আমি বলছি।

[6-20 — 6-30 P.M.]

আমরা আমাদের দেশের, বিশেষ করে আমাদের রাজ্যের মাটিতে দাঁড়িয়ে আমাদের আদর্শের কথা বলছি। আমাদের দেশের এবং বিদেশের অভিজ্ঞতার ভিত্তিতে স্বাধীনতায় আমাদের যেটুকু অংশ আছে সেটুকুকে মেনে নিয়ে নিজেদের বুকে হাত রেখেই আমরা আমাদের কথা বলছি। কেন বলছি? আপনাদের কাছেও আবেদন করছি—কৃষিতে দু'ভাবে দেখা যায়, একটা হতে পারে যে, অসম বন্টন আছে, কিন্তু এটা নিয়ে কেন বার বার তুলছেন, এ কথা কেউ বলতে পারেন। এবং এটাও বলতে পারেন যে, অসম বন্টন মেনে নিন, মেনে নিয়ে কৃষির উন্নতির কথা বলুন। দেখুন, এই তো সারা দেশে পশ্চিমবাংলা আর কেরালার ক্ষেত্র বাদ দিয়ে ভূমি সংস্কারের ক্ষেত্রে এক শতাংশ জমিও—এত কথা বলার পরেও—বন্টন হয় নি। এর ফলে যেখানে জমির মূল মালিকানা রয়ে গেছে সেই ওপরের ১০ শতাংশ কৃষি পরিবারের মুখ চেয়েই সিদ্ধান্ত নেওয়া হচ্ছে। তাদের চোখ দিয়েই দেখা হচ্ছে বলে তাদের প্রয়োজনেই পুঁজি নির্ভর প্রযুক্তি কৃষিতে ঢুকে গেছে। কেন্দ্রীয় যোজনা পর্ষদের ৭ম যোজনার অন্তর্বর্তী রিপোর্টে যে মূল্যায়ন করা হয়েছিল তাতে বলা হয়েছে, এর জন্য কৃষিতে কর্ম-সংস্থান হ্রাস পেতে পারে। এই আশংকা তাঁরা করেছেন। শিল্পেও সাধারণভাবে তাই। আপনারা শিল্পে শ্রমিক ছাঁটাই-এর কথা বললেন। সরকারি ক্ষেত্রের কথাও বললেন। আপনারা জানেন না, কেন্দ্রীয় সরকারের এক একটা সংস্থায় কি পরিমাণ শ্রমিক ছাঁটাই হচ্ছে! এর মুখোমুখি দাঁড়িয়ে আমরা বলেছি, এর মানেটা কি হচ্ছে? যদি এই সর্বনাশা উৎপাদন ব্যবস্থায় সাধারণ মানুষকে যুক্ত না করা হয়, তাদের ক্রয় ক্ষমতা না বাড়ে তাহলে শিল্পের জিনিস কিনবে কে? মাননীয় সৌগতবাবু এমনভাবে বললেন যেন বন্ধ হওয়া কল-কারখানা শুধু পশ্চিমবাংলায়ই আছে। না, আমি সব রাজ্যের তথ্য দিচ্ছি। বড় কল-কারখানা বন্ধ হওয়ার সংখ্যা পশ্চিমবাংলায় ১৬৩'টি, মহারাষ্ট্রে ২৫৫'টি, গুজরাটে ১৩৪'টি। আমি এই তথ্যের সোর্সটাও বলে দিচ্ছি, সেন্টার ফর মনিটারিং ইন্ডিয়ার ইকনমি—এখন যেটা সব জায়গায় কোট্ করা হয়। প্রতিটি রাজ্যেই কল-কারখানা বন্ধ হয়ে আছে। উত্তরপ্রদেশে বন্ধ কল-কারখানার সংখ্যা পশ্চিমবাংলার সমান। আপনি শুধু পশ্চিমবাংলার কথা কেন বললেন? পশ্চিমবাংলার চেয়ে বেশি কল-কারখানা বন্ধ হয়ে আছে অনেক রাজ্যেই, আমাদের চেয়ে বেশি বন্ধ হয়ে আছে তামিলনাড়ুতে। উত্তর-প্রদেশে আমাদের সমান। কৈ সেসব কথা তো একবারও বললেন না! একথাও তো বললেন না যে, পশ্চিমবাংলায় ছোট শিল্পের সংখ্যা তিন লক্ষ ছাপিয়ে গেছে! বন্ধ এবং রুগ্ন সংখ্যা বাদ দিয়েও চালু ছোট শিল্পের সংখ্যা পশ্চিমবাংলায় সব চেয়ে বেশি। বিষয়টা কি রকম, — মহারাষ্ট্রের একজন যুবকের মনে হচ্ছে বুঝিবা এটা তাঁর রাজ্যের সমস্যা। উত্তর প্রদেশের একজন যুবকের মনে হচ্ছে, এটা তাঁর সমস্যা। সব রাজ্যেরই যদি এটা মনে হয় তাহলে তো এটা কোনও রাজ্যেরই সমস্যা নয়, এটা গোটা দেশের সমস্যা। যদিও মাননীয় সৌগতবাবু উপস্থিত নেই, তবুও আমি বলছি, একবার ভাবুন তো—আমি শুধু একটি শিল্পের

কথা বলছি, সুতি-বস্ত্র শিল্প, যদি দেশের সুতি-বস্ত্র শিল্পের সমস্ত কল-কারখানাগুলি চালু থাকত তাহলে বছরে ৩০০ কোটি মিটারের মতো সুতি-বস্ত্র তৈরি হতে পারত। কিন্তু সবগুলি চালু নেই, ২৫ শতাংশ বন্ধ অথবা রুগ্ন হয়ে আছে পশ্চিমাঞ্চলে। কেন জানেন? সুতি-বস্ত্র কেনার মতো মানুষের ক্রয় ক্ষমতা নেই। আমি সূত্রটা বলছি, এ বছর গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ইকনমিক সার্ভে প্রকাশিত হয় নি, গত বছরে যা তাঁরা প্রকাশ করেছিলেন তাতে দেখা যাচ্ছে, মাথাপিছু সুতি-বস্ত্র-এর চাহিদা—কৃত্রিম তন্তু এবং স্বাভাবিক তন্তু, দুই মিলিয়ে—কমে গেছে। কেন কমে গেছে? এখন একবার ভাবুন তো,—সারা দেশে একটু ভূমি সংস্কার হয়েছে, একটু ভাবুন তো এই যে ৮০ কোটি মানুষ, এখন আরও একটু বেড়েছে এর মধ্যে ৭০ কোটি মানুষের হাতে একটু ক্রয়-ক্ষমতা এসেছে, সাধারণ একজন বাড়ির 'মা' একটার জায়গায় দুটো শাড়ি কিনতে পারছেন, একজন পুরুষ মানুষ একটার জায়গায় দুটো ধুতি কিনতে পারছেন, যাদের দৈর্ঘ্য ৫ মিটার, অর্থাৎ ৫ গুণিতক ৭০ কোটি মানুষ, অতিরিক্ত ৩৫০ কোটি মিটারের চাহিদা সৃষ্টি হ'ত। শুধু ২৫ শতাংশ বন্ধ কল-কারখানাই খুলত তা নয়, দ্বিগুণ সংখ্যক আরও নতুন কল-কারখানা চালু হ'তে পারত। কিন্তু আপনারা তো এই পথ নেন নি। আপনারা নেন নি, কেন না আপনারাই বহুক্ষণ ছিলেন ওখানে। আপনারা বলেছেন,—'আমরা পথ খুঁজব, দেশের মানুষ যদি কিনতে না পারে তো কি হয়েছে? আমরা রপ্তানি করব।' রপ্তানির ভিত্তিতে উন্নতির কথা আপনারা বলেছেন। আজকে আপনাদের শুনতে ভাল না লাগলেও আমাদেরও বলতে হবে। কিন্তু রপ্তানি তো বাড়েনি, রপ্তানি যা বেড়েছে তার চেয়ে বেশি যেহেতু প্রযুক্তি আমদানি আপনারা নির্ভর করেছেন সেহেতু আমদানি অনেক বেশি হারে বেড়েছে। তারপর আপনারা বললেন যে বৈদেশিক মুদ্রার সংকট সদ্য সৃষ্টি হয়েছে। কিন্তু এটা সত্য তো নয়। প্রথম ঋণ ৮০ দশকে আপনারাই নেন। আমি একেবারে তো ভুলতে পারি না। ১৯৮০-৮১ সালে যেখানে বিদেশি ঋণ ছিল ১৮ হাজার কোটি টাকার মতন, ১৯৮৮-৮৯ সালে—যখন আপনারা চলে যান—তখন সেই ঋণ তো ৯ লক্ষ কোটি টাকায় ছাপিয়ে চলে গেছে। সেই সংকট তো আপনারাই সৃষ্টি করেছেন। আপনি বললেন, পেট্রোল, ডিজেলের দাম রাষ্ট্রীয় মোর্চার সরকার বাড়িয়েছেন। হ্যাঁ, বাড়িয়েছেন, আমি মনে করি অন্যায় করেছেন, আমাদের বিকল্পটা নেননি, আমি মনে করি উচিত কাজ করেননি। কিন্তু আপনারা ১৯৮১ সাল থেকে ১৯৮৬-৮৭ সাল—এই ৬।৭ বছরে আপনারা কতবার বাড়িয়েছেন তা ভুলে গেলেন তাড়াতাড়ি? গত ৬ বছরে ৬ বার বৃদ্ধি করেছেন, ভুলে গেছেন? ওঁরা অন্যায় করেছেন, কিন্তু আপনারা আরও বেশি অন্যায় করেছেন। কেন আপনারা ভুলে যাবেন সেকথা? সেখানে দাঁড়িয়ে আর একবার আমি বলছি, আমাদের যে বিকল্প নীতি—আমরা এর মধ্যে দাঁড়িয়ে, এই সমাজ ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে ভূমি-সংস্কার নিয়ে আমরা এগুতে চাচ্ছি। কেন চাচ্ছি—অবশ্য এতে কোনও আপনারা আপত্তি করেননি, তবুও বলছি, কারণ আমাদের কাছে যে তথ্য আছে, এর সোর্সটা আমি বলছি যেটা গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া মেনে নেন—ফার্ম ম্যানেজমেন্ট স্টাডিস—আমাদের কলকাতা ছাড়া ১৪টি জেলার প্রতিটি জেলা থেকে যদি ১ হেক্টর প্রতি আমরা উৎপাদন নিই তাহলে সবচেয়ে বেশি হেক্টর প্রতি উৎপাদন আমরা পাচ্ছি গরীব চাষীর জমি থেকে। মাঝারি কিম্বা বড় চাষীর জমি থেকে নয়। তাই ভূমি-সংস্কার করে গরিব চাষীদের কাছে জমি এনে উৎপাদন বৃদ্ধি পায় এবং সেই উৎপাদন বৃদ্ধি পেয়েছে। খাদ্যশস্যের তথ্য আমি বলেছি, সুতরাং নতুন করে বলতে চাইছি না। যেটা ১৯৭৬-৭৭ সালে

৭৪ লক্ষ টন ছিল সেটা গত বছর ১১৮ লক্ষ টন হয়েছে। এই তথ্য সদ্য প্রকাশিত হয়েছে। কিন্তু তারচেয়ে বড় কথা—আপনারা তো বারংবার বলার চেষ্টা করেছেন যে এটা ঘাটতি শূন্য বাজেট হতে পারে কিন্তু উন্নয়নের বাজেট নয়। আমি সেটা খন্ডন করছি। প্রথমত এই যে ঘাটতিশূন্য বাজেট বলেছেন—এটা ঠিকই বলেছেন। তার কারণ, এটা তো আপনারাই যখন ক্ষমতায় ছিলেন তখন নিয়ম করেছিলেন যে ৭ দিনের বেশি ওয়ার্কি ডেজের বেশি কোনও রাজ্য ওভারড্রাফ্‌ট নিতে পারবেন না। যদি তাই হয় তাহলে একবার যদি একটা রাজ্য ওভারড্রাফটের মধ্যে চলে যায় তাহলে কি করে বেরুবে? তাই তো ঘাটতি-শূন্য রাখতে হবে, আর্থিক শৃঙ্খলা রাখতে হবে। মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় আর্থিক বিশৃঙ্খলার কথা বললেন। আমি এই সঙ্গে বলে রাখছি—আমি এখন একটা নিয়ম করেছি—প্রতি জেলা থেকে প্রতি ট্রেজারির হিসাব ১৫ দিন ছাড়া ছাড়া প্রত্যেকটি খরচের হেড ধরে আমরা পাচ্ছি। আমি জানি না, ভারতবর্ষের অন্য কোনও রাজ্য এই জিনিস করেছে কিনা? আমি এই প্রসঙ্গে বলে রাখছি—এই তথ্য কিন্তু একটু আলোচনা করার জন্য রাখা যায়—এটা সব-ভারতীয় তথ্য ১৯৬৯-৭০ সাল থেকে ১৯৭৯-৮০—মাননীয় মৃত্যুঞ্জয়বাবু যেহেতু বলে গেলেন— উনি একবার বলে গেলেন না যে গ্রামের গরিব মানুষের আয় ঠিক বাড়ছে না—উনি যেটা বললেন মেইন স্ট্রিমের লেখাটা এর মধ্যে পেয়ে গেলাম সেটা কিন্তু ১৯৮০-৮১ সালের তথ্য। ১৯৬৯-৭০ সাল থেকে ১৯৭৯-৮০ সাল ঐ সময় যার একটা বড় অংশ আপনারাই রাজ্য স্তরে ছিলেন। কৃষিতে বার্ষিক প্রগতির হার সমস্ত দেশে ছিল ২.৫ শতাংশ। পশ্চিমবাংলায় তখন কম ছিল, ১.৭ শতাংশ। ১৯৮০-৮১ সাল থেকে ১৯৮৯-৯০ সাল পর্যন্ত—আমি সোর্স বলে দিচ্ছি—সি. এম. আই. থেকে—ভারতবর্ষে সব রাজ্য মিলিয়ে বার্ষিক প্রগতির হার ২.৫ থেকে কমে গিয়ে ২.৪ শতাংশ হয়েছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে ১.৭ শতাংশ থেকে বৃদ্ধি পেয়ে ৩ শতাংশ হয়েছে। আমি মনে করছি, আমরা যে বিকল্প পথ চাচ্ছি ঘাটতি-শূন্য বাজেট সমস্ত নিয়ে সেটা সারা দেশের উন্নয়নের যেটা একটু অধঃরেখা দেখা গেছে, আমাদের রেখা কিন্তু ঊর্ধ্বগামী। আমি তথ্য দিয়ে খন্ডন করেছি। আপনাদের অন্য কোনও তথ্য থাকলে বলুন। তা নাহলে আপনাদের কোনও যুক্তি নেই, আপনাদের ছোট ছোট চিৎকার আছে শুধু। এর পর আমি আর একটা কথা বলছি, আমি যে তথ্য একটু আগে দিলাম, সেটা সুদীপবাবু বললেন। ন্যাশনাল স্যাম্পল সার্ভে যে তথ্য দিলেন, মাননীয় বিরোধী সদস্য সুদীপবাবুর অবগতির জন্য বলছি যে, ন্যাশনাল সার্ভের লেটেস্ট ফিগার নিয়ে এসেছি যদিও সেটা ১৯৮৩ সালে হয়েছিল। তার পাতাটা ১৬৭। আপনি একটু কম, মানে একটু অসম্পূর্ণ ব্যাপার বললেন, আমার মনে হয় ব্যস্ততার জন্যই করেছেন। আপনি শুধু সোর্সটা বললেন, ওয়ার্ল্ড হেল্‌থ অর্গানাইজেশনের জন্য সোর্সগুলি আমি যোগ করছি। ট্যাপ ওয়াটার, টিউবওয়েল, হ্যান্ড পাম্প, পাক্কা ওয়েল, আমি পন্ড টন্ড ইত্যাদি যোগ করছি না, উনি ব্যস্ততার জন্য যোগ করতে ভুলে গেছেন, তাতে আমরা দেখতে পাচ্ছি সর্বভারতীয় যত সংখ্যক গ্রামে যাওয়া গেছে সেটা হচ্ছে ৮৮.৬ শতাংশের মতো, পশ্চিমবাংলায় ৯৬.৫৩ শতাংশ। সম্পূর্ণ তথ্যটা দিলে আপনি কিন্তু একটু অসুবিধায় পড়ে যেতেন। এই একই ন্যাশনাল সার্ভে, কত পাতা তাও বলে দিচ্ছি, এটা ১৯৮৩ সাল, তার আগে আমরা একটা বাজেট বক্তৃতায় বলেছি যে আমরা পশ্চিমবাংলায় পানীয় জলের সমস্যার গ্রাম—এটা কিন্তু ন্যাশনাল মিশন, তাঁরা এসে বলেছেন—প্রায় শূন্য হয়ে গেছে। কিন্তু বলে আমরা বলেছি যে, এক বছরে শূণ্য করা মাসে শেষ করা নয়, কারণ

আজকের টিউবওয়েল আগামীকাল খারাপ হতে পারে। এই বাস্তবের মুখোমুখি দাঁড়িয়ে বলছি যে, এই তথ্যটা অসম্পূর্ণ, এই তথ্যের অনেক উঁচুতে পশ্চিমবাংলার স্থান। এত সত্ত্বেও আমাদের লাগাতার চেষ্টা করতে হবে, বিশেষ করে গরমের সময় আসছে, সেখানে যেন কোনও অসুবিধা না হয়। শিল্পের ক্ষেত্রে একটা কথা বলব, মৃত্যুঞ্জয়বাবু, আপনারা সবাই বললেন শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলা পিছিয়ে পড়েছে, বলে আর একটি তথ্য বললেন, আমি তথ্যটা ভাল করে বলে দিচ্ছি। সম্পূর্ণ যেটা সূচক ব্যবহার করা হয়, মোট উৎপাদনের সূচক সেটা ৬০-এর প্রথম দিকে ১২০-র মতো ছিল। তারপর বলতে শুরু করে, কমতে কমতে ৭০-এর ১৯৭৩, ৭৪, ৭৫-এর সময়, ১৭, ৭৭-৭৮ পর্যন্ত ১০০-র কাছাকাছি নেমে আসে, টানা নেমে আসে। তারপরে ইদানিং আবার উঠতে উঠতে ১৩০-এর কাছে গেছে। একটা নেমে আবার উঠছে। তা ওঁরা বলছেন, কি হল, নেমে গেল কেন? তা, আমি প্রশ্নটা করি, হঠাৎ কি হল, ৬০-এর প্রথম থেকে নামতে শুরু করল পশ্চিমবাংলায়? আমরা কেন ভুলে যাব ৫০-এর দশকের শেষে পশ্চিমবাংলায় শিল্পের যে সুবিধা ছিল মাসূল সমীকরণকে নিয়ে, আপনারা যখন কেন্দ্রে এবং রাজ্যে ছিলেন আপনারা তো খতম করে যান নি? মুখে একবারও বাধে না, একবারও তো বলতে পারেন না যে এই নীতিটা দূর করুন। একবারও তো বলতে পারেন না, শুধু রেজাল্টটা কি বলছিলেন কারণটাতো একবারও বললেন না। আপনাদের যেখানে ব্যাংকের ঋণ আমানতের যে অনুপাত—আমাদের তুলনায় মহারাষ্ট্র কোথাও ৮০ শতাংশ, কোথাও ৯০ শতাংশ বেশি লাগে শিল্প করতে পশ্চিমবঙ্গে ৫০ শতাংশ, গত এক বছরে ৫৫ শতাংশের বেশি হয় নি। একবারও তো বললেন না যে, কেন্দ্রীয় বিনিয়োগের ক্ষেত্রে মহারাষ্ট্র অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে অর্ধেকেরও কম বিনিয়োগ করা হয়েছে। আপনারাই তো সেই সময়েতে ছিলেন। একবারও বলেলেন না, কাজগুলি করার পরে বলছেন এইগুলি কেন হচ্ছে, আপনারা করছেন। পশ্চিমবাংলার শিল্প আটকে আছে, আপনারাই তো কারণটা করেছেন। একটা কথা বলছি, পরিকাঠামোর ক্ষেত্রে একটা কথা তুলেছেন শিল্পের ক্ষেত্রে সেই সম্পর্কে একটা সর্বভারতীয় তথ্য দিচ্ছি। এখানে শিল্পের ক্ষেত্রে পরিকাঠামোর সমস্ত তথ্য নিয়ে আমাদের অনেক সমস্যা আছে, খোলাখুলিই বলছি, বিদ্যুতের ক্ষেত্রে অনেক অসম্পূর্ণ কাজ আছে, আত্মসমালোচনার ভঙ্গীতে আমরা বলছি, সর্বভারতীয় তথ্যের ভিত্তিতে যেখানে কমপোজিট ইনডেক্স অফ ইনফ্রাস্ট্রাকচার ইন্ডাস্ট্রির জন্য যেটা রিলিভেন্ট সর্বভারতীয় যেখানে ১০০, পশ্চিমবাংলায় সেখানে ১১৬, মহারাষ্ট্রে ১১৩। এখনও সমস্তটা নিয়ে এটা কোন চিত্র আমি বলছি, এই কারণে বিদ্যুৎ নিয়ে আমরা মাঝে মাঝে শিল্পকে রক্ষা করার চেষ্টা করি আমাদের সমস্যা থাকা সত্ত্বেও এটা সর্বভারতীয় তথ্যে বেরিয়ে এসেছে। একটা কথা এখানে একটু বলি, হলদিয়ার প্রসঙ্গটা টেনে এনেছেন, না আনলেই পারতেন, হলদিয়ার ইতিহাসটা কি? মাননীয় স্পিকার মহাশয়, আমাকে যে সময় দিয়েছেন তার মধ্যে যদি একটু বলতে দেন, হলদিয়ার প্রকল্পে ১০ বছরের মতো লাগছে, যখন আপনারা কেন্দ্রে ছিলেন তখন কেন অনুমতি দেন নি? এটা লাভজনক হচ্ছে জেনেও। আই. ডি. পি. আই-এর ১০০ কপি আমাদের কাছে আছে। ইন্টারন্যাশনাল রেট অফ গ্রোথ ১৮ পারসেন্টের বেশি, ১০০ টাকা রাখলে ১১৮ টাকা পাওয়া যায়, সেখানে কেন্দ্রীয় সরকারের একটি পয়সাও নেই। আপনারা বলছেন আমরা কেন সহযোগী শিল্পপতিকে এনেছি। আনবার পর মূল্য শেয়ার কিন্তু আমাদের, মেজর শেয়ার আমাদের। আমরা একে সামাজিক নিয়ন্ত্রণে আনছি। এটা হচ্ছে

আমাদের অর্থে, পশ্চিমবঙ্গের মানুষের অর্থে, সহযোগিদের অর্থে। কিন্তু ব্যাঙ্ক ইত্যাদির অর্থ কার অর্থ? পশ্চিমবঙ্গে আজকে চার হাজার ব্যাঙ্কের ব্রাঞ্চ। সেখানে আজকে জমা রয়েছে ১৮ হাজার কোটি টাকা। তারা বিনিয়োগ করেন ৮ হাজার কোটি টাকা। তার থেকে তারা দুই-তিন হাজার টাকা কেন বের করবেন না? আমরা নিশ্চয়ই বলব, একটা বিশেষ মুহূর্তে হলদিয়া প্রকল্পের প্রস্তর বসানো হয়। কিন্তু আগে তো এটা বসানো হয়নি। প্রস্তর বসিয়ে তো কোনও আর্থিক প্রতিষ্ঠানকে কোনও নির্দেশ দেননি! প্রস্তর বসাবার ইতিহাস জানতে চেয়েছেন। একটা ধানের ক্ষেত ছিল। সেই অসুবিধার কথা আমরা বলি। তখন অন্য জায়গা থেকে বলা হয় যে, ধানের ক্ষেত্রে বাইরে কোথায়ও বসান। সেজন্যই ওখানে বসিয়েছিলাম। কিন্তু এটা বিষয় নয়। তারপরও তো আর্থিক প্রতিষ্ঠানকে বলেননি! আপনারা বলছিলেন যে, এটা রাষ্ট্রীয় মোর্চার আমলে হয়নি। কিন্তু ঐ সরকার আসার এক মাস পরেই আই. ডি. বি. আই.-এর চেয়ারম্যান এখানে এসে বলেছিলেন, 'আপনাদের প্রকল্পটা আমাদের দিন, এটা নিয়ে এগিয়ে যাই।' একবারও তো বলেননি, 'প্রার্থিত লেটার অফ ইনটেন্ট দুই-তিন মাসের মধ্যে দিয়ে দাও।' একবারও তো বলেননি। যেটা সবচেয়ে প্রয়োজনীয় সেই ন্যাপথার সরবরাহ নিশ্চিত করে যান ঐ সরকার। একজন মাননীয় বিধায়ক তিন-তিনবার আঙুল নেড়ে বলেছেন—অসত্য, অসত্য, অসত্য। তিনটেই আমি খন্ডন করেছি। আপনারা বলেছিলেন যে, যে ন্যাপথার ভিত্তিতে আপনারা এটা করতে যাচ্ছেন সেটা বিদেশ থেকে পেতে অসুবিধা হবে না। আমাদের যে ইন্টিগ্রেটেড সেটা আপ তাতে ন্যাপথা এবং সহযোগী শিল্প একসঙ্গে হোক—এই সভায় আপনারা বলেছিলেন, রেকর্ড দেখবেন। ন্যাপথা বাইরে থেকে আমদানি করুন, এটা আপনারাই তো বলেছিলেন। আজকে আবার উল্টো করে বলছেন। ন্যাপথার যা যোগান নিশ্চিত করেছি তার মূল্যটা হচ্ছে ডোমেস্টিক সাপ্লাই। আর একটি কথা বলছি দায়িত্ব নিয়েই বলছি যে, আমারা আমাদের ডিজাইনে শুধু ন্যাপথাই নয়, গ্যাস অল্টারনেটিভ রেখেছি যাতে কোনওদিন আটকে না যাই। একথা আগে আমরা বলিনি। আজকে আপনার মাধ্যমে হাউসকে বললাম। এখানে বলা হয়েছে, বিদেশি মুদ্রার এত অভাব, পাবেন কোথা থেকে? আমাদের রিপোর্ট আছে, এই প্রকল্পটা আমাদের বিদেশি মুদ্রায় খরচ কমিয়ে বিদেশি মুদ্রার তহবিল বাঁচাবে। সেটা হয়, কারণ পেট্রোকেমিক্যালস-এর প্রতিটি জিনিস ইমপোর্ট করি বলে। আপনারা বলেছেন যে, ওখানে দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান হবে কি করে? আমি তো বলে দিচ্ছি, ন্যাশনাল ব্যুরো অফ ইকনোমিক রিসার্চের যে রিপোর্ট তাতে পরিষ্কার করে বলা আছে, ওখানে দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান হয়। আপনারা হোয়াইট বুক দেখতে চেয়েছেন। এ-সম্পর্কে আমাদের হোয়াইট বুক আছে যা আমরা ১৯৮৭ সালে প্রকাশ করেছি। সেখানেও দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান হয় বলে উল্লেখ করেছি। এর থেকে শেষ পর্যন্ত যা বের হয়—এথেলিন, প্রপলিন, ব্রুটালিন এবং তার থেকে হয় প্লাস্টিক এবং রাবার। প্লাস্টিক কারখানা খুব ছোট কারখানা হয় এবং তার থেকে দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান হয়—এটা তথ্যভিত্তিক। আপনারা এখনও একাজে বাধা দিতে চাইছেন, এখনও মানুষকে বিভ্রান্ত করতে চাইছেন, কিন্তু আমরা বলছি, যত ব্যধাই দিন, কোনও শক্তি নেই হলদিয়া প্রকল্প আটকাতে পারে। আপনাদের পশ্চিমবঙ্গের মানুষ চিনে নেবেন। আপনারা ১০ বছর এই প্রকল্প আটকে রেখে মানুষের সঙ্গে যে আচরণ করেছেন তার উত্তর দিতে হবে আপনাদেরই। কর্মসংস্থানের ক্ষেত্রে এখানে সন্দেহ করা হয়েছে যে, এই ৫ লক্ষের তথ্যটা কোথায় পেলাম। আমি প্রতিটি

জেলাভিত্তিক, যেখানে ব্যাঙ্কের ঋণ বা ভরতুকি মঞ্জুর করা হয়েছে, তাদের সংখ্যা বলে দিচ্ছি। যদি আপনারা মানুষের নাম জানতে চান তাও বলে দেবো। বামফ্রন্টের অর্থমন্ত্রী তথ্য নিয়ে কারচুপি করে না। এরপর আমি প্রতিটি জায়গায়, প্রতি এলাকায় এই প্রকল্প সম্বন্ধে যুবকদের বলেছি, পৌরসভার বা পঞ্চায়েতের মাধ্যমে আপনারা এগিয়ে আসুন।

[4-40 — 6-50 P.M.]

সাধারণ যুবকদের বলেছি তাঁরা এগিয়ে আসুন। আমি এখানে বলছি এই কর্মসংস্থান প্রকল্প তার সবচেয়ে বড় পরিচয় হল একজন যুবক যিনি আসছেন—তিনি কর্মহীন, তিনি একজন দরিদ্র, তিনি যে রাজনীতিই করুন না কেন তিনি বেকার যুবক—এই প্রকল্পতে তাঁর সমান অধিকার, তাঁর কাছে সমান দরজা খোলা থাকছে। এর মধ্যে কোনও ক্ষেত্রে রাজনীতি নেই। আমি সবাইকে আহ্বান করছি এই প্রকল্পগুলিতে আসার জন্য। মৃত্যুঞ্জয়বাবু কবিতার মাধ্যমে বললেন, আমি তো তাঁর কাছে যেতে পারব না, মৃত্যুঞ্জয়বাবু প্রবীণ মানুষ, অভিজ্ঞ মানুষ হয়ত মাঝে মাঝে সত্যি কথাটা মনে হয় তাই তিনি সমর্থন করে ফেলেছেন অনেক জায়গায়। আমার মনে হয় আপনি মনে মনে ভাবেন আমাদের প্রকল্পগুলির কথা। আমি তাই মৃত্যুঞ্জয়বাবুকে অনুরোধ করছি, আবেদন করছি আপনি যদি চিন্তা করে দেখেন তাহলে দেখবেন হয়ত আমাদের দিকে আপনার আসতে ইচ্ছা করছে। এটাই হচ্ছে আমাদের রাজনীতি। কর্মসংস্থান আমরা করছি এবং করে যাব। এটাকে যদি আপনারা রাজনীতি বলেন তাহলে আমরা কর্মসংস্থানের রাজনীতি করব। হ্যাঁ, যে সমস্ত যুবক আসছে তাদের আপনারা আটকাতে পারবেন না। আপনাদের সবাইকে ধন্যবাদ জানিয়ে এবং আর একবার অভিনন্দন জানিয়ে আমার ব্যয়-মঞ্জুরি প্রস্তাবকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saugata Roy that—

The amount asked for be reduced by Rs. 100.00 in order to discuss the Government's failure—

1) To remove or reduce unemployment in the State ;

2) To reduce high prices in the market ;

3) To reopen closed and sick industries ;

4) To improve the power situation ;

5) To increase agricultural growth sufficiently ;

6) To improve condition of Roads ; and

7) To start work on Haldia Petro-Chemical Complex—was then put and a Division taken with the following results :—

**NOES**

Abdul Bari, Shri Md.

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abul Sobhan Gazi, Shri
Adak, Shri Kashinath
Anisur Rahman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Natabar
Bal, Shri Shakti Prasad
Basu, Shri Bimal Kanti
Bauri, Shri Gobinda
Bauri, Shri Haradhan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shrimati Santi
Chatterjee, Shri Tarun
Chattapadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Bansa Gopal
Choudhury, Shri Benoy Krishna
Choudhury, Shri Bikash
Das, Shri Ananda Gopal
Das, Shri Binod
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath

Das, Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouripada
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar,, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
Koley, Shri Barindranath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kunar, Shri Himansu
Let, Shri Dhirendra
Mahata, Shri Kamala Kanta
Mahamuddin, Shri
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mazumder, Shri Dilip Kumar
Mitra, Shri Biswanath
Mitra, Shrimati Jayashree
Mohammad Faraque Azam, Shri
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kurmar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sasanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Naskar, Shri Sundar
Nath, Shri Manoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Mohan Lal
Pakhira, Shri Ratan Chandra
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Raha, Shri Sudhan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananata
Sarkar, Shri Sailen
Satpathi, Shri Abani Bhusan
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Seth, Shri Lakshman Chandra
Singha Roy, Shri Jagendra Nath
Sinha, Shri Khagendra
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Syed Nawab Jani Mirza, Shri Mirza
Toppo, Shri Salib

**AYES**

Bandyopadhyay, Shri Sudip
Gyan Singh Sohanpal, Shri
Pande, Shri Sadhan
Samanta, Shri Tuhin

**Abst :**

Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 4 Absts—2 and the Noes 121 the motion was lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta that a sum not exceeding Rs. 22,24,38,39,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services

and purposes during the year ending on the 31st day of March, 1992 namely :—

| Demand Number | Service and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | **REVENUE ACCOUNT** | |
| | **A—General Services** | |
| | *(a) Organs of State* | |
| | | Rs. |
| 1 | 2011—State Legislature .. | 1,13,12,000 |
| 3 | 2013—Council of Ministers .. | 3,60,000 |
| 4 | 2014—Administration of Justice .. | 9,32,89,000 |
| 5 | 2015—Elections .. | 40,15,85,000 |
| | *(b) Fiscal Services* | |
| | (i) Collection of Taxes on Income and Expenditure | |
| 6 | 2020—Collection of Taxes on Income and Expenditure .. | 70,15,000 |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transaction | |
| | 2029—Land Revenue .. | |
| | CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT | |
| 7 | **C—Capital Account of Economic Services** | 29,91,31000 |
| | (i) Capital Account of General Economic Services | |
| | 5475—Capital Outlay on Other General Economic Services .. | |
| | **REVENUE ACCOUNT** | |
| | **A—General Services** | |
| | *(b) Fiscal Services* | |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |
| 8 | 2030—Stamps and Registration .. | 4,47,40,000 |
| 9 | 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions .. | 5,57,000 |
| | (ii) Collection of Taxes on Commodities and Sevices | |
| 10 | 2039—State Excise .. | 3,72,66,000 |
| 11 | 2040—Sales Tax .. | 5,82,79,000 |
| 12 | 2041—Taxes on Vehicles .. | 1,15,93,000 |
| 13 | 2045—Other Taxes and Duties on commodities and Services | 2,52,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | (iv) Other Fiscal Services | |
| 14 | 2047—Other Fiscal Services .. | 1,15,81,000 |
| | *(c) Interest Payment and Servicing of Debt* | |
| 16 | 2049—Interest Payments .. | 24,50,000 |
| | *(d) Administrative Services* | |
| 18 | 2052—Secretariat—General Services .. | 6,58,76,000 |
| 19 | 2053—District Administration .. | 6,54,04,000 |
| 20 | 2054—Treasurey and Accounts Administration .. | 4,58,42,000 |
| 21 | 2055—Police .. | 1,10,73,16,000 |
| 22 | 2056—Jails .. | 6,84,47,000 |
| 24 | 2058—Stationery and Printing .. | 3,09,94,000 |
| 25 | 2059—Public Works (Public Works under Functional Heads) ..<br>**B—Social Services**<br>*(a) Education, Sports, Art and Culture*<br>2202—General Educations (Buildings) ..<br>2205—Art and Culture (Buildings) ..<br>*(b) Health and Family Welfare*<br>2210—Medical and Public Health (Excluding Public Health) (Buildings) ..<br>*(c) Water Supply, Sanitation, Housing and urban Development*<br>2216—Housing (Buildings) ..<br>*(f) Labour and Labour Welfare*<br>2230—Labour and Employment (Buildings)<br>*(g) Social Welfare and Nurtition*<br>2235—Social Security and Welfare (Social Welfare) Buildings)<br>*(h) Others*<br>**C—Economic Services**<br>*(e) Agriculture and Allied Activitis*<br>2401—Crop Husbandry (Buildings) ..<br>2403—Animal Husbandry (Buildings) ..<br>2404—Dairy Development (Buildings) ..<br>2406—Forestry and Wild Life (Zoologial Park and Lloyd Botanic Garden, Darjeeling) ..<br>2408—Food, Storage and Warehousing (Buildings) .. | 57,84,98,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | *(f) Industry and Minerals* | |
| | 2852— Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) Buildings) .. | |
| | 2853— Non-Ferrous Mining and Metallurgical Industries .. (Buildings) | |
| | *(j) General Economic Services* | |
| | 3475— Other General Economic Services (Building) .. | |
| | CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT | |
| | **A—Capital Account of General Services** | |
| | 4059— Capital Outlay on Public Works (Capital Outlay on Public Works under Functional Heads) .. | |
| | **B—Capital Account of Social Services** | |
| | *(a) Education, Sports, Art and Culture* | |
| | 4202— Capital Outlay on Education, Sports, Art and .. Culture (Buildings) | |
| | (b) Health and Family Welfare | |
| | 4210— Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) Buildings) | |
| | 4210— Capital Outlay on Medical and Public health (Public Health) Buildings) .. | |
| | 4211— Capital Outlay on Family Welfare (Buildings) .. | |
| | *(c) Water Supply, Sanitation, Housing and Urban Development* | |
| | 4216— Capital Outlay on Housing (Buildings) .. | |
| | *(d) Information and Broadcasting* | |
| | 4220— Capital Outlay on Information and Publicity .. (Buildings) | |
| | *(h) Others* | |
| | 4250— Capital Outlay on Other Social Services (Buildings) | |
| | **C—Capital Account of Economic Services** | |
| | *(a) Capital Account of Agriculture and Allied Activities* | |
| | 4403— Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings) .. | |
| 25 | 4403— Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings) .. | |
| | 4403— Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) .. | |
| | 4408— Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings) .. | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | *(g) Capital Account of Rural Development* | |
| | 4515—Capital Outlay on Other Rural Development (Panchayati Raj) (Buildings) .. | |
| | *(f) Capital Account of Industry And Minerals* | |
| | 4815—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) .. | |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings).. | |
| | 4885—Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries (Buildings) .. | |
| | **REVENUE ACCOUNT** | |
| | **A—General Services** | |
| | *(d) Administrative Services* | |
| 26 | 2070—Other Administrative Services (Fire Protection and Control) .. | 5,08,60,000 |
| 27 | 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control) .. | 20,45,52,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | **A—General Services** | |
| | *(g) Pension and Miscellaneous General Services* | |
| 28 | 2071—Pension and Other Retirement Benefits .. | 66,49,05,000 |
| 29 | 2075—Miscellaneous General Services .. | 1,87,08,000 |
| | **CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT** | |
| | **REVENUE ACCOUNT** | |
| | **B—Social Services** | |
| | *(a) Education, Sports, Art and Culture* | |
| 30 | 2202—General Education .. | 5,68,23,00,000 |
| | 2203—Technical Education .. | |
| | 2205—Art and Culture . | |
| | **CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT** | |
| | **B—Capital Account of Social Services** | |
| | *(a) Education, Sports, Art ad Culture* | |
| | **F—Loans and Advances** | |
| | 6202—Loans for Education, Sports, Art and Culture .. | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | **REVENUE ACCOUNT** | |
| | **B—Social Services** | |
| | *(a) Education, Sports, Art and Culture* | |
| 31 | 2204—Sports and Youth Services .. | 6,34,77,000 |
| | *(b) Health and Family Welfare* | |
| 32 | 2210—Medical and Public Health (Excluding Public Health) .. | 1,04,05,85,000 |
| | **CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT** | |
| | **B—Capital Account of Social Services** | |
| | *(b) Health and Family Welfare* | |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) .. | |
| | **REVENUE ACCOUNT** | |
| | **A—Social Services** | |
| | *(b) Health and Family Welfare* | |
| 33 | 2210—Medical and Public Health (Public Health) .. | 19,31,84,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | **B—Social Services** | |
| | *(b) Health and Family Welfare* | |
| 34 | 2211—Family Welfare .. | 18,04,36,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | **B—Social Services** | |
| | *(c) Water Supply, Sanitation, Housing & Urban Development* | |
| 35 | 2215—Water Supply and Sanitation (Excluding Preventon of Air & Water Pollution) .. | 31,55,65,000 |
| | **F—Loans and Advances** | |
| | 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) .. | |
| | **REVENUE ACCOUNT** | |
| | **B—Social Services** | |
| | *(c) Water Supply, Sanitation, Housing and urban Development* | |
| 36 | 2216—Housing | 10,71,58,000 |
| | **CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT** | |
| | **B—Capital Account of Social Services** | |
| | *(c) Water Supply, Sanitation, Housing and Urban Development* | |
| | 4216—Capital Outlay on Housing | |

কেন্দ্র এবং মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কেন্দ্রের এবং অন্যান্য মন্ত্রীর কেন্দ্রের হিসাব দিলে নিশ্চয় পশ্চিমবঙ্গের মানুষ খুশি হবে। তারা বুঝতে পারবে যে টাকাগুলি নয়-ছয় হয়নি। আপনারা সাপ্লিমেন্টারি যে টাকাগুলি খরচ করেছেন সেইগুলি উপযুক্ত কারণেই খরচ হয়েছে। পার্কের জন্য খরচ হয়েছে, পুলিশের জন্য খরচ হয়েছে, ইলেকশনের জিনিসপত্র ইত্যাদিতে খরচ হয়েছে—এই সব অর্থ যায় কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, দফাওয়ারি বলতে গেলে অনেক সময় লেগে যাবে। আমি তাই বলব যে, আর কটাদিন এইভাবে চালিয়ে যান—পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দিয়ে আর কতদিন চলবে? বোধ হয় আর বেশি দিন চলবে না। তাই আমি এই ব্যয় বরাদ্দের অনুমোদন করতে পারছি না বলে দুঃখিত।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আজ এই সভায় যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা পরিপূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের যে দাবি উনি পেশ করেছেন তার ভেতর দিয়ে এটাই প্রতিফলিত হয়েছে যে এই সরকার শিক্ষা, স্বাস্থ্য, সেচ, রাস্তা, সেতু গ্রাম-শহরের উন্নয়ন, কর্মচারিদের বেতনভাতা বৃদ্ধি, অবসরকালীন সুযোগসুবিধা দান এই সমস্ত দিকে নজর দিয়েছেন। এই সরকারের দৃষ্টিভঙ্গি তুহিনবাবুদের আগেকার যে সরকার এখানে ছিল তার থেকে সম্পূর্ণ পৃথক। স্যার, আমাদের দেশের বর্তমানে যে আর্থিক কাঠামো সেই কাঠামোর উপর দাঁড়িয়ে আমি মনে করি যদি কোনও রাজ্য সরকারকে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করতে না হয়—আমি জানি না সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তথ্য—তাহলে বুঝতে হবে যে সেই সরকারের মধ্যে একটা স্থবিরত্ব এসেছে, জড়ত্ব এসেছে। কারণ যে অনুমান করেই বাজেট করা হোক না কেন জিনসিপত্রের দাম যেভাবে বাড়ছে তাতে সেটা ঠিক থাকছে না। ধরুন রাস্তাঘাটের মেটিরিয়ালসের দাম। এই মেটিরিয়ালসের দাম যেভাবে বাড়ছে তাতে যেভাবেই হিসাবপত্র করুক না কেন শেষের দিকে দেখা যাবে যে তাতে কুলাচ্ছে না, অতিরিক্ত বরাদ্দ করতে হচ্ছে। যদি একটা সরকারের দৃষ্টিভঙ্গি থাকে উন্নয়নমূলক কাজ করার তাহলে তাদের অতিরিক্ত খরচা করতেই হবে। তুহিনবাবুরা অবশ্য এটা বুঝবেন না কারণ তাদের আমলে ঐ ১৪ বছর আগে যে সরকার ছিল তারা কি করে গেছেন তা আমরা সকলেই জানি। আমরা দেখেছি, সেই সময় উন্নয়নমূলক কাজের নাম করে কি ভাবে টাকা নয়-ছয় করা হয়েছে। এই প্রসঙ্গে গ্রামীণ বৈদ্যুতিকরণে কথাটা এসে যায়। তদানিন্তন মুখ্যমন্ত্রী ঘোষণা করে দিলেন যে সমস্ত গ্রামে বৈদ্যুতিকরণ হয়ে গিয়েছে অথচ আসল ব্যাপরটা কি? দেখা গেল কতকগুলি কাঠের খুঁটি পোঁতা হয়েছে এবং কিছু তার টাঙানো হয়েছে, বলা হল সমস্ত বৈদ্যুতিকরণ হয়ে গেল। কিছু দিন বাদে দেখা গেল সেই অসার কাঠের খুঁটিগুলি ভেঙ্গে পড়ল এবং তারগুলি চুরি হয়ে গেল। কোথাও কোথাও সেই ভাঙ্গা কাঠের খুঁটিতে একটু আধটু তার লেগে থাকায় বোঝা যাচ্ছিল যে তার টাঙানো হয়েছিল। এই হল গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ। এইভাবে ওরা কত কোটি টাকা নষ্ট করেছেন তার জবাব আগেও দেন নি এবং আমরা জানি আজও তা দিতে পারবেন না। তা ছাড়া আমরা জানি রক্ষার নাম করে যে সমস্ত নদীবাঁধ নির্মাণের কাজ করার কথা বলা হয়েছে সেখানে কি অবস্থা, সে অভিজ্ঞতা আমাদের আছে। সেখানে কন্ট্রাক্টরদের দিয়ে কিভাবে টাকা নয়-ছয় করা হয়েছে আমরা জানি। এর পাশাপাশি আমাদের সরকারের আমলে কি রকম কাজ হয়েছে সেটা আপনাদের একটু বলি। যারা মৎস্যজীবী তাদের জন্য মেকানাইজড বোটের ব্যবস্থা করা

হয়েছে। তাদের জীবন জীবিকার মান উন্নয়নের জন্য অতিরিক্ত টাকা খরচ করা হয়েছে। এই সরকারই পারে এই ধরনের পরিকল্পনা গ্রহণ করতে। তুহিনবাবুকে বলি, আমাদের দৃষ্টিভঙ্গি আপনারা ধরতে পারবেন না। তারপর ভূমিহীন ক্ষেতমজুরদের কথা। দু টাকা কে. জি. দরে তাদের দু'মাস চাল দেওয়া হয়েছে এবং তারজন্য অতিরিক্ত টাকা ব্যয় করা হয়েছে। এই কাজ আমরা মনে করি সঠিক কাজ। এই কাজ অত্যন্ত জাস্টিফায়েড, ন্যায়সঙ্গত কাজ। ন্যায় সঙ্গত, আপনারা এর কি বুঝবেন? এই সরকার করতে পারে, আমি জানি না আর কোনও রাজ্য সরকার আমাদের দেশে এই রকম ব্যবস্থা গ্রহণ করেছেন কি না। নিশ্চয়ই এটাকে সমর্থন করতে হবে। এই নেহেরু রোজগার যোজনা গ্রামে এক রকম শহরে এক রকম, মাঝে পড়ে এসে গেল, আমাদের রাজ্য সরকারকে টাকা বরাদ্দ করতে হবে। তারজন্য যে অতিরিক্ত বরাদ্দ, তা আপনি বাতিল করে দেবেন? এই টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ হচ্ছে। গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে এই সরকার চলছে বলে পঞ্চায়েতের নির্বাচন হয় প্রতি পাঁচ বছর অন্তর। এই পঞ্চায়েতের দ্বারা এই কাজ চলছে। আপনি কি বুঝবেন? আপনারা ১৪ বছরের মধ্যে পঞ্চায়েতের নির্বাচন করেননি। আপনারা কি বুঝবেন? গণতন্ত্র বলে কিছু ছিল ১৪ বছর আগে আপনারা যখন ছিলেন? গণতন্ত্র বলে কিছু ছিল না। কোনও গণতান্ত্রিক সংস্থায় নির্বাচন হত না। জেনে রাখুন গণতন্ত্র আর উন্নয়ন হাত ধরাধরি করে চলে। গণতান্ত্রিক সংস্থায় নির্বাচন না হলে উন্নয়নমুখি এই রকম হয় না। একটা গণতান্ত্রিক সরকার এই রকম উন্নয়নমুখি কাজ করতে পারে। তবে হ্যাঁ, কাজের মধ্যে কিছু ত্রুটি থাকতে পারে। কিন্তু সে পরিকল্পনা করতে পারে, একেবারে তালা রেখে পরিকল্পনা গড়ে উঠে। এই সরকার তা দেখিয়েছে। এটা আপনারা বুঝতে পারবেন না। বোঝা সম্ভব আপনাদের পক্ষে নয়। এই যে হেলথ সেন্টার, ডিমান্ড নং ফরটি ওয়ান, তারজন্য টাকা বরাদ্দ করা হয়েছে, এটা আপনাদের গায়ে লাগবে। আপনারা চান কোনওরকম উন্নয়ন না হোক, এতে গায়ে লাগলে কোনও উপায় নেই। বামফ্রন্ট সরকার আছে বলেই এই সব হচ্ছে। কিন্তু যতটা দরকার, ততটা করতে পারছেন, যা কিছু প্রয়োজন, যতটা প্রয়োজন এই সরকার তা দিতে পারছে না। কিন্তু তার মধ্যে দিয়েও যতটা দেওয়া যায় এই সীমিত ক্ষমতার মধ্যে এই হাসপাতাল করতে হচ্ছে, রুর‍্যাল হসপিটাল তৈরি করতে হচ্ছে, তারজন্য টাকা বরাদ্দ করতে হচ্ছে এবং অতিরিক্ত ব্যয় বরাদ্দ করতে হবে। কারণ একটা সচল সরকার, তাকে অতিরিক্ত ব্যয় বরাদ্দ করতে হয়। নির্জীব, একটা মৃত সরকার, একটা স্থবির সরকার তাকে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করতে হয় না। আমি মনে করি যে এইগুলো অত্যন্ত যুক্তি সঙ্গত। সুতরাং মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, এইগুলো আমাদের নিশ্চিতভাবে সমর্থন করার যোগ্য। আমাদের সমর্থন করতে হবে। এটা অত্যন্ত জাস্টিফায়েড। এই কথা বলে আমি আর একটাবার এই যে অতিরিক্ত এখানে পেশ করা হয়েছে, তকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ—সাপ্লিমেন্টারি বাজেট এখানে এনেছেন, সেটা আমি সমর্থন করছি। আমার আজকে শেষ বক্তৃতা। সেইজন্য আমি বলে যেতে চাই আমি যতটুকু দেখেছি, পশ্চিমবাংলায় যত অর্থমন্ত্রী এসেছেন, তাদের মধ্যে এতখানি মনোযোগ দিয়ে এত ডিটেলসে গিয়ে কাজ করেছেন কি না জানি না। এবং এই যে ঘাটতিহীন বাজেট পশ্চিমবাংলার মতো জায়গায় প্রতি বছর

ডি. এ. বাড়িয়ে, বেতন বাড়িয়ে এটা দাখিল করা, এটা অত্যন্ত দুরূহ হলেও তিনি তা করেছেন। তারজন্য আমরা গর্বিত এবং সারা ভারতবর্ষের গর্ববোধ করা উচিত। যারা কাজ করে তাদেরই খরচ বেশি হয়, যারা কাজ করে না, তাদের কোনও খরচ হয় না। তুহিনবাবু মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে কটাক্ষ করতে গিয়ে কমপ্লিমেন্ট দিয়ে দিলেন। তিনি বললেন, জ্যোতিবাবু এবং অসীমবাবু তাদের কনস্টিটউয়েন্সির জন্য কিছু করেন নি। এই কথা বলে তিনি তাদের প্রশংসাই করলেন। এটা তাদের সততারই পরিচয়। তারা শুধু মাত্র তাদের কনস্টিটিউয়েন্সির মন্ত্রী নন, তারা গোটা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী। তারা তো আর ইন্দিরা গান্ধীর মতো নন যে, সব কিছু রায়বেরিলিতে করবেন। মুখ্যমন্ত্রী বা অসীমবাবু তাদের কেন্দ্রকে রায়বেরিলি করেননি। আমরা দেখেছি বরকত মিঞাঁ যখন রেল মন্ত্রী ছিলেন তখন তার কনস্টিটিউয়েন্সির মধ্যে গৌড় নামে একটা জায়গা আছে, সেখানে তিনি একটা রেল স্টেশন করলেন কোটি টাকা খরচ করে, প্ল্যাটফর্ম করেছেন, শেড্ করেছেন, অথচ সেখান থেকে পাঁচ জন মানুষও গাড়িতে উঠে না। সেখানে ঐসব করার কোনও যুক্তি নেই। ওদের ভোলাবাবু যখন পি. ডাব্লু. ডি মিনিস্টার ছিলেন তখন তিনি তার বিভাগের যত কাজ সব তার কেন্দ্র ভাতারে করে ছিলেন। আমি আজকে মাননীয় অর্থমন্ত্রীর কাছে দুটি কথা নিবেদন করতে চাই। তিনি অনেক টাকাই বরাদ্দ করছেন, কিন্তু আমরা দেখছি উন্নয়নমূলক কাজকর্মের ক্ষেত্রে উত্তর-বঙ্গ এবং দক্ষিণবঙ্গের মধ্যে পার্থক্য থেকে যাচ্ছে। আজও উত্তর-বঙ্গ অবহেলিত। উত্তরবঙ্গের থানাগুলিতে একটা ভাল জিপ গাড়ি পর্যন্ত পাওয়া যায় না। এই সমস্ত বিষয়গুলি তিনি যদি একটু দয়া করে দেখেন তাহলে ভাল হয়। আজ একটা জিনিস হচ্ছে বর্তমানে এম. এল. এদের খুবই দুরবস্থা করে রাখা হয়েছে। এম. এল. এ.-রা হাজার বললেও কোথাও একটা টিউবওয়েল পর্যন্ত হয় না। আমি চার বছর ধরে চারটে টিউবওয়েলের জন্য ডি. এম., এস. পি. সভাধিপতি, সকলের দরজায় দরজায় ঘুরেও একটা টিউবওয়েলও পাই নি। এরপর এলাকায় গিয়ে মুখ দেখাব কি করে! সমস্ত কিছু পঞ্চায়েতের উপর ছেড়ে দেওয়ার ফলে, আজকে কোনও বিষয়েই এম. এল.-দের কোনও গুরুত্ব নেই। এই সমস্ত ডিস্ট্রিবিউশনের ব্যাপারে এম. এল. এ-দেরও মতামত নেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এই কথা বলে, আপনাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০-৯১ সালের জন্য ৪২০ কোটি টাকার কিছু বেশি যে পরিপূরক অর্থ বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি সেই দাবিকে সমর্থন জানাচ্ছি। সারা দেশে যখন অর্থনৈতিককে ধনী দেশগুলির দরজায় দরজায় ঘুরতে হচ্ছে বিদেশি ঋণের সুদ পরিশোধ করার জন্য ধার করতে তখন আমাদের রাজ্যে আয় ব্যয়ের ক্ষেত্রে কি করে ভারসাম্য রক্ষা করা যাবে, কি করে অর্থনৈতিক স্থিতিশীলতা বজায় রাখা যাবে, সেটা নিশ্চয়ই একটা ভাববার বিষয়। এবং আমাদের অর্থমন্ত্রী নিশ্চয়ই সেই চেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং তিনি যথেষ্ট সফলকাম হয়েছেন। এটা আমাদের কাছে একটা যথেষ্ট আনন্দের এবং গর্বের বিষয়। বিরোধী পক্ষের সদস্যরা প্রায়ই অভিযোগ করে থাকেন যে, আমাদের অর্থমন্ত্রী রিসোর্স মবিলাইজেশনে ব্যর্থ হয়েছে। কিন্তু আমরা দেখছি আজকে ৪২০ কোটিরও বেশি টাকা পরিপূরক ব্যয় বরাদ্দের জন্য দাবি পেশ করা হয়েছে। অর্থাৎ আমাদের এস্টিমেটেড ইনকামের চেয়ে বেশি রাজস্ব সংগৃহীত হয়েছে। না হলে তিনি

এই অর্থ বরাদ্দ করতে পারতেন না। সুতরাং যে সমালোচনাগুলি করা হচ্ছে সেগুলি অমূলক। যে সমস্ত খরচগুলি ধরা হয়েছে সেগুলি কোন কোন খাতে তা যদি আমরা দেখি তাহলে দেখব যে,—রুর‍্যাল এমপ্লয়মেন্টের জন্য ৪২০ কোটি টাকার মধ্যে ১,৭৬,৭৯,০৭,০০০ টাকা ধরা হয়েছে। গ্রামীণ কর্ম সংস্থানের জন্য এই টাকা ধরা হয়েছে। তারপর ফুড স্টোরেজ খাতে ১২,৮৮,০০,০০০ টাকা ধরা হয়েছে। এগ্রিকালচার খাতে ৬৫,৮২,১৮,০০০ টাকা ধরা হয়েছে। রিলিফ্, ন্যাচারাল ক্যালামিটিস-এর জন্য ৩৮,৫৫,৫০,০০০ টাকা ধরা হয়েছে। সোশ্যাল সিকিউরিটি বাবদ ১৬,৪০,৮১,০০০ টাকা ধরা হয়েছে। পি. ডাব্লু. ডি. খাতে ৩,৬৬,৫১,০০০ টাকা বরাদ্দ ধরা হয়েছে। পেনশন অ্যান্ড আদার রিটায়ারমেন্ট বেনিফিট বাবদ ৩৯,৬২,০৯,০০০ টাকা ধরা হয়েছে। মেডিক্যাল ফেসিলিটির জন্য ৪ কোটি ৮০ লক্ষ ২৩ হাজার টাকা। ইন্ডাস্ট্রির জন্য ১২ কোটি ৯৮ লক্ষ ৫৫ হাজার টাকা দিয়েছেন। কংগ্রেসিরা বললেন, বেতন দিতে সমস্ত টাকা লেগে যাচ্ছে, কিন্তু এই কথাটা ঠিক নয়। এই সমস্ত জনসেবামূলক কাজের যে খাতে সেই খাতে যদি অতিরিক্ত অর্থ দিয়ে থাকেন তাহলে কংগ্রেসিদের এত গাত্রদাহ হচ্ছে কেন তা আমি বুঝতে পারছি না। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অত্যন্ত শৃঙ্খলার সাথে কাজ করে যাচ্ছেন। কার্যত যেটা ঘাটতি থেকে যাচ্ছে সেটা বাজেটের মধ্যে থাকছে না। ব্যাঙ্ক থেকে যদি উনি ওভারড্রাফট নিতেন তাহলে ঘাটতি থেকে যেত এই দায়ভার মেটানোর জন্য। আমি আশা করছি, অচিরেই তিনি এই ঘাটতি মেক-আপ করে উঠতে পারবেন। তার এই নিরলস প্রয়াসকে আমি সাধুবাদ জানাই এবং এই পরিপূরক যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎশরণ বাগচি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী অধ্যাপক দাশগুপ্ত যে সাপ্লিমেন্টারি বাজেট এখানে পেশ করেছেন সেই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই যে আজ মাননীয় বিধায়ক শ্রী তুহিন সামন্ত মহাশয়ের বক্তৃতা শুনে আমার মনে হয়েছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে ভারসাম্য বাজেট আনলেও তুহিন সামন্ত মহাশয়ের ভারসাম্য এখন আর নেই। এটাই সম্ভবত একটাই কারণ যে ১৯৭৭ সাল, ১৯৮২ সাল এবং ১৯৮৭ সাল এই তৃতীয়বার নির্বাচনের পর ১৯৯১ সালে চতুর্থবার নির্বাচনে বামফ্রন্টের সম্মুখীন হতে চলেছেন, এতেই তুহিন সামন্তবাবুদের বোধ হয় আশঙ্কা চতুর্থাশ্রমে অর্থাৎ বানপ্রস্থ-সন্ন্যাস আশ্রমে কংগ্রেসিদের যেতে হবে। সেইজন্য বোধ হয় এবারে ওরা প্রত্যেকে ভারসাম্য হারিয়ে বক্তব্য রাখছেন। মাননীয় সদস্য তুহিন সামন্ত মহাশয় এখানে বলেছেন—এটা এক ধরনের কারচুপি ইত্যাদি ইত্যাদি। আমি বলছি, তুহিনবাবু বিষয়ের ভিতরে প্রবেশ করেননি। এইজন্য করেননি—বিগত বছরের যে বাজেট ছিল (১৯৯০-৯১ সালের) সেই বাজেটের কোনও জায়গায় ব্যয়-সংকোচ করে কতকগুলি অবশ্য পালনীয় যে খাতে সেই খাতে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এনেছেন এটাই আমার ধারণা। আমার মনে হয়েছে, বিগত বছরের যে ভারসাম্য এবং উদ্বৃত্তহীন যে বাজেট সেই বাজেটের মূল ঘরানার যে সাপ্লিমেন্টারি বাজেট সেই বাজেট তুহিনবাবু বোঝবার চেষ্টা করেননি। কারণ কতকগুলি ক্ষেত্রে ব্যয় অতিরিক্ত করতে হয়েছে। যেমন, কৃষি ঋণ মকুবের প্রশ্নে—১৯৮৯ সালে রাষ্ট্রীয় মোর্চা সরকার যে প্রশ্ন আমাদের সামনে এনে দিয়েছিলেন সেই প্রশ্নের সঙ্গে সঙ্গতি রেখে রাজ্য সরকারকে ব্যয় করতে হয়েছে। কর্মচারিদের গৃহঋণ বাবদ কিছু ঋণ রাজ্য সরকারকে দিতে হয়েছে। মেডিক্যাল কলেজ হাসপাতালগুলি এবং রুর‍্যাল মেডিক্যাল

সেন্টারগুলির কিছু উন্নতি বিধানের জন্য আবশ্যিক কতকগুলি প্রয়োজনীয় কাজ করতে হয়েছে এবং এরজন্য কোনও কোনও খাতে ব্যয় সংকোচ করে এই সমস্ত কাজ করতে হয়েছে। যেমন গৃহস্থ তার বাড়তি ব্যয় অন্য দিক দিয়ে কমিয়ে কোনওরকমে তার মোকাবিলা করার চেষ্টা করেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ও সেইরকম একজন ভাল এবং সুবিবেচক গৃহস্থ বলে আমার ধারণা। এক জায়গা থেকে ব্যয় সংকোচ করে অন্য জায়গায় অতিরিক্ত ব্যয় করেছেন এবং এই অতিরিক্ত ব্যয়ের জন্য তিনি সাপ্লিমেন্টারি বাজেট করেছেন। এই অতিরিক্ত ব্যয়গুলি অবশ্য করণীয় ছিল, অনিবার্য ছিল, সেইজন্য তিনি অতিরিক্ত ব্যয় করেছেন। আমি এইজন্য এই সাপ্লিমেন্টারি বাজেটকে বা গ্রান্টকে সমর্থন করছি এবং আশা করছি, এই বিধানসভা সেই গ্রান্টসগুলিকে অনুমোদন করবেন।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই সভায় মাননীয় অর্থমন্ত্রী অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে দাবি এখানে উত্থাপন করেছেন এবং ব্যয় মঞ্জুরির যে দাবি রেখেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। বিরোধীদের মাননীয় সদস্য তুহিনবাবু তার বক্তৃতার সময় বললেন যে পার্টি ফান্ডে টাকা ব্যয় করা হচ্ছে ইত্যাদি অনেক কথা বললেন। আমি ওনাকে ১৯৭৭ সালের বিধানসভা পর্যায়ে পুরনো বিধান সম্বন্ধে যে কথা বলা আছে সেগুলি দেখতে অনুরোধ জানাচ্ছি। মাননীয় যতীনবাবু পূর্ত দপ্তর সম্বন্ধে কয়েকটি কথা এই সভায় বলেছিলেন। তিনি বলেছিলেন, ভোলানাথ সেন মহাশয় যখন কংগ্রেসের আমলে মন্ত্রী ছিলেন সেই সময়ে তার নির্বাচনী এলাকায় নির্বাচনের প্রচারের জন্য ২২ হাজার ক্যালেন্ডার ছাপা হয়েছিল, এবং সেই ক্যালেন্ডারের টাকা সরকার থেকে দেওয়া হয়েছিল এবং কোম্পানি সেই বিল পশ্চিমবঙ্গ সরকারের কাছে রেখেছিলেন। কংগ্রেসি কালচারে এতেই উপলব্ধি করা যায় যে, সেই সময়ে কিভাবে টাকা ব্যয় করা হয়েছিল। দ্বিতীয়ত আর একটি ব্যাপার, ওদের আমলে একবার কংগ্রেসের অধিবেশন হয় সল্টলেকে, সেখানেও তারা পুলিশের গাড়িতে করে সরকারি পয়সায় খাবার ইত্যাদি কিনেছিলেন এবং সেখানে নিয়ে গিয়েছিলেন। আমি বাড়তি কোনও কথা বলে শেষ বেলায় দুঃখ দিতে চাই না, তবে আর একবার স্মরণ করিয়ে দিতে চাই যে, পশ্চিমবঙ্গে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার অভিযোগ করেছিলেন যে, এখানকার পার্টি অফিস তৈরি করার জন্য টাকা ব্যয় করা হয়েছে, কিন্তু কোথাও এটা প্রমাণ করতে পারেন নি যে, সরকার পক্ষ এই রকম বাজে কাজে সরকারি টাকা ব্যয় করেছে। আর একটি কথা বলতে চাই, মাননীয় অর্থমন্ত্রীর বক্তব্যে প্রথমেই যে কথা বলা হয়েছে, জাতীয় স্তরে ভারতবর্ষের অর্থনীতির উপর চাপ দেখা দিয়েছে, কংগ্রেসের সমর্থনে চন্দ্রশেখর সরকার আমাদের দেশের সাধারণ মানুষের উপর চাপ রেখেছেন, খাদ্যে ভর্তুকি, জাতীয় স্তরের ক্ষেত্রে ভর্তুকি, ইন্টার ন্যাশনাল মনিটারি ফান্ডের টাকা যেখানে যুক্ত সেই চুক্তিকে হীনভাবে মেনে নিয়েছেন, শর্তগুলি কংগ্রেসিদের মানার সময় হয়েছিল এবং তার ফলে আমাদের জীবন দুর্বহ হয়ে উঠেছে। মাননীয় সৌগতবাবু কিছুক্ষণ আগে সাম্রাজ্যবাদের বক্তৃতা করলেন। আমি তাকে জিজ্ঞাসা করি, এত যদি দেশ প্রেম তাহলে বিদেশের বিমানকে তেল ভরার অনুমোদন যখন দেওয়া হয়েছিল তখন কোথায় ছিল এই দেশপ্রেম? তখন তো একটাও কথা বলেননি। আমি মনে করি পশ্চিমবঙ্গে অর্থনীতির বিকাশ হবে হলদিয়াতে। সংযুক্ত অর্থনীতি নির্ভর করার যে

প্রস্তাব অর্থমন্ত্রী বার বার **পশ্চিমবঙ্গের** বাজেটের মধ্যে দিয়ে বলেছেন তাকে সমর্থন করে এবং সবাই এটা অনুমোদন **করবেন এই** আশা রেখে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার **বক্তব্য শেষ করছি।**

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে অতিরিক্ত **ব্যয় বরাদ্দ ১৯৯০-৯১** এর সমর্থনে আমার বক্তব্য রাখছি। আলোচনায় মাননীয় তুহিনবাবুর **কথা শুনতে** শুনতে মনে হল অতিরিক্ত ব্যয় বরাদ্দের ব্যয়টা হওয়ার একটা যেন সদিচ্ছার অভাব আছে। অতিরিক্ত ব্যয় বরাদ্দে ঘাটতি বৃদ্ধির কোনও প্রস্তাব নেই। অতিরিক্ত ব্যয় বরাদ্দ হচ্ছে বিভিন্ন দপ্তরে প্রথম এবং শেষের দিকে কোথাও কোথাও সঞ্চয় হচ্ছে এবং সেই সঞ্চয়টা অন্য দপ্তরে ব্যয় করার ফলে ঘাটতির বৃদ্ধি নেই। আমি অন্যান্য সঞ্চয়ের কথা বার বার বলি, আপনারা ব্যস্ততার জন্য বার বারই ভুলে যান। এখন প্রশ্ন হচ্ছে আপনাদের সময়ে আপনারা কি এই রকম করতেন? প্রথমে একটা বলে আবার বাতিল করতেন। ১৯৭৬-৭৭ এ বাজেটে সাপ্লিমেন্টারি ছিল প্রায় ১০ শতাংশ, এ বছর আমি সাপ্লিমেন্টারি করেছি ৫ শতাংশ, আপনারা যা করেছিলেন তার অর্ধেক। সুতরাং আপনি যদি স্বাভাবিক ভাবে নিজ দৃষ্টিভঙ্গিতে দেখেন তাহলে মনে হয় আমরা যেভাবে ধরেছি তাকে আপনি সমর্থন করবেন। প্রশ্ন হচ্ছে, এই ৫ শতাংশ অতিরিক্ত ব্যয়বরাদ্দ অভ্যন্তরীণ থেকে এল, না কোনও কোনও খাত থেকে এল? আর ব্যয়টা অগ্রাধিকার খাতে, নাকি অন্য খাতে হয়েছে? প্রথমেই ধরি কৃষি ঋণ মকুব। আগের বার যখন বাজেট করা হয় তখন সর্বভারতীয় স্তরে কৃষি-ঋণ মকুব সম্পর্কে বলা সত্ত্বেও তার পদ্ধতি তখন জানানো হয়নি। সেটা পরে জানতে পারি এবং তারপর ব্যাঙ্কের মাধ্যমে ২৫০ কোটি টাকার মতো ঋণ মকুব হয়েছে। রাজ্যের কো-অপারেটিভ সেক্টর থেকে ১৭০ কোটি টাকার মতো মকুব করতে পেরেছি যার মধ্যে রাজ্যের ভাগ ৫০ শতাংশ। প্রাকৃতিক বিপর্যয় খাতে একটা টাকা রাখা হত একভাবে, কিন্তু নবম অর্থ কমিশন থেকে বলা হয়েছে, সেটা পরিবর্তন করে এরজন্য ন্যাশনাল ক্যালামিটি ফান্ড করতে হবে। ১৯৮৯ সালে রিপোর্ট দেবার পর আড়াই মাস আগে এটা আমাদের জানিয়েছে। সেজন্য ৩৮ কোটি টাকার ফান্ড করতে হয়েছে। কেন্দ্রীয় সিদ্ধান্তে বলেই এটা করতে হয়েছে। কিন্তু এটা প্রয়োজনীয় প্রাকৃতিক বিপর্যয়ের জন্য। আর একটি খাত হচ্ছে—দার্জিলিং গোর্খাহিল কাউন্সিল। এর কাজটা শুরু হয়েছে। সেজন্য দার্জিলিং গোর্খাহিল কাউন্সিলের জন্য কাজটা ট্রান্সফার এবং নন্-ট্রান্সফার এই দুটি ভাগে বিভক্ত করা হয়েছে। এরজন্য সেখানে যে বরাদ্দ ছিল সেটা পরে আর একটু বেশি করতে হয়েছে এবং সেজন্য ৫ কোটি ৯৬ লক্ষ্য টাকা দিতে হয়েছে। এটা একটা নতুন পরীক্ষা, তারজন্যই এটা করতে হয়েছে। মূলটা গেল গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে—১৭৬ কোটি টাকা, রাজ্য এবং কেন্দ্রীয় সরকার মিলে। আগে এই খাতে কেন্দ্রের যে অংশটা ছিল সেটা রাজ্য সরকারের মাধ্যমে দেওয়া হত না। প্রথম বছর এরকম হয়েছিল। আমরা বলি, যেহেতু এটা রাজ্যের বিষয় সেজন্য রাজ্যের মাধ্যমে দিতে হবে এটা। এই দাবির স্বপক্ষে সিদ্ধান্তটা রাষ্ট্রীয় মোর্চা সরকার যখন নেন তখন আমাদের বাজেট হয়ে গেছে। সেজন্যই রিসিট এবং এক্সপেন্ডিচারে ১৭৬ কোটি টাকাটা এসেছে। আর একটা বিষয়ে বলা উচিত। একটা খরচ হয়েছে, পরিষ্কারভাবে বলি, ভূমিহীন ক্ষেত মজুরদের জন্য। তাদের সাবসিডাইজড্ রেশন দেবার জন্য টাকাটা বাজেট পাস করবার সময় রাখতে পারিনি। পরে

১৩ কোটি ৮৮ লক্ষ টাকা খরচ করতে হয়। এটা প্রয়োজনীয় খরচ। এছাড়া পে কমিশনের রেকমন্ডেশন অনুযায়ী খরচের যে হিসেব ধরা হয়েছিল তার চেয়ে খরচটা বেশি হয়েছে। এটা মিলে ৪১৮ কোটি টাকার মতো যে খরচ হয় তার সম পরিমাণ অর্থ আমরা বিভিন্ন দপ্তর থেকে সঞ্চয় করতে পেরেছি, ভোট অন অ্যাকাউন্টে অভ্যন্তরীণ সঞ্চয় ৪২১ কোটি টাকার মতো আমরা করতে পেরেছি। সেজন্য ঘাটতির কোনও প্রস্তাব এটা নয় এ-ব্যাপারে আর একবার আশ্বস্ত করছি আজকে এই ২৭ তারিখে। পে-কমিশনের ক্ষেত্রে বলা উচিত, কিছু কিছু ক্ষেত্রে একটু বেশি খরচ হয়েছে।

এই যে অভ্যন্তরীণ সঞ্চয় এই সমস্ত নিয়ে, এই বছর আজকে আমি বক্তৃতা দিচ্ছি, আজকে ২৭ তারিখ, কালকে ওয়ার্কিং ডে, ২৯ তারিখ ছুটি, ৩০ তারিখ শুধু ওয়ার্কিং ডে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সদস্যগণকে আশস্ত করতে চাই যে এই বছরও ঘাটতি শূন্য হিসাব আমাদের বাজেটে রাখতে 'পারব। আবার আমি সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 3

### Major Head : 2013—Council of Minister

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,00,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : " 2013—Council of Minister" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 4

### Major Head : 2014—Administration of Justice

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,21,50,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 5

### Major Head : 2015—Election

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 95,75,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Election" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 6

### Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,28,000 be granted for expenditure under Demand No. 6, Major

Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 9**

**Major Head : 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,54,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 10**

**Major Head : 2039—State Excise**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 57,25,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 11**

**Major Head : 2040—Sales Tax**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 58,98,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales Tax" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 12**

**Major Head : 2041—Taxes on Vehicles**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 32,06,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 13**

**Major Head : 2045—Other Taxes and Duties on commodities and Services**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,22,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on commodities and Services" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 14**

**Major Head : 2047—Other Fiscal Services**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,04,000 be granted for expenditure under Demand No. 14, Major Head: "2047—Other Fiscal Services" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 16**

**Major Head : 2049—Interest Payments**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,25,000 be granted for expenditure under Demand No. 16, Major Head: "2049—Interest Payments" during the current year—was then put and agreed to.

[7-50 — 8-00 P.M.]

**DEMAND No. 18**

**Major Head : 2052—Secretariat—General Services**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 93,37,000 be granted for expenditure under Demand No. 18, Major Head: "2052—Secretariat—General Services" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 19**

**Major Head : 2053—District Administration**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 99,14,000 be granted for expenditure under Demand No. 19, Major Head: "2053—District Administration" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 21**

**Major Head : 2055—Police**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,30,45,000 be granted for expenditure under Demand No. 21, Major Head: "2055—Police" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 22

### Major Head : 2056—Jails

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 90,74,000 be granted for expenditure under Demand No. 22, Major Head: "2056—Jails" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 24

### Major Head : 2058—Stationery and Printing

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,00,000 be granted for expenditure under Demand No. 24, Major Head: "2058—Stationery and Printing" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 25

### Major Head : 2059—Public Works and 4059—Capital Outlay on Public Works

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,66,51,000 be granted for expenditure under Demand No. 25, Major Head: "2059—Public Works and 4059—Capital Outlay on Public Works" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 27

### Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,42,30,000 be granted for expenditure under Demand No. 27, Major Head: "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 28

### Major Head : 2071—Pension and Other Retirement Benefits

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 39,62,09,000 be granted for expenditure under Demand No. 28, Major Head: "2071—Pension and Other Retirement Benefits" during the current year—was then put and agreed to.

## *DEMAND No. 31*

### *Major Head : 2204—Sports and Youth Services*

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 62,11,000 be granted for expenditure under Demand No. 31, Major Head: "2204—Sports and Youth Services" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 33

### Major Head : 2210—Medical and Public Health (Public Health)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,80,23,000 be granted for expenditure under Demand No. 33, Major Head: "2210—Medical and Public Health (Public Health)" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 36

### Major Head : 2216—Housing

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,28,28,000 be granted for expenditure under Demand No. 36, Major Head: "2216—Housing" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 37

### Major Head : 2217—Urban Development

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Re. 1 be granted for expenditure under Demand No. 37, Major Head: "2217—Urban Development" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 38

### Major Head : 6220—Loans for Information and Publicity

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 46,67,000 be granted for expenditure under Demand No. 38, Major Head: "6220—Loans for Information and Publicity" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 41

### Major Head : 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 18,75,000 be granted for expenditure under Demand No. 41, Major Head: "4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan)" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 42

### Major Head : 2235—Social Security and Welfare (Social Welfare)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,40,41,000 be granted for expenditure under Demand No. 42, Major Head: "2235—Social Security and Welfare (Social Welfare)" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 44

### Major Head : 2245—Relief on account of Natural Calamities

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 38,55,50,000 be granted for expenditure under Demand No. 44, Major Head: "2245—Relief on account of Natural Calamities" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 45

### Major Head : 2251—Secretariat Social Services

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,11,,000 be granted for expenditure under Demand No. 45, Major Head: "2251—Secretariat Social Services" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 46

### Major Head : 2250—Others Social Services

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,22,000 be granted for expenditure under Demand No. 46, Major Head: "2250—Others Social Services" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 47

### Major Head : 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 42,60,000 be granted for expenditure under Demand No. 47, Major

Head: "6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)" during the current year—was then put and agreed to.

[8-00 — 8-05 P.M.]

**DEMAND No. 50**

**Major Head : 2404—Dairy Development**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 21,85,000 be granted for expenditure under Demand No. 50, Major Head: "2404—Dairy Development" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 51**

**Major Head : 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,50,00,000 be granted for expenditure under Demand No. 51, Major Head: "4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 54**

**Major Head : 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 13,88,00,000 be granted for expenditure under Demand No. 54, Major Head: "4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 58**

**Major Head : 2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 65,82,18,000 be granted for expenditure under Demand No. 58, Major Head: "2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 60

### Major Head : 2505—Rural Employment

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,76,79,07,000 be granted for expenditure under Demand No. 60, Major Head: "2505—Rural Employment" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 63

### Major Head : 2515—Other Rural Development Programmes (Community Development)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,36,03,000 be granted for expenditure under Demand No. 63, Major Head: "2515—Other Rural Development Programmes (Community Development)" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 64

### Major Head : 2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,81,56,000 be granted for expenditure under Demand No. 64, Major Head: "2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 66

### Major Head : 2701—Major and Medium Irrigations

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 57,42,000 be granted for expenditure under Demand No. 66, Major Head: "2701—Major and Medium Irrigations" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 68

### Major Head : 2711—Flood Control

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,01,85,000 be granted for expenditure under Demand No. 68, Major Head: "2711—Flood Control" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 74**

**Major Head : 2852—Industries (Closed and Sick Industries)**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 23,23,000 be granted for expenditure under Demand No. 74, Major Head: "2852—Industries (Closed and Sick Industries)" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 78**

**Major Head : 3053—Civil Aviation**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 50,000 be granted for expenditure under Demand No. 78, Major Head: "3053—Civil Aviation" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 79**

**Major Head : 3053—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 83,66,000 be granted for expenditure under Demand No. 79, Major Head: "3053—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 82**

**Major Head : 3425—Other Scientific Research**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 92,000 be granted for expenditure under Demand No. 82, Major Head: "3425—Other Scientific Research" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 85**

**Major Head : 3454—Census, Surveys and Statistics**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,13,45,000 be granted for expenditure under Demand No. 85, Major Head: "3454—Census, Surveys and Statistics" during the current year—was then put and agreed to.

**DEMAND No. 86**

**Major Head : 3456—Civil Supplies**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,99,000 be granted for expenditure under Demand No. 86, Major

Head: "3456—Civil Supplies" during the current year—was then put and agreed to.

### DEMAND No. 87

### Major Head : 7465—Loans for General Financial and Trading Institutions

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 87, Major Head: "7465—Loans for General Financial and Trading Institutions" during the current year—was then put and agreed to.

### DEMAND No. 89

### Major Head : 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 25,81,000 be granted for expenditure under Demand No. 89, Major Head: "2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" during the current year—was then put and agreed to.

### DEMAND No. 92

### Major Head : 6401—Loans for Crop Husbandry (Public Undertakings)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,37,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Head: "6401—Loans for Crop Husbandry (Public Undertakings)" during the current year—was then put and agreed to.

[8-05 — 8-08 P.M.]

### DEMAND No. 95

### Major Head : 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and closed and Sick Industries)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 64,86,000 be granted for expenditure under Demand No. 95, Major Head: "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year—was then put and agreed to.

## *DEMAND No. 96*

### *Major Head : 6875—Loans* for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed And Sick Industries)

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,98,55,000 be granted for expenditure under Demand No. 96, Major Head: "6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)" during the current year—was then put and agreed to.

## DEMAND No. 99

### Major Head : 7610—Loans to Government Servants, etc.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,35,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head: "7610—Loans to Government Servants, etc." during the current year—was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8.08 p.m. till 2.00 p.m. on Thursday, the 28th March 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 28th March 1991 at 2.00 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 12 Ministers, 5 Ministers of State and 51 Members.

[2-00 — 2-10 P.M.]

### STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will please make a statement on the subject of alleged murder of Pradhan of Purbapur-I Gram Panchayat under Gangarampur Block in West Dinajpur district on the 2nd March, 1991.

(Attention called by Shri Khagendra Nath Sinha on the 5th March, 1991)

**Mr. Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Khagendra Nath Sinha regarding the murder of Gadadhar Roy, Pradhan, Gram Panchayat No. 1, Sukdevpur Anchal in West Dinajpur district on the 2nd March, 1991, by some anti-socials.

On the 2nd March, 1991, in the evening, late Gadhadar Roy was standing in a front of a grocery shop at Sukdevpur Hatkhola under Gangarampur P.S. Suddenly 5 or 6 persons hurled crackers in the vicinity and hit Gadadhar Roy in his head repeatedly with sharp cutting weapons, when he succumbed to his injuries. During retreat, the assailents left behind one magazine of a riflle with three rounds of .303 ammuniton.

On receipt of the information of this murder, Officer-in-charge, Gangarampur P.S. rushed to the spot with a force. A written F.I.R. about the incident, giving the names of suspected persons involved in the incident, was submitted to the Officer-in-charge, Gangadharpur P.S. Based on this F.I.R. Gangarampur P.S. Case No. 49/91, dated the 2nd March, 1991, was registered.

Enquiry reveals that, late Gadhadhar Roy was a member of the C.P.I.(M) Party. It is suspected that the murder was a result, of a conspiracy hatched, by the Naxalities. Earlier also, on the 2nd July, 1988, an attempt was made on his life, in which he was seriously injured. In connection with that incident, Gangarampur P.S. Case No. 2,

dated on 3rd July, 1988, was registered. 9 persons had been arrested in connection with that incident. The charge-sheet in that case, is likely to be submitted, against all the 9 accused persons.

In the instant murder case, one Benoy Roy, a F.I.R. named accused, has been arrested, for involvement in this crime. Other persons suspected to be involved are absconding. Raids are being held, to secure their arrests. Investigation in the case is proceeding.

## STATEMENT UNDER RULE—346

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged murder of a person of Golabari under Canning Police Station in South 24-Parganas district on the 23rd February, 1991.

(Attention called by Shri Gobinda Chandra Naskar on the 6th March, 1991)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Gobinda Chandra Naskar regarding the murder of Md. Kaje Box Molla of Golabari, P.S. Canning, 24-Parganas (South) on 22.2.91, hanging of his body from a branch of a tree by some miscreants and the failure of police to arrest the culprits.

Md. Kaje Box Molla S/o Karim Box Molla of Golabari, P.S. Canning was a poor daily labourer. He had two wives and a large family to support. He was passing his days in poverty. Because of poor economic condition, there were frequent quarrels between his two wives and their children.

On 23.2.91 an information was received at Canning P.S. about the death of Md. Kaje Box Molla whose body was found hanging from a 'Sirish' tree in the campus of the house of his second wife at Herobhanga.

Inquest of the deadbody of the deceased did not show any mark of violence of external injury, on his body. It appears to be a case of suicide which the deceased committed in the night of 22.2.91 by hanging himself from a 'Sirish' tree.

No complaint, regarding any suspected foul-play, has been received by the police from any person of the locality including father, brother and other family members and relatives of the deceased.

However, a case of an unnatural death has been registered over this incident at Canning Police Station.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Power Department will make a statement on the subject of alleged incident of fire at Kolaghat Power Plant on the 6th March, 1991. (Attention Called by Dr. Sudipto Roy on the 7th March, 1991).

.... (Several Congress (I) Members rose to speak).....

..... (noise).....

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ৬ই মার্চ, ১৯৯১ বিকেল ৪.৪৫ মিনিটে কোলাঘাট তাপবিদ্যুত কেন্দ্রের বৈদ্যুতিক কন্ট্রোলরুম সংলগ্ন একটি ৬.৬ কেভি সুইচ গিয়ারের রুমে শর্ট সার্কিটের ফলে আগুন ধরে যায়। ঐ সুইচ গিয়ার রুমে একটি ইঁদুর প্রবেশ করার ফলে এই বিপত্তির সৃষ্টি হয়। এই শর্ট সার্কিটের দরুন সংলগ্ন ব্রেকারগুলি ট্রিপ করে যায় এবং অক্সিলারি যন্ত্রপাতিগুলিতে বিদ্যুত সরবরাহ বন্ধ হয়ে যায়। এই অবস্থায় কোলাঘাটে চালু দুইটি ইউনিট (১ এবং ৩) বন্ধ হয়ে যায়। এর আগে ২ নং ইউনিটটি টিউব লিকেজের দরুন বিকল হয়ে পড়েছিল। এই দুর্ঘটনার ফলে কোলাঘাট থেকে বিদ্যুত উৎপাদন ১ ঘণ্টা ৪০ মিনিট সম্পূর্ণ বন্ধ ছিল। ঐ দিন বিকেল ৬.২৫ মিনিটে অক্সিলারি মেশিনগুলি চালু করার জন্য বিদ্যুত সরবরাহ শুরু হয় এবং রাত ৯টার আগেই অক্সিলারি সিস্টেম চালু করে বয়লার লাইট আপ করা হয়।

৭ই মার্চ, ১৯৯১ তারিখে সকাল ৩.২০ মিনিটে ৩ নং ইউনিটটি এবং সকাল ৪.১৫ মিনিটে ১ নং ইউনিট থেকে পুনরায় বিদ্যুত উৎপাদন শুরু হয়।

এই অগ্নিকাণ্ডের ফলে একটি ৬.৬ কেভি ব্রেকার সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। সংলগ্ন দুইটি ব্রেকার আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। বিদ্যুত উৎপাদন শুরু করার আগে সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত ব্রেকারটির পরিবর্তে নতুন ব্রেকার লাগানো হয়েছে এবং আংশিক ক্ষতিগ্রস্ত ব্রেকার দুইটি যথাযথ মেরামতির ব্যবস্থা করা হয়েছে।

ভবিষ্যতে এ ধরনের ঘটনার যাতে পুনরাবৃত্তি না হয় সেজন্য প্রয়োজনীয় সকল প্রকার সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই ব্যাপারে আরও উন্নত ব্যবস্থা গ্রহণের সম্ভাবনাও খতিয়ে দেখা হচ্ছে।

প্রসঙ্গত উল্লেখযোগ্য যে আগুন লাগার সাথে সাথে ঐ বিদ্যুত কেন্দ্রের সকল বিভাগের কর্মীরা জীবনের নিরাপত্তার ঝুঁকি নিয়ে আগুন নেভানোর প্রাথমিক কাজকর্ম শুরু করতে ঝাঁপিয়ে পড়েন। স্থানীয় দমকলের কর্মিরাও খবর পাওয়ামাত্র ছুটে এসে আগুন নেভানোর কাজে লেগে যান এবং অবিলম্বে পরিস্থিতি আয়ত্বে আনতে সক্ষম হন। বিদ্যুত কেন্দ্রের এবং দমকলের কর্মিদের সহযোগিতা বিশেষ প্রশংসার দাবি করতে পারে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Education (Higher Department will make a statement on the subject of reported resignation

of Head of the Department of Economics of Presidency College. (Attention called by Shri Deba Prasad Sarkar on the 8th March, 1991)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir I rise to make the following statement in reply to the Call Attention Notice given by the Hon'ble member Shri Deba Prasad Sarkar on the issue of resignation tendered by Prof. Mihir Rakshit, Head of the Department of Economics, Presidency College, Calcutta ;-

Prof. Mihir Kumar Rakshit, Head of the Department of Economics, Presidency College, Calcutta, had sent a letter addressed to the Secretary, Education Department received in the Department on 25.2.91 alleging non-consideration of problems of the Centre for Economic Studies, Presidency College, Calcutta by Govt. and wanting to relinquish his duties under voluntary retirement scheme w.e.f. 1.4.91.

The Govt. however, is totally conversant with the problem of the Centre and steps have already been taken for maintenance and development of the Centre for Economic Studies within the framework of the agreement between the State Govt. and the University Grants Commission in the matter. However the problems and suggestions raised by Prof. Rakshit in his earlier letter and the Govt.'s position vis-a-vis the Centre are stated below :-

1. Prof. Rakshit pointed out the necessity for revision of pay scales in respect of the post of Professors and Readers attached to the Centre for Economic Studies. Meanwhile Government orders revising the scales of pay of the Professors and Reader in the Centre of Economic Studies have been issued.

2. Prof. Rakshit suggested permanent tenure of the posts under the Centre for Economic Studies so that their appointment on contract basis for five years and question of further renewal every five years can be avoided. Decision in this connection was taken by the Cabinet in 1980 and accordingly it was provided under Regulation No. 6 of W.B.P.S.C. (Consultation by Governor) Regulatios, 1955 that selection of the candidates for recruitment as Professors and Readers in the Centre for Economic Studies would be made after open advertisement by a Selection Committee and the posts would be filled on contract basis for 5 years. Since then such contract appointment are given and the same contracts are renewed from time to time as and when necessary.

3. Prof. Rakshit referred to the re-employment of Prof. Dipak Banerjee. Prof. Banerjee has applied for re-employment in his contract

post of Professor in the Centre for Economic Studies. But as per rules Prof. Banerjee is to be re-employed only in his substantive cadre post of Prof. of Economics in the WBSES and not in his contract post in the Centre. His application regarding re-employment has been approved by the Government.

4. Prof. Rakshit also wanted regular disbersal of library, contingency and other grants to the Centre by the State Government, Assistance of the UGC in the matter of fellowships and other recurring expenditure for books, journals, contingency etc. has ceased to exist from 30.9.91. But as per agreement with the State Government., the State Govt. is maintaining the salary of the staff and sanctioning Rs. 55,000 annually for purchase of books, journals, publications, research and field work, maintenance of contingency for the Centre.

5. However, assistance, if any to be available from the UGC is yet to be known still, no matter what may be the release of funds from the UGC, the State Government has taken a decision to take the financial responsibility necessary for maintenance and development of this centre for Economic Studies at Presidency College.

In view of a steps taken by the Government in respect of the Centre of Economic Studies, Professor Mihir Kumar Rakshit withdrew his application for voluntary retirement on 22.3.91.

**Shri Deba Prasad Sarkar :** Sir, kindly circulate the statement.

**Mr. Speaker :** It will be circulated.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now I request the Minister-in-charge of Metropolitan Development Department to make a statement on the subject of delay in the construction of Second Hooghly Bridge.—Attention called by Shri Jayanta Kumar Biswas on the 26th February, 1991.

[2-10 — 2-20 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধায়ক শ্রী জয়ন্তকুমার বিশ্বাস কর্তৃক বিধানসভায় ৩৬. ২. ৯১ তারিখে আনীত দৃষ্টি আকষর্ণী বিজ্ঞপ্তির জবাবে আমি নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি। স্যার, ১৯৭২ সালের মে মাসে দ্বিতীয় হুগলি সেতুর ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল। প্রথম পর্যায়ে মূলসেতুর বিলম্বের কারণ হল দুটি বিদেশি উপদেষ্টা সংস্থা এফ. এফ. পি. এবং এল. ইউ. এ.-এর মধ্যে তীব্র মতানৈক্য। এই কারণে চার বছরের জন্য (১৯৭৪-১৯৭৮) এক দীর্ঘ অচলাবস্থার সৃষ্টি হয়। শেষ অবধি এই দুটি সংস্থার মধ্যে একটি সমঝোতা হয়। পরবর্তী পর্যায়ে এই সমস্যার সমাধানের পরে সমস্যা দেখা যায় এবং কেন্দ্রীয় সরকার বর্ধিত আর্থিক দায়িত্ব নেওয়ার পরেই প্রকৃতপক্ষে মূল সেতুর কাজ শুরু হয়। এর পরবর্তী

পর্যায়ে কাজের গতি দ্রুততর হয়। প্রকৃতপক্ষে এখন সেটি শেষ পর্যায়ে এসে পৌঁছেছে। গঙ্গার এপার ওপারের কাজ প্রায় সম্পূর্ণ। মূল ব্রিজের কাজও শেষ পর্যায়ে এসেছে। এখানে কাজের জটিলতা ব্যাপক। অনেকগুলি প্রশ্ন জড়িত। যেহেতু এই প্রথম এই দেশে এই ধরনের উচ্চ কারিগরি-নির্ভর সেতু নির্মাণ হচ্ছে তাই উপদেষ্টাদের পরামর্শ মতো এগোতে হয়। সমস্ত কাজটি দেখাশোনা করার জন্য রাজ্য সরকার যেমন তদারকি করে, কেন্দ্রীয় সরকারও এক উচ্চ-ক্ষমতা-সম্পন্ন কমিটির মারফৎ পর্যালোচনা করে। ভবিষ্যতে নিরাপত্তার কারণেই গুণগত মান রক্ষা করা বিশেষভাবে প্রয়োজন—এটাও একটা সমস্যা সাপেক্ষ ব্যাপার। কিন্তু ইতিমধ্যে ১৯৮৯ সালের জানুয়ারি মাসে মূল সেতু অংশের হাওড়া প্রান্তের পাইলন ইরেকশন ক্রেনটি আকস্মিক দুর্ঘটনায় ক্ষতিগ্রস্ত হয়ে পড়ে। এরফলে বেশ খানিকটা সময় আবার নষ্ট হয়। বিধানসভার বিগত অধিবেশনে আমি জানিয়েছিলাম যে, ১৯৯১ আগস্ট মাস নাগাদ সেতুর কাজ শেষ হবে। উপরোক্ত দুর্ঘটনার জন্য কাজের সময়সীমা আবার বিঘ্নিত হয়েছে। আর কোনও বড় রকমের বাধা-বিপত্তি দেখা না দিলে এই বছরের শেষদিক নাগাদ এই সেতুর কাজ সম্পূর্ণ হবে বলে আশা করি।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I request the Minister in charge of Home (Police) Department to make a statement on the subject of reported death of one Shri Dulal Chandra Naskar at P. S. Canning of South 24 Prgs. on the 17th March, 1991—Attention called by Shri Gobinda Chandra Naskar on the 24th March, 1991.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Gobinda Chandra Naskar, regarding the death of Shri Dulal Chandra Naskar, son of Shri Saradaprosad Naskar of Gourdaha, P.S. Canning, South 24 Parganas.

On the night of 19. 3. 91, the dead body of Dulal Chandra Naskar of Gourdaha, P. S. Canning, South 24-Parganas, was found hanging from the ceiling of a room in his residence. A 'dhuti' was found tied around his neck. Over this, Canning P. S. U.D. case No. 10/91, dated 20. 3. 91, has been started on the complaint of Gagan Chandra Naskar, cousin of the deceased. Investigation of the case is proceedings.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I request the Hon'ble Minister-in-Charge of Home (Police) Department to make a statement on the subject of alleged group clashes at Jhitkipota Village in Nadia district on the 11th March, 1991.

(Attention called by Shri Sadhan Chattopadhyay on the 27th March, 1991.)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice tabled by Shri Sadhan Chattopadhyay, regarding the communal incident that took place at Jhitkipota under Kotwali P.S. in Nadia district on 11.3.91.

On 11. 3. 91, there was a clash at Jhitkipota, P.S. Kotwali, dist. Nadia, between two groups of people belonging to different communities, resulting in the death of seven persons and hospitalisation of thirteen.

During investigation of the case, it has been ascertained so far, that the clash was a sequel to an altercation between two persons belonging to different communities. One Bhutto Sheikh of Purbapara, Jhitkipota Colony, P.S. Kotowali, had gone to Paschimpara of Jhitkipota to sell ice-cream. Apparently to promote his sales, he was playing cassettes loudly, over a microphone. This was around 14.00 hours on 11. 3. 91. At the time, one Bono Sarkar @ Modal, a resident of the area, objected to the loud playing of the microphone. A quarrel ensued between these two persons. It has been alleged that Bono Sarkar @ Mondal assaulted Bhutto Sheikh. with fists and blows. Subsequent to this, Bhutto Sheikh ran away towards Jhikipota Railway level crossing and is reported to have informed the matter to some local youths belong to his community. Around 14.30 hours, Bhutto Sheikh, along with a large number of people, proceeded towards the house of Bono Sarkar, to take revenge. At about this time, some local boys, belonging to another community assembled near the spot. There was heavy exchange of brickbats, between the two groups. Even boulders from the Railway track, were used in the fight between both the groups. Subsequent to this, more people collected at the spot, from the surrounding villages and a communal clash ensued, which lasted for quite some time. Twenty people were injured in the clash, of whom seven died. Some houses were damaged, some shops were looted and some huts were set on fire. A total of twenty-seven houses and shops were damaged in the clash. A total of twenty-five people were arrested by the police.

Detailed investigation of the case is proceeding. Twelve quintals of wheat have been distributed among the members, of the affected families. Twenty-five tarpaulins were provided for temporary shelter. In addition, twenty-four number of dhootis and twenty-four numbers of sarees were given to the members of the affected families. Senior police officials supervised the incident locally. All established parties of the district, have since come forward and are cooperating, for maintenance of communal harmony. Adequate number of police pickets have been posted in the area, and patrols introduced.

The State Government has ordered an administrative inquiry into the incident by the Divisional Commissioner, Presidency Division.

## CONSIDERATION OF PRIVILEGE COMMITTEES REPORT

### Consideration of the Eighth Report of the Committee of Privileges, 1990-91

**The Chairman (Shri Anil Mukherjee) :** Sir, I beg to move that the Eighth Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly as presented to the House on the 26th March, 1991 be taken into consideration.

The motion was then put and agreed to.

**The Chairman (Shri Anil Mukherjee) :** Sir, I beg to move that the recommendation contained in the Eighth Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly be agreed to by the House.

The motion was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Fourteenth Report of the Committee on Subordinate Legislation, 1990-91

**Shri Sunil Sarkar :** Sir, with your permission I beg to present the Fourteenth Report of the Committee on Subordinate Legislation, 1990-91.

### Presentation of the Twenty-Fifth Report of the Committee on Government Assurance, 1990-91

**Shri Subhas Goswami :** Sir, I beg to present the twenty-fifth Report of the Committee on Government Assurance, 1990-91.

### Presentation of the Report of the work left unfinished by the Committee on Subordinate Legislation, 1990-91

**Shri Sunil Sarkar :** Sir, with your permission I beg to present the Report of the work left unfinished by the Committee on Subordinate Legislation, 1990-91.

### Presentation of the 11th Report and the Report of the work left unfinished by the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1990-91

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to present the 11th Report and the Report of the work left unfinished by the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1990-91, on maintenance of the reservation quota for Scheduled Castes and the Scheduled Tribes.

## Presentation of the Report on unfinished work of Ad-hoc Committee on the Questions of Subject Committees, 1990-91

**Shri Amlendra Roy :** Sir, I beg to present the Report of the Ad-hoc Committee on the Questions of Subject Committees relating to its unfinished work.

## Presentation of the Report of the unfinished work of the Committee on Public Undertakings, 1990-91

**Shri Rabin Mukherjee :** Sir, I beg to present the Report on the unfinished work of the Committee on Public Undertakings, 1990-91.

**Mr. Speaker :** Now, Shri Jyoti Basu, please make your statement.

[2-20 — 2-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আপনি এবং মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, আমাদের মন্ত্রিসভা সিদ্ধান্ত নিয়েছে, কিছু দিন আগে যে, লোকসভার নির্বাচনের সঙ্গে বিধানসভার নির্বাচনও অনুষ্ঠিত হবে এবং সে অনুযায়ী আমাদের রিপ্রেজেন্টেশন অব পিপলস্ অ্যাক্ট এবং সংবিধান অনুযায়ী আমাদের এই বিধানসভাকে ভেঙ্গে দিতে হবে এবং এটাই আমরা সুপারিশ করছি রাজ্যপালের কাছে। যত দূর আমি প্রোগ্রাম দেখেছি, তাতে আমি দেখছি যে, আজকেই আমাদের শেষ দিন। আজকের পর আর কোনও বিজনেস নেই। সুতরাং আমরা প্রস্তাব করব যে, ৩১ তারিখ থেকে এই বিধানসভাকে ভেঙ্গে দেওয়া হোক।

**(কংগ্রেস বেঞ্চ থেকে একাধিক সদস্য ঃ—মন্ত্রিসভা কি পদত্যাগ করছে?)**

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি সংবিধানের কথা বললাম, পিপলস রিপ্রেজেন্টেশন অ্যাক্টের কথা বললাম। এখানে মন্ত্রিসভা ভাঙ্গার কোনও কথা নেই। তা ছাড়া আমাদের আবার ফিরে আসতে হবে, এটা ভাঙ্গব কি জন্য?

# LEGISLATION

## The North Bengal University (Amendment) Bill, 1991.

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the North Bengal University (Amendment) Bill, 1991.

এ আছে আমি পড়ে দিচ্ছি।

(Secretary then read the Title of the Bill)

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1991, be taken into consideration.

এটা খুবই আনুষ্ঠানিক ব্যাপার, (টেকনিক্যাল ব্যাপার, আমাদের যে উদ্দেশ্য নিয়ে করতে হচ্ছে তা স্টেটমেন্ট অফ অবজেক্টস রিজিন্স।

On the coming into force of the Darjeeling Gorkha Hill Council Act, 1988 (West Ben. Act XIII of 1988), it has become necessary to provide for the nomination to the Court of the University of North Bengal of one person by the State Government from amongst the members of the Darjeeling Gorkha Hill Council. Hence the existing provision of clause (XXIX) of sub-section (1) of section 17 of the North Bengal University Act, 1981 (West Beng. Act XXV of 1981) is required to be appropriately amended.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর তৃতীয় শেষ বিল। আমরা ভেবেছিলাম আর ৬/৮টি বিল উনি এই হাউসে নিয়ে আসবেন, কারণ অনেকগুলি দপ্তর ওনার অধীনে, সুতরাং লেজিসলেশন করবেন। কিন্তু কোনও এক অজ্ঞাত কারণে সময়ের আগেই উনি ছেড়ে চলে যেতে চাইছেন, আবার নির্বাচন করতে যাচ্ছেন। সুতরাং এই শেষ সময়ের বিলে আমরা বিরোধিতা করছি না। তার কারণ আপনারা জানেন, এই বিলের বিরোধিতা করলে আমরা সংশোধনী দিতাম এবং লিভ্ টু ইন্ট্রোডিউস এটার বিরোধিতা করতে পারতাম, কিন্তু কংগ্রেস দল হচ্ছে ঐতিহ্য সম্পন্ন বিরোধীদল। এই দল প্রেস দেখাচ্ছে যে আজকের দিনে এই ছোট্ট বিলের বিরোধিতা করছে না। মুখ্যমন্ত্রী আগেই বলেছেন স্টেটমেন্ট অফ্ অবজেক্ট অ্যান্ড রিজিন্স-এ যে, এটা অনেকটা আনুষ্ঠানিক বিল—এটা ঠিকই। এই হাউস দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল অ্যাডপ্ট করেছেন এবং দার্জিলিং-এ শ্রী রাজীব গান্ধীর চেষ্টায় অনেকদিন আগেই শান্তি ফিরে এসেছে। এরফলে দার্জিলিং-এ যে আন্দোলন ছিল সেই আন্দোলন প্রশমিত হয়েছে এবং জ়ি. এন. এল. এফের নেতৃত্বে দার্জিলিং-এ যে হিল কাউন্সিল গঠিত হয়েছে সেখানে এখন স্থানীয় স্বায়ত্ব শাসন চলছে। এই বিলে সেই স্থানীয় স্বায়ত্ব শাসনের একটু সুযোগ আরও বাড়িয়ে দেওয়া হয়েছে। দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলে যারা মনোনীত সদস্য আছেন তাদের মধ্যে একজন সদস্য নেওয়া হবে। এই দার্জিলিং হিল কাউন্সিল—এটা সত্যিই অত্যন্ত গণতান্ত্রিক, এই সম্পর্কে আমার বলার কিছু নেই। কিন্তু যেহেতু আগামী নির্বাচনের আগে এই হাউসে মুখ্যমন্ত্রীর কাছে আর উচ্চ শিক্ষা নিয়ে বলা যাবে না তাই নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি অ্যামেন্ডমেন্ট বিল ১৯৮১ যেটা আজ এসেছে ১৯৯১ সালে অর্থাৎ ১০ বছর পরে সেই নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি অ্যামেন্ডমেন্ট বিলকে কেন্দ্র করে উচ্চ শিক্ষা সম্পর্কে আমি দু-একটি কথা আপনার কাছে বিনীতভাবে নিবেদন করতে চাই। আমি আপনাকে স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই যে, এই হাউসে আমি বারবার বলেছি যে উচ্চ শিক্ষার প্রতি যে দৃষ্টি, যে মনোযোগ মাননীয় মুখ্যমন্ত্রীর দেওয়া দরকার মাননীয় মুখ্যমন্ত্রী তা দিচ্ছেন না। শম্ভু ঘোষ প্রয়াত হবার পর—১৯৮৭ সালে বিধানসভার নিবার্চনের পর কোনও অত্যন্ত কারণে মাননীয় মুখ্যমন্ত্রী এই দপ্তরের দায়িত্ব নিয়েছেন।

আমরা জানি, মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে যথেষ্ট সময় নেই। তিনি সি. পি. এমের কেন্দ্রীয় পলিট ব্যুরোর সদস্য। আবার সারা ভারতের সিটুর সহ-সভাপতি। তাকে সারা ভারতবর্ষে পার্টির হয়ে বক্তব্য করতে হয়। আবার দিল্লিতে যে বন্ধু সরকার ছিলেন তারজন্য তাকে দিল্লিতে গিয়ে লবিং করতে হত আর পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় তিনিই পার্টির ম্যান, ভোট চাওয়ার লোক। সুতরাং সেই মুখ্যমন্ত্রীর যার হাতে স্বরাষ্ট্র পুলিশ দপ্তর আছে, যার

হাতে স্বরাষ্ট্র সাধারণ প্রশাসন আছে, যার হাতে পশ্চিমবাংলার শিল্পায়নের দায়িত্ব আছে, যার হাতে অধিকাংশ দপ্তরের কাজ এসে পড়ে, তার পক্ষে উচ্চ শিক্ষার মতোন গুরুত্বপূর্ণ জিনিসে মনোযোগ দেওয়া সম্ভব নয়—এটা সহজেই বুঝতে পারেন।

[2-30 — 2-40 P.M.]

স্যার, আপনি মাত্র একটা দায়িত্ব নিয়ে আছেন, স্পিকার। কিন্তু একজন মুখ্যমন্ত্রীর যদি এতগুলি দপ্তর থাকে তাহলে উচ্চশিক্ষার জন্য কতটা মনোযোগ দেওয়া তার পক্ষে সম্ভব এটা যদি বুঝতে পারতেন তাহলে এ অবস্থা হত না। আজকে উচ্চশিক্ষার সম্বন্ধে যে প্রশ্ন দেখা দিয়েছে তাহল এই যে, সেটা মুখ্যমন্ত্রীর সচিবালয়ের দু-একটি আমলার হাতে, তা পুরোপুরি চলে গিয়েছে। সেজন্যই উচ্চশিক্ষার মানের অবনতি ঘটেছে। আমি আপনাকে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণভাবে বলেন যে এখন সময়মতো পরীক্ষা হয়, টোকাটুকি বন্ধ হয়েছে। এটাই যদি একমাত্র লক্ষ্য হয় যে, পরীক্ষা সময়মতো করে ফেলেন, আমাদের এখন টোকাটুকি বন্ধ, বাইরে রিপোর্ট বেরোচ্ছে না, তাহলে এটা আপনি নিশ্চয়ই জানেন, আপনি আইনিজীবী, ল কলেজে কি রকম টোকাটুকি হয়েছিল এবং কতগুলি কাচ ভেঙ্গেছিল ও কতজন পুলিশ আহত হয়েছিল। এখন যেটা মূল সমস্যা সেটা বুঝতে হবে।.....(**শ্রী কমলকান্তি গুহ ঃ আপনি যা বলছেন সে কথাগুলি কি বিলের মধ্যে আছে?**) অ্যাপ্রোপ্রিয়েশন বিলে আপনি কিছুই করতে পারেন নি। জানি, এগ্রিকালচারেও অনেক সাফার হয়েছে, আপনার সীমাবদ্ধ ক্ষমতা আপনি বাইরে বলবেন, এই বিধানসভায় আপনার বলার ক্ষমতা নেই। এই বিধানসভার আয়ু শেষ হয়ে আসছে, একে গলা টিপে মারা হচ্ছে। আমরা বিরোধী দল, সেষ যতক্ষণ থাকব, ততক্ষণ বলব। আপনাকে বলছি, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির ক্ষেত্রে শিক্ষার ব্যাপারে যদি আপনি দেখেন তাহলে বুঝতে পারবেন। হ্যাঁ, পরীক্ষা আগের থেকে নিয়মিত হয়েছে, কিন্তু আজকে শিক্ষার মানটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? বিশ্ববিদ্যালয়ের শিক্ষার আসল বিষয় দেখতে হবে। সারা ভারতবর্ষের পরীক্ষায় পশ্চিমবঙ্গের সেই সুযোগ কোথায়? কটা বাঙালির ছেলে আই. এ. এস. হচ্ছে, অল ইন্ডিয়া সার্ভিসে স্থান করছে? প্রফেসর, লেকচারার, হেড একজামিনার সকলের অ্যাপয়েন্টমেন্টের পার্টিবাজি হচ্ছে। শিক্ষার মানের দিকে দৃষ্টি দেওয়া দরকার। সেটা হচ্ছে না আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর অন্যান্য বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলর, নর্থ বেঙ্গল বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলের এই পদগুলিতে যারা অ্যাপয়েনমেন্ট পেতেন তারা সাধারণ শিক্ষাবিদ ছিলেন না। সাধারণভাবে শিক্ষকদের মান কমে যাচ্ছে। রাজনৈতিক অ্যাপয়েন্টমেন্টের ফলে প্রত্যেকটি স্তরে এই জিনিস হচ্ছে। শুধু সময়মতো পরীক্ষা হলেই হবে না। আজকে রিসার্চ, গবেষণার ব্যাপার কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার ৭টি বিশ্ববিদ্যালয়ে কতটা রিসার্চ পেপার পাবলিকেশন হয়েছে, কটা ডক্টরেট হয়েছে? অরিজিনাল ওয়ার্কে পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলি থেকে কতটা বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে ইউ. জি. সি. সার্চ ফর মিডিওরিটি কমছে। সাধারণ মাঝমাঝি লোক বার করেছেন, শিক্ষার উৎকর্ষতা আপনাদের আমলে নেই। কাজেই এই বিলে—আমি আগেই বলেছি যে বিরোধিতা করব না। মুখ্যমন্ত্রীর কিছু করার নেই, শেষ দিনে আমি আশা করেছিলাম এই রাজ্যে মুখ্যমন্ত্রী দায়িত্বে থেকে শিক্ষার মানের উন্নতি হবে। মুখ্যমন্ত্রী নিজে দেখবেন শিক্ষার

মানটা কি রকম হবে। শিক্ষা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হল, শিক্ষা গণতন্ত্রীকরণের নামে রাজনীতি করা হচ্ছে। **(নির্দিষ্ট সময় অতিবাহিত হওয়ায় মাননীয় অধ্যক্ষ পরবর্তী আহ্বান করেন।)**

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আজকে শেষ দিনে সম্পূর্ণ অপ্রাসঙ্গিক বক্তব্য আপনি মাননীয় সদস্যকে কেন বলতে দিলেন তা বুঝলাম না। আপত্তি নেই। তা ছাড়া উচ্চশিক্ষা প্রসার লাভ করেছে, ওদের অসুবিধা হচ্ছে যে, কেন সময়মতো পরীক্ষা নেওয়া হয়, কেন সময়মতো ফল বের করা হয়। কংগ্রেস আমলে তো হত না। উনি বললেন, তবে শিক্ষার মান অনেক বেড়েছে, পরে আবার রিসার্চ ইত্যাদির ব্যাপারে বললেন। দিল্লিতে যারা যান সেই সব পরীক্ষা দিতে তার ফলাফল দেখলেই বোঝা যায়। কাজেই আমি কিছু বলতে চাই না। অপ্রাসঙ্গিক বক্তৃতা উনি দিলেন। হয়ত তিনি ভাবছেন যে, আর তো সময় নেই। এসব তো বাইরে বলবেন। উনি নিজে তো শিক্ষকতা করেন ; উনি জানেন, ওর কত মাইনে বেড়েছে। উনি একাই কি ভাল পড়ান? আর কেউ ভাল পড়ান না?

The motion of Shri Jyoti Basu that the North Bengal University (Amendment) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The Vidyasagar University (Amendment) Bill, 1991

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the Vidyasagar University (Amendment) Bill, 1991.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Vidyasagar University (Amendment) Bill, 1991, be taken into consideration.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা খুবই প্রয়োজনীয় এবং গুরুত্বপূর্ণ, তবে খুবই সংক্ষিপ্ত। একটা ধারা আমাদের বদলাতে হবে। এই নিয়ে ইউ. জি. সি-র সঙ্গে বহুদিন ধরে কথাও হয়েছে। আমরা ৭ কোটির মতো খরচ করেছি। কিন্তু ইউ. জি. সি. থেকে যে টাকা প্রাপ্য ছিল আমাদের মতে, সেটা পাওয়া যায়নি। এই নিয়ে নানান চিঠিপত্র আদান-প্রদান হয়েছে। আমার কাছে ইউ. জি. সি. চেয়ারম্যান যখন এসেছিলেন, এ-ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তখন তিনি বলেছিলেন, 'আপনাদের চিঠিপত্রগুলি আমি দেখেছি।' তিনি কিছু নিয়ম-কানুন অদল-বদল করবার জন্য সুপারিশ করেছিলেন। সেগুলো আমরা মেনে নিয়েছি। তিনি বলেছিলেন, 'একটু যদি বদল করে দেন তাহলে সপ্তম পরিকল্পনায় ধার্য ৩০ লক্ষ টাকা এবং ১৯৯০/৯১ সালের আরও ৫ লক্ষ টাকা আপনারা পাবেন।' আমরা চিঠি

পেয়েছি—সেই ব্যবস্থাই ওরা করছেন। এবং সেজন্যই এই অ্যামেন্ডমেন্ট আনতে হয়েছে। সেটা হচ্ছে, ভাইস চ্যান্সেলর নিয়োগ সম্পর্কে। আমাদের যেটা ছিল বিদ্যাসাগর ইউনিভার্সিটির সেকশন-৯(১)-য়ে, সেটা পড়ে দিচ্ছি—The Vice-Chancellor shall be appointed by the Chancellor on the unanimous recommendation of the Court. If the Court fails to make any such recommendation, the Vice-Chancellor shall be appointed by the Chancellor in consultation with the Ministers from a panel of three persons to be elected by the Court in accordance with the system of proportional representaton by means of the single transferable vote. এটা আমাদের আইনে এখন আছে যে, ভাইস চ্যান্সেলর নিয়োগ ইউনেনিমাস হতে হবে, অথবা প্রপোরশনাল ভোটের উপর নাম যাবে। সেটা বদলে এখন করছি, ২নং ক্লজে যেটা আছে, The Vice-Chancellor shall be appointed by the Chancellor in consultation with the Minister from a panel of three persons recommended by a committee consisting of three members nominatd by the Court.

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চ শিক্ষামন্ত্রী বিদ্যাসাগর ইউনিভার্সিটির (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০/৯১ এই হাউসে উপস্থাপন করেছেন। তার বক্তৃতা রাখতে গিয়ে তিনি স্বীকারোক্তি করে বলেছেন যে, যে আইন করা হয়েছিল তাতে ত্রুটি রয়েছে এবং অন্যান্য ইউনিভার্সিটির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার, কোর্ট, ইউ. জি. সি. সঙ্গে সমন্বয়ের ক্ষেত্রে আইনটা চালু রয়েছে তার থেকে বেরিয়ে এসে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে একটা নতুন দৃষ্টিভঙ্গি, একটা নতুন আইন চালু করেছিলেন।

আজকে খুব ভাল লাগছে ৮ বছর পরে পাপের প্রায়শ্চিত্ত করছেন মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় স্বীকারোক্তির মাধ্যমে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে। আজকে তিনি আমাদের কাছে যেটা উপস্থাপনা করেছেন সেটা আমরা আগেই বলেছি এবং আমরা কয়েক বছর যেটা উপস্থাপনা করেছেন সেটা আমরা আগেই বলেছি এবং আমরা কয়েক বছর ধরে প্রতিবাদ করে আসছি। কিন্তু এই কথা আমরা বলি যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় রাজনীতির একটা আখড়া তৈরি হয়েছে, রাজনৈতিক স্লোগানের একটা কেন্দ্রে পরিণত করা হয়েছে। বিদ্যাসাগর নূতন একটা নর্থ-কনভেনশনাল ইউনিভার্সিটি ভারতবর্ষের বুকে প্রতিষ্ঠিত করে চালু হয়েছিল একটা দৃষ্টান্ত স্থাপনের জন্য। কিন্তু তারপর কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ, রাজীব গান্ধীর বিরুদ্ধে জেহাদ এবং তাদের রাজনীতিকে প্রতিষ্ঠিত করার জন্য ৬ বছর কেটে গেল, তারপর বুঝলেন যে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন যে কথাটা ওদের বলছিলেন যে কলকাতা ইউনিভার্সিটির ক্ষেত্রে, যাদবপুর ইউনিভার্সিটির ক্ষেত্রে, বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে যে নিয়ম চালু আছে সেই নিয়মই রাখা দরকার, তা না হলে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন গ্রান্ট দিতে পারবে না। রাজনীতি করার পর, নানা ভাবে মিছিল করার পর কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণার পর ১৯৯১ সালের হাউসের শেষ দিনে উনি বললেন আমরা ভুল করেছি, ৩০ লক্ষ টাকা সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পেতে পারতাম। কেন নেওয়া হয়নি? কেন মেদিনীপুরের ছেলেদের পেছিয়ে রাখা হল? কেন তাদের নিয়ে প্রহসন করা হয়েছে? আমরা বারে বারে বলেছি কলেজ থেকে বেরিয়ে এসে মেদিনীপুরের

ছেলেদের চতুর্থ শ্রেণীর নাগরিক হিসাবে কলকাতা বিশ্ববিদ্যালয়ে আসতে হয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে আসতে হয়, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ে আসতে হয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়ে আসতে হয়। আমরা এই ব্যাপারে হাউসে বলেছি, এই ব্যাপারে বলা হয়েছে আগে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে হবে তারপর সুযোগ থাকলে অন্য বিশ্ববিদ্যালয়ে যেতে হবে। কেন এই ধরনের অবস্থা থাকবে? বিশ্ববিদ্যালয় গড়ে উঠছে না, সরকারের প্রস্তাব ছিল আমরা মেনে নিয়েছিলাম। কিন্তু এই ব্যাপারে একটা রাজনৈতিক উদ্দেশ্য ছিল বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে এবং সেটা হল কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে রাজনীতি করা। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকারোক্তি করলেন ভুল হয়েছে। আমরা খুশি যে দেরি হলেও তিনি বুঝতে পেরেছেন—উনি হয়ত আগেই বুঝতে পেরেছিলেন, কিন্তু ওনার দল ওনাকে কিছু করতে দেন নি। একটা তিন জনের প্যানেল তৈরি করে পাঠানো হয়, সেই সংশ্লিষ্ট নাম থেকে চ্যান্সেলার—রাজ্যপাল—একজনকে বেছে নেবেন। সেই কথাটা ৭ বছর বাদে বুঝলেন। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ক্লাশ চলাকালীন কোনও দিন গিয়েছেন? বিকেল ৩টার পর থেকে পার্টি ক্লাশ হয়। সেই পার্টি ক্লাশে কেউ যদি যেতে না চায় তাহলে তার কোথায় বাড়ি, কি তার ঠিকানা সেই সমস্ত সন্ধান করা হয়, কোথায় সে কি করছে সেই সমস্ত ব্যাপার দেখা হয়। নন-কনভেনশনাল ইউনিভার্সিটিতে গ্রামাঞ্চলের সমস্ত ব্যাপার নিয়ে পড়ানো হয়, সোসিওলজির উপর পড়ানো হয়, ট্রাইবাল কালচারের উপর পড়ানো হয়, ওসেনোগ্রাফির উপর পড়ানো হয়। আজকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় ইক্যুইপড হয়ে ওঠেনি। কনভেনশনাল সাবজেক্টের উপর উচ্চশিক্ষার ক্ষেত্রে মেদিনীপুরের ছেলেরা ভর্তি হতে পারছে না। তাদের আসতে হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ে, তারা সুযোগ পাচ্ছে না, তাদের যেতে হচ্ছে বর্ধমানে, সুযোগ পাচ্ছে না, তারা যাচ্ছে যাদবপুরে, সুযোগ পাচ্ছে না—চতুর্থ শ্রেণীর নাগরিকের মতো ব্যবহার করা হচ্ছে। যতক্ষণ না পর্যন্ত বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে ইক্যুইপড করা হচ্ছে ততক্ষণ পর্যন্ত চতুর্থ শ্রেণীর নাগরিকত্বের বঞ্চনা ঘুচবে না। কেন এইভাবে মেদিনীপুরের ছেলেদের উচ্চ শিক্ষার ক্ষেত্রে পেছিয়ে দেওয়া হল? তিনি যখন উত্তর দেবেন তখন তিনি স্বীকারোক্তি করুন যে আমরা ভুল করেছি। এই যে কয়েক বছর গেল সেই সময় শুধু কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ, কেন্দ্রের বিরুদ্ধে স্লোগান এবং বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের বিরোধিতা করে গেছেন। বিগত ৭ বছর ধরে ওনাদের পরিচালিত ছাত্র বাহিনী, যুবক বাহিনী, নন্দী-ফিরিংগির দল মেদিনীপুরকে উত্তাল করে তুলেছিল এই কথা বলে যে কেন্দ্র টাকা দিচ্ছে না, কেন্দ্র বিমাতৃসুলভ আচরণ করছে, কেন্দ্র রাজনীতি করছে, বিশ্ববিদ্যালয়ের জন্য টাকা দিচ্ছে না।

আজকে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার দ্বিতীয় বছর, সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান পিরিয়ড অতিক্রম করে গেছে। সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানের ৩০ লক্ষ টাকা বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে পৌঁছায় নি। এই টাকা যদি আসত এবং তার সঙ্গে রাজ্য সরকার যে টাকা যোগ করতেন তা দিয়ে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় অনেকখানি এগিয়ে যেতে পারত। মেদিনীপুর জেলা সাক্ষরতার ক্ষেত্রে অগ্রগণ্য জেলা হিসাবে চিহ্নিত ছিল, আজকে তার অবস্থান কোথায় চলে গিয়েছে। ১৯৮৫ সালে রাজীব গান্ধী লিটারারি কমিশন গঠন করেছিলেন এবং তিনি বলেছিলেন যে সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যকে নিরক্ষরতা মুক্ত করব। কিন্তু এই রাজ্য ১৯৮৫ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত সাক্ষরতা কর্মসূচির কোনও কর্মসূচিই গ্রহণ করে নি। ১৯৯০ সালে, গত

বছরে বোধোদয় হওয়ার পর রাজ্য সরকার সাক্ষরতা কর্মসূচি গ্রহণ করেছে। যে সময় থেকে গ্রহণ করা উচিত ছিল তা করা হয়নি, অনেক বছর পরে এই কর্মসূচিকে গ্রহণ করা হল। যদিও অনেক দেরিতে এই কর্মসূচি গ্রহণ করা হয়েছে তবুও আমি একে স্বাগত জানাই। মাননীয় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন এই বিশ্ববিদ্যালয়ের উদ্বোধন করতে। তিনি বলেছিলেন যে ৯০ শতাংশ মানুষকে সাক্ষর করে ফেলেছি। এটা একটা আধিভৌতিক তথ্য, এটা আপনাকে ওখানকার দপ্তর দিয়েছে। এটা সঠিক নয়। আপনি সেনসাস রিপোর্টের সঙ্গে যদি এটা মিলিয়ে নেন তাহলে দেখবেন বাস্তবের সঙ্গে আকাশ পাতাল তফাৎ রয়েছে। আমাদের সাক্ষরতা এবং নিরক্ষরতার প্রশ্নে সত্যিকারের অবস্থান কোথায়, মেদিনীপুর জেলার অবস্থান কোথায় এবং পশ্চিমবঙ্গের অবস্থানই বা কোথায় সেটা বিবেচনা করে দেখা উচিত। এটা দেখার মধ্যে লজ্জার কিছু নেই, অপরাধের কিছু নেই। আপনারা উপলব্ধিটা করলেন অনেক দেরিতে। তারজন্য মেদিনীপুর জেলার মানুষের নাম নিয়ে এই হাউসের মধ্যে আপনি ক্ষমা প্রার্থনা করবেন, এই আশা রাখি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামশঙ্কর কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় (অ্যামেন্ডমেন্ট) বিল যেটা উপস্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন জানাচ্ছি। বিরোধীপক্ষের বন্ধু মাননীয় মানসবাবু যে কথাগুলি বললেন, আমি জানতে চাই, এতদিন পর্যন্ত এই এগার মাস ভি. পি. সিং সরকার গড়ার পর পর্যন্ত কেন্দ্রীয় সরকার থেকে এই বিশ্ববিদ্যালয় পরিচালনার জন্য কোনও বছর গ্রান্ট কি পাওয়া গিয়েছিল? কেন দেওয়া হয়নি? ইউ. জি. সি. যে সমস্ত শর্ত আরোপ করেছিল, আমি মনে করি সেটা হচ্ছে গণতন্ত্র বিরোধী এবং যারজন্য বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় তথা মেদিনীপুরবাসী আমরা সংগ্রাম করেছি গণতন্ত্রের পক্ষে। সেখানে গণতন্ত্র প্রতিষ্ঠিত হোক সম্পূর্ণ গণতান্ত্রিক ভিত্তির উপর স্থাপিত। সেজন্য এই অ্যামেন্ডমেন্ট বিলটিকে সমর্থন জানাই। মানসবাবু বলেছেন যে, ওখানে বিশ্ববিদ্যালয়ে পড়াশোনার থেকে বেশি পার্টির ক্লাশ হয়। পার্টির ক্লাশ কি আমার মনে হয় তা ওর জানা আছে কিনা সন্দেহ আছে। পার্টির ক্লাস বলতে কি বোঝায় এবং পাটির ক্লাশে কি আলোচনা হয় সে সমস্ত বিষয়ে তিনি সম্পূর্ণ অজ্ঞ বলে আমার ধারণা হয়।

বিশ্ববিদ্যালয়ে যে পড়াশুনা হয়, যে সমস্ত স্কীমে পঠন-পাঠন হয় একটা নূতন বিষয়ের উপর, সেই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বিশেষ করে প্রফেশনের উপর বৃত্তির উপর নির্ভর করে সেখানে পাঠক্রম রচিত হয়েছে। আজকে পার্টি ক্লাশে অভিহিত করে এই বিশ্ববিদ্যালয়ের যে মর্যাদা সেই মর্যাদাকে এরা বিপন্ন করছেন বলে আমি মনে করি। মাননীয় সদস্য মানস ভূঁইঞ্যা মেদিনীপুর জেলার অধিবাসী, এম. এল. এ. হয়ে সেই বিশ্ববিদ্যালয়কে অবমাননা করার—যেটা মেদিনীপুর জেলার অধিবাসীদের গর্ব এবং বিদ্যাসাগরের জন্মস্থান—অপমানিত করার, অমর্যাদা করার অধিকার তার নেই। এটা আমি মেদিনীপুর জেলার অধিবাসী হিসেবে বলতে চাই। সাক্ষরতা '৮৫ সাল থেকে কেন হল না এটা যদি আমি প্রশ্ন করি, কেন '৪৭ সাল থেকে সাক্ষরতার জন্য আন্দোলন হল না? সংবিধানে ছিল অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়াশুনার ব্যবস্থা করতে হবে তাহলে সেটা কেন হল না, তখন কেন্দ্রে কে ছিলেন, রাজ্য সরকারে কে ছিলেন—এই মানসবাবুরাই ছিলেন। কিন্তু কেন করেননি তা নয়, '৭৭ সালের পর থেকে আমরা এইখানে আসার পর, বামফ্রন্ট আসার পর অষ্টম শ্রেণী পর্যন্ত নয়

একাদশ দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়াশুনার ব্যবস্থা করতে পেরেছি। যেটা সংবিধানে স্বীকৃত হয়েছিল; যেটা তারা করতে পারেনি, আমার এটা মনে আছে। বিগত যুক্তফ্রন্ট আমলে মাননীয় সদস্য সত্যপ্রিয়বাবু বলেছিলেন ৮ কোটি টাকা দরকার অষ্টম শ্রেণী পর্যন্ত পড়াশুনার ব্যবস্থার জন্য। কিন্তু দুঃখের বিষয় তখন তিনি মুখ্যমন্ত্রী ছিলেন তিনি সেই অনুদান অনুমোদন করেননি। আমরা এটা গর্বের সঙ্গে বলতে পারি ৭৭ সাল থেকে আজ পর্যন্ত শিক্ষার ব্যাপারে যে পরিবর্তন আমরা এনেছি—বামপন্থীরা, বিগত ৪০ বছর ধরে কংগ্রেস তা আনতে পারেনি। তাই মানসবাবুর মুখে এই কথা শোভা পায় না, এই বলে আমি আবার এই অ্যামেন্ডন্টেকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎশরণ বাগচি :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, আমি আপনার কাছে আরও দু-এক মিনিট সময় চেয়ে নিচ্ছি। এখানে মানসবাবু সম্পূর্ণ অসত্য তথ্যের উপর বক্তব্য রেখে সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। প্রথম কথা মানসবাবু কলকাতা বিশ্ববিদ্যালয়, যাদবপুর বিশ্ববিদ্যালয় এবং বিশ্বভারতীর উপাচার্য নিয়ে আলোচনা করেছেন যেটা সত্য নয়। কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্ট্যাটিউট, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের স্ট্যাটিউট, বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের স্ট্যাটিউট এবং সেন্ট্রাল ইউনিভার্সিটির স্ট্যাটিউট সেখানে আচার্য সম্পূর্ণ নিজস্ব স্বাধীনতা অনুযায়ী উপাচার্য নিয়োগ করেন। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে মানসবাবুদের ধারণা আচার্য নিজস্ব মতামতে নির্বাচিত হয়, কোর্টে, সেই কোর্টে করতে না দিয়ে আচার্যকে তারা সম্পূর্ণ অধিকার দিতে চেয়েছিলেন। সেখানে আমরা চেয়েছিলাম বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে এমন একজন উপাচার্য হবেন তিনি নিশ্চয় আচার্যর দ্বারা নিযুক্ত হবেন। কিন্তু আমরা শিক্ষকরা, শিক্ষা কর্মী ও ছাত্ররা আমরা এই প্রশ্ন করেছি যে নির্বাচিত কোর্টের প্রাধান্যকে মানা হবে না ব্যক্তিগত রাজ্যপালের ইচ্ছাকে গুরুত্ব দেওয়া হবে—এই প্রশ্ন আমরা দীর্ঘ ৮ বৎসর সংগ্রাম করেছি।

সেখানে সংগ্রাম করেছি বলে আমরা গর্ব অনুভব করি। মানসবাবু যাই বলুন না কেন, সেই সংগ্রামে আমরা জয়যুক্ত হয়েছি। স্যার, আজকে এই কথা বলার দরকার। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা দিনের পর দিন আন্দোলন করেছেন, যে কোর্টের অধিকারকে কোনও না কোনওভাবে মান্য করে নিতে হবে। মানসবাবুরা চিরদিন বাধা দিয়েছেন। তারা চেয়েছেন গণতান্ত্রিক যে সংগঠনগুলি আছে এই সংগঠনগুলির গণতন্ত্র যেন কাজ না করে। চেয়েছেন ক্রীতদাসের মতোন সমস্ত কিছুকে মেনে নিতে। ক্রীতদাস হতে তারা ভলোবাসেন। মাননীয় স্পিকার স্যার, আজকে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেখানে কোর্টের গুরুত্ব স্বীকৃত হয়েছে। কোর্টের গুরুত্ব স্বীকারের মধ্যে দিয়ে আমরাও বলছি যে একটা বিরাট সংগ্রামে আমরা জয়যুক্ত করছি। সেজন্য আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব আজকে এনেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করছি সামগ্রিকভাবে এবং আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় ইউ. জি. সি-র অনুমোদন আগেই পেয়েছিল, কিন্তু অনুদান পেয়েছে রাষ্ট্রীয় মোর্চা সরকারের আমলে। মানসবাবুদের আমলে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় কোনওরকম আর্থিক অনুদান পাবার যোগ্য বলে বিবেচিত হয়নি। কাজেই আজকে মানসবাবুরা শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করছেন। গণতন্ত্রের বিরুদ্ধে কংগ্রেসের যে চেতনা সেখানে গণতন্ত্রের বিরুদ্ধে কংগ্রেসের স্বরূপ

আজকে উদ্ঘাটিত। নির্বাচিত গণতান্ত্রিক যে কোর্ট সেই কোর্টের অধিকারকে আজকে স্বীকার করে নেওয়া হয়েছে এই অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে। ইউ. জি. সি. শেষ পর্যন্ত রাজি হয়েছে। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় বা ইউনিভার্সিটির মতোন নিয়োগ পদ্ধতি বা অন্যান্য সেন্ট্রাল ইউনিভার্সিটির মতোন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়-এর নিয়োগ পদ্ধতি হচ্ছে। মানসবাবুরা দয়া করে, বিশ্ববিদ্যালয়ের নিয়োগ পদ্ধতি এবং অন্যান্য সেন্ট্রাল ইউনিভার্সিটির উপাচার্য নিয়োগ পদ্ধতি হচ্ছে—কোর্ট কর্তৃক নিযুক্ত যে তিনজনের প্যানেল সেই প্যানেল কর্তৃক সুপারিশ করে তিনটে নামের কথা বলা হয়েছে, দেখে নেবেন। বিশ্ববিদ্যালয়, অন্যান্য কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় এর কি পার্থক্য একটু দেখে নেবেন। আমাদের ধারণা বিষয়টা জানা নেই। তিনি কিছু জানেন না। আমরা অনেক সংগ্রাম করেছি। আমরা জিতেছি এবং তার স্মারকচিহ্ন হচ্ছে এই অ্যামেন্ডমেন্ট এবং এই অ্যামেন্ডমেন্টকে সমর্থন করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আবার বলছি আজকে শেষ দিন, অপ্রাসঙ্গিক বক্তব্য শুনতেই হবে। কোনও উপায় নেই। এখানে বলা হয়েছে, ইউ. জি. সি-র. যা টাকা পাবার কথা তা আগে পাইনি। সেজন্য উনি বললেন কি সব অসুবিধা হচ্ছে। ছাত্র, শিক্ষক সবার অসুবিধা হচ্ছে বললেন। সাড়ে সাত লাখ টাকার উপর আমরা সেখানে দিয়েছি। ইউ. জি. সি. ৩০ লাখ সপ্তম পরিকল্পনায়, পরে ৫ লাখ। তিরিশ লাখ আর পাঁচ লাখ, মোট ৩৫ লাখের জন্য লেখাপড়ার ব্যাহত হচ্ছে। বই, পুস্তক পাওয়া যাচ্ছে না। পনেরোটা বিষয় পড়ানো হচ্ছে। তো কোন জায়গাতে অসুবিধা সেসব কিছু জানেন না। উনি কিছু বললেনও না। এইসব অবান্তর কথা বলে গেলেন। আমরা বলেছি, ইউ. জি. সির. সঙ্গে কথা হয়েছে, তাদের সঙ্গে আলোচনা করে ঠিক করে নিয়েছি—তারাও কিছুটা মেনে নিয়েছেন, আমরাও কিছুটা মেনে নিয়েছি। প্রাধান্য দেবার কথা ছিল, গুরুত্ব দেবার কথা ছিল কোর্টকে, কোর্ট ঠিক করবেন তিনজন ব্যক্তিকে, একটা সার্চ কমিটির সুপারিশ থাকবে, সেই সুপারিশ চ্যান্সেলারের সঙ্গে, মিনিস্টারের সঙ্গে আলোচনা করে তাকে নিয়োগ করবেন, এটাই গণতন্ত্র। আগেরটা একটু কামবারশন ছিল। প্রোপোরশনেট রিপ্রেজেন্টেশন ইউনানিমাস গণতন্ত্র এ সব সময় ইউনানিমাস হয় না। মেজরিটি হলেও হবে না। সেজন্য এই ব্যাপারে অসুবিধা ছিল। এটা ঠিক আমরা আলোচনা করেছি। আমরা প্রাধান্য দিয়েছিলাম, গুরুত্ব দিয়েছিলাম যার জন্য সময় লেগেছে। কোর্টের বক্তব্য কি?

আমি তাদের জিজ্ঞাসা করতে চাই কোর্টের বক্তব্য মানা হবে কি হবে না। তখন মাঝখানে এইসব কথাবার্তা উঠে এবং কোর্ট ঠিক করে তারা একটা সার্চ কমিটি ঠিক করে দেবেন এবং তারা যে রেকমেন্ড করবেন তার থেকেই চ্যান্সেলার বেছে নেবেন এবং সেই উদ্দেশ্য নিয়েই এটা করা হয়েছে। কাজেই এ ব্যাপারে কার কাছে কে ক্ষমা চাইবে আমি জানি না। এই ইউনিভার্সিটি আমরা প্রতিষ্ঠিত করেছিলাম বিদ্যাসাগরের নামে। তা এই ব্যাপারে কার কাছে, কিসের জন্য আমরা ক্ষমা চাইতে যাব। বিদ্যাসাগর ঊনবিংশ শতাব্দির একজন মানুষ, তার নামে আমরা একটা বিশ্ববিদ্যালয় স্থাপন করেছিলাম, এই ব্যাপারে ওনারা প্রশংসা না করে কিছু অবান্তর কথাবার্তা বললেন। বললেন ইউ. জি. সি. ৩০ লক্ষ টাকা দেননি, কিন্তু আমরা তো সেখানে সাড়ে সাত কোটি টাকা দিয়েছি, সেটা তো বললেন না। আর ইউ. জি. সি. কি করবে না করবে সেগুল তো আমাদের বিষয়। উনি একটা উদাহরণ দিয়ে শিক্ষক,

ছাত্র সবাইকে অপমানিত করলেন, এইসব কথাবার্তা এখানে বলার কোনও মানেই হয় না, তাই আমি আশা করি আপনারা সবাই মিলে এটাকে গ্রহণ করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Clause 1, 2, and Preamble

The question that Clause 1, 2 and Preamble do stand part of the Bill was then and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Vidyasagar University (Amendment) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Appropriation (Vote-on-Account) Bill, 1991

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropiration (Vote-on-Account) Bill, 1991.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropiration (Vote-on-Account) Bill, 1991.

"Sir, under article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly Voted a consolidated Grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1991-92 under the provision of article 206 of the Constitution of India.

The presnet Bill is accordingly being introduced under article 204 of the Constitution of India, read with article 206 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of the moneys required to meet the expenditure charged on the Consolidated Fund and the grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1991-92. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement previously laid before the House.

The constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the state. The total amount

proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year 1991-92 is Rs. 2,769 Crores 32 lakhs and 84 thousand. the amount includes Rupees 544 crores 94 lakhs and 45 thousand on account of charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill."

"Sir, with these words, I commend my motion for the acceptance of the House".

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯১ সভায় পেশ করেছেন এবং বক্তব্য রাখার আগে তিনি সংবিধানের ধারা উল্লেখ করেছেন এটা সরকারের কাছে একটা বাধ্যতামূলক পদক্ষেপ যে আর্থিক বরাদ্দের টাকা খরচের জন্য বিধানসভার সম্মতি নিতে হয়। এই যে বাজেট অধিবেশন চলল এই নিয়ে সভায় অনেক কথা হয়েছে। ভোট অন অ্যাকাউন্ট নিয়ে এসে মাননীয় মন্ত্রী মহাশয় গতকাল তার উত্তরে বলেছেন যে আমরা যে পদ্ধতিতে এগিয়ে চলেছি সেই পদ্ধতিতেই এগিয়ে যাব এবং ঘাটতি শূন্য বাজেটের পক্ষে বক্তব্য রাখতে গিয়ে তার তথ্য উপস্থাপন করে বলেছেন পশ্চিমবঙ্গ ঠিক জায়গায় আছে, তাই আর্থিক বরাদ্দের টাকা খরচের জন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্য দিয়ে মঞ্জুরি চাইছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীকে আমি আপনার মাধ্যমে প্রশ্ন করতে চাই, পশ্চিমবঙ্গের যখন একটা চরম দুর্নীতি চলছে, স্বজন-পোষণ, মাথাভারি প্রশাসন, মাথাভারি পুলিশ প্রশাসন, সেচের প্রতি অবহেলা, বন্যার প্রতি অবহেলা, সরকারি কর্মচারিদের বারে বারে আশ্বাস দিয়ে ঠকান, বড় মুখ করে সবচেয়ে অপদার্থ ধাপ্পাবাজ শিক্ষকদের নিগ্রহকারিকে শিক্ষামন্ত্রী শিক্ষকদের জন্য চোখের জল ঝরিয়ে উত্তর ২৪-পরগনার ক্যাম্পে বলেছিলেন কোনও শিক্ষককে কষ্ট দেব না, জেলায় জেলায় ক্যাম্প করে পেনশনের কাগজপত্র শিক্ষকদের হাতে তুলে দেব, রাজ্যকে টাকা ব্যয় মঞ্জুরি চাইবার আগে মাননীয় অর্থমন্ত্রীকে বলতে হবে কতজন দরখাস্তকারি শিক্ষককে তাদের পেনশনের কাগজ কয়টি ক্যাম্পের মাধ্যমে তুলে দিয়েছেন। তারপর ব্যয় মঞ্জুরির টাকা আমরা আপনার হাতে তুলে দেব। আপনাকে বলতে হবে পশ্চিমবঙ্গে যেসব জেলার মানুষ বন্যা কবলিত হয় বছরের পর বছর সেইসব জেলায় ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বন্যা নিয়ন্ত্রণের জন্য কেন ৬০ ভাগ টাকা খরচ করতে পারেননি এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৫০ ভাগ টাকা যখন কন্ট্রিবিউট করতে পারেননি? আজকে যে বাংলা সুজলা-সুফলা শস্য শ্যামলা হয়ে ১৯৮ লক্ষ টন খাদ্য উৎপাদন করেছিল সেই বাংলায় যদিও জনসংখ্যা পপুলেশন ডেনসিটি পার স্কোয়ার কিলো মিটার অব দি ল্যান্ড ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি তবুও আমরা অনেক বেশি এগিয়ে যেতে পারতাম যদি বন্যা নিয়ন্ত্রণ এবং ভারি সেচ প্রকল্পকে আর বেশি এগিয়ে নিয়ে যেতে পারতাম। সেক্ষেত্রে আপনি ব্যর্থ হয়েছেন। সবচেয়ে বেশি ব্যর্থ হয়েছেন আপনি নিজেও স্বীকার করবেন বিদ্যুতের ক্ষেত্রে। এটা বাংলার চরম দুর্দিন। আজকে মাথাভারি পুলিশ প্রশাসনকে সামনে রেখে জেলায় জেলায় যেভাবে মানুষের আত্মরক্ষা করার ন্যূনতম অধিকারকে কেড়ে নিয়েছেন কেন সেই মাথাভারি পুলিশ প্রশাসনের জন্য আমরা টাকা দেব? যারা ন্যূনতম ন্যায় বিচার দিতে পারে না, মানুষের যারা আজকে সর্বক্ষেত্রে অগ্রগতিকে স্তব্ধ করে দিয়েছে, যাদের তথাকথিত বিকেন্দ্রীকরণ অর্থনীতি কর্মসূচির মধ্যে একটা চূড়ান্ত কেন্দ্রীভূত ফ্যাসিস্ট রাজনৈতিক

মনোভাব দানা বেঁধে উঠেছে, আজকে গ্রাম বাংলাকে রাজনৈতিক শোষণ করে যারা দলীয় সম্পদ বাড়িয়েছে তাদের হাতে কেস আমরা সেই টাকা তুলে দেব? এর জবাব আপনাদের আজকে দিতে হবে।

আপনাকে জবাব দিতে হবে যে, কেন বাংলার বুকে দিনের পর দিন প্রতিটি হাসপাতাল থেকে শিশু চুরি যাচ্ছে, মায়েরা কেন চিকিৎসা পাচ্ছে না, টি. বি. রোগীর ওষুধ নেই, গ্রামাঞ্চলে সাপে কামড়ানোর ভ্যাক্সিন কেন পাওয়া যাচ্ছে না, এমন কি গ্রামাঞ্চলে কুকুরে কামড়ানোর অ্যান্টি র‍্যাবিস ভ্যাক্সিন কেন গ্রামের হাসপাতালগুলিতে নেই। কিসের জন্য আপনাকে টাকা দেব, তার জবাবদিহি আপনাকে করতে হবে। আপনাকে জবাবদিহি করতে হবে, মেদিনীপুর জেলা সমেত দক্ষিণবঙ্গের জেলাগুলি কেন বন্যা কবলিত হয়ে পড়ছে বারে বারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি উদাহরণ দিই। স্যার, আমি গতবারেও বলেছি, আবার বলছি এই কেলেঘাই কপালেশ্বরির কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর ওখানে ২০ লক্ষ টাকার বাঁধ বাঁধিয়েছেন সেচ দপ্তরকে দিয়ে নয়, আপনাদের অত্যন্ত প্রাণের সম্পদ পঞ্চায়েত ভাইদের দিয়ে। ২০ লক্ষ টাকার মধ্যে ১০ লক্ষ টাকা জলে ভাসিয়ে দিয়েছেন, তবুও আপনারা আপনাদের সেচ দপ্তরকে দায়িত্ব দিলেন না। সেখানে আপনারা ২০ লক্ষ টাকা খরচ করলেন। সেচ দপ্তরকে দায়িত্ব দিয়ে কাজ করালেন না। যার ফলে নদীর বাঁধ বাঁধা হল না। মার্চ মাস আজকে শেষ হতে চলল। মে, জুন মাস থেকে সবং, পটাশপুর, ভগবানপুর, ময়না ইত্যাদি বিরাট এলাকার মানুষ ভেসে যাবে। এর জবাব কে দেবে? আপনাকে তাহলে কেন টাকা দেব? মানুষকে শোষণের জন্য আপনাকে টাকা দেব! বিদ্যুত উৎপাদনের জন্য তার চুরি হবে—সেটা দেখার জন্য আপনাকে টাকা দেব! অগ্রগতির নামে দলের অগ্রগতির জন্য আপনাকে টাকা দেব, মানুষের অগ্রগতির নাম করে মাথাভরি প্রশাসনের অগ্রগতি হবে—এর জন্য আপনাকে টাকা দেব! সেই জবাবদিহি আপনাকে করতে হবে। আপনি বললেন সর্বভারতীয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গ বিভিন্ন ভাবে এগিয়ে চলেছে। আপনি বললেন আমরা এত লোকের চাকরি দেব, আমরা শ্বেতপত্র প্রকাশ করব। আপনি আবার এই কথা ঘোষণা করছেন। আপনি এটা ক্লিয়ার করুন। আপনি হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের বেলুন ঝুলিয়ে একটা নক্কারজনক ভন্ডামি করছেন। আপনি বাংলার বেকার যুবকদের সামনে পরিষ্কার করে বলুন হলদিয়া পেট্রোকেমিক্যাল ইউনিটে কত ছেলের চাকরি হবে—আপনি ক্যাটিগোরিক্যালি এই কথাটি বলুন। আপনি এই রাজনৈতিক ভন্ডামি বন্ধ করুন। আপনাকে এই কথাটি পরিষ্কার করে বলতে হবে। আজকে এই মুহূর্তে বিধানসভার শেষ দিনে বক্রেশ্বর কি অবস্থায় দাঁড়িয়ে আছে সেটা আপনাকে পরিষ্কার করে বলতে হবে। আজকের এই শেষ মুহূর্তে বিধানসভায় দাঁড়িয়ে আপনাকে বলতে হবে বাংলার শিল্প ক্ষেত্রে আপনারা কত টাকা বিনিয়োগ করেছেন, আর কেন্দ্র কতটা এগিয়ে এসেছে এবং এই মুহূর্তে আপনারা বিনিয়োগে কত টাকা খরচ করতে পেরেছেন, সেটা আপনাকে পরিষ্কার করে বলতে হবে। বাংলার মানুষ ১৪ বছর ধরে তাকিয়ে আছে এই কথা জানার জন্য এবং ৪৯ হাজার ৫০০ গ্রাম এর উত্তরের জন্য তাকিয়ে আছে। দিনের পর দিন তারা অর্থ মঞ্জুর করেছে আপনাদের দলের মাতব্বরি করে বড় অট্টালিকা করার জন্য, আপনাদের দলেব পার্টি অফিস করার জন্য, আপনাদের দলের ক্যাডার বাহিনীর বিস্তার করার জন্য? তারা অর্থ মঞ্জুর করেছে মানুষের জন্য নয়, সেচের জন্য নয়, স্বাস্থ্য,

শিক্ষার জন্য নয়—খুনি পুলিশের জন্য! সেইজন্য এই বিলকে আমরা মঞ্জুর করতে পারলাম না—আমরা দুঃখিত। আমরা এর বিরোধিতা করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহোদয় ব্যয় বরাদ্দ মঞ্জুর করার জন্য যে ভোট অন অ্যাকাউন্ট বিল বিভিন্ন খাতে খরচের জন্য হাউসে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য মানস ভূঁইয়া মহাশয় তার প্রচলিত ভঙ্গিতে কতকগুলি অসত্য কথা এবং পুরানো রেকর্ড আবার এখানে বাজালেন। তিনি বলেছেন এই সরকার শিক্ষকদের পেনশন দিতে পারছেন না। আমি তার অবগতির জন্য বলছি, যে সমস্ত শিক্ষক তাদের সার্ভিস রেকর্ড সেই স্কুল কর্তৃপক্ষ এবং তারা ঠিকমতো তৈরি করতে পেরেছেন তারা যথা সময়েই পেনশন পেয়েছেন। সার্ভিস রেকর্ড ঠিক থাকা সত্ত্বেও কেউ পেনশন পাননি সেই রকম কোনও দৃষ্ঠান্ত নেই। তিনি বলেছেন বন্যা নিয়ন্ত্রণের টাকা খরচ করা যায়নি। আপনারা জানেন ১৯৭৭/৭৮ সালে পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যা হয়েছিল। কংগ্রেস আমলের পাপের ফলশ্রুতি হিসাবেই এটা হয়েছিল। দীর্ঘদিন নদী নিয়ন্ত্রণের ক্ষেত্রে কংগ্রেসের অবহেলা ছিল, পশ্চিমবাংলায় সেচ ব্যবস্থায় অব্যবস্থা ছিল। আর তারই পরিণতি হিসাবে এই ভয়াবহ বন্যা দেখা দিয়েছিল। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনগণকে সঙ্গে নিয়ে, পঞ্চায়েতকে সঙ্গে নিয়ে সেই ভয়াবহ বন্যাকে প্রতিরোধ করেছিল। তারপর থেকে পশ্চিমবাংলার মানুষকে আর কোনও ভয়াবহ বন্যা কবলিত হতে হয়নি।

তা সত্ত্বেও ছোটখাট বন্যা হলে তাকে নিয়ন্ত্রণ করার চেষ্টা চলছে। এর সঙ্গে সঙ্গে কতগুলি সেচ প্রকল্পে গ্রহণ করা হয়েছে। তিস্তা প্রকল্প তো চলছেই তার সঙ্গে সঙ্গে সুবর্ণরেখা, তমলুক মাস্টার প্ল্যান, নন্দীগ্রাম ঘাটাল মাস্টার প্ল্যান ইত্যাদি আছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমোদন পেতে দেরি হয়েছে কিন্তু আমরা জানি এরজন্য রাজ্য সরকারের তরফ থেকে নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাওয়া হয়েছে এবং হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার আর্থিক প্রতিবেদন পেশ করতে গিয়ে বলেছেন যে ক্ষুদ্র সেচ এবং বৃহৎ সেচকে সমন্বয় করে কাজ করা হচ্ছে এবং তার ফলে এ রাজ্যের ৪০ শতাংশের বেশি জমিকে সেচের আওতায় আনা গিয়েছে যা ভারতবর্ষের অনেক রাজ্যের তুলনায় বেশি। সেচ ব্যবস্থার উল্লেখযোগ্য অগ্রগতির ফলে আজকে আমাদের এই রাজ্যে কৃষির উৎপাদন অনেক বেড়েছে। এক দিকে সেচ ব্যবস্থার সম্প্রসারণ, ভূমি সংস্কার এবং অন্যদিকে পঞ্চায়েতি ব্যবস্থা তাদের সহযোগিতার হাত সম্প্রসারিত করায় আমাদের এই রাজ্যে কৃষির উৎপাদন অনেক বেড়েছে। এ সম্পর্কে একটি পরিসংখ্যান আপনাদের সামনে তুলে ধরলে ব্যাপারটি ধরা সহজ হবে। আপনারা জানেন, উত্তরপ্রদেশ একটি বিশাল রাজ্য এবং তার ভৌগোলিক পরিধী বিশাল, সেই উত্তরপ্রদেশে ১৯৮৯ সালে খাদ্য উৎপাদন হয়েছিল ৭৮ মেট্রিক টন আর সেই জায়গায় পশ্চিমবঙ্গে হয়েছে ৮৮ লক্ষ মেট্রিক টন। স্যার, এই সহজ একটা উদাহরণ থেকেই বোঝা যায় যে আমাদের এই রাজ্যে ভূমি-সংস্কারের কাজ যদি ঠিক মতন না হ'ত এবং সেচ ব্যবস্থার সম্প্রসারণ না ঘটত তাহলে আমরা উত্তরপ্রদেশের চেয়ে বেশি খাদ্য উৎপাদন করতে পারতাম না। স্যার, সারা ভারতবর্ষে কৃষি জমির পরিমাণ যা তার মাত্র ৪ ভাগ রয়েছে এই পশ্চিমবাংলায় অথচ উদ্বৃত্ত জমি সারা ভারতবর্ষে যা বিলি হয়েছে তার ২০ ভাগই হয়েছে

এই পশ্চিমবাংলায়। ১৯৫৭ সালে প্রশান্ত মহালনবিশের নেতৃত্বে যে কমিটি হয়েছিল সেই কমিটির প্রতিবেদনে ছিল যে ২০ বিঘা করে জমি দিলে যে চাষযোগ্য জমি আছে সেই জমি বিলি করা সত্ত্বেও ৬ কোটি একর জমি উদ্বৃত্ত হতে পারে। অথচ সমীক্ষাতে দেখা যাচ্ছে মাত্র ৭৫ লক্ষ একর উদ্বৃত্ত জমি এবং তারমধ্যে বিলি হয়েছে ৪৫ লক্ষ একর। এরমধ্যে আবার ১১/১৩ লক্ষ একর পশ্চিমবঙ্গেই হয়েছে। তাই স্যার, আমরা মনে করি, ভারতবর্ষে ভূমি-সংস্কারের কাজটা যদি সঠিকভাবে করা যেত তাহলে একদিকে যেমন কৃষির উৎপাদন বাড়ত অপরদিকে জাতীয় আয় বাড়িয়ে অর্থনৈতিক সংকট খানিকটা সমাধান করা যেত। স্যার, আজকে বিরোধীদলের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া অনেক কথা বললেন এবং বিরোধীদের সদস্যরা এখানে বক্তৃতা প্রসঙ্গে নানান কথা বলেন। আমি তাদের বলব, কংগ্রেসের ৪২/৪৩ বছরের শাসনে আমাদের দেশের অর্থনৈতিক অবস্থা ভয়াবহ হয়ে উঠেছে। ৪২/৪৩ বছরের শাসনে তারা আমাদের উপহার দিয়েছেন মুদ্রাস্ফীতি, মূল্যবৃদ্ধির বৈদেশিক বৃদ্ধি, অভ্যন্তরীণ ঋণের ফাঁদে দেশকে জড়িয়ে ফেলা ইত্যাদি। এর ফলে ভারতবর্ষের রাষ্ট্রীয় যে সঞ্চয় সেই সঞ্চয় ক্রমে হ্রাসমান। অর্থনৈতিক সামাজিক কাঠামো আজকে বিপর্যস্ত। ভারতবর্ষের আর্থসামাজিক ব্যবস্থার মধ্যে এইসব সমস্যার শিকড় আজকে গ্রন্থিত হয়ে গিয়েছে। ভারতবর্ষে আজ ২।। লক্ষের উপর ব্লক-কারখানা বন্ধ। ভারতবর্ষের বিদেশি ঋণের পরিমাণ ১ লক্ষ ২০ হাজার কোটি টাকা। অভ্যন্তরীণ ঋণের পরিমাণ ২ লক্ষ কোটি টাকার উপর। বেকার ৩।। কোটি। গ্রামীণ বেকার ধরলে এই সংখ্যাটা দাঁড়াবে ১৫ কোটিতে। অপর দিকে আমাদের ভারতবর্ষে ২০টি শিল্পপতির সম্পত্তির পরিমাণ যেখানে ছিল ৭।। হাজার কোটি টাকা, ১৯৮৪ সালে সেটা বেড়ে হয়েছে ১৫ হাজার কোটি টাকা। এ সবই কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য। তাদের সম্পত্তির পাহাড় কিন্তু দেশে বিনিয়োগ করা হচ্ছে না। শ্রমিক, কৃষক, মেহনতি মানুষ রক্ত জল করা পরিশ্রম দিয়ে এই সম্পত্তি তৈরি করেছে কিন্তু ঐ ধনিক শ্রেণী বা শিল্পপতিরা তা দেশে বিনিয়োগ করে বিদেশে পাচার করছে। কেউ আফ্রিকা মহাদেশে, কেউ ল্যাটিন আমেরিকায়। এইভাবে ভারতবর্ষের সম্পত্তি বিদেশে পাচার হয়ে যাচ্ছে। এমন বিপর্যস্ত অবস্থা যে ভারতবর্ষের সার্বভৌমত্ব এর ফলে বিপন্ন হতে চলেছে। দেশের স্বনির্ভরতা ভেঙে চুরমার হতে চলেছে আর দেশের সম্পদ বিদেশে পাচার হচ্ছে। একটা ছোট উদাহরণ দিলে বুঝতে পারবেন যে কংগ্রেস দল রাজনৈতিক দল ভারতবর্ষের টাটা, বিড়লাদের সেবাদাস, সেবক, এটা সহজে প্রমাণ করা যায়। আজকে ভারতবর্ষের জাতীয় আয় বেড়েছে, কিন্তু জাতীয় আয় বৃদ্ধির মধ্যে ভারতবর্ষের সামাজিক বৈষম্য আরও বেড়ে চলেছে। জাতীয় আয়ের মাত্র আড়াই শতাংশ আপনারা প্রত্যক্ষ করের মাধ্যমে সংগ্রহ করেন। পরোক্ষ করের মাধ্যমে তো সংগ্রহ হয়, আর জনগণের উপর বেশি বেশি করে কর চাপায়। তাই আজকে ভারতবর্ষের অর্থনৈতিক সংকট এত তীব্রতর হচ্ছে। সুতরাং এই অবস্থায় দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন ভোট অঁন অ্যাকাউন্ট ৯০-৯১-এর আমরা বিরোধিতা করছি। বাজেট বক্তৃতার পরে খুব বেশি কথা বলার অবকাশ থাকে না। মোটামুটি সব কিছু আলোচনা আমাদের বাজেট বক্তৃতায় হয়। কিন্তু এবার ভোট অন অ্যাকাউন্ট হচ্ছে, স্বভাবতই আমরা দফাওয়ারি বাজেট বক্তৃতায় আলোচনা করার সুযোগ কম ছিল, সেই কারণে আমরা বলতে

পারিনি। তাই আজকে আর একটু সামান্য সুযোগ পেয়ে আমরা কিছু বিষয় মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। আমি মন্ত্রী মহাশয়ের প্রতি বলব, পরিবহন দপ্তরের ক্ষেত্রে বলুন, এখানে যেহেতু শ্যামলবাবু আছেন, আমি তাঁর দপ্তরের একটা ভয়ংকর চিত্র এখানে উপস্থিত করতে চাই। আজকে আপনার ইকনমিক রিভিউতে ১৩৪, ১৩৫, ১৩৬ এবং ১৩৭ পাতায় আপনি যদি দেখেন,—আমরা চমকে যাচ্ছি যে কলকাতায় রাষ্ট্রীয় পরিবহন সংস্থাতে প্রতি বছর ৩৭ কোটি ৭৬ লক্ষ টাকা করে লস হচ্ছে এবং আজ পর্যন্ত অ্যাকোমডেট লস হচ্ছে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টের ২৬০ কোটি ৩৬ লক্ষ টাকা। প্রতি বছর লস হচ্ছে ৩৭ কোটি ৭৬ লক্ষ টাকা লসে রান করছে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট। ক্যালকাটা ট্রাম কোম্পানি রান করছে প্রতি বছর ১৮ কোটি টাকা লসে এবং তার অ্যাকুমুলেটড লস হচ্ছে ৯৫ কোটি ৭১ লক্ষ টাকা। সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট প্রতি মাসে রান করছে ২ কোটি ৭১ লক্ষ টাকায় এবং নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট প্রতি বছর লসে রান করছে ১ কোটি ৮৯ লক্ষ টাকায় এবং এর অ্যাকুমুলেটেড লস নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে ৩৬ কোটি ৮১ লক্ষ টাকা। আমরা এই একটা পরিস্থিতি নিয়ে আপনার কাছে যখন অ্যাপ্রোপ্রিয়েশনের কথা আসে, তখন একটা সরকারের অযোগ্যতা এবং ব্যর্থতা কীভাবে প্রতিফলিত হয়, সরকারি টাকায় ভরতুকি এবং লসে রান করতে করতে এর অর্থের পরিমাণ কোথায় গিয়ে পৌঁছেছে—আজকে আমি তাই আপনাকে বলব, এই সম্পর্কে আপনি আপনার সুচিন্তিত মত দিয়ে এই পরিবহন ব্যবস্থাকে জনমুখি পরিকল্পনা গড়বার দিকে নিশ্চয়ই তাতে কিছুটা লসে রান করতে হয়, কিন্তু এই বিপুল পরিমাণ ক্ষতির মধ্যে দিয়ে আমরা ধরে নিতে পারি যে কী ভয়ানক পরিস্থিতি চলছে। আপনি ইলেকশনের জন্য আবার ধরেছেন ৪০ কোটি টাকার কিছু বেশি। নির্বাচনের সমস্ত ব্যবস্থা সম্পন্ন করার পরেও পশ্চিমবাংলায় নির্বাচন কীভাবে প্রহসনে পরিণত হচ্ছে, তা আমরা লক্ষ্য করতে পারি। গণতান্ত্রিক নির্বাচনগুলো আজকে সম্পূর্ণভাবে রিভলভার, বোমা, লাঠি, টাঙি, বল্লম, বর্ষার নির্বাচনে পরিণত হয়েছে। কোটি কোটি টাকা অর্থ ব্যয় করে নির্বাচনের জন্য টাকা দেওয়া হচ্ছে, কিন্তু সংসদীয় গণতান্ত্রিক সম্পূর্ণভাবে বিধ্বস্ত করে এই রাজ্যে সি. পি. এম. একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করতে উদ্যত হবার জন্য এই নির্বাচনী ব্যবস্থাকে শুধুমাত্র বরাদ্দ নিয়ে চলে গেলেন যে উদ্দেশ্যে, প্রকৃত অর্থে নির্বাচন যাতে নির্বাচন হতে পারে তার দিকেও আপনি নজর দেবেন। কারণ আপনি সরকারের গুরুত্বপূর্ণ মন্ত্রী, সেই ব্যাপারে আপনি নজর দেবেন এই বিশ্বাস এবং দাবি আমাদের আছে।

আজকে পুলিশের জন্য বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। অথচ আপনারা পশ্চিমবাংলার পুলিশ বাহিনীকে একটা পঙ্গু, মেরুদণ্ডহীন, সি. পি. এম.-এর তলপিবাহক পুলিশ বাহিনীতে পরিণত করেছেন। এই পুলিশ বাহিনীর উপর রাজ্যের মানুষের কোনও আস্থা নেই। লোকাল থানা গুলি সম্পূর্ণভাবে সি. পি. এম-এর পার্টি অফিসে রূপান্তরিত হয়েছে। মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের উপর এই পুলিশ বাহিনী গুলি বর্ষণ শুরু হয়েছিল। সেখান থেকে শুরু হয়ে গোটা রাজ্যের দরিদ্র মানুষদের উপর, যুবকদের উপর, শ্রমিকদের উপর, কৃষকদের উপর, মহিলাদের উপর গুলি বর্ষণ এখনও চলছে। সমাজের সমস্ত স্তরের মানুষকে এই পুলিশ বাহিনী গুলি করে হত্যা করেছে। আপনাদের আমলে পুলিশ খাতে শিক্ষা খাতের চেয়ে বেশি টাকা বরাদ্দ করা হচ্ছে। অথচ একদিন আপনারাই স্লোগান দিতেন, 'পুলিশ খাতে ব্যয় কমাও, শিক্ষা খাতে ব্যয় বাড়াও।' আপনারা সেই স্লোগানে উদ্বুদ্ধ না হয়ে নিজেরাই পুলিশ খাতের ব্যয় দিনের প

দিন বাড়িয়েছেন। আজও পুলিশ খাতে টাকা বাড়াবার চেষ্টা করছেন। ফলে আজকে পুলিশ বাহিনী আপনাদের তলপিবাহক, দলীয় ক্যাডার বাহিনীতে রূপান্তরিত হয়েছে। আজকে পুলিশের কাজ-কর্মের পরিপ্রেক্ষিতে আমাদের এই পুলিশের প্রতি ঘৃণা প্রকাশ করতে হচ্ছে। তারপর ট্রেজারি অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাকাউন্টস, ডিমাণ্ড নং-২১ এখানে পেশ করা হয়েছে। অথচ আমরা এই বিধানসভায় দিনের পর দিন দাবি করেছি ট্রেজারি কেলেঙ্কারির বিষয়ে বি. সি. মুখার্জি কমিশনের রিপোর্ট এই সভায় পেশ করা হোক। আমরা অবাক বিস্ময়ে লক্ষ্য করেছি বি. সি. মুখার্জি তদন্ত কমিশনের রিপোর্ট সংবাদপত্রে প্রকাশিত হওয়া সত্ত্বেও বিধানসভায় পেশ করা হ'ল না। আপনারা ট্রেজারি কেলেঙ্কারি, আলিপুর নজরৎখানা কেলেঙ্কারি রিপোর্ট এই বিধানসভায় উত্থাপন করলেন না। আর আজকে ট্রেজারি শাখার জন্য অতিরিক্ত অর্থ দাবি করছেন। তারপর ২৮ নং ডিমান্ডের অধীন পেনশন অ্যান্ড আদার রিটায়ারমেন্ট বেনিফিট সংক্রান্ত বরাদ্দের দাবি পেশ করা হয়েছে। আমি আপনার কাছে দাবি করছি যে, এই বরাদ্দের দাবির সাথে সাথে আপনি শিক্ষকদের অবসর গ্রহণের বয়স-সীমা ৬৫ বছর করার কথা ঘোষণা করুন। আজকে বিধানসভার শেষ দিনে আমি আমাদের দলের পক্ষ থেকে এই দাবিতে সোচ্চার হতে চাইছি যে, শিক্ষকদের অবসরের বয়স ৬৫ বছর করা হোক। ডিমান্ড নং-৪১-এ হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের কথা আছে। অথচ আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে আজকে রাজ্যের প্রতিটি হাসপাতালকে নরককুন্ডে পরিণত করা হয়েছে। পরিশেষে আমি বলতে চাই ঠিক নির্বাচনের আগে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী থেকে শুরু করে একের পর এক মন্ত্রী—শ্যামল চক্রবর্তী, মতীশ রায়, কিরণ্ময় নন্দ প্রভৃতি—একের পর এক প্রকল্প উদ্বোধন করে চলেছেন। নৈতিক দায়িত্ববোধ থাকলে তারা এই কাজ করতেন না। আইনে হয়ত কোনও বাধা নেই, কিন্তু একটা নৈতিক দায়িত্ববোধের পরিচয় দেওয়া উচিত। নির্বাচনের ঠিক পূর্ব মহূর্তে একটার পর একটা প্রকল্প উদ্বোধন করে মন্ত্রীরা একটা কর্মযজ্ঞ দেখাতে চাইছেন। তারা এমন ভাব করছেন যেন তারা পশ্চিমবাংলাকে স্বর্গ-রাজ্যে রূপান্তরিত করেছেন, হু হু করে পশ্চিমবাংলার অগ্রগতি এগিয়ে চলেছে! আমি মনে করি এই রাজ্য সম্পূর্ণভাবে অর্থনৈতিক দিক দিয়ে ভেঙ্গে পড়েছে। এই অবস্থায় আজকে বেকার যুবকদের নির্লজ্জভাবে চাকরির টোপ দিয়ে নির্বাচন বৈতরণি পার হবার চেষ্টা করছেন। এই সমস্ত দেখে আমি এই অ্যাপ্রোপ্রিয়েশনকে সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় অর্থ মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন ভোট অন অ্যাকাউন্ট বিল, ১৯৯১ এই সভায় আজকে পেশ করেছেন। আমি এই বিলটিকে সমর্থন করে, আমার নির্ধারিত স্বল্প সময়ের মধ্যে আমার বক্তব্য রাখছি। মাননীয় স্পিকার মহোদয়, ভোট অন অ্যাকাউন্টস বিল সম্বন্ধে অনেক ক্ষেত্রেই ইকনমিস্টরা বলেছেন যে, ইট ইজ এ ফ্রড অন ডেমোক্রেসি। অনেক সময়ই এই ভোট অন অ্যাকাউন্ট বিলকে ডেমোক্রেসির ফ্রড হিসাবে তারা দেখেছেন। অল্প কিছু দিন আগেই আমাদের সেন্ট্রাল গভর্নমেন্ট-এর যে ভোট অন অ্যাকাউন্টস বিল আমরা দেখেছি সেই বিলের সঙ্গে আমাদের পশ্চিমবাংলায় যে ভোট অন অ্যাকাউন্টস বিল এসেছে তার তুলনা করলেই বুঝতে পারব যে, বাস্তবিকই ইকনমিস্টরা ঐ যে ফ্রড অন ডেমোক্রেসি কথাটা বলেছেন সেটা কত সুন্দরভাবে প্রযোজ্য।

আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্টস এনেছেন সেটা পড়ে আমার মনে হল যে আমাদের ইকনমিস্ট থেকে আরম্ভ করে রিকাডো এবং সম্প্রতি পিগু যেকথা বলেছেন সেটা হচ্ছে বাজেটে তার গুটিকতক সূত্র আছে, তার ক্যানন অফ বেনিফিট, ক্যানন অফ ইলাসটিসিটি, ক্যানন অফ স্যাংশন, ক্যানন অফ প্রডাকশন ইত্যাদি আছে, আমি এত ডিটেলসে যাচ্ছি না, কিন্তু সমস্ত ইকনমিস্টরা এই কথা বলেছেন ক্যানন অফ বেনিফিট এবং পিগু এমন কথাও বলেছেন যে লাস্ট সিলিং পর্যন্ত যে সিলিং আমরা জনসাধারণের কাছ থেকে নিয়েছি সেই লাস্ট সিলিং কিভাবে জনসাধারণের স্বার্থে ব্যয়িত হয়েছে সেটাই আমাদের দেখতে হবে। তার উপর পাবলিক অ্যাকাউন্টস এবং ফিনান্সিয়াল এক্সপেন্ডিচার—তার মূল্য নির্ভর করবে। যাইহোক, আমি সংক্ষেপে বলবার চেষ্টা করব। আজকে পশ্চিমবঙ্গ সরকার যে গুটিকতক ব্যাপারে প্রায়রিটি দিয়েছে সেটাই ফিনান্সের প্রথম কথা। কোনগুলির উপর প্রায়রিটি দেবে, কোনগুলির উপর প্রায়রিটি দেবে না সেটা বড় কথা নয়, এখানে এগ্রিকালচারের উপর প্রায়রিটি দেওয়া হয়েছে এবং তারই ফলশ্রুতি হিসাবে আমরা দেখতে পাচ্ছি ১৯৭৬ সালে যেখানে এগ্রিকালচারাল প্রোডাকশন ছিল ৭০ লক্ষ টন সেই এগ্রিকালচারে এখন রেকর্ড ফলন হয়েছে এবং ১১৮ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছে যেটা সর্বভারতীয় রেকর্ডকে ছাপিয়ে গেছে। ভারতবর্ষ হচ্ছে কৃষি প্রধান দেশ, সেক্ষেত্রে এই এগ্রিকালচারের উপর প্রায়রিটি দেওয়া হয়েছে এবং এক্ষেত্রে আমাদের ফিনান্স এবং আমাদের গভর্নমেন্টের সার্থকতা দেখতে পাই। আমাদের বিরোধী দলের সদস্যরা অনেক সময় বলেন যে এগ্রিকালচার সেক্টরে উন্নতি হলেও ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে উন্নতি হয়নি। সেখানে আমি ওনাদের বিনীতভাবে বলব, কোনওদিন আমাদের গভর্নমেন্ট বলেনি যে আমরা ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে এগিয়ে গেছি। কিন্তু একটা কথা বিরোধী দলের সদস্যরা স্বীকার করবেন যে ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে একটা ক্লাইমেট তৈরি হয়েছে যার ফলে ৫ বছর কি ১০ বছর আগে যেখানে আমাদের দেশের শিল্পপতিরা এখানে আসতে চাইতেন না এখন তারা এখানে ইনভেস্ট করছেন। সুতরাং সেইদিক থেকে আমাদের ইন্ডাস্ট্রিয়াল সেক্টরের কাজ আরও ত্বরান্বিত হবে। হলদিয়া পেট্রো-কেমিক্যালস নিয়ে অনেকে অনেক কথাই বলেছেন। এখানে মানসবাবু বললেন একটা হোয়াইট পেপার সাবমিট করবার জন্য। কিন্তু এই হোয়াইট পেপার সাবমিট করার কোনও যুক্তি আছে বলে আমি মনে করি না। আমাদের মাননীয় অর্থমন্ত্রী তো এখানে বলেছেন যে, ১ লক্ষ ৫ হাজার লোকের চাকরি হবে। পরবর্তীকালে অ্যান্সিলারি ইন্ডাস্ট্রিগুলি ডেভেলপ করলে মিনিমাম ৪ লক্ষ লোকের চাকরি হবে। সুতরাং হোয়াইট পেপার প্রকাশ করার কথা বলা ওনার উচিত হয়েছে বলে আমি মনে করি না। এখানে আর একটি কথা আমি বলছি, মাননীয় অর্থমন্ত্রী এখানে রয়েছেন এবং মাননীয় শিক্ষামন্ত্রীও রয়েছেন। শিক্ষকদের অবসরের বয়স সীমা ৬০ বছর কি ৬৫ বছর হবে সেটা হাইকোর্টের ব্যাপার, আমি সেইদিকে যাচ্ছি না। আমি বলতে চাইছি, যেসব শিক্ষক এবং শিক্ষাকর্মী অবসর গ্রহণের পর পেনশন পাচ্ছেন না—আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন পেপারগুলি সাবমিট করবার পর প্রোভিসনাল পেনশন স্যাংশন করা হবে এবং অত্যন্ত উদ্দম নিয়ে তিনি বিভিন্ন জেলায় ক্যাম্প করেছিলেন—আমি আশা করব, শিক্ষক এবং শিক্ষাকর্মীরা অবসর গ্রহণের পর পেনশন পেপার সাবমিট করলেই তাদের যেন প্রোভিসনাল পেনশন স্যাংশন করা হয়। দ্বিতীয় ব্যাপার, একটা সুন্দর কথা বলেছেন, থিয়োরিটিক্যালি এই কথা খুবই মূল্যবান, কিন্তু প্র্যাকটিসে কতদূর কি হবে আমি বলছি। উনি ১২ পাতায় একটা

কথা বলেছেন যেটা অত্যন্ত ভাল কথা। এই যে বেকার, এই বেকার যুবকদের একমাত্র ক্রাইটেরিয়া হবে তারা কর্মহীন এবং দরিদ্র। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমরা অনেক ক্ষেত্রে দেখেছি সেখানে কিছুটা পার্টি পলিটিক্স আছে, সেখানে আমাদের ফ্রন্টের লোকেরা এবং সকলেই তা করে। কাজেই অর্থমন্ত্রী মহাশয়ের বক্তব্য অত্যন্ত সুন্দর, বেকারদের কোন কোয়ালিফিকেশন, তারা কর্মহীন এবং দরিদ্র। যাই হোক, আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে বলে গেলেন যে, আজকে আমাদের এই বিধানসভা শেষ হচ্ছে এবং তিনি সাধারণ নির্বাচন করতে চলেছেন। ৬ বছর আগে তিনি যে মূল্যবোধের রাজনীতি করতেন আজকে সেই মূল্যবোধের বহু অবক্ষয় হয়েছে, ক্ষমতার স্বাদ পেয়েছেন। সুতরাং আমার আশঙ্কা হচ্ছে, এবং আমি দাবি করছি আজকে যদি তার এতটুকু মূল্যবোধ থাকে তাহলে মন্ত্রিসভা ভেঙ্গে দিয়ে রাষ্ট্রপতির শাসনে নির্বাচন অনুষ্ঠিত হোক, কারণ আমারা দেখেছি যে এর আগে কর্পোরেশন, হাওড়া মিউনিসিপ্যালিটি এবং বিভিন্ন মিউনিসিপ্যালিটির যে নির্বাচন হয়েছে সেই নির্বাচনগুলিতে কিভাবে ক্যাডার বাহিনী নামিয়ে এবং পুলিশকে হাত করে তাদের সাহায্যে কারচুপি করে ভোটে জয়লাভ করেছেন। আমি সেই আশঙ্কা করে দিল্লিতে প্রধানমন্ত্রী মহাশয় এবং অর্থমন্ত্রী মহাশয়কে বলে এসেছি এবং আজকে সেই আশঙ্কার কথা বলছি, কারণ আমাদের এখানে পুলিশ সম্পূর্ণভাবে পলিটিসাইসড, ব্রুটালাইজড এবং ক্রিমিনালাইজড। এটা আমার কথা নয়, কারণ এ মাসের ২৫ তারিখে ইস্টার্ন মেম্বার অফ কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির একটা সেমিনার হয় এবং সেই সেমিনারে একজন সৎ অফিসার—যিনি এখন পর্যন্ত আত্ম বিক্রয় করেন নি—সেই অরুণ মুখার্জি মহাশয় সেই সেমিনারে বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে, শাসক গোষ্ঠীকে সন্তুষ্ট রাখতে পারলে যা খুশি তাই করেও পুলিশ সাধারণ নাগরিকের ধরা ছোঁয়ার ঊর্ধ্বে থাকতে পারে। শুধু তাই নয়, তিনি বলেছেন যে সত্যিকারের সামাজিক দায়বদ্ধতা এবং দেশের পুলিশের মধ্যে আজও সামাজিক দায়বদ্ধতা আসেনি, কারণ তা যদি থাকত, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, পুলিশ কোন পর্যায়ে গিয়ে পৌঁছেছে। কথায় কথায় গুলি চালিয়ে বেপরোয়াভাবে শ্রমিক, মধ্যবিত্তদের হত্যা করছে। সুজাপুরে একটা বাচ্ছাকে খুন করার জন্য গুলি চালিয়েছে। এই পুলিশ ক্রিমিনালাইজড ব্রুটালাইজড এবং পলিটিসাইজড। শুধু তাই নয়, আজকে গ্রামাঞ্চলে এই প্রজন্মের যে সব যুবক তারা এদের প্রত্যক্ষ এবং পরোক্ষ শিকার হয়েছে। আজকে গ্রামাঞ্চলে যুবকদের এবং মানুষদের ভিডিওর মাধ্যমে বিকৃত যৌন ছবি চালানো হচ্ছে।

আজকে সমাজের এই যে অবক্ষয়, যার জন্য দায়ী ঐ পুলিশ, সেই পুলিশের জন্য আজকে উনি টাকা খরচ করবার অনুমতি আমাদের কাছ থেকে চাইছেন। এটা সম্ভব নয় সেজন্য আমি আবার বলছি, যদি মূল্যবোধ থাকে তাহলে নির্বাচনের আগে মুখ্যমন্ত্রী তার মন্ত্রিসভাকে ভেঙ্গে দিয়ে রাষ্ট্রপতি শাসনে ভোট করুন, কারচুপি বন্ধ হবে। কারচুপি যাতে না হতে পারে তারজন্য আমি এই দাবি করছি এবং এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তাকে সমর্থন করে বক্তৃতা করছি। মিঃ স্পিকার স্যার, আমি বুঝতে পারলাম না, আমার আগে ঐ তিন ফুট মানুষটা কি করে এল? উনি দুর্নীতির কথা বলছেন! ওনার আমলেও তো সেটা ছিল, কিন্তু তখন তো এসব কথা বলেননি? মন্ত্রী থেকে দুর্নীতি যা করবার উনি করেছেন। উনি দুর্নীতি করেছেন বলেই আমাদের দল থেকে ওকে বার করে দিয়েছি। আজকে এখানে এসে বড় বড় কথা বলে আত্মদোষ স্খালন করবার চেষ্টা করছেন। ওর যদি মূলবোধই থাকত তাহলে এর আগেই তিনি পার্টি থেকে পদত্যাগ করে ভোটে দাঁড়াতেন। যে পার্টি সিম্বল নিয়ে নির্বাচিত হয়েছেন সেই সদস্যপদ ত্যাগ করে অন্য সিম্বল নিয়ে নির্বাচনে লড়তেন। তারপর বড় বড় কথা বলা সাজত।

মিস্টার স্পিকার স্যার, আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করছি, কারণ এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর গ্রামেগঞ্জে চাষীর অবস্থা ভাল হয়েছে ; যে কৃষিমজুর কংগ্রেস আমলে মজুরি পেত ১.৫০ টাকা, আজকে তার মজুরি ২০ টাকা হয়েছে। সে সময় চালের দর ছিল ৪ টাকা। আমাদের লাঠি মারা হত, যখন প্রফুল্ল ঘোষ ছিলেন, অজয় মুখার্জি ছিলেন, সেই সময়। আজকে বর্গাচাষী জমির ফসলের ভাগ পাচ্ছে, উৎপন্ন ফসলের পরিমাণ বেড়েছে, আজকে আর মানুষ না খেতে পেয়ে হা-অন্ন, হা-অন্ন করে কলকাতায় ছুটে আসে না যা কংগ্রেস আমলে হত। আজকে ডি. আর. ডি.-এর টাকা পেয়ে গ্রামের বেকাররা ব্যবসা করছে। এই সরকারের হাতে যে টাকা পয়সা খরচের দায়িত্ব দেওয়া হয় সেটা ঠিকমতো খরচ হয় না—এটা প্রমাণ করুন! ভোট তো আসছে। আজকে বামফ্রন্ট সরকার গরিব মানুষের হাতে যে অর্থ দিয়েছেন তাতে এই সরকার আবার ফিরে আসবেন, এই কটি কথা বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় মঞ্জুরি বিল এনেছেন এবং তারজন্য যে অনুমোদন চাইছেন, সেটা চাইবার কোনও যুক্তি তার আছে কিনা? কারণ আপনি জানেন, স্কুল শিক্ষক, বিশ্ববিদ্যালয় এবং কলেজের শিক্ষক, পৌরসভার কর্মচারী এবং অন্যান্য স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠানের কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা, যাদের সংখ্যা ৪.৫ লক্ষ, এই বছর যেভাবে তুলে নিয়েছেন এবং যার কোনও হিসেব পর্যন্ত নেই, তারফলে ঐ ৪.৫ লক্ষ কর্মী তাদের প্রভিডেন্ট ফান্ডের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন।

কারণ ১৯৮৩-৮৪ সালের আইন অনুযায়ী আপনি জানেন এই সাড়ে চার লক্ষ কর্মীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা, পেনশনের টাকার উপর এ. জি বেঙ্গলের কোনও নিয়ন্ত্রণ নেই, সমস্ত নিয়ন্ত্রণ ফিনান্স ডিপার্টমেন্টের। এই অবস্থার সুযোগ নিয়ে ফিনান্স ডিপার্টমেন্ট যখন তখন এই পি. এফ-এর টাকা তুলে নেয়। নিয়ম হচ্ছে বিভিন্ন প্রতিষ্ঠান পি. এফ.-এর যে টাকা দিচ্ছে প্রতিটি জেলার ট্রেজারিতে এবং কলকাতার রিজার্ভ ব্যাঙ্কে তার প্রতিটি টাকার হিসাব করে প্রতিটি এমপ্লয়ীকে সুদ দিতে হবে। কিন্তু তা করা হয় না। স্যার, আপনি দেখুন সল্ট লেকে এর যে অফিস আছে, এর যে ডাইরেক্টর আছে, পি. এফ. পেনশন এবং গ্রুপ ইনসিয়োরেন্সের যে ডাইরেক্টরিয়েট অফিস আছে সেখানে যদি মন্ত্রী মহাশয় ইয়ার ওয়াইজ হিসাব চান ইয়ার ওয়াইজ পি. এফ-এ ডিপোজিট কত, তার কোনও হিসাব নেই ১৯৮৩।

তার ফলে কর্মচারিরা কত সুদ পাবে তার কোনও হিসাব নেই। ফলে আমরা দেখতে পাচ্ছি আর্থিক বিবরণীতে বাজেট রিফ্লেকশনের ক্ষেত্রে প্রপার ফাইনান্সিয়াল অ্যাকাউন্টেবিলিটির যদি কোনও কোয়েশ্চন আসে প্রপারলি সেটা লেজিসলেচারদের কাছে যথাযথ আর্থিক বিবরণীর ছবি তুলে ধরা দরকার, সেটা করা যাচ্ছে না। এইভাবে আমাদের বঞ্চিত করা হচ্ছে। এই ভাবে যদি সরকার পরিচালনা করেন তাহলে সেই অর্থ আমরা অনুমোদন করব কেন? অনেক কথা বলা হয়েছে নিরক্ষরতা দূরীকরণ সম্পর্কে, প্রাপ্তবয়স্ক শিক্ষা সম্পর্কে। মাননীয়, অধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখেন তাহলে দেখবেন অতি সম্প্রতি একটা সারকুলার শিক্ষা দপ্তর জারি করেছে, সেই সারকুলারে বলছে যে প্রথম শ্রেণীতে ভর্তি হওয়ার বয়স-এর উর্দ্ধসীমা কোনও মতে ৭ বছরের বেশি হবে না। এখন নিরক্ষরতা দূরীকরণের নামে অঢেল টাকা সরকারের তরফ থেকে বরাদ্দ করা হচ্ছে। নিরক্ষরতা কি রকম দূরীভূত হচ্ছে সেটা সকলেই জানেন। ঢাক-ঢোল পিটিয়ে নিরক্ষরতা দূরীকরণের কর্মসূচি ঘোষণা করা হচ্ছে আর অন্য দিকে একজন গ্রামের শিশু যার বয়স ৭ বছরের বেশি হয়ে গেছে তাকে আর স্কুলে ভর্তি করতে দেওয়া হচ্ছে না। আজকে আমরা দেখতে পাচ্ছি নিরক্ষরতা দূরীকরণের এই হচ্ছে তাদের কর্মসূচি। অর্থাৎ সাক্ষরতা প্রশ্নে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা ১৭ নং স্থানে। এই রকম একটা জায়গায় আপনি যদি অর্থ চান তাহলে সেই অর্থ আমরা বরাদ্দ করব কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি বিদ্যুতের প্রশ্নে আসছি। বিদ্যুতের আজকে চরম সংকট। বিদ্যুতের জন্য আমরা এত টাকা বরাদ্দ করছি, জনগণ এত টাকা দিচ্ছে, বিদ্যুতের অবস্থা অত্যন্ত খারাপ হয়ে গিয়েছে। বিদ্যুৎ উৎপাদন ক্ষমতার তিন ভাগের এক ভাগও আপনারা সদ্ব্যবহার করতে পারছেন না। বক্রেশ্বর নিয়ে আপনারা এত কথা বললেন, শ্রমিক কর্মাচরিদের কাছ থেকে এক দিনের মাইনে নিয়ে বক্রেশ্বরের জন্য তহবিল সংগ্রহ করলেন। এই বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে চরম দুরাবস্থা। ১৩ কোটি টাকা বীরভূম জেলা পরিষদকে বরাদ্দ করা হল, কিন্তু সেই টাকা খরচ করবার মতো ইনফ্রাস্ট্রাকচার তাদের নেই। সেখানে চরম দুর্নীতি হচ্ছে, সেখানে নিয়োগ হচ্ছে বেআইনি, সেখানে বিনা টেন্ডারে লক্ষ লক্ষ টাকার কাজ পাস করা হচ্ছে। এটা আমাদের অভিযোগ নয়, বর্ধমানে জেলার ডিভিসনাল কমিশনার অভিযোগ এনেছিলেন যে তদন্ত হোক এবং যতক্ষণ না পর্যন্ত সন্তোষজনক রিপোর্ট পাওয়া যাচ্ছে বীরভূম জেলা পরিষদকে টাকা দেওয়া বন্ধ করা হোক। আজকে এই অবস্থার মধ্যে দিয়ে সরকার পরিচালিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি শিল্পের কথা বলছি। এই লিলি বিস্কুট প্রতিষ্ঠান হচ্ছে আপনাদের সরকার অধিগৃহীত প্রতিষ্ঠান। এই প্রতিষ্ঠানটি ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্টের অধীনে এবং এটা মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর অধীনে। গতবারে আমি অভিযোগ তুলেছিলাম এখানে সরকারি টাকা অপচয় হচ্ছে। শুধু টি. ভি. সিরিয়ালে বিজ্ঞাপনের জন্য ৩০ লক্ষ টাকা অপচয় হয়েছিল।

[3-50 — 4-00 P.M.]

আমি গতবারে যখন অভিযোগ করেছিলাম তখন রাইটার্সে কিছু নাড়াচাড়া পড়েছিল, ম্যানেজমেন্টে পরিবর্তন হয়েছিল। ডবলু. বি. সি. এস. ম্যানেজমেন্টে পরিবর্তন হয়েছিল '৯০ সালে। কিন্তু তারপরে অবস্থা আরও ভয়াবহ আরও মারাত্মক হয়েছে। গত বছরে ৬০ লক্ষ টাকা দেওয়া হয়েছে, দু' দফায় এই টাকা দেওয়া হয়েছে, কিন্তু লিলি বিস্কুটের উৎপাদন কত

খোঁজ নিয়ে দেখুন, দেখবেন উৎপাদন অনেক কমে গেছে। লিলি বিস্কুটের বাজার নেই। স্টেডি মার্কেট না থাকায় উৎপাদন কমে গেছে। রেশনের মাধ্যমে লিলি বিস্কুট দেয়ওয়া হয়। লিলি বিস্কুট হাসপাতালে দেওয়া হয়, রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলোর যে ক্যান্টিন আছে সেখানে দেওয়া হয়। কিন্তু তা সত্ত্বেও লিলি বিস্কুট দাঁড়াতে পারছে না। লিলি বিস্কুটের মার্কেট নেই। এই দুরবস্থা কিন্তু অন্যান্য বিস্কুট কোম্পানিগুলোর নেই, তারা লাভ করছে। লিলি বিস্কুট, একটি সরকারি প্রতিষ্ঠান, সেখানে লক্ষ লক্ষ টাকা দেওয়া সত্ত্বেও, সরকার থেকে লক্ষ লক্ষ টাকা দেওয়া সত্ত্বেও কোনও লাভ করতে পারছে না। সরকারি টাকার যদি এইভাবে অপচয় হয় তাহলে এই অর্থ বরাদ্দ প্রস্তাবে অনুমোদন দেওয়া যায় কিনা তা ভেবে দেখুন। ওষুধ শিল্প কারখানাগুলোর দিকে এবারে একটু দেখুন, যে শিল্পে, বিশেষ করে বেঙ্গল কেমিকেল যেটা আচার্য প্রফুল্ল রায় তৈরি করেছিলেন, তার স্বপ্ন ছিল যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা ওষুধ শিল্পে এগিয়ে যাবে। আজকে তার সেই স্বপ্নকে ধুলিস্যাৎ করে দিয়ে পশ্চিমবাংলা খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। ক্ষুদ্র ওষুধের কারখানা পশ্চিমবাংলাতে এক হাজারের মতো রয়েছে এবং প্রায় দু লক্ষের মতো শ্রমিক কর্মচারী কাজ করেন এই সমস্ত কারখানায়। আজকে সরকারি অসহযোগিতার জন্য সেগুলো ধুঁকতে বসেছে। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্সের মাধ্যমে ১৭ কোটি টাকা দিয়ে যে ওষুধ কেনা হয়, আজকে এই সমস্ত ছোট ছোট ওষুধ কোম্পানিগুলোর কাছে ১৭ কোটি টাকা বাকি পড়ে রয়েছে। যার ফলে এই কারখানাগুলো একের পর এক লক-আউট এবং ক্লোজারে পড়ে বন্ধ হয়ে যাচ্ছে এবং লক্ষ লক্ষ শ্রমিক ছাঁটাই হয়ে যাচ্ছে। এইভাবে কি আপনি শিল্পকে বাঁচাতে চান? আপনি যদি এই দৃষ্টিভঙ্গি নিয়ে চলবেন বলে ঠিক করেছেন, এই অবস্থায় এখানে এই টাকা বরাদ্দ করতে হবে আমাদের? আপনি পুলিশের কথা বলেছেন, পুলিশ খাতে টাকা বাড়ছে। এটা ইন্ডিসেন্টস অব ক্রাইম। আজকে এখানে পুলিশের ভূমিকা কি—না, চুরি, ডাকাতি, খুন, মজুতদারি, অসাধু ব্যবসায়িদের কার্যকলাপ একের পর এক বেড়ে চলেছে। আজকে নারী জাতির ইজ্জত ভুলুণ্ঠিত। সমস্ত দিক দিয়ে আজকে নাগরিক জীবন বিপর্যস্ত। পুলিশ কথায় কথায় লাঠি চালায়, গণ আন্দোলনের কর্মীদের হত্যা করার জন্য গুলি চালায়। এই অবস্থায় আপনি যদি আমাদের কাছে অর্থ বরাদ্দের জন্য অনুমোদন চান তাহলে আমরা তা আপনাকে দেব কেন? সেইজন্য এই অর্থ বরাদ্দের অনুমোদন মেনে নেওয়া যায় না। শিক্ষকদের উপর যে আক্রমণ করা হয়েছে, পেনশনের যে প্রশ্ন এসেছে, সেই ব্যাপারে আমি গতবারেও বলেছিলাম। এই বৃদ্ধ শিক্ষক যারা গ্রামে থেকে সামান্য মাইনের বিনিময়ে সারা জীবন কাজ করে গেলেন, কত শতশত শিক্ষক পেনশনের টাকা না পেয়ে মারা গেলেন—আপনি বললেন যে ক্যাম্প করে শিক্ষকদের পেনশন দেবেন। আমি আপনাকে হিসাব দিচ্ছি কতজন শিক্ষক পেনশন পান নি। ৮৭ হাজারের মতো শিক্ষক পেনশনের তালিকায় আছেন। পেনশন সেলের হিসাব হচ্ছে বারো হাজার শিক্ষক পেনশন পেয়েছেন। হাজার হাজার শিক্ষক তাদের সারা জীবনের পেনশন যেটা তাদের সময়মতো পাওয়ার কথা তা এই সরকার দিতে পারছে না। ফলে সরকার আজকে এই যে অর্থ বরাদ্দের অনুমতি চাইছে আমরা কি ভাবে তার অনুমোদন করতে পারি। ফলে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় অর্থ বরাদ্দের যে অনুমোদন চেয়েছেন সেই ব্যাপারে আমাদের অসুবিধার কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী শ্রী অসীমকুমার দাশগুপ্ত ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট-অন-অ্যাকাউন্ট) বিল, ১৯৯১ যেটা এখানে উত্থাপন করেছেন আমি তা সমর্থন করে দু-একটি কথা বলব। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যে ভাবে বললেন, তাদের উৎকণ্ঠার একটা বড় উপকরণ মনে হল এই বিধানসভা কেন ভাঙ্গা হল? এটাই হচ্ছে তাদের উষ্মার বড় কারণ। বিধানসভা ভাঙ্গার পরে আমরা জনগণের কাছে যাব, তাদের কাছ থেকে নতুন করে রায় নেব। বিধানসভায় আসার জন্য জনগণ যদি ওদের ফেরৎ পাঠায় তাহলে বেশি করে বক্তব্য রাখার সুযোগ হবে।

কিন্তু তাতে উষ্মা প্রকাশ করার কি কারণ ঘটল আমরা বুঝলাম না। এতো আনন্দের কথা একটা সরকার তার আয়ু থাকতে থাকতে জনগণের কাছে যাচ্ছে, বিরোধীপক্ষের তো এর সুযোগ নেওয়া উচিত। আপনারা তো কমতে কমতে ৩৫/৩৬ জনে এসেছেন, এখন আপনারা জনগণের কাছে যান, যদি ভাল কাজ করে থাকেন তাহলে আপনাদের সংখ্যা বাড়তে পারে এই সুযোগ তো আপনাদের নেওয়া উচিত। আমাদের বরং অসুবিধা হতে পারে আমরা ১৮৭ জন আছি শুধু সি. পি. এম., অন্যান্য বামফ্রন্টের প্রার্থী মিলিয়ে প্রায় ২৫০ জন আছি। আমাদের তো প্রশ্ন ছিল না, আমরা তো আরও ১ বছর থাকতে পারতাম। আমরা যে সাহসিকতার পরিচয় দিয়েছি তার ফলে আপনাদের কাছে সুযোগ এসেছে সেই সুযোগ আপনারা না নিয়ে উল্টে বামফ্রন্টকে গালমন্দ করছেন, আপনারা এই সুযোগটা নিন। আমরা তো এটা চাই। এটা তো আপনাদের দায়িত্ব—আপনারা অভিনন্দন জানান। যতীনবাবু দিল্লি ছুটে গেলেন আতঙ্কে বোধহয় ভাবছেন আর ৮/৯ মাস এম. এল. এ. থাকতে পারতাম কিন্তু কি জানি এবার জনগণ যদি তাকে ছুঁড়ে ফেলে দেয়। তাই তিনি দিল্লি গেলেন চন্দ্রশেখরের কাছে, শুনেছি তিনি ভারতবর্ষের রাষ্ট্রপতির কাছেও গিয়েছেন যে এখানে রাষ্ট্রপতির শাসন করতে হবে। রাষ্ট্রপতি শাসন করে চন্দ্রশেখর, কংগ্রেস, আর বি. জে. পি. মস্তান, গুন্ডা এবং পয়সা দিয়ে পুলিশকে কিনে নিয়ে যতীন চক্রবর্তী ঢাকুরিয়া থেকে আবার জিতে আসবে। এটা তো তার স্বপ্ন, এটা আমরা হতে দিচ্ছি না। এটা ঢাকুরিয়ার মানুষ সেটা হতে দেবে না এটা জেনে রাখুন। ঢাকুরিয়ার মানুষ এইবার যতীন চক্রবর্তীকে প্রত্যাখ্যান করছেন তাকে ছুঁড়ে ফেলে দেবেন। বয়স অনেক হয়েছে তিনি অনেক কুকাজ করেছেন জীবনে, সারা জীবন কুকাজ করেছেন, গণ আন্দোলনের পিঠে ছুরিকাঘাত করেছেন সেটা ভারতবর্ষের মানুষ জানে, শ্রমিক শ্রেণী জানে তাই তাকে কেউ ক্ষমা করবে না তিনি ছিলেন বামফ্রন্টের আন্দোলনের সঙ্গে তাই তিনি জিততেন তাই মানুষ তাকে ক্ষমা করত আন্দোলনের সঙ্গে আছেন বলে। কিন্তু মানুষ আর ক্ষমা করবে না। আর আপনারা যারা কংগ্রেস বন্ধুরা আছেন তারা স্বপ্ন দেখছেন রাষ্ট্রপতির শাসন করে কোনও রকমে '৭২ সাল করে আবার ফিরে আসবেন এই বিধানসভায়। আমি বলি সেই সুযোগ আপনাদের হবে না। রাষ্ট্রপতি শাসন করার কোনও সুযোগ বা সম্ভাবনা নেই, হবেও না, যে সরকার আছে এই সরকারই নির্বাচন পরিচালনা করবে সংবিধানে যে সুযোগ আছে সেই সুযোগ আমরা গ্রহণ করব। আজকে ভোট অন অ্যাকাউন্টের প্রশ্নে আমি শুধু এটুকু বলতে চাই বন্ধুরা বললেন পুলিশের খাতে তারা টাকা দেবেন না। কিন্তু পশ্চিমবঙ্গের পুলিশের গত এক বছরের কার্যকলাপ সম্বন্ধে বলতে পারেন এই পুলিশ পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করার জন্য তারা কোথাও একবারও অস্ত্র প্রয়োগ করেছে, কিন্তু আপনারা বলতে পারেননি—কোথাও হয়নি। এই রকম ঘটনা

পশ্চিমবঙ্গের কোথাও একটিও নেই, পুলিশ গণ আন্দোলনের উপর লাঠিচার্জ করেছে, গুলি চালিয়েছে, কোথাও হয়নি। স্বতঃস্ফূর্তভাবে আপনারা কিছু লোককে স্যাবোটেজ করেছেন, পুলিশের উপর বোমা মেরেছেন, পুলিশকে উত্তেজিত করেছেন, আপনাদেরকে লোকে প্ররোচিত করে কিছু কিছু ঘটনা ঘটিয়েছেন। এই ব্যাপারে তদন্ত করা হয়েছে, বিভাগীয় তদন্ত করা হচ্ছে, দোষীদেরকে আমাদের সরকারের পক্ষ থেকে শাস্তি দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে, বিচার-বিভাগীয় তদন্ত করা হচ্ছে তাদের শাস্তি হবে। যারা এইসব অপকর্ম করেছে তাদের শাস্তির ব্যবস্থা করা হচ্ছে। কোথাও গণ আন্দোলনকে ক্ষতিগ্রস্থ করার জন্য পুলিশকে ব্যবহার করা হয়নি। আজকে ১২/১৩/১৪ বছর ধরে এই জিনিস চলছে। পুলিশের খাতে আজকে টাকা দিতে আপনাদের আপত্তি ; আপনাদের মনে পড়ে না সারা ভারতবর্ষে যখন দাঙ্গা আন্দোলন চলছে তখন পুলিশ সেখানে পক্ষপাতিত্ব করছে, কিন্তু এখানে পুলিশ কোনও সাম্প্রদায়িক দাঙ্গায় অংশ নেয়নি, তারা দাঙ্গা রুখেছে, দলবাজি কঠোর হস্তে দমন করেছে, এইতো পার্থক্য। এই সরকারের প্রতিটি বিভাগ সাফল্যের সঙ্গে গত ১২/১৩/১৪ বছরে জনগণের সঙ্গে একত্রে তারা কাজ করেছে, আমি মনে করি মাননীয় অধ্যক্ষ মহোদয় মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় নির্বাহের জন্য বিল উপস্থাপন করেছেন সেই বিলকে সমর্থন করে আমি এখানেই বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পিকার ঃ** এটা ৪টা ২ মিনিটে শেষ হবার কথা, এটার আমি ২০ মিঃ সময় বাড়িয়ে দিচ্ছি, আশা করি সকলের মতামত আছে।

[4-00 — 4-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** স্পিকার মহাশয় ব্যয় মঞ্জুরির, ভোট অন অ্যাকাউন্টস যে বিল ১৯৯১, তার পক্ষে বক্তব্য রাখতে গিয়ে যেহেতু কালকেই এর উপর বিস্তারিত আলোচনা হয়েছে, সংক্ষেপে রাখব। মূল পয়েন্টগুলি এই রকম, একটা ধারণা মাননীয় বিরোধী সদস্যদের মধ্যে হয়েছে যে পুরো বাজেট না এনে ভোট অন অ্যাকাউন্টস বা আংশিক বাজেট কেন হল এই রকম ধরনের একটা ধারণা হয়েছে। আগেরদিন বলেছিলাম যে এই ভোট অন অ্যাকাউন্টস এর আগে একটা আর্থিক বিবরণী আমরা পেশ করেছি। প্রায় সাত হাজার দুশো চল্লিশ কোটি টাকার কিছু বেশি সেখানে আয় দেখানো আছে। এর পরে যদি পূর্ণ বাজেটে যেতে হত, অতিরিক্ত পদক্ষেপটা কি থাকত? থাকত কিছু নতুন কর বসানো বা করের হার বৃদ্ধি করা। আগেরদিন আমি বলেছি, পঞ্চাশ (৫০) কোটি টাকা বৃদ্ধি হয়ে সাত হাজার দুশো চল্লিশ কোটি টাকার বেশি হয়েছে। বাজেটে আর্থিক বিবরণী পেশ করা হয়েছে। সেখানে অতিরিক্ত পঞ্চাশ (৫০) কোটি হচ্ছে এক শতাংশের কম। আর্থিক বিবরণীর মাধ্যমে নিরানব্বই (৯৯) শতাংশের বেশি বিভিন্ন দফাওয়ারি বাজেট সেইভাবেই পেশ করা হয়েছে। সমস্ত ব্যয় সম্পূর্ণ করেই পেশ করা হয়েছে। শুধু কর বৃদ্ধি করা হবে না। কিন্তু যে করগুলি আছে সেগুলি ভাল করে আদায় করবার একটা লক্ষ্যমাত্রা-১৭ শতাংশ বৃদ্ধি করবার কথা আছে। সর্বভারতীয় গড় ১৪ শতাংশ, তার কিছুটা বেশি রাখা গেছে। কিছু খরচ বেঁচেছে। এবং বিশেষ করে ইন্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট যেটার অনুমোদন সংশোধনী গতবার করেছিলেন তার ভিত্তিতে বহুতল বাড়ির ফ্ল্যাটে কেনা, বেচা, কম দাম এই সংক্রান্ত ব্যাপারে কিছু পদক্ষেপ নিয়ে অতিরিক্ত পঞ্চাশ (৫০) কোটি টাকা পাওয়া যাবে এবং নতুন কোনও প্রকল্প নয় পুরানো প্রকল্পগুলোকে

এগিয়ে নিয়ে যাওয়া বিশেষ করে কর্মসংস্থান, রাস্তাঘাট মেরামত ও নির্মাণ—এটা করে আমরা ঘাটতি শূন্য বাজেট সামগ্রিকভাবে আর্থিক বিবরণীতে পেশ করেছি। সমগ্র ব্যয়ের মধ্যে চার মাসের ব্যয় মঞ্জুরির প্রস্তাব চেয়েছি। কিন্তু শুধুমাত্র ঘাটতি শূন্যতাই এর মূল লক্ষ্য নয়, ঘাটতি শূন্যতার প্রয়োজন আছে কারণ এখানে সাত (৭) দিনের বেশি ওভারড্রাফট নেওয়া যায় না। সে নিয়ম আপনারাই করেছেন। তারজন্যই এইসব করতে হয়েছে। এই ব্যয়গুলি সম্পর্কে গতকাল যে বক্তব্যগুলি বিরোধী সদস্যরা রেখেছেন আমি প্রতিটা খণ্ডন করবার চেষ্টা করেছি। আজকেও প্রতিটা খণ্ডন করব। আর একটা গতকাল বাদ পড়ে গিয়েছিল মাননীয় সদস্য জয়ন্তবাবুর, সেটা শেষ করে আমার বক্তব্য শেষ করব। এর মধ্যে উন্নয়নের কোনও ছোঁয়া নেই—পশ্চিমবঙ্গের উন্নয়ন নিচের দিকে নামছে—সর্বভারতীয় তথ্য নিয়ে দেখাচ্ছি—প্রথমে কৃষি থেকে শুরু করি—পুনরুক্তি করছি না, মোট উৎপাদন বেড়েছে শুধু তাই নয়, হেক্টার প্রতি উৎপাদন ক্ষমতার বৃদ্ধি পেয়েছে। আর্থিক বিবরণীতে একটা সমীক্ষায় বলা হয়েছে, ১৯৭৬ সালে যেটা ৭৪ লক্ষ টন ছিল এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ১১৮ লক্ষ টনে। নির্দিষ্টভাবেই বলছি। সপ্তম যোজনায় পশ্চিমবঙ্গের খাদ্যশস্যের উৎপাদনের লক্ষ্যমাত্রা ঠিক হয়েছিল ১০৫ লক্ষ টন। আমার প্ল্যানিংয়ের, কেন্দ্রীয় যোজনার রিপোর্ট আছে—১০৫ লক্ষ টন ধার্য ছিল, এটা বেড়ে হয়েছে ১১৮ লক্ষ টন। সর্বভারতীয় তুলনায় আমি বলছি, ১৯৬৯-৭০ সালে ২.৫ বার্ষিক হারে উন্নতি হয়েছিল। পশ্চিমবঙ্গে ১.৭ হারে হয়েছিল। আশির দশকে চিত্রটা একটু বদলে গেছে—খাদ্যশস্যের উৎপাদনে ছিল ২.৪ শতাংশ, সেখানে ওয়েস্ট বেঙ্গলের ক্ষেত্রে তাৎপর্যপূর্ণ হারে বেড়েছে, তিন শতাংশ বৃদ্ধি হয়েছে। আমি বিস্তারিত তথ্যে যাচ্ছি না। বাজেট স্পিচে আছে। মাননীয় বিধায়ক ডাঃ মানস ভূঁইয়া উনি—সেচ এবং ফ্লাড কন্ট্রোলের টাকা ঠিকমতোন ব্যবহার করবার চেষ্টা করা হয়নি বলছেন। আমার তথ্য বনাম আপনার তথ্য নিয়ে যাতে বিতর্ক না হয়—আমার কাছে কেন্দ্রীয় কমিশনের, প্ল্যানিং কমিশনের দলিল উপস্থাপন করতে পারি এর পরে আর কোনও দলিল বেরোয়নি।

সপ্তম যোজনার ক্ষেত্রে যে বড় এবং মাঝারি সেচ প্রকল্পের ব্যয়-বরাদ্দ ছিল ২০৮ কোটি টাকা, সেখানে বস্তুত পক্ষে ব্যয় হয়েছে ২৩৯ কোটি টাকা। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে ঐ একই রিপোর্টে বলা হয়েছে ছয় নং পাতায় যেখানে ব্যয়-বরাদ্দ ধরা ছিল ৭৮ কোটি টাকা, সেখানে ব্যয় হয়েছে ১৫৫ কোটি টাকা। উনি বললেন ফ্ল্যাড কন্ট্রোলের কথা, বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে আমাদের ধরা ছিল ১০৫ কোটি টাকা, কিন্তু সেখানে খরচ হয়েছে ১১৪ কোটি টাকা। শুধু টাকার বিষয়ই নয়, সপ্তম যোজনার ফিজিক্যাল ট্রার্গেটেও এই কথা বলেছে। যেখানে ৬.৪৫ লক্ষ হেক্টর সেচের আওতায় আনার কথা ছিল, সেখানে অতিরিক্ত ৯.৭৭ লক্ষ হেক্টর আনা হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, তবে একটা জায়গায় একটু গোলমাল আছে। তিস্তা প্রকল্পটি ৬৪০ কোটি টাকার প্রকল্প, তার মধ্যে ৩১০ কোটি টাকা রাজ্য সরকার খরচ করেছে। শুধু বন্যা নিয়ন্ত্রণের জন্যই নয়, সেচের জন্যও এটা খুব গুরুত্বপূর্ণ, কিন্তু কেন্দ্রীয় সরকার অতিরিক্ত পাঁচ কোটির বেশি এক পয়সাও দেয়নি এবং এটা নিশ্চয় মানসবাবু জানেন। এই প্রসঙ্গে আমি বলে রাখছি গোটা সপ্তম যোজনায় পরিকল্পনা বাবদ যা ধরা ছিল ৪,১২৫ কোটি টাকা, তার চেয়ে সপ্তম যোজনায় রাজ্য স্তরে আমরা ৯ পারসেন্ট বেশি খরচ করেছি, আমরা ৪,৫১১ কোটি টাকা খরচ করেছি। যা ধরা ছিল সপ্তম যোজনায় তাকে ছাপিয়ে আমরা ৯ পারসেন্ট বেশি খরচ করেছি। কেন্দ্রীয় পরিকল্পনায় সাহায্য যা পাওয়ার

কথা ছিল ১,২১৫ কোটি টাকা, তার চেয়ে ৬ শতাংশ কম পাওয়া গেছে। রাজ্য সরকারের নিজের যে অর্থ তোলার কথা ছিল ২,৯১১ কোটি টাকা, তা ছাপিয়ে অতিরিক্ত ১৫ শতাংশ অর্থাৎ ৩,৭৬৭ কোটি টাকা আমরা আদায় করতে পেরেছি। এরপর মাননীয় মানসবাবু যেটা উল্লেখ করেছেন সেটা হচ্ছে শিক্ষকদের পেনশনের কথা এবং যেটা বন্ধু সত্যেনবাবুও বলেছেন। আপনারা যে বিষয়টা সম্বন্ধে বলেছেন সেটা আমারও এখানে ঘোষণা করতে খুব ভালো লাগবে। প্রথমে পেনশনের পেপার আমরা যা পেয়েছি তার ৮৫ পারসেন্ট এ পর্যন্ত ক্লিয়ার করা গেছে। কিন্তু তারপর দুটি পদক্ষেপ আমরা নিয়েছি, যেটা আর কোথাও নেই মাননীয় শিক্ষক মহাশয়দের শুধু ঐ একটা সীমিত সময়ের জন্য অসুবিধা হয়েছিল। কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা থেকে আমাদের কম্পিউটারের সাহায্য নিতে হয় ব্যাক লগ ক্লিয়ার করার জন্য। কিন্তু তারপর জেলা স্তরে বা ব্লকে অনেক পেনশনের অ্যাপ্লিকেশন জমা পড়ে। এর পর আগে যেটা করা হয়নি এবং আমি যতদূর জানি ভারতবর্ষের আর কোথাও যেটা হয়নি সেই প্রভিসনাল পেনশন ঘোষণার কথা আমরা জানিয়েছি। শুধু তাই নয়, মাননীয় শিক্ষক মহাশয়রা যখন কাজে যোগদান করেছিলেন তখন তো তারা জানত না যে পেনশন পাবে, আর তখন আপনারা ছিলেন ক্ষমতায়, আর আপনারা কোনওদিন ঐ পেনশন দেবার কথা ভাবতেনও না, তাই ওই মাস্টারমশাইদের কাগজপত্রও ঠিক রাখেননি। তাই আমরা বলেছি, কোনও কাগজপত্রের দরকার নেই, শুধু একটা এ্যাফিডেভিট করলেই হবে এবং এরই ভিত্তিতে প্রভিসনাল পেনশন দেবার কথা আমরা ঘোষণা করেছি। জয়ন্তবাবু শিক্ষা দপ্তর সম্বন্ধে একটা প্রশ্ন করেছিলেন। তাই জয়ন্তবাবুকে আমি জানাতে চাই, এই শিক্ষা দপ্তরের যে বাজেট আছে তার ৯৮ শতাংশ এর মধ্যে খরচ হয়ে গেছে, আর যেটুকু বাকি আছে সেটা দু-একদিনের মধ্যেই খরচ হয়ে যাবে। উনি আমাকে আরেকটা প্রশ্ন জিজ্ঞাসা করেছিলেন বিদ্যালয় সম্বন্ধে। মাননীয় স্পিকার মহাশয় আনন্দের সঙ্গে আমি আপনার মাধ্যমে ঘোষণা করছি যে আমরা খুব সদ্য, যেটা মহামান্য রাজ্যপালের বক্তৃতার মধ্যেও আছে, এই রাজ্যে ৬০০টি নতুন প্রাইমারি স্কুল, ৭০০টি জুনিয়ার হাইস্কুল আপগ্রেডেশন সমেত এবং ৮০টি হায়ার সেকেন্ডারি স্কুল বিভিন্ন জেলায় স্থাপন করার সিদ্ধান্ত আমরা নিয়েছি। এই খবরটা আমি জয়ন্তবাবুকে জানিয়ে দিলাম। এরপর ওনারা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন তুলেছেন মুর্শিদাবাদ জেলা সম্বন্ধে। মাননীয় অধ্যক্ষ মহাশয় ঐ জেলার বিভিন্ন ব্লকে বন্টনের ক্ষেত্রে একটা সমস্যা আছে।

বিশেষ করে জহর রোজগার যোজনা দপ্তরের মধ্যে বন্টনের ক্ষেত্রে একটা নিয়ম কেন্দ্রীয় সরকার বেঁধে দিয়েছেন সেখানে অনুন্নত শ্রেণীর শতকরা ভাগ কত তার হিসাব হবে। মুর্শিদাবাদ জেলাতে এছাড়া আমাদের সংখ্যালঘু সম্প্রদায় আছে ঐ নিয়মটা সর্বক্ষেত্রে খাটে না। আমাদের তাই নিয়মটা একটু পরিবর্তন করা হয় ব্লকের সাথে ব্লকের যাতে সমতা হয়। এটা আমি ইনফর্মেশনের জন্য দিচ্ছি। এর সঙ্গে আর একটা প্রশ্ন তুলেছেন জেলা পরিকল্পনা ফাণ্ড যেটা রাজ্য থেকে বিভিন্ন জেলাতে দেওয়া হয়—একেবারে অবজেক্টিভ নর্মসে দেওয়া হয়, কত অসংখ্য কত এগ্রিকালচারাল লেবার্স তার উপরে। জেলার মধ্যে বণ্টনটা জেলা পরিকল্পনা কমিটি জেলা সমন্বয় পর্যদ করে, সেখানে মাননীয় বিধায়করা আছেন। সেখানে কোনও সমস্যা হলে আমরা দেখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় একটা প্রশ্ন রেখেছেন হলদিয়ার ট্রান্সপোর্টের ক্ষেত্রে ৩৭ কোটি টাকা ভর্তুকি—আমি আপনাকে প্রশ্ন করি আপনি কি জানেন দিল্লিতে ট্রান্সপোর্টে কত ভরতুকি দেয়? সেই ভর্তুকি ৩০০ কোটি ছাপিয়ে

গেছে। আপনি কি জানেন পৃথিবীর সমস্ত ট্রান্সপোর্ট কর্পোরেশনে আমার যেহেতু নিজের এই ব্যাপারে একটু উৎসাহ আছে সেজন্য তথ্য যোগাড় করেছিলাম—৩/৪টি ছাড়া বিভিন্ন কারণে অন্য সংস্থার সঙ্গে যুক্ত নয় বলে প্রতি জায়গায় ভর্তুকি দিতে হয় এবং কেন দেওয়া হয়েছে, তার কারণ ১৯৮১ সাল থেকে ১৯৮৬ সালে আপনারা পেট্রোল ডিজেলের কত দাম বাড়িয়েছেন, যন্ত্রাংশের কত দাম বাড়িয়েছেন সেটা ভুলে গেছেন? আমরা সেটা যাত্রী ভাড়ার মধ্যে দিতে চাইনি, তাই আমরা সিদ্ধান্ত নিয়েছি, এর মধ্যে পরিবহন মন্ত্রী ঘোষণা করছেন যে আমরা রাষ্ট্রীয় ক্ষেত্রে এটা বৃদ্ধি করব। একটা প্রশ্ন করা হয়েছে হলদিয়ার পেট্রো-কেমিক্যালে ১.৩৩ লক্ষর মতো কর্মসংস্থানের জন্য আমরা যে বলেছি তার ভিত্তি কোথায়, আমি ডিউটা দিয়ে দিচ্ছি। প্রথমত হলদিয়া প্রসারে ডাইরেক্ট এমপ্লয়মেন্ট প্রথমে হবে ২ হাজার যেখানে কাজ হবে, তার সঙ্গে যুক্ত হবে হলদিয়া প্রপারে অতিরিক্ত ২ হাজার—বুটাডাইন, স্টাইরিশ, সি-ফোর র‍্যাফিনেট, কার্বন ব্ল্যাক, আরও ২ হাজার। হলদিয়ার ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট কনজিউমার ফোর্স, কমপোনেন্ট প্যাকেজিং, অ্যাজিটিভ সালসার্স ইত্যাদি এগুলির মাধ্যমে আরও ২৪ হাজার হয়ে, ২৪ হাজার হলদিয়াতে হবে। সেকেন্ডারি স্কীমগুলিতে ৫০০ হাজার টন পার অ্যানাম নিয়ে ৭ হাজার ইউনিট কনজিউম করছে ৭০ হাজার, ১ হাজার ইউনিট কনজিউম করছে ২০ হাজার, ১ শো ইউনিট কনজিউম করছে ৬ হজার, সব মিলিয়ে ১ লক্ষ ৫৩ হাজার এবং কোন কোন ইউনিট হবে তার ডিটেলস লিস্ট মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি। একটা কথা আমি বলছি আপনারা হলদিয়ার ক্ষেত্রে আগেও বাধা সৃষ্টি করেছেন, এখনও আবার বাধা সৃষ্টি করতে চাইছেন, এই বাধা আমরা অতিক্রম করব, পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের চিনে নেবেন। কর্ম সংস্থান প্রকল্পে আমরা যাচ্ছি, সেখানে আমরা বলেছি ৮ লক্ষ অতিরিক্ত অর্থ সংস্থান সৃষ্টি করা সম্ভব, যে ৪ হাজার ব্যাংকের ব্রাঞ্চগুলি আছে প্রতি সপ্তাহে দুটি অতিরিক্ত কেস করলে এটা সম্ভব। এর দায়িত্ব আমরা নিচ্ছি। এই কাজে আমরা বলেছি একজন যুবক, সেটা সত্যেনবাবু বলছেন, তার রাজনীতি যাই হোক তিনি যদি গরিব ঘরের ছেলে হন, তিনি যদি বেকার হন তাহলে তিনি আমাদেরই ঘরের ছেলে, সমস্ত দিকের দরজা খোলা থাকছে তাঁদের জন্য। ক্ষুদ্র রাজনীতির উর্দ্ধে উঠে আমরা সবাইকে এই নতুন কর্ম সংস্থান প্রকল্পে আহ্বান জানাচ্ছি, এখানে কোনও ক্ষুদ্র রাজনীতির স্থান নেই। এই কথা বলে আপনাদের সকলের সহযোগিতা কামনা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Haldia Petrochemicals Limited – Employment Potential (Provisional statement)

**Primary** 1) Direct employment by Haldia Petrochemical Limited – 2,000

2) Direct employment by New units using HPL co-products (Butadiene, Styrsne, C4-raffinate, Carbon black feedstock) – 2,000

3) Indirect employment in support service (Road transportation, maintenance services, consumbles spares, components, packaging, Additive suppliers, Township, Fire fighting etc.) – 20,000

– 24,000

**Secondary**

| | |
|---|---|
| Downstrem Processing Units using over 500,000 t/annum of HPL output | |
| 7000 units using 50 ts/yr employing 10 individuals | – 70,000 |
| 1000 units using 100 ts/yr employing 20 individuals | – 20,000 |
| 100 units using 500 ts/yr employing 60 individuals | – 6,000 |
| | 96,000 |
| **Tertiary sector** (estimated) | 30,000 |
| | 1,50,000 |

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote-on-account) Bill, 1991, be taken into consideration was then put and agreed to.

## Clauses 1-3, Schedule and Preamble

The question that Clauses 1-3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote-on-Account) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** I have received a notice from Shri Amalendra Roy against Shri Jatin Chakraborty and Shri Satya Ranjan Bapuli. As we are on the last day, the House is going to be dissolved, I find no material purpose for further proceeding with the matter and, as such, the matter is dropped.

Now, the West Bengal Appropriation Bill, 1991.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কোনও কোনও মন্ত্রী রয়েছেন, বিশেষ করে অর্থমন্ত্রী রয়েছেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি খুব একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। এর আগে মাননীয় মুখ্যমন্ত্রী বলে গেছেন আজকে। পরে উনি সুপারিশ করবেন গভর্নরের কাছে যে, হাউস ডিজলভ্ করা হবে। আমি যতীনবাবুর মতো আপনাদের কাছে ভ্যালু বেসড্ পলিটিক্স আশা করছি না, আবার আপনাদের কাছে কোনও ভিক্ষাও করছি না। একটু আগে সুমন্ত হীরা খুব বলেছেন। আমি ওকে বলছি, একটু পড়বার দরকার আছে, জানবার দরকার আছে। সেটা হল এই, আপনি প্রথমেই দেখবেন কন্সটিটিউশনের ১৭২ নং ধারায় পরিষ্কার লেখা আছে—এই বিধানসভায় যারা নির্বাচিত হন তারা ৫ বছরের জন্য নির্বাচিত হন এবং পরবর্তী একটি ৩৫৬ ধারায় বলা আছে, গভর্নর যদি সরকারের সুপারিশে সন্তুষ্ট হন তাহলে সরকার ভেঙ্গে দিয়ে প্রেসিডেন্ট'স রুল করতে পারেন। আমি কন্সটিটিউশন

বাদ দিয়ে প্রথমেই একটি সাধারণ প্রশ্ন করছি, সাধারণ কথা বলছি যে,—এই যে সরকার থাকবে—এই সরকার নির্বাচতি হয়েছে কাদের দ্বারা? গভর্নরের দ্বারা, প্রেসিডেন্টের দ্বারা নয়। এই নির্বাচিত বিধানসভার সদস্যদের দ্বারা এই সরকার নির্বাচিত বা মনোনীত হয়েছে। কাজেই এই সভা, বিধানসভা যদি ভেঙে যায় তাহলে ৩১ তারিখের পর এই সরকারকে কাদের দ্বারা নির্বাচিত বলবেন? সেন্ট্রাল গভর্নমেন্ট হলে একটা কেয়ারটেকারের প্রভিসন থাকে, বাট স্টেট গভর্নমেন্টের ক্ষেত্রে কেয়ারটেকারের প্রভিসন সংবিধানে নেই। সেই ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয় মাঝে মাঝে বাইরে বলেছেন যে, কেন, একটা তো নজির আছে—এন. টি. রামারাও ৩ বছরের একটি সরকার ভেঙে দিয়ে তারপর সরকার বিধানসভা নির্বাচন করেছিলেন এবং একটি নিজের মনগড়া সরকার, যেটা অন্তত অসাংবিধানিক সরকার তৈরি করেছিলেন। আমরা কি করে বলব ৩১ তারিখের পর জ্যোতিবাবু আমাদের মুখ্যমন্ত্রী? আমরা বলতে পারব না। আমি আপনার অনুমতি নিয়ে বলছি—আমি আপনাকে সংবিধানটা দেখবার জন্য অনুরোধ করছি—আপনি কি করবেন? আপনার ছাগল আপনি কোনদিকে কাটবেন বুঝে নিন। আপনি লেজেতে'ও কাটতে পারেন, আবার মুড়োতেও কাটতে পারেন। কিন্তু সংবিধানে পরিষ্কার লেখা আছে—সুমন্তবাবু বুঝবেন না, লেখাপড়া খুব কম করেছেন, অসীমবাবু বুঝলেও বুঝতে পারবেন, অথবা উপায় নেই বলে বুঝবেন না। কিন্তু এটা কোনও গায়ের জোরের ব্যাপার নয়, আবার আবার কনভেনসন এখানে আসে না। আপনারা মাঝে মাঝে বলেছেন, কেন, এন. টি. রামারাওয়ের কনভেনসন আছে। যেখানে পরিষ্কারভাবে সংবিধানে রিটিন লেখা থাকে সেখানে আনরিটিন অথবা কনভেনসন কোনওক্রমেই উল্লেখ করা যায় না। সেখানে ১৭২/১৫৬ নং সংবিধানের পরিষ্কার ধারা আছে, কাজেই তৃতীয় কোনও বস্তু এখানে থাকতে পারে না। আমি আবার বলছি যে, একটা কন্সটিটিউশন ক্রাইসিস আপনারা দেশের মানুষের কাছে তুলবেন না। আপনারাই একদিন সঞ্জয় গান্ধীকে নিয়ে বলেছেন যে, তিনি আনকন্সটিটিউশনাল অথরিটি, একটা পাওয়া নিয়ে দেশের মধ্যে রয়েছেন। আপনারা ভয়ংকর আপত্তি করেছিলেন। আর আজকে আপনারা তাই করতে যাচ্ছেন। আজকে জ্যোতিবাবু বক্তৃতা করতে গিয়ে বলেছেন, পরবর্তী প্রজন্মকে আমরা কি শেখাব—আজকে সেই জ্যোতিবাবুর শুভবুদ্ধির কাছে আমি প্রশ্ন করছি যে, পরবর্তী প্রজন্মকে এই নজির আমরা কি করে শেখাব? এন. টি. রামারাও ঐ যে ক্রুদ্ধজনিত নজির করেছেন, তাকে কি আমরা আজকে নতুন করে শুভ বুদ্ধি উদয় হওয়ার কথা বলব? আমাদের ডিজল্ভড্ রাইট আছে, আপনাদের থাকবার রাইট নেই, কারও দেবার রাইট নেই। আপনারা বে-আইনি মন্ত্রিসভা রাখতে পারেন না। সুমন্তবাবু চাইছেন ডিজল্ভড্। আমরা আপনাদের আর দেখতে চাই না। ৩১ তারিখের পর আমরা আর জ্যোতিবাবুকে মুখ্যমন্ত্রী বলতে পারব না। ৩১ তারিখের পর অসীমবাবু আপনি আমাদের জেলে দিন যাই বলুন, ভারতবর্ষের কোনও মানুষ, পশ্চিমবাংলার কোনও মানুষ আপনাকে স্বীকার করবে না যে, আপনি পশ্চিমবাংলার অর্থমন্ত্রী। কে আপনাকে অর্থমন্ত্রী করেছে—আপনি নিজের বিবেককে প্রশ্ন করুন। আপনি হাউসে অ্যাডভোকেট্ জেনারেলকে ডাকুন, আলোচনা করুন। রাত দুটো অবধি হাউস চলুক। তিনি দেখিয়ে দিন সংবিধানের ধারা, কনভিন্স করুন। হোয়াই আর ইউ সেয়িং? ১৭২/১৫৩/১৫৬ ছাড়া আর কোন ধারা আছে? আমি বলছি তৃতীয় ধারা আমাদের দেখিয়ে দিন। আমি সংবিধানের প্রশ্ন তুলছি। সংবিধানের ব্যাখ্যা আমরা অ্যাডভোকেট জেনারেলের

কাছ থেকে শুনতে চাই। আমাদের অধিকার খর্ব করার কোনও অধিকার আপনাদের নেই। আমি সংবিধানের মূল প্রশ্ন তুলতে চাই আপনাদের কাছে। কেন ডাকবেন না?

[4-20 — 4-30 P.M.]

শ্রী নরনারায়ণ গুপ্ত (Advocate-General is entitled to come to this House and have his say) ফাইনান্স মিনিস্টার ডাকুন, সংবিধানের উত্তর তাঁকে দিতে হবে। থার্ড প্রভিসন দেখান। যেখানে রিটিন প্রভিসন রয়েছে পরিষ্কারভাবে সেখানে আনরিটিন কনভেনসন আসতে পারে না। স্বভাবতই আমাদের দাবি, আপনি অ্যাডভোকেট জেনারেলকে ডাকুন, তিনি পরিষ্কার করে বুঝিয়ে দিন। যদি তিনি বোঝাতে পারেন আমি দুর্বুদ্ধি হব না, মেনে নেব, সেটা বোঝাতে হবে। কাজেই আমি বলব আপনারা গভর্নরকে গিয়ে বলুন, বিধানসভাকে ডিসলভ করতে এবং সেইসঙ্গে মন্ত্রিসভাকে ডিসলভ্ করতে। এখানে তৃতীয় কোনও রাস্তা নেই ঐ ৩৫৬ অ্যাপ্লাই করা ছাড়া। মাই হামবল সাবমিশন টু গভর্নমেন্ট মেম্বারস, আপনারা ব্যাপারটা বোঝার চেষ্টা করুন এবং আমার প্রশ্নের জবাব দিন।

(গোলমাল)

## LEGISLATION

### The West Bengal Appropriation Bill, 1991

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to introduce the West Bengal Appropriation Bill, 1991.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to move that the West Bengal Appropriation Bill, 1991 be taken into consideration.

(Noise & interruption)

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু আপনি বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মোল্লা সাহেব এখানে এসেছেন বোঝাতে। সাহস থাকে তো আমার প্রশ্নের জবাব দিন আর না হলে চোর হয়ে থাকুন। স্যার, এই সরকার একবার কুকীর্তি করেছেন আবার একবার দুর্নীতি করেছেন। ডবল চোর স্যার।

(গোলমাল)

দালাল। দালাল।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু, আপনি বক্তৃতা করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এসেছে তার আমি বিরোধিতা করছি। এই সরকার হওয়া থেকে শেষ দিন পর্যন্ত যা ওরা করছেন তাতে তার প্রতি ইঙ্গিতে

প্রতিবাদ প্রতিরোধ হওয়া দরকার। বিধানসভার ভেতরে এবং বাইরে এই প্রতিবাদ চলবে। এখানে আপনি প্রোটেকশন দিতে পারেন কিন্তু বাইরে পারবেন না।

(গোলমাল)

(এই সময় মাননীয় সদস্য শ্রী অমল রায় মহাশয় ডেপুটি স্পিকারের আসনের সামনে গিয়ে কিছু বলতে থাকেন।)

স্যার, এই চাকরটাকে সরান।

(গোলমাল)

স্যার, যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এসেছে তার বিরোধিতা করছি। আমি আগেই বলেছি যে কেন তার বিরোধিতা করছি। উনি ভোট অন অ্যাকাউন্টের সময় অনেক ভাল ভাল কথা বলেছেন। কিছু কিছু ব্যাপারে দেখিয়েছেন যে সারা ভারতবর্ষে যে সমস্ত স্টেট রয়েছে সেখানে যে আর্থিক সমীক্ষা রয়েছে তাতে ওনার নাকি অনেক ভাল হয়েছে।

এ সম্পর্কে একটা গল্প মনে পড়ে গেল, সেটা আপনাদের শোনাচ্ছি। একটি ছেলে তার বাবাকে এসে বলল, বাবা, আমি আজকে একটা মেডেল পেয়েছি। বাবা জিজ্ঞাসা করল, কি মেডেল পেলি, কি করে মেডেল পেলি? ছেলেটি বলল আমাদের স্কুলে ইন্সপেক্টর এসেছিল, তিনি ক্লাশ পরিদর্শন করার সময় আমাকে একটি প্রশ্ন করেছিলেন। বাবা জিজ্ঞাসা করলেন, কি প্রশ্ন করেছিলেন? ছেলেটি বলল, গরুর ক'টা পা? আমি বললাম, গরুর পাঁচটা পা। বাবা তখন হেসে বললেন, তাতেও তুই মেডেল পেলি? ছেলেটি তখন বলল, হ্যাঁ। কারণ বাকিরা সব সাতটা, আটটা, দশটা করে বলেছে, আমি পাঁচটা বলেছি বলে আমাকে তিনি মেডেল দিয়েছেন। আপনাকে ভারত সরকার যে মেডেল দিয়েছেন ভালো মনিটারিং করতে পেরেছেন ইত্যাদি বলে এটা ঠিক ঐ গরুর পাঁচ পা বলা ছাত্রের মতন। আরও সরকারে যারা আছেন তারা হয়ত ১২টা, ১৪টা করে বলেছে। তার কারণ, বর্তমান কেন্দ্রীয় সরকার আর্থিক অবস্থায় সম্পূর্ণভাবে পর্যুদস্ত হয়ে গিয়েছে, আপনি নিশ্চয় এই ব্যাপারে আমাদের থেকে বেশি জানেন। আপনি কি জানেন না যে কি অবস্থায় কেন্দ্রীয় সরকার রয়েছেন? সেই সূত্র ধরে কিন্তু আপনি এটাকে রক্ষা করতে পারেন নি, এটাই আমার বক্তব্য। একটু খুব প্রচ্ছন্নভাবে এটাকে চাপা দেবার চেষ্টা করছেন, এর বিরোধিতা আমি আগেও করেছি। কি বিরোধিতা করেছি? না, প্রত্যেকবারই আপনি বলেন যে আমার সমস্ত বাজেট ভারসাম্য এবং জিরো ডেফিসিট বাজেট হবে। অর্থাৎ কোনও ঘাটতি বাজেট আপনি দেখান নি এবং প্রত্যেকবারই আপনি সাপ্লিমেন্টারি নিয়ে এসেছেন। এই মিথ্যার বেসাতি আপনি কেন করেছেন এটাই আমার প্রশ্ন সবচেয়ে আগে। আপনি এবারেও সাপ্লিমেন্টারি নিয়ে এসেছেন অথচ গতবারেও বাজেট অধিবেশনে বলেছিলেন যে আমাকে নতুন করে সাপ্লিমেন্টারি আনতে হবে না, তার কারণ, আমি মনিটারিং করে আমার ডিপার্টমেন্টগুলি থেকে এই ঘাটতি পূরণ করে দেব। আমি জানি আপনি দু/একটি ডিপার্টমেন্টে মনিটারিং করতে পেরেছেন কিন্তু মেজর যে কর আদায় করার ব্যবস্থা ঘাটতি মেটাবার মতো এবং সাপ্লিমেন্টারি কোনওদিন আনতে হবে না—এর মতো জায়গায় কিন্তু আপনি পৌঁছাতে পারেন নি। তারজন্য অনেক সময় আপনি নিয়েছেন কিন্তু এখন পর্যন্ত সে জায়গায় পৌঁছাতে পারেন নি এবং আপনি এই জিনিস বারে বারে বলছেন।

এবারেও কিন্তু সেই একই জিনিস করছেন। অথচ আপনি বলছেন যে আমাকে টাকা দিতে হবে। কি জন্য দিতে হবে, না, পুলিশ খাতে টাকা দিতে হবে, শিক্ষা খাতে খুব ভালো কাজ করেছি বলে টাকা দিতে হবে। আপনি বলছেন যে কৃষিতে খুব উন্নয়ন হয়েছে। প্ল্যান-ইকনমিতে কৃষির ব্যাপারে সারা ভারতবর্ষের সঙ্গে—ভারতবর্ষের অর্থনীতিতে আপনাদেরকেও খানিকটা টেনে নিয়ে গিয়েছে, আপনার একস্ট্রা কোনও কৃতিত্ব নেই। যদি আমাদের, ঐ ৫ বছরের কংগ্রেস শাসন দেখেন—এটা বহুভাবে আপনার নির্বাচনের প্রাক্কালে বলেছেন—আমাদের পাঁচ বছরে এখানে গম উৎপাদন হয়েছিল কত? সেই রেকর্ড পরিমাণ গম আপনি উৎপাদন করতে পেরেছেন কি গত বছর? তা পারেন নি। সেই বছর আমরা লেভি তুলেও একটা ভাল রকম প্রটেকশন খাদ্যের ব্যাপারে, কৃষির ব্যাপারে নিতে পেরেছিলাম। ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল করে আমরা সবুজ বিপ্লব ঘটাতে পেরেছিলাম যা আপনারা চিন্তা পর্যন্ত করতে পারেন না। আপনি ইন্ডাস্ট্রির সমস্যাটা বলেন নি। মাঝে মাঝে কেউ কেউ বলেছেন কিন্তু সমস্তটা ধামাচাপা দেবার চেষ্টা করা হয়েছে। আপনি নিজে বলুন তো—এখানে অনেক ট্রেড ইউনিয়ন করেন—আজকে অন্য কোনও সভ্য দেশ হ'লে এখানে গৃহযুদ্ধ বেঁধে যেত, সিভিল ওয়ার হয়ে যেত। ২৯ হাজার ছোট, বড়, মাঝারি কারখানা বন্ধ হয়ে আছে। সমস্ত বেসরকারি ক্ষেত্রেও প্রভিডেন্ট ফান্ড তারা খেয়ে ফেলেছে এবং এমন কি সংবাদপত্রের মালিক তারা পর্যন্ত প্রভিডেন্ট ফান্ডের টাকা খেয়ে ফেলেছে, একটাকেও আপনি গ্রেপ্তার করতে পারেন নি। স্যার, ১১৫ কোটি টাকা প্রভিডেন্ট ফান্ডের টাকা—মারোয়াড়িরা খেয়ে ফেলেছে। আপনি একজনকেও কোমরে দড়ি বেঁধে কি আদালতে নিয়ে যেতে পেরেছেন? অথচ আপনারা আইনে আছেন যে স্থাবর, অস্থাবর সমস্ত সম্পত্তি আপনি বাজেয়াপ্ত করতে পারেন। ক'টা বাজেয়াপ্ত করতে পেরেছেন? আপনি ক্রিমিন্যাল কেস করতে পারেন, ক'টা ক্রিমিন্যাল কেস করেছেন? একটাও করেন নি। ক'টা আদায় করতে পেরেছেন? এ'তে তো অধিক ক্ষমতার দরকার ছিল না। যে ক্ষমতা আপনাদের হাতে আছে সেই ক্ষমতা যদি আপনারা প্রয়োগ করতেন তাহলে আজকে এই ভয়াবহ গৃহ যুদ্ধের সামনে দাঁড়াতে হ'ত না। শুধু আপনি একটা কারখানা লক্ষ্য করুন, মেটাল বক্স কারখানা, যেখানে ৩৪ জন শ্রমিক আপনাদের সময় আত্মহত্যা করেছে। খেটে খাওয়া শ্রমিক, তাদের মধ্যে আপনাদের সমর্থকও কিছু কিছু আছে। এই ভয়াবহ অর্থনীতির সামনে দাঁড়িয়ে আমি সেই কথার উল্লেখ করছি। ন্যূনতম ওয়েজ যা আপনাদের স্টেট গভর্নমেন্টের আন্ডারটেকিং-এ দেওয়া হয়—যেমন ম্যাকিন্টোশ, কৃষ্ণগ্লাস একটা জায়গাতেও আপনি বলতে পারেন কি যে মিনিয়াম ওয়েজেস দেন? তা হলে আন্ডারটেকিং করলেন কেন? মতীশ রায় এখানে আছেন, ট্রেড ইউনিয়নে এই সমস্ত দাবি তিনি করেন আমাদের সঙ্গে, তিনি বলুন না, জবাব দিন না, মন্ত্রীকে বলুন না যে মিনিমাম ওয়েজ আপনারা দেবেন কি না? আপনি সেটা কিন্তু দিচ্ছেন না। আপনি নতুন করে একটা প্রভিসন নিয়ে আসছেন এবং সেটাকে নিয়ে বাজার মাত করার চেষ্টা করছেন। যে ৩৫ কোটি টাকা আপনি বিনিয়োগ করিয়ে, খরচ করিয়ে স্বনির্ভরতার মধ্যে দিয়ে আপনি প্রায় ৬ লক্ষ বেকারকে চাকরি দিয়ে দিয়েছেন। কি করে হয় এটা? এই যে হলদিয়া প্রকল্প করেছেন, এই হলদিয়া প্রকল্পে কত টাকা বিনিয়োগ করে কত লোককে চাকরি দিচ্ছেন, সেই রেশিওতে আপনি যদি চিন্তা করেন তাহলে ৬ লক্ষ চাকরি ৩৫ কোটি টাকা বিনিয়োগ করে কোথায় হবে? ভারতবর্ষের কোন জায়গায় এই জিনিস সম্ভব হয়েছে, পৃথিবীর কোন জায়গায় এই জিনিস সম্ভব হয়েছে?

[4-30 — 4-40 P.M.]

ভারতবর্ষের কোন জায়গায় এই জিনিস হয়েছে, পৃথিবীর কোন জায়গায় এই জিনিস হয়েছে? আপনার বক্তব্য আপনি নির্বাচনী প্রচার পুস্তিকা হিসাবে বিলি করুন, আমাদের কিছু বলার নেই। সৌগত রায় বললেন, এটা প্রচার পুস্তিকা। স্পিকার বললেন, নির্বাচন এসে গেছে, প্রচার তো হবেই। আপনি বলে দিন, এটা আমার নির্বাচনী বক্তৃতা, বাজেট বক্তৃতা নয়, তাহলে আমাদের কিছু বলার থাকে না। ভাবের ঘরে চুরি করছেন বলেই অনেক কথা বলছেন। আজকেই জয়ন্তবাবুর প্রশ্নের উত্তরে বলেন যে, চলতি আর্থিক বছরে শিক্ষা খাতের এখন পর্যন্ত ৫৮ ভাগ টাকা খরচ হয়েছে এবং বাকি টাকা নাকি কয়েক দিনের মধ্যেই খরচ করে ফেলবেন! কি করে করবেন, এটা কি কখনও সম্ভব?

**ডাঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি ৯৮ ভাগ খরচ হয়েছে বলেছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা খাতে টাকা খরচ হচ্ছে, কিন্তু তা দিয়ে হচ্ছেটা কি? মুর্শিদাবাদে এবং অন্যত্র কাগজে-কলমে ২ হাজার নতুন স্কুল চালু করেছেন, সেখানে পার্টি ক্যাডাররা মাস্টার হিসাবে মাসে মাসে বেতন পাচ্ছে, অথচ কোনও স্কুলের কোনও বাড়ি নেই, ঘর নেই, স্কুলের কোনও অস্তিত্বও নেই। এক-একটা জায়গায় শুধু সাইট্ ফর স্কুল লেখা রয়েছে, আর কিছু নেই। বিদ্যুৎ খাতে অতিরিক্ত টাকা খরচ করছেন, অথচ আজকে রাজ্যে বিদ্যুতের অবস্থা কি? এই টাকা, কার টাকা? এটা আলিমুদ্দিন স্ট্রিটের টাকা নয় বা আমাদের পকেটের টাকা নয়। জনগণের টাকা জনগণের স্বার্থে ব্যবহার করতে হবে। আপনারা টাকা বরাদ্দ করেছেন, কিন্তু জনগণ তার কোনও সুফল দেখতে পাচ্ছেন না। বিদ্যুত উৎপাদনের দুটো দিক আছে, একটা হচ্ছে নতুন প্ল্যান্ট নির্মাণ, আর একটা হচ্ছে মেন্টিন্যান্স অ্যাণ্ড প্রোডাকশন। আপনাদের ব্যর্থতাটা কোথায় দেখুন, নতুন প্ল্যান্টের প্রয়োজন থাকলে সেখানে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে তা অনুমোদন করার, কিন্তু পুরোনোগুলি মেন্টিন্যান্সের এবং বিদ্যুৎ উৎপাদনের পূর্ণ দায়িত্ব আপনাদের। আজকে পশ্চিমবাংলায় প্ল্যান্টের অভাব নেই, তাহলে এই অবস্থা কেন? আমরা যখন ক্ষমতায় ছিলাম তখন পশ্চিমবাংলায় চারটে মাত্র পাওয়ার প্ল্যান্ট ছিল, আর একটা মাত্র সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্ট-এর অনুমোদন দেওয়া হয়েছিল। আমাদের সময়ে প্রত্যেকটি জায়গায় তিনটে চারটে করে ইউনিট চালু ছিল। ব্যাণ্ডেল, সাঁওতালদি, সব জায়গায়। আর আজকে কি অবস্থা হয়েছে? কোলাঘাট, ব্যাণ্ডেল, সাঁওতালদি, ডি. পি. এল, চুখা প্রভৃতি এগুলি প্রোজেক্ট থাকা সত্ত্বেও মিনিমাম ডোমেস্টিক সাপ্লাই পর্যন্ত দিতে পারছেন না। পরীক্ষার সময়ে ছাত্ররা পড়বে, তাদের পর্যন্ত বিদ্যুত দিতে পারছেন না। এই হচ্ছে বিদ্যুতের সার্বিক অবস্থা। এরপরেও বিদ্যুত দপ্তরের জন্য অতিরিক্ত অনুমোদন চাওয়া হচ্ছে! আজকে পুলিশের জন্য অতিরিক্ত বরাদ্দের অনুমতি চাইছেন, কি অবস্থা করছেন পুলিশ বাহিনীর? পুলিশ কোনও মানুষকে নিরাপত্তা দিতে পারছেন না, উপরন্তু মানুষ খুন করছে। আপনারা ভুলে যাবেন না যে, আপনারা ক্ষমতা নিয়ে জন্মান নি, ক্ষমতা নিয়েও মরবেন না। যেদিন মানুষ পরিবর্তন করবেন সেদিন আপনাদের আজকের কথা স্মরণ করতে হবে। আজকে প্রত্যেক জায়গায় পুলিশ গুলি করে মানুষ খুন করছে। আজকে পুলিশের ওপর কোনও প্রশাসনিক নিয়ন্ত্রণ নেই। অথচ সেই খাতে টাকা বাড়াচ্ছেন! বেশি টাকা খরচ করছেন। শিক্ষক, ছাত্র, যুবক, মহিলা সবাইকে পুলিশ গুলি করে মারছে। আজকে

হাসপাতালগুলোর অবস্থা কি দেখুন, আমার এলাকায় একটা হাসপাতাল গরু, ছাগল চরছে। আমি মেয়ো হাসপাতালের কথা বলছি। ওটা আমি কেন্দ্রীয় সরকারের হাতে তুলে দেবার প্রস্তাব দিয়েছিলাম এবং সে বিষয়ে উদ্যোগও গ্রহণ করেছিলাম। গঙ্গার তীরে বিস্তীর্ণ জায়গা নিয়ে বিশাল বাড়ি ঘর নিয়ে আজকে হাসপাতালটি পরিত্যক্ত অবস্থায় পড়ে রয়েছে। আমি যখন কেন্দ্রীয় সরকারকে ঐ হাসপাতালটি দেবার উদ্যোগ গ্রহণ করেছিলাম তখন প্রশান্তবাবু বললেন, ওটা রাজ্য সরকারের পক্ষ থেকে নিয়ে নেওয়া হচ্ছে। দয়া করে ওখানে গিয়ে একবার দেখে আসুন কি অবস্থা হয়ে আছে। কেন্দ্রীয় সরকারকে নিতে দিলেন না, নিজেরাও কিছুই করলেন না। ১০ বছর ধরে ঐ অবস্থা হয়ে আছে। এমন কি আজকে পি. জি. হাসপাতালের এমন অবস্থা করেছেন যে, কোনও মানুষ সেখানে যেতে চায় না। এই অবস্থায় পশ্চিম বাংলার শহরে গঞ্জে নার্সিং হোম গজিয়ে উঠছে। রাজ্যের রাস্তাঘাটের অবস্থা তো আর বলার নয়। নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ হাসপাতালটি এমন জায়গায় যে, সেখানে যেতে শিলিগুড়ি থেকে ৪৫ মিনিট সময় লেগে যায়। রাস্তার অভাবের জন্যই এই অবস্থা। এমন কি আপনারা কেন্দ্রীয় সরকারের টাকায় কেন্দ্রীয় রাস্তা বা ন্যাশনাল হাইওয়ে রক্ষণাবেক্ষণ করতে পারছেন না। পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যেখানে কেন্দ্রীয় সরকার চিন্তা করছে হাইওয়েগুলি তারা নিজেরাই রক্ষণাবেক্ষণ করবেন কিনা। সেন্ট্রাল পি. ডবলু. ডি.-কে আজকে এ বিষয়ে চিন্তা ভাবনা করতে হচ্ছে। এটা কত বড় লজ্জার কথা আগামী ৩১ তারিখের পর আপনারা কেউ আর থাকছেন না, মাননীয় মন্ত্রী তখন সাধারণ মানুষ, সাধারণ অসীমবাবু হয়ে যাবেন। সুতরাং এই সময়ে আর নতুন করে কোনও কিছু বরাদ্দ করবেন না। স্যার, আজকে এই রাজ্যের এই অবস্থার জন্য দায়ী এই সরকারের কোনও প্ল্যানিং না থাকা। কোনও সরকারের যদি প্ল্যানিং না থাকে তাহলে সরকার মার খেতে বাধ্য। সুষ্ঠু প্ল্যানিং-এর অভাবে আমরা দেখেছি বিভিন্ন সময়ে বিভিন্নভাবে সরকারি টাকার অপচয় হয়েছে। প্রথমে এরা বেকার ভাতা চালু করেছিলেন, প্ল্যানিং-এর অভাবে সেটা বাণ্ডাল হয়ে গেছে এবং প্রচুর টাকা নষ্ট হয়েছে। ঐ টাকা দেবে কে? বেকারগুলি তো মরল, তাদের আপনারা ভাঁওতা দিলেন। অর্থনৈতিক সমতা নষ্ট করে দিলেন, ভারসাম্য হারিয়ে ফেললেন। খালি পা ডাক্তার চালু করলেন এবং এই উপলক্ষ্যে কয়েক হাজার ডাক্তার নিলেন। দিজ ইজ অল রং প্ল্যানিং। দ্বিতীয় হুগলি সেতুটাকে আপনারা অদৃশ্য সেতু বানিয়ে ফেলেছেন। কবে কাজ সম্পূর্ণ হবে তার ঠিক নেই। কাগজে দেখছি, জ্যোতি বসু খালি শিলান্যাস করছেন। তার শিলান্যাস করা একটা অভ্যাসে দাঁড়িয়ে গেছে। এই শিলান্যাস করতে করতে তিনি হয়ত কবে এই অদৃশ্য সেতুর উদ্বোধন করে দেবেন সেটাই দেখব। ব্যাবিলনের শুন্যদানের মতো শূন্যে এই সেতু তৈরি করছেন। পৃথিবীর সপ্তম আশ্চর্যের পর এটাও একটা অষ্টম আশ্চর্যের মতো অদৃশ্য ঝুলন্ত তৈরি হবে। কাগজে দেখলাম, জ্যোতি বসুর চারা পোনা ছাড়ার ছবি বেরিয়েছে। ৭০০ কোটি টাকার চারাপোনা ছাড়া হয়েছে। মৎস্য মন্ত্রী কিরণ্ময় নন্দকে চারাপোনা কোথায় ছাড়া হয়েছে জিজ্ঞাসা করলে উনি বলেন পুকুরে দেখে নিন না। নিন, এবার পুকুরে পুকুরে চারাপোনা খুঁজে বেড়ান। ওটা একটা পাকাচোর, এটা চারাপোনা নয়, রুই কাতলা। যাইহোক, সেইজন্য বলছি, আপনি এইসব ডিপার্টমেন্টের কোনও মনিটরিং করতে পারেন না, সমস্ত ডিপার্টমেন্টে পার্টিবাজি চলছে, পার্টিকে নিয়ন্ত্রণে রাখতে পারেন না। আপনিই বা কি করবেন, আপনি কিছুই করতে পারবেন না। দু-একটি দপ্তরের ভাল কাজের দাবি আপনি করতে পারেন এবং কেন্দ্রীয় সরকারের কাছ

থেকে তার প্রাইজও আপনি পেয়েছেন। ঐ গরুর কটা পা? আপনি বলেছিলেন ৫টি আর অন্যরা বলেছিল কেউ ৭টি, কেউ ৮টি আর কেউ ৯টি—ঐরকম আর কি? সুতরাং কৃতিত্বের দাবি আপনি করতে পারেন না। সেইজন্য বলছি, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলটাকে আপনি স্থগিত রাখুন অথবা পরিমার্জন করুন। এই কথা বলে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৯১ যেটা এখানে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। বিরোধীদলের একটা আতঙ্ক লক্ষ্য করা যাচ্ছে আগামী নির্বাচন সংক্রান্ত ব্যাপারে। সেখানে সুস্পষ্টভাবে আমি এই কথা বলতে চাই যে এখানে যে অর্থ বরাদ্দ করা আছে সেটা সাধারণভাবে নির্বাচন পরিচালনার কাজে যেভাবে লাগার কথা সেইভাবে লাগবে। ত্রিপুরাতে কংগ্রেস-আই যেভাবে নির্বাচন করেছেন পশ্চিমবাংলাতে সেইভাবে নির্বাচন হবে না। দ্বিতীয় ব্যাপার, শিক্ষার সম্পর্কে বলেছেন। আমি মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে একটু মনে করিয়ে দিতে চাই, দেশ স্বাধীন হওয়ার পর নিরক্ষরতার অভিশাপ দূর করবার কথা তথা শপথ কত বৎসর আগে পালন করার কথা ছিল? কংগ্রেস দল এই রাজ্যে এবং দিল্লিতে দীর্ঘকাল ক্ষমতায় ছিলেন। কিন্তু গোটা দেশ নিরক্ষরতার অভিশাপ থেকে মুক্তি পায়নি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় সেই নিরক্ষরতার অভিশাপ ধাপে-ধাপে অনেকখানি মুক্ত হয়েছে এবং সেই নিরক্ষরতা থেকে পরিপূর্ণভাবে মুক্ত হওয়ার পথে পশ্চিমবঙ্গের একটি জেলা—মেদিনীপুর জেলা—ইতিমধ্যেই এগিয়ে গেছে এবং অন্য জেলাগুলিও সেই পথ ধরে এগুচ্ছে। এত ভাল লাগবার কথা নয়? শিক্ষা আনে, চেতনা, কাজেই চেতনা আনলে মানুষ কোনটা বর্জন করতে হবে, কোনটা গ্রহণ করতে হবে সেটা বুঝতে পারবে। তাই শিক্ষার ব্যাপকতা দেখে, এত বিদ্যালয় দেখে কংগ্রেসিরা শঙ্কিত, আতঙ্কিত। তাই শিক্ষার ক্ষেত্রে যদি কোনও জায়গায় কোনও বিদ্যালয়ে ছাত্রের সংখ্যা কম থেকেও থাকে, শিক্ষক বা শিক্ষয়িত্রী কম থেকেও থাকে সেক্ষেত্রে সুষ্ঠু একটা পরামর্শ ওনারা দিতে পারেন, কিন্তু সার্বিক ব্যাপারে যে প্রচেষ্টা, শিক্ষার যে নীতি, পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতি সম্পর্কে ওনাদের বলবার কোনও নৈতিক অধিকার নেই। তাই ওনারা সমস্ত জিনিসটাকে ঘোলাটে করে দিতে চাইছেন। সার্বিক যে প্রচেষ্টা, পশ্চিমবঙ্গে শিক্ষার যে নীতি, সরকারের যে নীতি সেই নীতির সম্পর্কে বলবার না'কি কোনও দরকার নেই। তাই আজকে খুব সুকৌশলে সমস্ত জিনিসটাকে ঘোলাটে করে দিতে চাইছেন। মাননীয় সুব্রতবাবু, বিকেন্দ্রীকরণের মাধ্যমে পঞ্চায়েতের মাধ্যমে, কর্মসূচির যে চেষ্টা হয়েছে, মানুষের মধ্যে কিভাবে চেতনা আনবার চেষ্টা করা হয়েছে, কিভাবে মানুষকে সমস্ত কাজের মধ্যে ইনভলভ করার চেষ্টা হয়েছে সে কথা সুকৌশলে এড়িয়ে গেলেন। কেন গেলেন? কারণ, ওরা ওটা করেন নি, করবার কথা বলেছিলেন, কিন্তু করেন নি, করেন নি এইজন্য যে, করলে গ্রামের মধ্যে যে ঘুঘুর বাসাগুলি রয়েছে, আমি চোর, জমির বড় বড় মালিক যারা ছিলেন তারা ওভাবে টিকে থাকতে পারতেন না। কিন্তু তারা আজও আছেন, তাদের ওরা টিকিয়ে রাখতে চান। ওরা জমিদারি প্রথা উচ্ছেদ করেছেন, কিন্তু নামে, বেনামে এমন কি বাড়ির কুকুর, ঘোড়া, হাতির নামে পর্যন্ত জমি বেনামি করে রেখেছেন ভূমি সংস্কারের কথাটা ওরা ভাবতে পারেন নি, তাই ভূমি সংস্কার বিলের উপর আপত্তি করেছেন। আজকে মাননীয় অর্থমন্ত্রীর আনীত

অ্যাপ্রোপ্রিয়েশন বিলে স্বাভাবিকভাবেই ওরা আপত্তি করবেন। ভারসাম্যহীন এবং ঘাটতিশূন্য বাজেট বললে ওদের বড় লাগে, এটা ওরা ভাল চোখে দেখেন না। ঘাটতি শূন্য বাজেট এবং অতিরিক্ত ব্যয় মঞ্জুরির যদি দরকার হয় তাহলে তা করতে হবে এবং দিতে হবে। পশ্চিমবঙ্গের জনগণ, যে জনগণ বিধানসভা, সরকারের মন্ত্রিসভা তৈরি করেছেন। আমি তাই পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের আনীত অ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৯১-কে সর্বান্তকরণে ; সমর্থন করছি এবং আশা করছি সকল সদস্যই এটাকে সমর্থন করবেন। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী কর্তৃক আনীত—The West Bengal Appropriation Bill, 1991.-এর আমি অপোজ করছি। মাননীয় অর্থমন্ত্রী বোধহয় নিজের ঘরে গেছেন। খুব ভাল দেখতে শুনতে মানুষটি, তাকে মুখ্যমন্ত্রী হিসাবে তৈরি করা হচ্ছে। সুন্দর বক্তব্য রাখেন। কিন্তু দিনের শেষে একটা জাগলারি অফ ফিগারস ওনার বক্তব্যে প্রতিফলিত হয়। বাজেটের দ্বারা গত চার বছরে পশ্চিমবঙ্গের অর্থনীতির কি হাল করে দিয়েছেন তা কিছুদিনের মধ্যে বাইরে সকলেই তা ফেস করবেন। দেখবেন, পুলিশ এবং পার্টি ক্যাডার যদি না আনা হয় তাহলে মানুষের সুরটা বুঝতে পারবেন, মানুষ কি অবস্থায় আছে। পশ্চিমবঙ্গে হলদিয়া নিয়ে কথাবার্তা বলেছেন, ১ লক্ষ বেকারের চাকরি হবে ৩ বছরে, সেটা কি খুব ভাল দৃষ্টান্ত? ভাল কাজ? আমি জানতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী এই হাউসে উইটনেস করেছেন, আই. আই. এস. ও. প্রোজেক্ট ৫ হাজার কোটি টাকার কি চক্রান্ত মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় এবং ভি. পি. সিং মহাশয় দুজনে মিলে করেছেন। মাননীয় রাজীব গান্ধী প্রোজেক্ট অ্যাপ্রুভ করে লিখে দিলেন, সেই আই. আই. এস. সি মডার্নাইজেশন ওরা বন্ধ করে দিলেন, এতে কাজ হয়নি। সেই টাকা অন্য খাতে চলে গেছে, ওরা উন্নয়নের কথা ভাবেন। পাওয়ার সেক্টরের কথা আমি বলছিলাম, এন. টি. পি. সি. বক্রেশ্বরে করে দিচ্ছে, ওরা বললেন রক্ত দিয়ে হবে। রাশিয়া টাকা দেবে, রাশিয়া এখন দেউলিয়া, রাশিয়ার ডেলিগেশন যাচ্ছে, টাকা এখন আসছে না, অর্থমন্ত্রী বলেছেন আর একটা প্রভিসন করতে হবে। তিন বছর আগে এত টানাপোড়েন করলেন কেন? আমরা তো ওটা এন. টি. পি. সি-র মাধ্যমে করতে পারতাম। আসলে ওরা কন্ট্রাক্টরি চায়, পার্টি ফান্ডে টাকা চায় এবং তারজন্য আমাদের বক্রেশ্বর করতে দেননি। আমি শুধু একটি ফিগার ন্যাশনাল স্যাম্পেল সার্ভে থেকে তুলে ধরতে চাই। গরিব মানুষ বস্তিতে থাকেন, কিন্তু জ্যোতিবাবু রাজভবন ছেড়ে সল্ট লেকে যান। পানীয় জল—ড্রিঙ্কিং ওয়াটার, এটা পাবার অল ইন্ডিয়া অ্যাভারেজ গ্রামাঞ্চলে যেখানে ১৬ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে ৭ পারসেন্ট। পশ্চিমবঙ্গের পোজিশন সিক্সটিস্থ্। আরবান এরিয়ায়, এর অল ইন্ডিয়া অ্যাভারেজ ৭২ পারসেন্ট, পশ্চিমবঙ্গে ৬৯ পারসেন্ট। ইলেক্ট্রিফাইড ডুয়েলিং হাউস—গরিব মানুষের জন্য গ্রামভিত্তিক বিদ্যুতায়ণ প্রকল্প। এক্ষেত্রে পশ্চিমবঙ্গে রুর‍্যাল এরিয়ায় পারসেন্টেজে কত? পশ্চিমবঙ্গে এর পারসেন্টেজ হচ্ছে ৫.৫২, যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ ২৫.৯৩। কোথায় রয়েছে পোজিশন? আরবান এরিয়ায় এর অল ইন্ডিয়া অ্যাভারেজ ৭৩ পারসেন্ট, পশ্চিমবঙ্গে ৫৯ পারসেন্ট। জানি না, পরবর্তীকালে কোথায় পৌছাবেন। পশ্চিমবঙ্গের মায়েরা খেতে পাচ্ছেন না। তারা দুই দিনে একবার খাচ্ছেন। ওদিকে এয়ার কন্ডিশন মেশিন ইত্যাদি বসিয়ে রাইটার্স বিল্ডিং এর চেম্বারগুলি এবং দপ্তরগুলি সুন্দর করে তোলা হচ্ছে। আজকে বস্তিতে যান, সাদা কাপড় কালো হয়ে

থেকে তার প্রাইজও আপনি পেয়েছেন। ঐ গরুর কটা পা? আপনি বলেছিলেন ৫টি আর অন্যরা বলেছিল কেউ ৭টি, কেউ ৮টি আর কেউ ৯টি—ঐরকম আর কি? সুতরাং কৃতিত্বের দাবি আপনি করতে পারেন না। সেইজন্য বলছি, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলটাকে আপনি স্থগিত রাখুন অথবা পরিমার্জন করুন। এই কথা বলে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৯১ যেটা এখানে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। বিরোধীদলের একটা আতঙ্ক লক্ষ্য করা যাচ্ছে আগামী নির্বাচন সংক্রান্ত ব্যাপারে। সেখানে সুস্পষ্টভাবে আমি এই কথা বলতে চাই যে এখানে যে অর্থ বরাদ্দ করা আছে সেটা সাধারণভাবে নির্বাচন পরিচালনার কাজে যেভাবে লাগার কথা সেইভাবে লাগবে। ত্রিপুরাতে কংগ্রেস-আই যেভাবে নির্বাচন করেছেন পশ্চিমবাংলাতে সেইভাবে নির্বাচন হবে না। দ্বিতীয় ব্যাপার, শিক্ষার সম্পর্কে বলেছেন। আমি মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে একটু মনে করিয়ে দিতে চাই, দেশ স্বাধীন হওয়ার পর নিরক্ষরতার অভিশাপ দূর করবার কথা তথা শপথ কত বৎসর আগে পালন করার কথা ছিল? কংগ্রেস দল এই রাজ্যে এবং দিল্লিতে দীর্ঘকাল ক্ষমতায় ছিলেন। কিন্তু গোটা দেশ নিরক্ষরতার অভিশাপ থেকে মুক্তি পায়নি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় সেই নিরক্ষরতার অভিশাপ ধাপে-ধাপে অনেকখানি মুক্ত হয়েছে এবং সেই নিরক্ষরতা থেকে পরিপূর্ণভাবে মুক্ত হওয়ার পথে পশ্চিমবঙ্গের একটি জেলা—মেদিনীপুর জেলা—ইতিমধ্যেই এগিয়ে গেছে এবং অন্য জেলাগুলিও সেই পথ ধরে এগুচ্ছে। এত ভাল লাগবার কথা নয়? শিক্ষা আনে, চেতনা, কাজেই চেতনা আনলে মানুষ কোনটা বর্জন করতে হবে, কোনটা গ্রহণ করতে হবে সেটা বুঝতে পারবে। তাই শিক্ষার ব্যাপকতা দেখে, এত বিদ্যালয় দেখে কংগ্রেসিরা শঙ্কিত, আতঙ্কিত। তাই শিক্ষার ক্ষেত্রে যদি কোনও জায়গায় কোনও বিদ্যালয়ে ছাত্রের সংখ্যা কম থেকেও থাকে, শিক্ষক বা শিক্ষয়িত্রী কম থেকেও থাকে সেক্ষেত্রে সুষ্ঠু একটা পরামর্শ ওনারা দিতে পারেন, কিন্তু সার্বিক ব্যাপারে যে প্রচেষ্টা, শিক্ষার যে নীতি, পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতি সম্পর্কে ওনাদের বলবার কোনও নৈতিক অধিকার নেই। তাই ওনারা সমস্ত জিনিসটাকে ঘোলাটে করে দিতে চাইছেন। সার্বিক যে প্রচেষ্টা, পশ্চিমবঙ্গে শিক্ষার যে নীতি, সরকারের যে নীতি সেই নীতির সম্পর্কে বলবার না'কি কোনও দরকার নেই। তাই আজকে খুব সুকৌশলে সমস্ত জিনিসটাকে ঘোলাটে করে দিতে চাইছেন। মাননীয় সুব্রতবাবু, বিকেন্দ্রীকরণের মাধ্যমে পঞ্চায়েতের মাধ্যমে, কর্মসূচির যে চেষ্টা হয়েছে, মানুষের মধ্যে কিভাবে চেতনা আনবার চেষ্টা করা হয়েছে, কিভাবে মানুষকে সমস্ত কাজের মধ্যে ইনভলভ করার চেষ্টা হয়েছে সে কথা সুকৌশলে এড়িয়ে গেলেন। কেন গেলেন? কারণ, ওরা ওটা করেন নি, করবার কথা বলেছিলেন, কিন্তু করেন নি, করেন নি এইজন্য যে, করলে গ্রামের মধ্যে যে ঘুঘুর বাসাগুলি রয়েছে, আমি চোর, জমির বড় বড় মালিক যারা ছিলেন তারা ওভাবে টিকে থাকতে পারতেন না। কিন্তু তারা আজও আছেন, তাদের ওরা টিকিয়ে রাখতে চান। ওরা জমিদারি প্রথা উচ্ছেদ করেছেন, কিন্তু নামে, বেনামে এমন কি বাড়ির কুকুর, ঘোড়া, হাতির নামে পর্যন্ত জমি বেনামি করে রেখেছেন ভূমি সংস্কারের কথাটা ওরা ভাবতে পারেন নি, তাই ভূমি সংস্কার বিলের উপর আপত্তি করেছেন। আজকে মাননীয় অর্থমন্ত্রীর আনীত

হয়নি? সেচের জন্য আমরা কি না করেছি! আমরা জমি দিয়েছি নিরন্ন মানুষকে। আপনাদের মতো আমরা ভাদ্র আশ্বিন মাসে মানুষকে মাইলো এবং ভুট্টা খাইয়ে রখে দিই নি। সাম্প্রদায়িকতার কথা, বিচ্ছিন্নতাবাদের কথা, দুর্নীতির কথা আপনারা বলেছেন। সাম্প্রদায়িকতার এবং বিচ্ছিন্নতাবাদের উস্কানি কারা দিয়েছিল? ভিন্দ্রেনওয়ালাকে সৃষ্টি করেছিল? জনৈক কংগ্রেস নেতা তো ভিন্দ্রেনওয়ালা সৃষ্টি করেছিল। তাদের মুখে বিচ্ছিন্নতাবাদের কথা, সাম্প্রদায়িকতার কথা সাজে না। আর একটা কথা ছিল দেশে একটা কথা চালু আছে "সাপ হয়ে কামড়ায় আর ওঝা হয়ে ঝাড়ে"। ওনাদের চরিত্রও তাই। এই শীততাপ নিয়ন্ত্রিত ঘরে বসে গরিবদের হয়ে কথা বলছেন, তাদের হয়ে চোখের জল ফেলছেন আর যখন প্রয়োজন হচ্ছে তখন নিজেদের স্বার্থে সাম্প্রদায়িকতার উস্কানি দিচ্ছেন। সেখানে তাদের কোনও নীতি বোধ থাকে না, মূল্যবোধ থাকে না, যত নীতিবোধ মূল্যবোধ এখানে। মানুষ আপনাদের চিনেছে, আর চিনেছে বলেই মানুষকে ঠকানোর আর সুযোগ নেই। তারা জানে কঠিন দুঃসময় তারা কাটিয়ে এসেছে। সেইজন্য তারা ভোটে সেই ভাবে রায় দিয়েছে। এই প্রসঙ্গে একটা কথা বলা উচিত, ওদের তো অনেক কথাই বলা হল, তারা অনেক কিছুই শুনলেন কিন্তু সংস্কৃতে একটা কথা আছে 'কর্ণে ন পশ্যন্তি'। ওদের ক্ষেত্রে এই কথা প্রযোজ্য। তাদের সঙ্গে জনগণের আর যোগাযোগ নেই, তারা জনগণের কাছে যান না। জনগণের দুঃখের কথা, বেদনার কথা, তাদের সুখ-দুঃখের কথা ওনাদের কাছে আর বলে না, বলতে তারা ভয় পায়।

নির্বাচনের আগে হয়ত এক আধবার যদিও যান, এখন যান না। আমাদের বামফ্রন্টের লোকেরা একেবারে গ্রাস রুট লেভেলে—উই ডাইন উইথ দি মাসেস, উই স্টে উইথ দি মাসেস—আমরা বামফ্রন্টের কর্মীরা মাসের কথা, দুর্বল শ্রেণীর লোকেদের কথা যত চিন্তা করি এইভাবে কেউ চিন্তা করেন না। মাননীয় অর্থমন্ত্রী এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন এটা অত্যন্ত সু-চিন্তিত ও অভিব্যক্তিপূর্ণ। এই বিল অত্যন্ত জনমুখি। এই বিলের মধ্যে এমন কোনও অংশ নেই যেটা জনস্বার্থ বিরোধী। কাজেই, এই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যাবাদ।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯১ যেটা এনেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় কংগ্রেসি বন্ধুদের আলোচনা দেখে মনে হচ্ছিল যে তারা পুরো বাজেটের উপর আলোচনা করছেন। তারা কি বিষয়ের উপর আলোচনা করছেন সেটা তারা হারিয়ে ফেলেছেন। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী অসীমবাবু অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে দাবি এনেছেন সেই রকম অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি যেন অন্য কোনও রাজ্য সরকার আনেন না, কেন্দ্রীয় সরকার অতিরিক্ত ব্যয় মঞ্জুরি করেন না, তাদের আলোচনা শুনে এটাই মনে হচ্ছিল। তারা একবারও প্রশংসা করলেন না যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করা সত্ত্বেও তিনি নতুন কোনও করের বোঝা জনগণের উপর চাপান নি। তিনি সম্পদ সৃষ্টি করে এবং ব্যয় সংকোচন করে মূল বাজেটকে ঘাটতি শূন্য রেখেছেন, এরজন্য তাকে ধন্যবাদ দেওয়ার কথা বিরোধী পক্ষের বন্ধুরা ভুলে গেছেন। বুর্জোয়া সমাজ ব্যবস্থায় মূল্যবৃদ্ধি অসীমবাবুর সঙ্গে আলোচনা করে হয় না। প্রাকৃতিক বিপর্যয়ের ব্যাপার আলোচনা করে হয় না। অর্থ দপ্তরের সঙ্গে অন্য দপ্তরের মধ্যে সমন্বয়ের অভাবের জন্য দেখা যায়। কখনও এক দপ্তর

বেশি টাকা খরচ করে অন্য দপ্তর তা পারে না। আপনার দপ্তরের অনুমোদন না পাওয়ার জন্য এটা তারা পারে না। আমি তাই আবেদন করব, অর্থ দপ্তরের যোজনা কমিশন, পরিকল্পনা কমিশন এদের মধ্যে কো-অর্ডিনেশনের ব্যাপারটি মাননীয় অর্থমন্ত্রী যদি ভেবে দেখেন তাহলে আমার মনে হয় কার্য পরিচালনা করার ক্ষেত্রে সুবিধা হবে। এই কথা বলে এখানে উপস্থাপিত বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে শেষ দিনে আপনাকে একটা উর্দু কবিতা শোনাই—

খবাব में भी न सोचा था इमले कभी
ये आलम चमन पे गुजर जाएगा।
बागवाँ छीन लेगे बेबस बहार
ये फुलों के चेहरा उतर जाएगा॥

অর্থাৎ আমার স্বপ্নের ভিতে পুরনো যে এই বিশ্ব এইভাবে ফুলে ফুলে ভরে যাবে, আবার বাগানের মালি সেই ফুলগুলোকে একে একে ছিঁড়ে সাজানো বাগানকে শুকিয়ে দিচ্ছে। বামফ্রন্ট সরকার আইনের রক্ষক আজ ভক্ষক হয়ে দাঁড়িয়েছে। গণতন্ত্রের বদলে হিংসা পাকাপাকিভাবে স্থায়ী হয়ে গেছে। আমি এর আগেও বলছি আবারও বলছি, হিংসা ও গণতন্ত্র একইভাবে চলতে পারে না। মানুষ প্রতিবাদ জানাতে গেলে ঝাঁকে ঝাঁকে গুলি চলে তা সে সুজাপুর হোক বা নারকেলডাঙ্গা হোক বা তেহট্ট হোক। আমার এলাকায় বরাবর গোলমাল চলছে। আমি বারবার চিৎকার করে বলেছি, কিন্তু কোনও প্রতিকার পাওয়া যায়নি। পুলিশের অবস্থা আজকে ম্যাকবেথের 'অল দি পারফিউমস্ অব আরাবিয়া উইল নট সুইটেন দেয়ার হ্যান্ডস'-এর মতো। তাদের হাত এত রক্তে ভরে গিয়েছে যে আজকে সেখানে কেউই পরিষ্কার থাকবে না। সেক্ষেত্রে সমস্যার সমাধান অনেক কিছুরই হয়নি। কৃষিঋণ মুকুবের কথা বারবারই বলেছিলাম, কিন্তু সুস্পষ্ট কোনও ঘোষণা আমরা সরকারের পক্ষ থেকে পাইনি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আশা করব যে, তিনি এ সম্পর্কে সুস্পষ্ট নীতি ঘোষণা করবেন। আমার এলাকায় তন্তুবায়দের অবস্থা শোচনীয়, অনেকে খেতে পায় না। এই ব্যাপারে কোনও সুষ্ঠু পরিকল্পনা আজও হল না। আমার এলাকায় 'শহিদুল্লা কলেজ' করার জন্য বারবার করে মেনশন করেছি এবং বলেছি, তার সমাধান হয়নি।

কিন্তু সেই সমস্ত সমস্যার সমাধান হয়নি। গার্লস হোস্টেল দু-একটা করেছিলেন, উত্তর ২৪ পরগনায়, বারাসতে কোনও গার্লস হোস্টেল আপনারা করেননি। আপনারা মুসুলমানদের জন্য গার্লস হোস্টেল করার কোনও সিদ্ধান্ত করেননি। এই ব্যাপারে আমি বহুবার মেনশনও করেছি। বিদ্যাধরি নদীর সংস্কারের কথা বারবার বলেছি কিন্তু তা হয়নি, সংখ্যালঘুদের জন্য কোনও কমিশন গঠিত হয়নি, তাদের চাকরির ব্যাপারে বলেছিলাম, মাদ্রাসা শিক্ষার ব্যাপারে বলেছি, কিন্তু বহু মাদ্রাসা রেকগনিশন পায়নি। জবরদখল মসজিদ উদ্ধার হয়নি। সাম্প্রদায়িক দাঙ্গা এই রাজ্যে কম হলেও আমরা দুইজন এম. এল. এ.-এই ব্যাপারে ডেপুটেশন দিয়েছিলাম কিন্তু কোনও সমস্যার সমাধান হয়নি। এই সমস্যাগুলি সম্পূর্ণ অপূর্ণ রেখে এই বিধানসভার

অকাল মৃত্যু হল, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার স্যার, গত বছরের বাড়তি টাকা পশ্চিমবাংলার সরকার খরচ করেছেন এবং তার অ্যাপ্রোপ্রিয়েশন বিল দু'টি মন্ত্রী মহাশয় রেখেছেন এবং তা সমর্থনযোগ্য। সমর্থনযোগ্য এই কারণে কেবলমাত্র বক্তৃতার ফুলঝুরি নয়, সমর্থনযোগ্য এই কারণে যে আমরা দেখেছি দীর্ঘদিন পর পশ্চিমবাংলার চাল উৎপাদনে প্রথম জায়গায় দাঁড়িয়েছে এটা কৃতিত্বের। এই কৃতিত্বের জন্য দায়ী পশ্চিমবঙ্গ সরকার যারা খোল থেকে শুরু করে সারের ব্যাপারে জলের ব্যাপারে সাহায্য করেছিলেন এবং তার ফলে অন্যান্য যে রাজ্যগুলি চাল উৎপাদনে প্রথম স্থানে থাকত সেখান থেকে আজকে পশ্চিমবাংলা এক নম্বর স্থান পেয়েছে, এই কৃতিত্বের জন্য পশ্চিমবাংলার সরকারের পুরনো বছরের বাড়তি টাকার এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে দেওয়া উচিত। কেবলমাত্র দু-চারটি কথা বলে নয়, উনি বলেছিলেন তাঁতিরা মারা যাচ্ছে, কিন্তু সংখ্যাতত্ত্ব বলে এই বছরে পশ্চিমবাংলায় যে কাপড় তৈরি হয়েছে তাতে ক্ষুদ্রশিল্পের অনেক উন্নতি হয়েছে—অন্তত ১০০ হাজার বর্গ মিটারের বেশি উৎপাদন হয়েছে। আজকে ক্ষুদ্রশিল্প কিন্তু ভারতবর্ষের অন্যান্য জায়গার তুলনায় পশ্চিমবাংলায় দেখার মতো জায়গায় দাঁড়িয়ে আছে। তন্তুশ্রীর মাধ্যমে পশ্চিমবাংলার ক্ষুদ্রশিল্প তাঁত শিল্প যেভাবে উজ্জীবিত হয়ে উঠেছে তা আজকে অন্যান্য রাজ্যের ক্ষেত্রে হিংসার কারণ হয়ে গিয়েছে। তামিলনাড়ু, তাঁত শিল্পে পশ্চিমবাংলার একটা জায়গা অধিকার করে রয়েছে। আজকে পশ্চিমবাংলার তাঁত শিল্প শুধুমাত্র পশ্চিমবাংলায় সীমাবদ্ধ নয় এটা বাইরেও ছড়িয়ে গিয়েছে। পুরনো সম্মানের আসন ফিরে পেয়েছে। এটা কিন্তু বিভিন্ন তথ্যে বারবার উপস্থাপিত হয়েছে—কিন্তু তথ্য দিয়ে সেটা কেউ বললেন না। তথ্যতে বারবার দেখানো হয়েছে কৃষিতে ক্ষুদ্রশিল্পে, বেকার সমস্যার সমাধানের জন্য এস. এস. ই. পি. লোন ইত্যাদির মাধ্যমে পশ্চিমবাংলার বেকার যুবকদের মধ্যে একটা আশার উদ্দীপনা তৈরি হয়েছে। আজকের দিনে দাঁড়িয়ে আমি এই কথা বলতে পারি পশ্চিমবাংলার সরকারের বিভিন্ন যে সরকারি সংস্থাগুলি আছে দপ্তরগুলি আছে তাদের কাজের কিছু গতি প্রকৃতি তৈরি হয়েছে সেই গতি প্রকৃতির জন্য আজকে সরকার কিছু বাড়তি খরচ করেছেন আমরা সেই বাড়তি খরচের অনুমোদন-র প্রশ্নটা উপস্থাপিত করেছি এবং মন্ত্রী মহাশয়ও সেটাকে অনুমোদনের জন্য ব্যবস্থা করেছেন সেটা সমর্থন করা উচিত। আমার পূর্বের বক্তা একটা হতাশার চিত্র তুলে ধরার চেষ্টা করেছেন সেটা হঠাৎ নির্বাচন হয়ে যাওয়ার জন্য হতাশা। আমাদের কাছে সারা ভারতবর্ষের অবস্থা হচ্ছে যদি ভারতবর্ষের কৃষক, শ্রমিক মধ্যবিত্ত মানুষেরা মরুভূমিতে একটা জলের আশা করে তাহলে পশ্চিমবঙ্গ হচ্ছে সেই আশার মরুদ্যান। সেই মরুদ্যানকে বাঁচিয়ে রাখার জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষ দিনে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দের বিল নিয়ে এসেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আজকে বিরোধীদের সদস্যরা যে আলোনাগুলি করলেন, সে সম্পর্কে আমি তাঁদের কাছে একটি কথা বলতে চাই, আমরা ১৪ বছর চালিয়েছি, আমরা কখনও এই কথা বলিনা যে আমরা সর্বক্ষেত্রেই সফলতা লাভ করেছি। সেটা কখনও বলিনা। আমি যেটা বলতে চাইছি,

যে আজকে ভারতবর্ষের যে আর্থ সামাজিক কাঠামো সেই কাঠামোর মধ্যে থেকে, এই সংসদীয় গণতন্ত্রের মধ্যে থেকে আমরা যেটা করেছি বা করতে চেষ্টা করেছি সেটা নিশ্চয় আপনাদের বিকল্প। কারণ আমরা জনি, আজকে ভারতবর্ষের স্বাধীনতার পরে, ৪৩ বছর পরে কংগ্রেসের তৎকালীন ভূমিকা, বর্তমান যে ভূমিকা সেই ভূমিকার মধ্যে দিয়ে আজকে ভারতবর্ষের সাধারণ মানুষের উন্নতি হওয়া সম্ভব নয়। কিন্তু আমরা চেষ্টা করছি এই সংবিধানের মধ্যে থেকে সাধারণ মানুষের জন্য কাজ করতে, আমরা জানি শিক্ষা হচ্ছে মানুষের চোখের আলো। এই শিক্ষার মধ্যে দিয়ে মানুষ নিজেদের অধিকার সম্পর্কে সচেতন হয় এবং শোষণের হাত থেকে বাঁচাতে মুক্তির জন্য লড়াই করতে পারে। কংগ্রেস দীর্ঘদিন বঞ্চিত করেছে, লড়াইকে ব্যহত করবার চেষ্টা করেছে। মানুষকে উঠতে দেয়নি। কিন্তু আমরা যাতে করে সাধারণ মানুষের কাছে শিক্ষা পৌঁছে দেওয়া যায় তার জন্য চেষ্টা করছি। তাঁরা যাতে শোষকগণের হাতে বঞ্চিত না হন, অত্যাচারিত না হন এবং তাঁদের বিরুদ্ধে কিভাবে সংগঠিত হয়ে লড়াই করতে হয় এবং শোষণের হাত থেকে কিভাবে বাঁচতে পারেন, মানুষকে সেইভাবেই সচেতন করছি। এটা আমরা গর্বের সঙ্গে বলতে পারি। আজকে শেষ দিনে এই কথাটাই বলব, আমাদের সরকার, আজকে যে বিল এনেছেন, ব্যয়-বরাদ্দের বিল নিয়ে এসেছেন অল্প সময়ের মধ্যে যে বিল এনেছেন সেটা তাঁরা সাধারণ মানুষের দিকে তাকিয়েই এনেছেন। বিকল্প ব্যবস্থা করার জন্যই এনেছেন। কিন্তু আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির মৌলিক পার্থক্য রয়েছে। এই কথা গর্বের সঙ্গে বলব। এই কয়টি কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** বর্তমান বিধানসভায় আমার এই শেষ বর্ক্তৃতা। এর পর বিধানসভা ভেঙ্গে যাচ্ছে এবং আমার আশা সেই নৈতিক সাহস দেখিয়ে মন্ত্রিসভা নিজেদের ভেঙ্গে দেবেন এবং পশ্চিমবাংলায় রাষ্ট্রপতির শাসনে মুক্ত এবং অবাধ নির্বাচন হবে। পশ্চিমবাংলায় মানুষ বামফ্রন্ট সরকারের আমলে শ্বাসরোধকারি অবস্থা থেকে বেরিয়ে মুক্ত বাতাসের স্বাদ এই আশা আমি প্রকাশ করছি। মাননীয় স্পিকার স্যার, আমি আপনাকে বলছি, ব্যয়-বরাদ্দের শেষ দিনে যে বাড়তি অনুদানের এঁরা মঞ্জুরি করবার চেষ্টা করছেন, এই সরকারে কোনও বাড়তি অনুদান দেবার অধিকার হারিয়েছেন। কোনও নৈতিক অধিকার এঁদের নেই। এঁদের সরকার শেষ হয়ে যাচ্ছে এবং আমি আপনাকে এই কথা বলছি পশ্চিমবাংলায় আগামীদিনে যাতে সুষ্ঠু এবং শান্তিপূর্ণ নির্বাচন হয় তারজন্য আমরা বাইরে আন্দোলন করব। আমরা বাইরে— এই সরকার যাতে নিজেদের ভেঙ্গে দিয়ে এই রাজ্যে রাষ্ট্রপতির শাসন চালু করে নির্বাচন করেন তারজন্য আন্দোলন করব। তা ছাড়া এই রাজ্যে যদি ব্যালট ছিনতাই, ভোট বাক্সে কারচুপি দেখি তাহলে যে কোনও মূল্যে তাকে আটকাবার চেষ্টা করব। পশ্চিমবাংলায় গণতন্ত্রের কণ্ঠরোধ হতে দেবো না। আজকে শেষ দিনে এই কথা বলে দিতে চাই।

[5-10 — 5-20 P.M.]

স্যার, আমি দুঃখের সঙ্গে বলতে চাই এই সরকার গত ১৪ বছর এই বিধানসভায় যে প্রতিশ্রুতি দিয়ে আসছে তার একটাও সম্পন্ন করতে পারেনি। স্যার, এই সরকারের আমলে দ্বিতীয় হুগলি-ব্রিজ সম্পন্ন হবে না, এই কথা মন্ত্রী মহাশয়ও নিজে সকালে স্বীকার করেছেন। তারপর দুর্গাপুর ব্রিজ, যেটা আমার বিধানসভার কেন্দ্রের মধ্যে পড়ে সেই যাদবপুর

ফ্লাইওভার, এই রকম অনেক কাজই আজ অসম্পূর্ণ হয়ে আছে। এই সরকার আজকে শিলান্যাসের সরকারে পরিণত হয়েছে, মুখ্যমন্ত্রী শেষ মুহূর্তে মীনদ্বীপে গিয়ে শিলান্যাস করে মানুষকে ভাঁওতা দিচ্ছেন, প্রতিশ্রুতি দিচ্ছেন। আমি আপনার কাছে বলতে চাই—এই হাউসে আমরা বক্রেশ্বর নিয়ে, হলদিয়া নিয়ে অনেক আলোচনা করেছি। কিন্তু বক্রেশ্বরে একটাও চিমনি হয়েছে? না। হলদিয়ায় একটাও ইট পড়েছে। না বর্তমানে তৈল সঙ্কটের দিনে হলদিয়া সম্পন্ন হবার সম্ভাবনা আছে? না গত পাঁচ বছরে হলদিয়া সম্পন্ন হবে? না। হলদিয়ার এক লক্ষ কেন, দেড় হাজার লোকের চাকরি হবে? না। এই সরকারের সব অসম্পূর্ণ প্রতিশ্রুতি। এই সরকারের আমলে বৎসরে বেকারের সংখ্যা ৪৬ লক্ষই গিয়ে পৌঁছেছে, যার মধ্যে ২০ লক্ষ স্কুল ফাইনাল পাশ বা তদূর্ধ্ব যোগ্যতা নিয়ে বসে আছে। ২০ থেকে ২৯ বছর বয়সী যুবকদের ৮০ ভাগ আজকে বেকার, তারা আজ কাজ পাচ্ছে না। ভারতবর্ষের মধ্যে বাংলার জনসংখ্যা যেখান ৮ শতাংশ, সেখানে বাংলার বেকারসংখ্যা সারা ভারতের মধ্যে ১৪ শতাংশ। আর এখানে উনি অপ্রোপ্রিয়শন বিল অ্যাপ্রুভ করার কথা বলছেন। আজকে বাংলায় বন্ধ কল-কারখানা খুলছে না, বন্ধু সুব্রতবাবুর কাছে আমাকে মেটাল বক্সের শ্রমিকরা এসেছিল তাদের কারখানা খুলছে না সেইজন্য, অঙ্কে এম. এস. সি. খুলছে না, আসানসোলের হিন্দুস্থান পিলকিংটন গ্লাস খুলছে না, এই রকম আরও ছোট বড় ২২,০০০ কারখানা বন্ধ হয়ে আছে পশ্চিমবাংলায়। এই সরকারের আমলে দুর্নীতির বহু অভিযোগে আমরা তুলেছি, আলিপুর ট্রেজারি কেলেঙ্কারির কথা তুলেছি, রডন স্কোয়ার কেলেঙ্কারির কথা তুলেছি, বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারির কথা তুলেছি, কলকাতা ট্রাম কোম্পানির কেলেঙ্কারির কথা তুলেছি, কলকাতা পার্ক ও বাজার কেলেঙ্কারির কথা তুলেছি এবং কলকাতা শহরকে প্রোমোটারদের হাতে তুলে দেবার ও বাড়ি ভেঙ্গে পড়ার কেলেঙ্কারির কথা তুলছি। কিন্তু কোনও কেলেঙ্কারির তদন্ত আজ পর্যন্ত এই সরকার করেনি, তাই এই appropriation বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও এটা সাপ্লিমেন্টারি বিলের উপর আলোচনা, কিন্তু মাননীয় বিধায়করা আলোচনা করতে গিয়ে এর বাইরে চলে গেছেন। তাই ওনাদের প্রশ্নের কিছু উত্তর না বললে উত্তরটা অসম্পূর্ণ হয়ে যায়। তাই আপনার কাছে আমি বাড়তি পাঁচ মিনিট সময় চাইছি..............

**মিঃ স্পিকার ঃ** ওনার আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল দেখা যাচ্ছে আরও কিছু সময় ওনার প্রয়োজন। সেইজন্য আমি ওনার সময় আরও পাঁচ মিনিট বাড়িয়ে দিতে চাই, আশা করি মাননীয় সদস্যদের এতে সম্মতি আছে।

(মাননীয় সদস্যদের সম্মতি দেবার পর)

সময় আরও পাঁচ মিনিট বাড়ল।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি ১০ মিনিট ধরে বলব, তবে খুব সংক্ষেপে আমি আমার জবাব দেব। মাননীয় বিধায়ক সৌগতবাবু একটু আগে বললেন—পাঁচ বছরে হলদিয়া হবে কি না সে ব্যাপারে সন্দেহ আছে। কারণ অতীতে বিদেশ থেকে ন্যাপথা পাওয়া যাবে কি না সে ব্যাপারে সন্দেহ আছে। আমার যতদূর মনে হয়, আমরা চিরকাল ইনটিগ্রেটেড সেট

আগের ভেতর থেকে ন্যাপথা এবং সহযোগী শিল্পের কথা বলেছিলাম। মাননীয় স্পিকার মহাশয়, আমার মনে পড়ে যায়, যারা এখন বিরোধিদের আছেন তারা এক এক সময় এক এক রকম কথা বলেন। একসময় ওনারা ন্যাপথা বিদেশ থেকে ইমপোর্ট করে কাজ শুরু করে দেবার কথা বলেছিলেন, এখন আবার অন্য রকম কথা বলছেন। মাননীয় স্পিকার মহাশয় আপনাকে আমি আশ্বস্ত করতে চাই ন্যাপথা যোগানের নিশ্চয়তা রাষ্ট্রীয় মোর্চা সরকার যেটা করেছেন সেটা অভ্যন্তরীণ ন্যাপথা যোগানের উপর ভিত্তি করেই করেছেন এবং আপনাকে আমি একটা গোপন কথা বলছি যে এটা ন্যাপথা গ্যাস বেসড্‌ও হতে পারে। ওরা যখন কেন্দ্রে ক্ষমতায় ছিল তখন ১০ বছরে এই প্রকল্পটাকে আটক রেখেছিল। তারপর রাষ্ট্রীয় মোর্চা সরকার আসার পর আই. ডি. বি. আইন-এর সঙ্গে চুক্তি হয়। তবে একটা কথা ঠিক যদি কেন্দ্রে ওরা নিজেরা বা ব-কলমে কংগ্রেস ফিরে আসে তবে এটা আরও পাঁচ বছর ওরা বাধা দেবার চেষ্টা করবে। কিন্তু আমরা সেই বাধা আবার অতিক্রম করব এটা বলে রাখছি। ওঁরা বুঝতে পারছেন না হলদিয়াতে কি করে ১ লক্ষ ৫০ হাজার কাজের সৃষ্টি হবে। আমি খুব ডিটেলস আপনার কাছে ভেঙে ভেঙে বলেছি, নতুন করে আর বলতে চাই না। এই যে ছোট ছোট প্রকল্পগুলি হবে এরসঙ্গে স্বনিযুক্তি প্রকল্প যুক্ত করতে হবে এবং আগামী দিনে শিল্পায়ন এইভাবে হবে বড় শিল্পের সঙ্গে সহযোগী ছোট শিল্পের সমন্বয় হলদিয়াতে করার চেষ্টা হচ্ছে, পি. এফ. ওয়াইতে করার চেষ্টা হচ্ছে, সামাজিক নিয়ন্ত্রণে মেজরিটি শেয়ার কিন্তু সরকারের হাতে থাকছে, এই দিকটায় আমরা যেতে চাচ্ছি। পশ্চিমবাংলার আগামী দিনে স্থানীয় যুবকরা এই স্বনিযুক্তি প্রকল্পের মধ্যে আসবেন এবং যে ৫ লক্ষের কথা আমরা বলেছি সেটা অতিক্রম হয়েছে, ৮ লক্ষ্যে যাওয়া সম্ভব, এরা কিন্তু নির্দিষ্ট প্রকল্পে যাবে। একটা কথা বোধ হয় বুঝতে অসুবিধা হচ্ছে অতিরিক্ত ব্যয় মজুরির প্রস্তাব হচ্ছে ঘাটতি বাড়ানোর প্রস্তাব। অতিরিক্ত ব্যয়-মজুরির প্রস্তাব কিন্তু ঘাটতি বাড়ানোর প্রস্তাব নয়, মোট ব্যয় একই রেখে এক দপ্তরের সঞ্চয় আর এক দপ্তরে পুনর্বন্টন করার প্রস্তাব। প্রতিবার এটা আমরা বলি, মাননীয় সদস্যরা প্রতিবার এটা ভুলে যান। সেজন্য আমাকে আর একবার বলতে হচ্ছে আমরা যে যে খাতে এই রকম ব্যয়-বরাদ্দ করেছি সেটা গোটা বাজেটের আমরা দেখেছি ৫ শতাংশের মতো। আমি শুধু মনে করিয়ে দিতে চাই ১৯৭৬-৭৭ সালে ওঁরা যখন ছিলেন রাজ্য সরকার তখন গোটা বাজেটের ১০ শতাংশ অতিরিক্ত ব্যয়-মঞ্জুরির প্রস্তাব ওঁরা করেছেন, সেটা আমরা কমিয়ে ৫ শতাংশ করেছি, অতিরিক্ত ব্যয় মঞ্জুরিটা শতাংশ হিসাবে কমে গেছে। কিন্তু কোন কোন খাতে আমরা চেয়েছি যেগুলি আমরা আগে বুঝতে পারিনি, যেমন একটা হচ্ছে কৃষি ঋণ মুকুব করার ক্ষেত্রে যেটা ঘোষণা করার পর তার নীতি কি হবে যেটা বাজেটে জানানো ছিল না, কো-অপারেটিভ সেক্টরে ১৭০ কোটি টাকা ব্যাঙ্ক ঋণ মুকুব হয়েছে তার অর্ধেক ৮৫ কোটি টাকা ধরতে হয়েছে। দ্বিতীয় একটা করতে হয়েছে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের ক্ষেত্রে যেহেতু দপ্তর থেকে ট্রান্সফার সাবজেক্ট সরাতে হয়েছে যেটা সেই সময় স্থির ছিল না তারজন্য ৫ কোটি ৯৬ লক্ষ টাকা লেগেছে। আর একটা বলি গ্রামীণ কর্ম-সংস্থান প্রকল্পে টাকাটা আগে ১৯৮৯-৯০ সালে ওঁরা রাজ্য সরকারের মাধ্যমে দিতেন, না, রাষ্ট্রীয় মোর্চা সরকার আসার পর রাজ্য সরকারের মাধ্যমে দিচ্ছেন বলে এটার আমরা পরিবর্তন করেছি, এই ১৭৬ কোটি টাকার রিসিপ্ট এবং এক্সপেনডিচার উভয়ই যুক্ত হচ্ছে। পরে নিয়মটা বদলেছে। আর একটা বলা উচিত সেটা হচ্ছে রিলিফের ক্ষেত্রে ন্যাচারাল ক্যালামিটি ফান্ড

যাতে নবম অর্থ কমিশন যখন বাজেট করি তখন ওঁরা নিয়মনীতি নির্ধারণ করতে পারেননি, আগে যে মার্জিন মানি কনসেপ্ট ছিল তার পরিবর্তে ন্যাচারাল ক্যালামিটি ফান্ড হয় তারজন্য ৪০ কোটি টাকা রাখতে হয়েছে। পেনসনের ক্ষেত্রে কিছু উদার নীতি হয়েছে, তারজন্য বাকি অর্থটা, সব যোগ করলে ৪৮১ কোটি টাকা হয়। আমরা ঠিক সম পরিমাণ অর্থ সংগ্রহ করেছি বিভিন্ন দপ্তর থেকে যেখানে আমরা বুঝতে পেরেছি অর্থ খরচ হবে না। যেখানে যেখানে সুবিধা হয়েছে কিছু করের মাধ্যমে, কিছুটা ঠিক এক্সপেনডিচার রিসিপ্ট একত্রিত করে যেরকম ১৭৬ কোটি টাকা, এই ৪২১ কোটি টাকা অতিরিক্ত ব্যয়-বরাদ্দ যেটা অগ্রাধিকারের ভিত্তিতে নিয়েছি। যেখানে কম অগ্রাধিকার সেখানে সঞ্চয় করে ৪২১ কোটি টাকা অতিরিক্ত ব্যয়-বরাদ্দ। অতিরিক্ত অভ্যন্তরীণ সঞ্চয় ৪২১ কোটি টাকা। তাই ঘাটতি কোনও বৃদ্ধি নয়। মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি হাউসকে আর একবার আশ্বস্ত করতে চাই যে আর কয়েকদিন ওয়ার্কিং ডে বাকি আছে, আমরা রিজার্ভ ব্যাঙ্ক থেকে যে সর্বশেষ তথ্য পেয়েছি তাতে এই আর্থিক বছর আমরা শেষ করব কোনও ঘাটতি না রেখে। আপনাদের আর একবার সবাইকে অভিনন্দন জানিয়ে এই বিলের সমর্থনে আমার বক্তব্য রেখে শেষ করলাম।

The motion of the Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1 to 3, Schedule and Preamble

The question that clauses 1 to 3, schedule and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### BRIEF RESUME OF BUSINESS

**Mr. Speaker :** To-day is the last day of the Present Session. Before I adjourn the House sine-die I would like to make an announcement regarding Questions, Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies thereto would be circulated to the Members.

Hon'ble Members, I think this session is the last session of the 10th Assembly. I shall take this opportunity to narrate in brief the business transacted by the House during the 10th Assembly.

## QUESTIONS

| | |
|---|---|
| Total number of notices for Questions received – | 14,250 |
| a) Short Notice – | 40 |
| b) Starred – | 10,570 |
| c) Un-starred – | 3,640 |
| Number of questions admitted as :– | |
| a) Short Notice – | 4 |
| b) Starred – | 4,804 |
| c) Un-starred – | 2,453 |
| Number of questions replied as :– | |
| a) Short Notice – | 4 |
| b) Starred – | 3,129 |
| c) Un-starred – | 1,293 |
| Total Number of Questions replied – | 4,426 |
| Total number of Questions disallowed | 318 |
| Number of notices for half-an-hour discussion | 8 |
| Admitted | 1 |
| Discussed | 1 |

**GOVERNMENT BILLS :**

| | |
|---|---|
| Number of Bills introduced | 110 |
| Number of Bills referred to the Select Committee | 4 |
| Number of Bills passed | 110 |

**ORDINANCE :**

| | |
|---|---|
| Notices received for laying of Ordinance | 24 |
| Ordinance laid | 24 |

**RULES :**

| | |
|---|---|
| Notices received for laying of Rules | 21 |
| Rules laid | 21 |

**ADJOURNMENT MOTIONS :**

| | |
|---|---|
| Notices received | 335 |
| Consent given and discussed | 1 |
| Consent given but not moved | 1 |
| Consent withheld | 250 |
| Notices out of order | 83 |

**CALLING ATTENTION NOTICE :**

| | |
|---|---|
| Notices received | 786 |
| Notices admitted | 170 |
| Statement made | 168 |

**MOTION UNDER RULE—185**

| | |
|---|---|
| Notices received | 221 |
| Admitted | 148 |
| Disallowed | 72 |
| Discussed | 91 |
| Adopted | 63 |
| Lost | 27 |
| Fell through | 1 |
| Withdrawn | 1 |
| Admitted but not discussed | 57 |

(B) **Motion under rule 319**

| | | | |
|---|---|---|---|
| 1. | Notices received | ... | 9 |
| 2. | Admitted | ... | 2 |
| 3. | Disallowed | ... | 7 |
| 4. | Discussed | ... | 1 |

(C) **Short Duration Discussion under rule 194**

| | | | |
|---|---|---|---|
| 1. | Notices received | ... | 10 |
| 2. | Admitted | ... | 3 |
| 3. | Disallowed | ... | 7 |
| 4. | Discussed | ... | 1 |

**(D) Government Resolution**

| | | | |
|---|---|---|---|
| 1. | Notices received | ... | 3 |
| 2. | Admitted | ... | 3 |
| 3. | Discussed | ... | 3 |
| 4. | Adopted | ... | 3 |

**(E) Resolution for ratification of the Constitution**

| | | | |
|---|---|---|---|
| 1. | Notices received | ... | 2 |
| 2. | Discussed | ... | 2 |
| 3. | Adopted | ... | 2 |

**Privilege Issues**

| | | |
|---|---|---|
| Notices Received | ... | 72 |
| Disallowed | ... | 62 |
| Case referred to the Privilege Committee | ... | 10 |
| Report presented | ... | 8 |
| **Mention cases** | ... | 2683 |
| **Zero Hour Mention** | ... | 793 |
| **Number of Sitting** | ... | 208 |

Total Hour of Sitting .. 1098 Hours 05 Minutes (Upto 5 p. m.)

**FELICITATION**

Members, to-day is the last day of the last session of this Tenth Assembly.

This has been in a way can be called historic—historic in the sense that we have passed through a very timultuous period. We have seen the International War. We have seen changes of two Governments at the Centre. We have seen rising of communal disturbances throughout the country. We have seen so many things. We have lost 10 of our very important and beloved members including Janab Abdus Sattar, whom we all respected. We have lost Dr. Kiran Chowdhury on 26.8.87, Shri Subodh Barua on 4.12.87, Shri Ajit Kumar Chakraborty on 14.12.87, Shri S. M. Fazlul Rahman on 27. 12. 88, Shri Nalini Guha on 15. 9. 89, Shri Bankim Behari Maity on 26. 2. 90, Shri Kanai Lal Bhowmik on 17. 3. 90, Shri Madhabendu Mahanta on 9. 6. 90, Shri Manindra Nath Barman on 26. 10. 90 and last of all Shri Abdus Sattar on 28.

2. 91. We have formed a large family and like all families we have quarrelled and we have disagreed. We have made friends, we have broken apart and together again. We have all done this in the best interest of our people and of our State. The best tradition of the Parliamentary democracy has been maintained. I have been proud to be associated with this Assembly for the last 14 years—5 years as a Minister and 9 years as the Speaker of this House. Most of the members, are here in three terms continuously and some even prior to that. Some of course have come later on.

In this term a lot of new things have been introduced by us one of which is the introduction of the Subject Committee system. In the Parliamentary Democracy, for the first time, the Accountability of the executives has been taken up seriously. The Subject Committees have started functioning. I hope and I am sure that success will definitely come. We have taken up the responsibility in right earnest to give the parliamentary democratic system its due position.

We have celebrated the Golden Jubilee of this historic Institution. On the opening day we met many senior and eminent parliamentarians of the past. It was a nostalgic occasion when we met the veteran parliamentarians like Himmat Singh, Bijoy Singh Nahar etc., and also many other parliamentarians of the old days, many of whom had been forgotten. We have revived our memories. We have respected them. We have honoured them. We have honoured our ex-Speakers also. We have recognised them. We have named some Chambers of this building in the name of Ajijul Haque, Nausad Ali and Bejoy Kr. Banerjee. We have remembered these personalities.

I am sorry that we could not complete the Golden Jubilee Celebrations. The closing programme is yet to be done. I hope my successors, will do it in the befitting manner.

We have started the work for a permanent museum for the future generation to come. Study and research work can be done there. We have started the construction work of a new building. The work is progressing very rapidly.

In this Assembly, we have passed some historic legislations. We have experienced the terrible disturbances in the hill areas of Darjeeling. To solve that problem we have passed the Gorkha Hill Council Bill. I must give credit to all the political parties for it. Presently disturbances is going on in different states of the country. They can take a lesson and follow this method as to how the people of West Bengal has solved the problem.

As I told you that suddenly the political situation has been changed due to no fault of ours and not of this Assembly. Due to the change in the national political scene, we have now been called upon to go for election. Many of us may not contest. For those who do not contest, I wish them a happy and retired contented long life. I wish success to all who will be contesting in the national level and in the state level. We are at the historic point of time. We are all accountable to the people. Now the time for accountability has come again. What we have done and what we have not done that would be judged by the people. I am sure that the people will chose the best leaders to lead this state as well as this country in the future. The people in their wisdom will definitely make the correct choice.

We have conducted many seminars and debates. Many of our Members have taken part in those seminars and debates vigorously. These seminars and debates have produced very good results. In these seminaries we have combined this Assembly with several other institutions like Commonwealth Parliamentary Association, Press Club, Health and Family Welfare Organisations, etc. Lot of good works were done and lot of information were delivered through these seminars, debates and programmes.

On the closing day of this term I wish and hope all the Members to succeed in the aim of life. Thank you.

[5-30 — 5-40 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্যগণ, সরকারি পক্ষের মাননীয় সদস্যগণ, বিধানসভার প্রতিটি সহকর্মী বৃন্দ এবং সাংবাদিক, সংবাদপত্র এবং অন্যান্য প্রচার মাধ্যমের বন্ধুগণ, আজকে এই বিধানসভার অধিবেশনের দিক থেকে শেষ দিন। এই দিনে নিশ্চয়ই আমাদের মনে গত চার বছরের নানা অভিজ্ঞতার কথা মনে পড়ছে। মাঝে মাঝে হয়ত মত পার্থক্য হয়েছে, কিন্তু সব মিলিয়ে যে স্মৃতিটা মনে আসছে, সেটা কিন্তু আনন্দের স্মৃতি। মত পার্থক্য হয়েছে, তা সত্ত্বেও একটা পর্যায়ের পর সেটা আর গড়ায়নি। তার জন্য পরিচালনার দিক থেকে যে গুরুত্বপূর্ণ দায়িত্ব নিয়েছেন তাকে ধন্যবাদ জানাই, সেই অধ্যক্ষ মহাশয়কে। একই ভাবে উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাই। সহকর্মী বন্ধুবৃন্দ, এই বিধানসভায় যারা কাজ করেছেন, তাদের অভিনন্দন জানাই, অভিনন্দন জানাই প্রচার মাধ্যমগুলিকে, কারণ তাদের এই বিধানসভায় অনেকক্ষণ থাকতে হয়েছে, তারজন্য তাদের ধন্যবাদ জানাই। বিশেষ করে ধন্যবাদ জানাই, বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের, আপনারা যখন বক্তব্য রেখেছেন, আমি চেষ্টা করেছি, আমার যতটুকু ক্ষমতা, আপনাদের প্রতিটি বক্তব্য সমান গুরুত্ব দিয়ে শুনে এবং যতটুকু সময় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে দিয়েছেন, তার মধ্যে প্রতিটি প্রশ্নের জবাব দেবার চেষ্টা করেছি।

বিধানসভার এই যে অধিবেশন, এটা আমার কাছে একটা নূতন শিক্ষার মতো। অনেক অভিজ্ঞতা আমার হয়েছে, অনেক জিনিস আমি শিখেছি। অনেক প্রশ্নের জবাব তৈরি করতে গিয়ে আমাকে খাটতে হয়েছে। এর জন্য আপনাদের কাছে আমি ঋণী থাকলাম। সর্বশেষে বলছি, পৃথিবীতে অনেক অনেক কিছুর পরিবর্তন হয়েছে, এই বিধানসভায় কিন্তু আমরা গণতন্ত্রের পতাকা গত চার বছর ধরে তুলে ধরে রেখেছি এবং আমার সম্পূর্ণ বিশ্বাস আছে আগামী দিনেও এই গণতন্ত্রের পতাকা তুলে ধরে এগিয়ে যেতে পারব। আমি আমার অন্তর থেকে সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধানসভার সমস্ত সদস্যবৃন্দ, বিধানসভার সমস্ত স্তরের কর্মচারিবৃন্দ, সাংবাদিক বন্ধু, এবং যারা এই কাজের সঙ্গে নিযুক্ত আছেন বিধানসভার বাইরে এবং ভেতরে চতুর্থ শ্রেণীর কর্মচারী সকলকে আমার আন্তরিক ধন্যবাদ জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আজকে এই বিধানসভার ঠিক ন্যাচরাল ডেথ বলতে চাই না, এটা একটা আন-ন্যাচরাল ডেথ। পাঁচ বছরের জন্য বিধানসভা নির্বাচনের মাধ্যমে গঠিত হয়েছিল সুতরাং চার বছরের পরে এর অপমৃত্যু ঘটল। আজকে বিধানসভায় দাঁড়িয়ে বলছি, এটাই শুধু দুঃখ আজকে শেষ দিনে মাননীয় মুখ্যমন্ত্রী পাঁচ মিনিট সময় করে নিতে পারলেন না, তিনি এখানে পাঁচ মিনিট উপস্থিত হতে পারলেন না। তিনি বিধানসভা ভেঙ্গে দেবেন, তিনি উপস্থিত থেকে আমাদের শেষ দিনে তার মুখ থেকে এই সম্পর্কে শুনলে আমরা খুশি হতাম। জানি না তার সৌজন্যবোধের এত অভাব কেন! বিধানসভাকে এত ছোট করে দেখার কারণ কি? শেষ দিনেও এটা আমরা বুঝতে পারলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সব সময় বলেন, বিধানসভা বিরোধী দলের জন্য। কিন্তু আজকে আপনি বলুন, আমরা বিরোধী দলের সদস্যরা এখান থেকে ফিরে গিয়ে মানুষকে কি বলব? কি জবাব দেব? এই যে বিধানসভা হ'ল এটা বিরোধী দলের, না সরকার পক্ষের? ভোট অন অ্যাকাউন্ট পাস হ'ল, কিছু বিল পাস হ'ল, সরকারের যে কাজগুলি না করলেই নয়, সেগুলিই শুধু এখানে নিয়ে আসা হ'ল। যেগুলি পাস না করলে সরকার চলে না, শুধু সেগুলিই হ'ল, আর কিছু হল না। কোয়েশ্চন, মেনশন, অ্যাডজোর্নমেন্ট মোশন ইত্যাদি যেগুলি বিরোধী দলে মৌলিক অধিকার সেগুলি এখানে উত্থাপনের সুযোগ দেওয়া হ'ল না। অসীমবাবু বললেন, এই গণতন্ত্রের মন্দিরে তারা গণতন্ত্রের পতাকাকে চার বছর ধরে উঁচু করে তুলে ধরে রেখেছেন। কিন্তু আমি বলছি, এই গণতন্ত্রের মন্দিরে ফ্যাসিস্ট কায়দায় বিরোধী দলের কণ্ঠরোধ করা হয়েছে। আজকে যে সমস্ত বড় বড় সমস্যাগুলির জন্য পশ্চিমবাংলার মানুষ বিধানসভার দিকে তাকিয়ে আছে সে সমস্তগুলি বিধানসভায় তুলতে দেওয়া হল না। মানুষ সবসময় সব খবর রাখতে পারে না, তাই তারা বিধানসভার দিকে তাকিয়ে থাকে। তারা জানতে চায় তাদের কথা বিধানসভায় তোলা হচ্ছে কিনা। সরকার পক্ষ কখনই তাদের ভুল-ত্রুটি স্বীকার করতে চান না, তাই বিরোধীদের তা সভায় তুলে ধরতে হয়। কিন্তু আমরা এক বছরের জন্য সেই সমস্ত তুলে ধরার সুযোগ থেকে বঞ্চিত হলাম। আমরা গণতন্ত্রের এই পবিত্র মন্দিরে দাঁড়িয়ে জনগণের দুঃখ, অভাব, অভিযোগের কথা এখানে বলতে পারলাম না, তাহলে আমাদের বিধানসভার সদস্য হয়ে এসে কি লাভ হল? এর আমরা কি জবাব দেব? আপনি আমাদের কাস্টোডিয়ান, আপনি আমাদের কোনও রকম প্রোটেকশন দিতে পারলেন

না। সরকারের কোনও বিজনেস নেই, তাই হাউস দীর্ঘ দিন বন্ধ, এ জিনিস কখনও কোথাও শোনা যায় না। দিনের পর দিন হাউস বন্ধ করে রাখা হ'ল, অথচ পাবলিক এক্সচেকারের খরচ হয়ে গেল, মানুষের কোনও কাজ হ'ল না। আমি দীর্ঘ ১৯ বছর এই বিধানসভার সদস্য আছি, আজকে আমাকে অত্যন্ত ভারাক্রান্ত চিত্তে এই কথাগুলি বলতে হচ্ছে। সামনেই নির্বাচন মানুষের কাছে যেতে হবে, কি বলব মানুষকে? অসীমবাবু বললেন, মানুষ বিচার করবে, হ্যাঁ নিশ্চয়ই মানুষ বিচার করবে। কিন্তু আমরা যে এখানে মানুষের কথা বলার সুযোগ পেলাম না, এটা আপনারা একবার বিচার করে দেখলেন না। বিরোধী দলের পক্ষ থেকে আমরা সরকারের দোষ-ক্রটিগুলি এখানে তুলে ধরবার সুযোগ পেলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দুঃখ নিয়ে আমাদের এখান থেকে যেতে হচ্ছে। এক বছর আগেই চলে যেতে হচ্ছে, তার জন্য কোনও দুঃখ নেই, কিন্তু যাদের কথা বলার জন্য এখানে এসেছিলাম তাদের কথা বলা হল না। এটা খুবই পরিতাপের বিষয়। সরকার যে সমস্ত অন্যায় কাজ করেছে সে সমস্ত এখানে তুলে ধরতে পারলাম না। সেসব বলতে পারলাম না, এটাই আমাদের দুঃখ। আজকে একথা আমি খুব ভারাক্রান্ত চিত্তে বলতে বাধ্য হচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অধ্যক্ষ হিসাবে খুবই দক্ষতার পরিচয় দিয়েছেন, সুতরাং এই শেষ মুহূর্তে অবশ্যই আপনাকে আমার ধন্যবাদ দিতে হবে। এই অবস্থায় এই বক্তব্য রাখতে মন থেকে আমরা কতখানি সাড়া পাচ্ছি তা আমি জানি না, কর্তব্যের খাতিরে আমরা সকলেই এখানে বক্তব্য রাখছি এবং পরস্পর পরস্পরকে ধন্যবাদ দিচ্ছি। বিবেকের কাছে নিজেদের দোষী মনে হচ্ছে। এই অবস্থায় পশ্চিমবাংলার বিবেকবান মানুষদের বিবেকে নিশ্চয়ই আঘাত লাগছে। যাই হোক, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অসংখ্য ধন্যবাদ। অসীমবাবুকে বিশেষভাবে ধন্যবাদ জানাচ্ছি, যতক্ষণ হাউস চলেছে ততক্ষণই তিনি ধৈর্য ধরে হাউসে থেকে আমাদের কথা শুনেছেন।

এইরকম নিষ্ঠাবান মন্ত্রী এর আগে বোধ হয় দেখা যায়নি। মাননীয় মুখ্যমন্ত্রী তো খুবই ব্যস্ত লোক। সময় থাকলে বোধ হয় আমাদের প্রশ্নোত্তরপর্ব, মেনশন অনেক অনেক ভাল হত, যার জন্য এটা বৃদ্ধি হয়েছে। আমি আপনাকে ধন্যবাদ দিই। মাননীয় সকল সদস্যকে ধন্যবাদ দিই এবং তাদের দীর্ঘায়ু, কামনা করি। বিধানসভার কর্মচারিবৃন্দকে ধন্যবাদ দিই এবং তাদের দীর্ঘায়ু কামনা করি। সাংবাদিক বন্ধু, ফটোগ্রাফার যারা সকলে নির্ভীকভাবে সংবাদ পরিবেশন করেছেন তাদের ধন্যবাদ জানাই এবং রেডিও ও টি. ভি-র লোকেদের আন্তরিক কৃতজ্ঞতা জানিয়ে রবীন্দ্রনাথের দুটি কবিতার লাইন শোনাচ্ছি। ''বহুদিনের ছিলাম প্রতিবেশি, দিয়েছি যা পেয়েছি অনেক বেশি। যাবার বেলায় সকলকে আমি প্রণাম করে যাই।' **নমস্কার**

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমন্ডলীর সদস্যবৃন্দ এবং মাননীয় সমস্ত দলের বিশেষ করে বিরোধী দলের সদস্যবৃন্দ, বিভিন্ন রাজনৈতিক দলের চিফ হুইফ, লিডার এবং আমাদের হাউসের হাউস অফ দি লিডার, আজকে এই সেশনের হিসাব-নিকাশ আমরা ধন্যবাদপর্বেই করে থাকি। পশ্চিমবঙ্গের এই বিধানসভা গোটা ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রের গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন এবং এখন করছেন। আমি আশা করি ভবিষ্যতেও করবে। কারণ সংসদীয় গণতন্ত্রের ইতিহাসের যখন বীজ বপণ করা হয় তখন এই পশ্চিমবাংলার কলকাতা থেকে সেই বীজ বপণ করেছিল বৃটিশ শক্তি। আজকে ভারতবর্ষ

স্বাধীনতা পাবার পর সেই সংসদীয় গণতন্ত্রের বিকাশ ঘটছে নানা পর্যায়ে—উত্থান হয়েছে, পতন হয়েছে, বিকৃত রূপ দেখা দিয়েছে, লোকসভা এবং রাজ্যসভাতে নানাভাবে প্রকাশ হয়েছে, তবুও আমাদের এই সংসদীয় গণতন্ত্রের যে রথ সেই এগিয়ে চলেছে এবং আমি আশা করি অদূর ভবিষ্যতে ভারতবর্ষের কোটিকোটি মানুষ সেই সংসদীয় গণতন্ত্রের ধ্বজা উড়িয়ে যাবে। আমাদের এই হাউসে এবং বিগত কয়েকটি হাউসে অনেক ঐতিহাসিক সিদ্ধান্ত গৃহীত হয়েছে। অনেক নতুন নতুন কাজ বিগত ৪ বছরে আমাদের এই বিধানসভায় হয়েছে। আমাদের প্রাক্তন যারা অধ্যক্ষ তাদের কয়েকজনের কাজকে স্মরণ করে কয়েকটি কক্ষকে শীততাপ নিয়ন্ত্রিত করে তাদের নামে নামাঙ্কিত করেছি এবং অনেক সুযোগ-সুবিধা সদস্যদের মিটিং করার জন্য করেছি। একটা ব্যবস্থা হতে চলেছে, যেখানে সংসদীয় গণতন্ত্রের উপর অধ্যয়ন এবং গবেষণা ভবিষ্যতে হবে। তার একটা বীজ বপণ করা হয়েছে। আগামী দিনের হাউসে তা নিয়ে আসা হবে। আমার মনে হয় যে, এখানে একটা সংসদ মন্ত্রকের বড় করে যে রূপ যে প্ল্যান পরিকল্পনা হয়েছে সেটা প্রকাশ পাবে এবং এখন যেমন লোকসভাতে যারা সংসদের সদস্য তাদের যেমন অধ্যয়ন করার জন্য এবং মধ্যাহ্ন ভোজন করবার ব্যবস্থা থাকে তেমনি এখানেও মাননীয় সদস্যরা অধ্যয়ন ও গবেষণা করবেন তার জন্য ভবিষ্যতে হাউসে ব্যবস্থা করা হবে। আমাদের বি. জি. প্রেসের কাজের জন্য অনেক সময় হাউসে অসুবিধা হয়, সেজন্য স্বর্গত বিধান রায় মহাশয় হাউস সংলগ্ন একটি ছাপাখানা করে হাউসের কাজকর্ম পরিচালনা করার কথা চিন্তা করেছিলেন। তাহলে এই হাউসের, সেক্রেটারিয়েট সম্পূর্ণ রূপে ইন্ডিপেন্ডেন্ট হবে। আমরা সম্পূর্ণ ইন্ডিপেনডেন্ট নই। সুতরাং যেমন অনেক কাজ হয়েছে তেমনি আবার অনেক কাজ বাকিও আছে। আমি আশা করব আগামী দিনে এই হাউস পূর্ণ কাজ করার জন্য এবং এই হাউসের যে সেক্রেটারিয়েট, তার যে অর্থনীতি সম্পূর্ণ রূপে সামিল করার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। কারণ ভারতবর্ষে লোকসভা ছাড়া আর কোনও হাউস ফাইনান্সিয়ালি ইনডিপেনডেন্ট নয়। রাজ্য সরকারের উপর নির্ভর করতে হয়। সুতরাং আমরা জানি গণতন্ত্রের এই অর্গান হচ্ছে লেজিসলেচার, একজিকিউটিভ ও Judiciary should be independent in their own functioning. সুতরাং এখানে যদি ইন্ডিপেন্ডেন্ট ফাইনান্সিয়াল সেক্রেটারিয়েট করতে হয় তাহলে এখানে সেক্রেটারিয়েট ইন্ডিপেন্ডেন্ট, কমপ্লিট ইনডিপেনডেন্স তাই দরকার এবং এখানে অধ্যয়ন ও রিসার্চ যেমন লোকসভাতে হচ্ছে, আমাদের ৫০ বছর হয়েছে, আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয় অনেক চেষ্টা করেছেন, কিছু কিছু শুরুও করেছেন, তার সীমিত ক্ষমতা। কিন্তু লোকসভাতে যেভাবে গবেষণা চলছে আমরা বিধানসভাতেও সেই সমস্ত কাজ করতে চাই। সেই গবেষণার কাজ আজ অবধি আমরা করতে পারি নি। আগামী দিনে সেগুলি করা হবে। অনেক রেকর্ড আমরা সৃষ্টি করেছি, সাবজেক্ট কমিটি হয়েছে, সংসদীয় গণতন্ত্রের গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করেছেন, ভবিষ্যতে আমাদের এই হাউস আরও অগ্রগতি লাভ করছে। আমি ৪ বছর এই কাজ চালানোর জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে, লিডার অফ দি হাউস অফ দি অপোজিশন অন্যান্য লিডারদের, মাননীয় মুখ্য সচেতক, চিফ হুইপ, অন্য দলের চিফ হুইপকে এবং বিধানসভার যে সব কর্মচারী আছেন তাদের, সংবাদপত্রের কর্মীদের এবং অন্যান্য এমপ্লয়িদের ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং বিধানসভার মাননীয় সদস্যবৃন্দ, আমি এই হাউসে অনেকদিন এলেও এবারে আমি সবচেয়ে বেশি অভিজ্ঞতা লাভ করেছি। পরিষদীয় মন্ত্রী হিসাবে হাউসে সবসময় থাকতে হয়েছে, প্রতিনিয়ত সদস্যদের সঙ্গে ঘোরা ফেরা করেছি এবং সহযোগিতা নেবার চেষ্টা করেছি। সকলেই পূর্ণ সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন, সেজন্য বিধানসভা শান্তিপূর্ণ রাখার প্রচেষ্টা করেছি। আমাদের এই দশম সভার পরিসমাপ্তির দিনে মনে করতে হবে যে আমরা এই সময় গৌরবোজ্বল পথ অতিবাহিত করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় উল্লেখ করেছেন এবং আমিও উল্লেখ করছি সেটা হল এই ভারতবর্ষের অন্যান্য জায়গায় বিচ্ছিন্নতার যে সুর উঠেছে আমরা সেই বিচ্ছিন্নতার সুরকে স্তব্ধ করে দিয়েছি। আমরা দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল বিল এনেছি, সেজন্য পশ্চিমবঙ্গে সেই বিচ্ছিন্নতা দেখা দিচ্ছে না। আমরা বিভিন্ন মানুষের সুবিধার জন্য ল্যান্ড ট্রাইব্যুনাল বিল পাস করেছি এবং ট্যাকসেশন ট্রাইব্যুনাল বিল পাস করেছি। এ জন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন মানুষের সুখ সুবিধা আনতে পারবে, বিধানসভায় এ ঘটনা ঘটেছে।

একথা ভাল করে জানি, পশ্চিমবঙ্গের একটা অবদান আছে। পশ্চিমবঙ্গ যে পথে চলে, সমস্ত ভারতবর্ষ সেই পথে চলে। এজন্য আমরা গর্ব অনুভব করি। আমাদের বামফ্রন্টে বিভিন্ন দলের যে সমন্বয়, তাদের যে ঐক্যবদ্ধ চিন্তাধারা এবং পদক্ষেপ, অন্যান্য প্রদেশগুলি থেকে এসে দেখে গেছেন যে, সেই ঐক্যবদ্ধ পদক্ষেপ নিয়ে এই বিধানসভা চলছে, চালাবার চেষ্টা করছেন। আমাদের বিরোধী দলের বন্ধুরা অনেকেই বলে থাকেন যে, আমাদের বিধানসভায় বিরোধী দলের যোগ্য ভূমিকা আছে। আমরাও সেটা স্বীকার করি। অন্যান্য বারের থেকে এবারে বিরোধী বন্ধুগণ বিধানসভায় যোগ্যতর ভূমিকা পালন করে সভার গৌরব বাড়াবার চেষ্টা করেছেন। তবে একটি কথা বলি যে, শেষ সময়ে আর অপ্রিয় কথাবার্তা বলা উচিত নয়। কারণ কিছুদিনের মধ্যে আমাদের সকলকে জনসাধারণের কাছে যেতে হবে এবং তখন তারাই সঠিক পথ অবলম্বন করবেন। এতে দুঃখ প্রকাশ করার কোনও কারণ নেই। কারণ জনসাধারণই আমাদের বিচারক, সুপ্রিম কোর্ট। তারাই আমাদের কার্যকলাপ দেখে বিচার করবেন। শেষে সকল মাননীয় সদস্যগণকে, টি. ভি. এবং রেডিওর রিপোর্টারগণকে, বিভিন্ন সংবাদপত্রের রিপোর্টারগণকে এবং মাননীয় অধ্যক্ষ ও উপাধ্যক্ষকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভার সমস্ত সদস্য, সাংবাদিক এবং কর্মচারী বন্ধুগণ, জীবনে এমন অনেক মুহূর্ত আসে যে মুহূর্ত বেদনার হলেও মধুর। সেই পরিপ্রেক্ষিতে আমার মনে হয়, এই মুহূর্তটা অত্যন্ত বেদনার। আজকে অ্যাসেম্বলি অত্যন্ত নিরুত্তাপ ছিল, কিন্তু শেষ কালে এত বিষণ্ণতার মাঝেও একটা মাধুর্য লক্ষ্য করেছি। এই সভায় আপনি অধ্যক্ষ হিসাবে যে নিরপেক্ষতার পরিচয় দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনার অনুপস্থিতিতে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে নিরপেক্ষতা এবং কর্মদক্ষতার পরিচয় রেখেছেন তারজন্য তাকেও ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি বিরোধী দলের সমস্ত সদস্যদের এইজন্য যে, এই সেশনে তারা অত্যন্ত সুন্দরভাবে অ্যাসেম্বলির কাজকর্ম করেছেন। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। সামনে

নির্বাচন আসছে। আমি কামনা করব, সকলে ফিরে আসুন। যদি সকলে ফিরে আসতে নাও পারেন তাহলেও আজকের এই স্মৃতি মনে চিরদিন জাগরুক থাকবে এই কামনা করে শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যথার্থই বলেছেন যে, এই বিধানসভার আজকে শেষ দিন। এমন একটা মুহূর্তে শেষ হতে চলেছে যেটা একটা ঐতিহাসিক মুহূর্ত। ঐতিহাসিক বলব, কিন্তু একটা সঙ্কটজনক মুহূর্ত জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে। আপনি একথা ঠিকই বলেছেন, যেটা মানুষের কাছে বাঞ্ছনীয় নয়, তাহল, আজকে সারা দেশে যে অর্থনৈতিক সঙ্কট, যে পুঁজিবাদী অর্থনীতির সঙ্কট, সেটা দিনের পর দিন যেভাবে ঘণীভূত হচ্ছে তার প্রতিফলন ঘটেছে দেশের অর্থনীতি এবং রাজনীতির মধ্যে এবং তারজন্য এক বছরের মধ্যে আবার নির্বাচনের বোঝা চেপে বসেছে যেটা সংসদীয় গণতন্ত্রের পক্ষে বাঞ্ছনীয় নয়।

সেই সংসদীয় গণতন্ত্রের মহিমা আজ বিলীন হয়ে যাচ্ছে। এই কথা ঠিক যে উন্মেষ হওয়ার জায়গায় সংসদীয় গণতন্ত্র যে ঐতিহ্য নিয়ে গড়ে উঠেছিল সেই ঐতিহ্য আজ ভুলুণ্ঠিত। আজকে আমাদের দেশে সুধু নয় আমার মনে হয় আমাদের রাজ্য সেই আঘাত এবং আক্রমণ থেকে মুক্ত নয়। আপনি চেষ্টা করেছিলেন সংসদীয় গণতন্ত্রের মর্যাদা কিভাবে ধরে রাখা যায় কিন্তু এই বিধানসভায় আমাদের অভিজ্ঞতা কি? আমরা দেখেছি আপনি বারে বারে বলেছেন মন্ত্রীদের এখানে উপস্থিত থাকতে। মাননীয় সদস্যরা গুরুত্বপূর্ণ সমস্যা নিয়ে এই হাউসে বলেন, মেনশনে তাদের কন্সটিটিউয়েন্সির জনগণের সমস্যা নিয়ে কথা বলেন, তখন প্রত্যাশিত যে মন্ত্রীরা উপস্থিত থাকবেন। কিন্তু বারে বারে দেখা গিয়েছে তাদের অনুপস্থিতি। আপনি মর্যাদা রক্ষা করবার চেষ্টা করেছেন কিন্তু তা হয়নি। এই রকম একটা বাজেট সেশানে সরকারের বিজনেসের অভাবে অধিবেশন ডেকেও অধিবেশন চালু রাখা যাচ্ছে না। সংসদীয় গণতন্ত্রের পতাকা উড্ডিয়মান রাখার কথা, সেটা রাখতে পারছেন না। গোটা ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রের পথে একটা বাধার সৃষ্টি হচ্ছে এই কথা অস্বীকার করলে সত্যের অপলাপ করা হবে। এই রকম একটা বেদনাদায়ক দিনে অপ্রিয় হলেও সত্য কথা বলতে হবে। আমি পরিশেষে বলতে চাই সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সদস্যরা, এখানে বিভিন্ন রাজনৈতিক মতবাদের মানুষ আছেন, তাদের মধ্যে মতবাদের পার্থক্য থাকলেও ভাল সম্পর্ক নিয়ে বিগত দিনে চলেছেন। এই বিধানসভার এই কাজ পরিচালনার ক্ষেত্রে আপনার ভূমিকা, ডেপুটি স্পিকারের ভূমিকা চিফ হুইপের ভূমিকা এবং সদস্যদের ভূমিকা অত্যন্ত উজ্জ্বল। বিধানসভার সমস্ত কর্মচারী এবং সংশ্লিষ্ট কর্মী যাদের সহযোগিতায় এই বিধানসভা পরিচালিত হয়েছে এবং সংশ্লিষ্ট ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও সন্দেহ নেই নির্বাচনের নির্ধারিত সময়ের আগেই নির্বাচন হচ্ছে। আজকে অধিবেশনের শেষ দিন, আজকে বিধানসভার সমাপ্ত হচ্ছে। কিছুটা অকাল বোধন। এই অকাল বোধনের তাৎপর্য বিরোধী নেতা ভালভাবে বুঝতে পেরেছেন। অকাল বোধন হয়েছিল ত্রেতা যুগে। সেই ত্রেতা যুগে অকাল বোধন করে অসুরের বিনাশ ঘটানো হয়েছিল। আজকে এই যে অকাল নির্বাচন সেই নির্বাচনের তাৎপর্য হচ্ছে অশুভ শক্তির বিনাশ। সেই তাৎপর্য বুঝে বিরোধী নেতা হঠাৎ নির্বাচনে দ্বিধাগ্রস্ত। উনি

যে ভাবে একটা কবিতা উচ্চারণ করেছিলেন আমিও একটা কবিতা বলি। সেটা হল "হে মাধবী দ্বিধা কেন"। সেই ভাবে বলছি হে সত্যবাবু দ্বিধা কেন? আমি মনে করি যথেষ্ট সুযোগ দেওয়া হয়েছে। বিগত ৪ বছরের ভেতর যথেষ্ট সুযোগ সরকার পক্ষ এবং বিরোধী পক্ষকে দেওয়া হয়েছে তাতে শুধু রাজ্যের কথা নয়, এই রাজ্যের গ্রাম থেকে গ্রামাঞ্চল প্রত্যন্তরে, ভারতবর্ষ থেকে শুরু করে জাতীয় এবং আন্তর্জাতিক সমস্ত কথা এই বিধানসভায় প্রকৃত ছবি তুলে ধরার সুযোগ এসেছে। আপনি সমস্ত সদস্যের কথা বলার সুযোগ নিশ্চিত করেছেন। সেইজন্য যদি আমরা এই কথা বলি তাহলে অন্যায় হবে না যে গণতন্ত্রের পবিত্র ভূমি হিসাবে এই বিধানসভা নিশ্চয় কার্যকর ভূমিকা গ্রহণ করেছিল। আজকে এই সভান্তে আমাদের সবচেয়ে যেটা ব্যথিত করছে তা হল অনেক প্রবীণ সদস্য এবারে যে নির্বাচন হবে সেই নির্বাচনে অংশগ্রহণ করবেন না, তাদের সেই উজ্জ্বল উপস্থিতি আমরা আর দেখতে পাব না। তাদের সেই অনুপস্থিতি আমাদের অত্যন্ত বেদনা দিচ্ছে।

আমি এই প্রসঙ্গে বলব যে, এই বিধানসভাতে আপনি স্পিকার হিসাবে যে ভূমিকা পালন করেছেন—বিশেষত বিরোধী পক্ষের কোনও অভিযোগ নেই, তারা বারবার সেই কথা বলেছেন এবং একান্তে সব সময়েই স্বীকার করে থাকেন। কিন্তু এখন ঐ নির্বাচন, ঐ নির্বাচন-ভীতি-জনিত যে রোগ, সেই রোগ থেকেই তাদের ঐসব কথা আমরা শুনছি। আপনি যে ভূমিকা পালন করেছেন তারজন্য আমরা যেমন গৌরববোধ করি, তারা করেন। ডেপুটি স্পিকার তিনি নিষ্ঠার সঙ্গে তার দায়িত্ব পালন করেছেন। বিধানসভার কর্মচারী, সাংবাদিক এবং অন্যান্য প্রচার মাধ্যমের যারা তারা তাদের ভূমিকা নিষ্ঠার সঙ্গে পালন করেছেন বিরোধী পক্ষকে আমি এই কথা বলব যে ১৯৭৭ সাল থেকে এই বিধানসভায় আমি নির্বাচিত। অতীতে দুটি টার্মে বিতর্কের মান দেখেছিলাম যে পর্যায়ে পৌঁছেছিল, যে পর্যায়ে হয়েছিল, বর্তমানে বিরোধীরা বিতর্কে অংশগ্রহণ করার ক্ষেত্রে তাদের উজ্জ্বলতা অনেক প্রাণবন্ত করে তুলতে পেরেছেন। তাদের আচার-আচরণ ও যে নিষ্ঠা দিয়ে অনেক দেখাতে চেষ্টা করেছেন সেজন্য অভিনন্দন তাদের প্রাপ্য। মাননীয় মন্ত্রী মহোদয়গণ তারা চেষ্টা করেছেন সদস্যদের সমস্ত কথার উত্তর দিতে। আমার শুধু একটি আক্ষেপ থেকে গিয়েছে—ওরা যেমন বলছেন, এক বছর সময় থাকলে অনেক ক্ষোভ বিক্ষোভের কথা বলতে পারতেন—আমাদেরও ক্ষোভ রয়ে গিয়েছে, যে কর্মযজ্ঞ পশ্চিমবঙ্গের পুনর্গঠন এবং সমৃদ্ধির জন্য বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন, যে পরিকল্পনাগুলি বর্তমানে চলছে, এগুলি অর্ধসমাপ্ত হয়ে থাকছে। এগুলি সমাপ্ত হলে ওদের নিশ্চয়ই ভূমিশয্যা হত। সেজন্য আক্ষেপ থেকে গেল। নানান কারণে নির্বাচন অনিবার্য। পুরো সময়ে নির্বাচন হলে ওরা ভূমিশয্যা থেকে উঠতে পারত না। শেষদিনে আমি সেই কথান্তর করতে চাইছি না। শেষদিনে আমি বিতর্কের মধ্যে প্রবেশ করব না। এই সভার পবিত্রতা ও মর্যাদা রক্ষার ক্ষেত্রে আপনি যে ভূমিকা গ্রহণ করেছেন তারজন্য অভিনন্দন জানাই। পরিশেষে, হাউসের সকল সদস্যগণকে আমাদের দলের পক্ষ থেকে, বিপ্লবী সমাজতান্ত্রিক দলের পক্ষ থেকে আন্তরিকভাবে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই অধিবেশন শেষ এবং দশম বিধানসভা শেষ। আমরা জানি যে আমাদের বিরোধীদলের পক্ষ থেকে যেমন আপনাকে আমাদের ধন্যবাদ দিতে হবে এবং ধন্যবাদ দিচ্ছিও, তেমনি ধন্যবাদ দিচ্ছি ডেপুটি স্পিকার

হাশয়কে। ধন্যবাদ দিচ্ছি এখানকার কর্মচারিবৃন্দকে, সাংবাদিক এবং অন্যান্য যারা উপস্থিত থকেছেন তাদের সকলকে। এটা ঠিক, অধিবেশন বিগত তিন বছর যে ভাবে চলেছে, আপনি ঝতে পারছেন ঠিক এই বছরের অধিবেশন সেইভাবে চলতে পারল না। এইটুকু দুঃখ রয়ে গল। অতীতে এই কথা বলেছি, স্পিকার হিসাবে আপনি যে যোগ্যতার পরিচয় দিয়েছেন দশে এবং বিদেশে সর্বত্র, আমরা তারজন্য গৌরববোধ করি। শুধু আপনার জন্য দুঃখ হয়, টা বাধা হয়ে গেল, আপনাকে চিরকাল আমডাঙ্গায় দাঁড়াতে হবে। আপনি যেভাবে এই রকারকে ঠেকা দিয়ে চললেন প্রতি মুহূর্তে—আপনি হলেন স্পিকার, আপনি হলেন ডেপুটি স্পকার, আপনি হলেন চিফ মিনিস্টার, আপনিই সব কিছু। স্যার, আপনি আপনার যোগ্যতা থেষ্ট ভাল ভাবেই দেখিয়েছেন। আজকে ভারতবর্ষের সমস্ত জায়গায় যে চেহারা আমরা দেখি, স্পকার নিজেই বলছেন সদস্যদের মার, এইসব দুর্ভাগ্যজনক পরিস্থিতি আপনি কোনওদিনই তে দেন নি।

দু-একবার দুর্ভাগ্যজনক ঘটনা হয়েছে, কিন্তু গত অধিবেশনগুলি ভালভাবে চলেছে। আমি দীর্ঘ বক্তৃতা করছি না, আমরা আশা করব আমাদের বিধানসভা সবচেয়ে বড় কথা য়—আমিও মনে করি না এটা—দিস ইজ দি চার্লিং পার্ট অফ দি ডেমক্রাসি। এটা ঠিক কেউ আসবে, কেউ যাবে, আমাদেরকে মাঝে মাঝে জনগণের কাছে যেতে হয় এটা আমাদের ডেমোক্রাসি, পার্টিকুলারলি ডেমোক্রাসি, এটাকে আমরা সকলে স্পোর্টস হিসাবে গ্রহণ করে থাকি, সুতরাং কেউ এল না বলে তার জন্য কাঁদবার দরকার নেই। বিধানসভা তার নিয়ম মনে চলবে, বিধানসভা তার ঐতিহ্য মেনে চলবে, আপনি থাকুন বা অন্য কেউ আসুন। আবার সকলকে ধন্যবাদ জানিয়ে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি সর্বপ্রথমে আপনাকে স্পিকার হিসেবে, ডেপুটি স্পিকার, মাননীয় মন্ত্রী ও সাংবাদিক বন্ধুগণ রেডিও এবং টেলিভিসন এবং বিধানসভার কর্মচারী ভাইদের অশেষ ধন্যবাদ দিচ্ছি এনারা বহু পরিশ্রম করে বিধানসভার কার্য পরিচালনায় সাহায্য করেছেন। আজকে বিধানসভার শেষ দিন, উত্তপ্ত বিধানসভা আজকে শান্ত, আমরা এখানে অনেক বিষয়ে আলোচনা করেছি, অনেক কিছুর সিদ্ধান্ত নিয়েছি জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে। বিরোধী পক্ষ হচ্ছে বিধানসভার প্রকৃত অধিকারি তারা যে ভূমিকা পালন করেছেন সেইজন্য তাদেরও আমি প্রশংসা করছি। যেদিন ওরা থাকেন না সেদিন বিধানসভা নিশ্চুপ হয়ে যায় কোনও জীবন খুঁজে পাওয়া যায় না। কাজেই তাদের সংখ্যা আগামীবারে আরও কমে যাবে না বেড়ে যাবে আমি জানি না, কিন্তু বিরোধী পক্ষের ভূমিকা সবসময়ই থাকে। কিন্তু স্পিকার স্যার, আপনি বিশেষ করে বিধানসভার পরিচালনার ক্ষেত্রে সংসদীয় গণতন্ত্রকে যেভাবে রক্ষা করেছেন এবং সমস্ত বিধানসভার সদস্যদের সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে স্মরণ করিয়ে দিয়ে তাদেরকে যেভাবে কোনও কোনও ক্ষেত্রে নিয়ন্ত্রণ করেছেন সেটার জন্য একমাত্র আপনার প্রশংসা প্রাপ্য। আশা করি আবার নির্বাচন হবে, অনেকের হয়ত ক্ষোভ আছে, কেন ৪ বছরে শেষ হয়ে গেল, এটা কিন্তু ক্ষোভের কারণ হওয়া উচিত নয়, আমরা জনগণের দরবারে যাব, বলিয়ান হব, আমরা জনগণের কাছ থেকে শিক্ষা নেব। আশা করি সব ভাল যার শেষ ভাল, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে আমি প্রথমে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকেও আমি আমার অভিনন্দন জানাচ্ছি এবং এই বিধানসভার সমস্ত সদস্যবৃন্দকে অভিনন্দন জানাচ্ছি। এবং যারা প্রচার বিভাগে রয়েছেন তাদের সকলকে অভিনন্দন জানাচ্ছি এবং সমস্ত অফিসারদেরকে আমি আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমি এই ৪ বছর বিধানসভায় এসেছিলাম এবং এই ৪ বছরের বিধানসভা থেকে আমার কিছু অভিজ্ঞতা হয়েছে বা কিছু শিখেছি। আমি দেখলাম আপনি স্পিকারের ভূমিকা নিয়ে বিধানসভা চালালেন এ একটা সঠিক ভূমিকা এবং সুন্দরভাবে মানুষকে আনন্দ দিয়ে হাসি দিয়ে সব রকমের যোগ্যতা দিয়ে এই বিধানসভা চালালেন। তাই আমি আশা রাখব পরবর্তীকালেও বিধানসভার অধ্যক্ষ মহাশয় হিসাবে বিধানসভা চালাবেন এবং আমাদের প্রত্যেক সদস্যবন্ধু যেন ফিরে আসেন এই আশা রেখে যে সমস্ত সদস্য মারা গিয়েছেন তাদের প্রতি শ্রদ্ধাজ্ঞাপন করে আমার নমস্কার জানিয়ে, এখানেই বক্তব্য শেষ করলাম।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দশম বিধানসভার আজকে শেষ দিন। এই বিধানসভার অধিবেশন থেকে আমরা অনেক স্মৃতি, অনেক অভিজ্ঞতা লাভ করেছি। জীবনের অত্যন্ত মূল্যবান অভিজ্ঞতা হিসাবে আমাদের কাছে সঞ্চিত থাকবে। এই বিধানসভার পরিচালনার ক্ষেত্রে আপনি যে নিষ্ঠা এবং দক্ষতার পরিচয় দিয়েছেন, এই বিধানসভার মর্যাদা, গণতান্ত্রিক রীতি-নীতিকে আপনি যে ভাবে সুরক্ষিত করেছেন তারজন্য আমি আবার আপনাকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, এই বিধানসভা সু-পরিচালনার জন্য। তা ছাড়া এই বিধানসভার সমস্ত মাননীয় সদস্যদের কাছ থেকে অত্যন্ত সৌজন্যমূলক এবং আন্তরিক ব্যবহার পেয়েছি। তাদের প্রত্যেককে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। বিধানসভার কার্য পরিচালনার ক্ষেত্রে, বিধানসভার সমস্ত অফিসার এবং কর্মচারিবৃন্দ এবং বিধানসভার কার্যপ্রণালী সংগ্রহ করবার জন্য সাংবাদিক, রেডিও, এবং টি. ভি.-র এবং প্রচার মাধ্যমের যে সমস্ত কর্মচারী বন্ধু ছিলেন তাদের প্রত্যেককে আমি আমার তরফ থেকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারি পক্ষের মাননীয় সদস্যবৃন্দ এবং বিরোধীপক্ষের মাননীয় সদস্যবৃন্দ এবং মাননীয় সাংবাদিকগণ এবং যারা রেডিও, টি. ভি. থেকে যারা এসেছেন তাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমি দু-একটি কথা বলতে চাইছি। এই বিধানসভায় আমি প্রায় ১৪ বছর রয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,—আপনি জানেন, আপনি যখন আইনমন্ত্রী ছিলেন তখন থেকে প্রায় তার সঙ্গে যুক্ত রয়েছি এবং তার সহকর্মী হিসাবে কাজ করছি। তার যে ব্যবহার এবং গণতান্ত্রিক উপায়ে বিধানসভার পরিচালনা করবার যে প্রক্রিয়া সেটা অত্যন্ত আনন্দদায়ক এবং তিনি যেভাবে সু-কৌশলে বিধানসভা পরিচালনা করেছিলেন বা করছেন সেটা দেখেছি এবং তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি এই জন্য, অনেক সময় বিধানসভায় তর্ক, বিতর্কের ঝড় উঠেছে তখন তিনি অত্যন্ত হাল্কাভাবে কোনও একটা কথা বলে সবাইকে হাসিয়ে ব্যাপারটির

বিষয়টা হালকা করবার চেষ্টা করেছেন। ফলে তিক্ততা অনেক কমেছে এবং কোনও বিষয় তিক্ততায় পর্যবসিত হয়নি। এর জন্য নিশ্চয় তিনি ধন্যবাদার্হ। ধন্যবাদ জানাচ্ছি মাননীয় সদস্যগণকে যারা বিধানসভায় আলোচনায় অংশগ্রহণ করেছেন। তারা সঠিকভাবে চেষ্টা করেছেন যাতে একটা সুনির্দিষ্ট পথ নির্দেশ দেখানো যায় এবং যুক্তি তর্ক দিয়ে সবাইকে বোঝাবার চেষ্টা করেছেন। এইজন্য তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। যদিও ব্যাঙ্গের একটা সুর পাওয়া গেছে বিরোধীপক্ষ থেকে, এটা কোনও কিছু নয়। কি পাইনি তার হিসাব মেলাতে মন মোর রাজি নয় এই কথা ভুলে গিয়ে সব বন্ধু পথের পথিক, আমরা একসঙ্গে ছিলাম, আছি। এই প্রসঙ্গে সেই উক্তি মনে পড়ে পথের পথিক ... বারংবার পথিক জনের লহ নমস্কার। এই বলে এই কামনা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় যে সমস্ত মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন এবং সরকার পক্ষ ও বিরোধীপক্ষের যে সমস্ত সদস্যবৃন্দ এখানে উপস্থিত আছেন তাদের সকলকে আমি অভিনন্দন জানাই। আপনারা জানেন যে এই সভার মধ্যে আমি একজন অন্যতম প্রবীণ সদস্য। আকস্মিক এই শেষ অধিবেশনের সমাপ্তি দিনে আমি বলতে চাই এই অধিবেশনে আমি সরকার পক্ষ থেকে বিরোধী পক্ষে এসেছি এবং আমার একটা রাজনৈতিক রূপান্তর ঘটেছে এবং আমি একটা নতুন পথ পরিক্রমায় বেরিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন সরকার পক্ষে ছিলাম তখন আপনার কাছ থেকে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছ থেকে যে সহৃদয় ও সক্রিয় সহযোগিতা পেয়েছি, বিরোধী পক্ষের আসনে বসার পরেও আপনাদের কাছ থেকে সেই একইরকম সহৃদয় ও সক্রিয় সহযোগিতা পেয়েছি, সেইজন্য আপনাদেরকে অভিনন্দন ও শ্রদ্ধা জানাচ্ছি। আর যে সমস্ত বিধানসভার কর্মচারী আছেন, সেক্রেটারি থেকে শুরু করে নিম্নতম কর্মচারী পর্যন্ত তাদের কাছ থেকে আমি অনেক সহযোগিতা পেয়েছি। সেইজন্য তাদেরও ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি, সাংবাদিক বন্ধুদের, সরকার পক্ষে থাকার সময় তাদের কাছ থেকে যে সহযোগিতা পেয়েছি, বিরোধীপক্ষের আসনে এসে তাদের কাছ থেকে আরও বেশি করে সহযোগিতা পেয়েছি। আবার আপনাকে ও সকলকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৭ সালের ৩০শে মার্চ শপথ নিয়ে এই দশম বিধানসভায় প্রবেশ করেছিলাম। আজকে এই বিধানসভার শেষদিনে এবং বিধানসভার নির্বাচনের প্রাক্কালে আমি জনপ্রতিনিধি হিসাবে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলাম অনেক বাধা-বিপত্তি সত্ত্বেও, অনেক ঠাট্টা-বিদ্রুপ সত্ত্বেও আমি সেই সমস্যাগুলো এখানে তুলে ধরবার চেষ্টা করেছি। এরজন্য অনেকে আমাকে বিদ্রুপ করেছেন, বাধা দিয়েছেন, কিন্তু তা সত্ত্বেও সংখ্যালঘু সম্প্রদায়ের একজন সদস্য হিসাবে সেগুলো আমি এখানে তুলে ধরেছি। তবে এটা ঠিক, সব থেকে ক্ষুদ্রদলের একজন প্রতিনিধি হিসাবে আমি আপনার কাছ থেকে প্রচুর সহযোগিতা পেয়েছি বলেই আমার কোনও অসুবিধা হয়নি। তাছাড়া আমাদের এখানে বিভিন্ন কমিটি আছে সেখানেও আপনি আমাকে প্রতিনিধিত্ব করার সুযোগ দিয়েছেন, যেহেতু রিফ্লেকশন অফ দি পিপলস্ রিপ্রেজেন্টেটিভ তারজন্য আপনাকে কৃতজ্ঞতা জানাই। আমাদের বিধানসভার গোল্ডেন জুবিলি-সেলিব্রেশন কমিটির পক্ষ থেকে অনেকগুলি সেমিনারের ব্যবস্থা

করে বিধানসভায় আপনি একটা নতুন ইতিহাস সৃষ্টি করেছেন। সাবজেক্ট কমিটি সম্পর্কে অনেকের মধ্যে বিতর্ক থাকলেও এই সাবজেক্ট কমিটি তৈরি করে সবদিক দিয়ে এই অ্যাসেম্বলিতে আপনি একটা নতুন পথনির্দেশ করেছেন। এই অ্যাসেম্বলিতে সবার কাছে আমি সহযোগিতা পেয়েছি, তাই আপনাকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ও সকল সদস্য এবং আমাদের অ্যাসেম্বলির সেক্রেটারি ও সকল স্টাফকে অভিনন্দন জানাচ্ছি। আগামী কয়েকদিন বাদেই আমাদের ঈদ মুবারক হবে, কিন্তু আজকে যেহেতু আমাদের বিধানসভার শেষদিন, তাই সকলকে অ্যাডভান্স ঈদমুবারক জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী শচীন সেন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, দশম বিধানসভার অন্তিম দিনে একেবারে অন্তিম লগ্নে বলতে পারি কিছু বক্তব্য উপস্থিত হল, কিছু বিতর্কের সূত্রপাত হয়ে যাচ্ছিল, মান-অভিমানও কিছু আছে, যাইহোক তার মধ্যে আমি যাচ্ছি না, এই বিধানসভার সম্মান আপনি যেভাবে তুলে ধরেছেন এটা সবাই স্বীকার করেন। শুধু পশ্চিমবঙ্গ, ভারতবর্ষ সারা পৃথিবীর কাছে আপনি আপনার অভিজ্ঞতা এবং দক্ষতার জন্য সংসদীয় গণতন্ত্রকে অনেক উচ্চে তুলে ধরবার চেষ্টা করেছেন সেটা সবাই স্বীকার করেন। সরকার পক্ষের অনেকে আপনার কাছে বলেছেন যে আপনি বিরোধী পক্ষকে বলার অনেক বেশি সুযোগ দিচ্ছেন, সরকার পক্ষের সদস্যরা সেই সুযোগ পাচ্ছেন না। আপনি এক কথায় সেই অভিযোগ এড়িয়ে গেছেন, তাদের বুঝিয়েছেন যে বিধানসভা হচ্ছে বিরোধী পক্ষের বিধানসভা, সরকার পক্ষের আলাদা কক্ষ আছে, রাইটার্স বিল্ডিংস আছে, এখানে বিরোধী পক্ষ মূল, তাদের বেশি দেব, এই বিষয়ে আক্ষেপ কিছু থাকা উচিত নয়। যাইহোক, মাননীয় সদস্যা শান্তি চ্যাটার্জি আপনাকে আবার স্পিকার হয়ে আসুন বলে আশা প্রকাশ করেছেন আমি ঠিক সেইভাবে বলছি না, আপনি যেভাবে আপনার অভিজ্ঞতা এবং দক্ষতার জন্য সর্বত্র পরিচিতি লাভ করেছেন সংসদীয় গণতন্ত্রকে তুলে ধরার জন্য এটা আর বেশি বেশি পারদর্শিতার সাথে এই সংসদীয় গণতন্ত্রকে তুলে ধরার প্রয়াস চালিয়ে যাবেন এই আশা আমরা করব। মাননীয় সদস্যাদের কাছে আমি নিশ্চয়ই কৃতজ্ঞ। মুখ্য সচেতক হিসাবে কৃতিত্ব সেখানেই যেখানে বিরোধী দলসহ সমস্ত সদস্যদের আস্থা ভাজন হওয়া যায়। আমার মনে হয় যেভাবে সহযোগিতা পেয়েছি সকলের কাছে বিশেষ করে বিরোধী দলের সদস্যদের কাছ থেকে তাতে মুখ্যসচেতক হিসাবে আমি নিজেকে গৌরবান্বিত মনে করছি, বিরোধী পক্ষ মুখ্য সচেতককে সবসময় সহযোগিতা করেছেন। মাননীয় স্পিকার মহাশয়কে শেষে একটা কথা বলি আপনার পরিচালনার এই বিধানসভায় যে বিভিন্ন কর্মকান্ড করেছেন তা আপনার প্রারম্ভিক বক্তব্যের মধ্যে কিছুটা স্থান পেয়েছে। আপনি চিন্তাশীল ব্যক্তি, শুধু অধ্যক্ষের কাজ করলাম তা নয়, এই বিধানসভার বহু অপূর্ণ কাজ সম্পূর্ণ করেছেন, এমনকি মানুষের ভেতর উৎসাহ সৃষ্টি করেছেন। ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রে যারা দীর্ঘকাল যথেষ্ট সম্মান অর্জন করেছেন, কাজ করেছেন তাদের মধ্যে প্রায় জীবিত সবাইকে আপনি সম্মান দিয়েছেন। চিন্তাশীল ব্যক্তি না হলে এই কাজ করা যায় না। পরিশেষে আপনাকে তো নিশ্চয়ই, ডেপুটি স্পিকার মহাশয়কে, আমার সচিবালয়ের সমস্ত কর্মচারী যারা অত্যন্ত দক্ষতার সাথে কাজ করে গেছেন এবং সমস্ত সদস্য যাদের সহযোগিতা পেয়েছি সকলকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : Honourable Members, in reply to your speeches of thanks, I would like to convey my regards and thanks to the Chief Minister, his cabinet colleagues and the Chief Whip of the Government. I cannot thank my good friend to the Late Shri Abdus Sattar but I thank the Opposition. I thank all the members and all the Whips. I thank the Deputy Speaker, Secretary and staff, reporters and all that have been covering the proceedings of the Assembly. As you all know that we had a historical live telecast of this Assembly's one Session—Budget Session. Unfortunately, it was aborted due to some technical faults. But was shown later on in the evening.

I have as your representative been in the Commonwealth Parliamentary Association for the last nine years. I have been elected to the Executive Committee of the Commonwealth Parliamentary Association as your representative to represent Asia Region which combined comprising Pakistan, India, Bangladesh and SriLanka. As you all know democracy has been restored in Pakistan and Bangladesh. I had occasions to visit Bangladesh and speak to the newly elected leaders over there and also to SriLanka as a member of the Executive Committee.

You will be happy to know that I have been elected to be on a delegation to go to South Africa to represent the Commonwealth Parliamentary Association to discuss matters relating to abolition of apartheid and restoration of democracy in South Africa with all the political parties in South Africa sometime in the end of June, next. But that depends on many other things. If I am here, then that will happen. Otherwise, somebody else will be going from India.

In the end, I can only say that I have been very happy working with you and being with you and would look forward to meeting you all more often in or out of office. Thank you.

The House is adjourned Sine die.

---

The House was adjourned sine die on 28. 3. 91 and subsequently dissolved with effect from 31. 3. 91 vide the Government Order No. 165-P.A. dt. 31. 3. 91.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

Vol: 97 (Ninety Seventh Session) (February to March, 1991)

(The 21st, 22nd, 25th, 26th February & 4th, 5th, 6th, 7th, 8th, 14th, 25th 26th, 27th & 28th March, 1991.)

**Bill**



**Bill withdrawn**



**Brief Resume of Business**



**Consideration of Privilege Committee Report**

**Discussion on Governor's Address**

**Discussion on Motion Under Rule 185 Regarding Police firing on Unarmed people at Baguihati, Amtola and Sainthia**

**Laying Reports And Accounts**



**Laying of Report**



**Laying of Rules**



**Mention Cases**

**Ruling from the Chair**



**Statement Under Rule-346**



**Statement on Calling Attention**

---